ওঁ তৎসৎ

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়ন-প্রণীতম্

# শ্রীমদ্ভাগবতম্

## দ্বিতীয়স্কন্ধঃ

পূজ্যপাদ

শ্রীধরস্বামি-কৃতয়া ভাগবতভাবার্থদীপিকয়া টীকয়া

সমেতম্

শ্রীমদদ্বৈতবংশ্য-

প্রভুপাদ শ্রীল-রাধাবিনোদ-গোস্বামি

কৃতন্বয়ানুবাদৈঃ শ্রীভাগবতামৃতবর্ষিণীসমাখ্য তাৎপর্য্যানুবাদৈশ্চ

সমলঙ্কৃতম্

পণ্ডিতপ্রবর শ্রীমৎকৃষ্ণচন্দ্রস্মৃতিতীর্থেন

সম্পাদিতম্।

হরিহর লাইব্রেরী

২৯নং বিধান সরণী

কলিকাতা—৬

: প্রকাশক ও যুগ্ম সম্পাদক :
শ্রীনেপালচন্দ্র ভট্টাচার্য বি, এ
হরিহর লাইব্রেরী
২৯নং বিধান সরণী, কলিকাতা—৬

প্রধান বিক্রয়কেন্দ্র : —
হরিহর লাইব্রেরী : ২৯, বিধান সরণী, কলিকাতা-৬
মহেশ লাইব্রেরী : ২।১, শ্যামাচরণ দে ষ্ট্রীট, কলেজ স্কোয়ার কলিকাতা ১২

[ কেন্দ্রীয় সরকারের তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আঞ্চলিক ভাষার প্রসারকল্পে প্রদত্ত সরকারী অর্থানুকূল্যে সুলভ মূল্যে প্রচারিত ]

সরকার নির্ধারিত মূল্য—
সাধারণ বাঁধাই টাকা
রেক্সিন বাঁধাই শোভন সংস্করণ ২০ টাকা



১১৯নং তারক প্রামানিক রোড, পরাণ প্রেস হইতে শ্রীপরাণচন্দ্র ঘোষ, ১৩৮।২ আচার্য প্রফুল্লচন্দ্র রোড, রূপনন্দা প্রেস হইতে শ্রীপ্রণবগোপাল গোস্বামী ও ২৯, কৈলাশ বোস ষ্ট্রীট, শ্রীকমলা প্রেস হইতে শ্রীকার্ত্তিকচন্দ্র দে কর্তৃক মুদ্রিত।

# শ্রীমদ্ভাগবতম্

## পঞ্চমঃ স্কন্ধঃ।

—:*:—

### প্রথমোঽধ্যায়ঃ।

—:*:—

শ্রীরাজোবাচ।

প্রিয়ব্রতো ভাগবত আত্মারামঃ কথং মুনে।
গৃহেঽরমত যন্মূলঃ কর্ম্মবন্ধঃ পরাভবঃ॥ ১
ন নূনং মুক্তসঙ্গানাং তাদৃশানাং দ্বিজর্ষভ।
গৃহেষ্বভিনিবেশোঽয়ং পুংসাং ভবিতুমর্হতি॥ ২

অন্বয়ঃ।—মুনে! (হে শুকদেব।) ভাগবতঃ (ভগবদ্ভক্তঃ) আত্মারামঃ (পরমাত্মনিষ্ঠঃ) প্রিয়ব্রতঃ (স্বায়ম্ভুব-মনুপুত্রঃ) গৃহে (গৃহাশ্রমে) কথম্ অরমত (আসক্তোঽভূৎ) যন্মূলঃ (যদ্গৃহরমণং মূলং কারণং যস্য সঃ গৃহাসক্তিহেতুক ইত্যর্থঃ) কর্ম্মবন্ধঃ (কর্ম্মণা বন্ধ) পরাভবঃ (স্বরূপ-তিরস্কারঃ) [ভবতি]॥ ১

মূলানুবাদ।—মহারাজ পরীক্ষিৎ বলিলেন—হে মুনিবর। যে-গৃহাসক্তিহেতু জীবের কর্ম্মবন্ধন ঘটে ও নিজের স্বরূপ-জ্ঞান তিরোহিত হয়, পরমভাগবত এবং আত্মারাম হইয়াও প্রিয়ব্রত পুনরায় কি জন্য সেই গৃহাশ্রমে আসক্ত হইয়াছিলেন?॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

অথাতঃ পঞ্চমস্কন্ধ-ব্যাখ্যাঽনেকবিশেষবান্। প্রিয়ব্রতান্বয়ো যত্র সপ্রপঞ্চঃ প্রপঞ্চ্যতে॥
ষড্‌বিংশত্যাধুনাধ্যায়ৈঃ পঞ্চমে স্থানমীর্য্যতে। লোকদ্বীপাদিমর্য্যাদা-পালনাখ্যমনেকধা॥
পৃথিব্যুপর্য্যধো লোকৈর্মর্য্যাদা ত্রিবিধা মতা। পুনশ্চৈকৈকশস্তেষু মর্য্যাদা বহুধা মতা॥
ভুবি দ্বীপাদিমর্য্যাদাঃ পাল্যন্তে রাজভিঃ পৃথক্। ভূমেরুপরি দেবাদ্যৈস্তথাধোঽসুরাদিভিঃ॥
তত্রাধ্যায়ৈস্তু বিংশত্যা প্রিয়ব্রতপুরঃসরৈঃ। ভুবি দ্বীপাদিমর্য্যাদাঃ পালিতা ইতি বর্ণ্যতে॥
ত্রিভিঃ সূর্য্যাদিভির্জ্যোতি-শ্চক্রাদিস্থিতি কীর্ত্তাতে। অতলাদিষু দৈত্যাদেঃ পালনঞ্চ ততস্ত্রিভিঃ॥
তত্র তু প্রথমেঽধ্যায়ে জ্ঞানিনো রাজ্যনির্বৃতিঃ। পুনশ্চ জ্ঞাননিষ্ঠেতি প্রিয়ব্রতকথাদ্ভুতা॥

বংশং প্রিয়ব্রতস্যাপি নিবোধ নৃপসত্তম। যো নাবদাদাত্মবিদ্যামধিগম্য পুনর্মহীম্॥ ভুক্ত্বা বিভজ্য পুত্রেভ্য ঐশ্বরং সমগাৎ পদমিতি পূর্ব্বস্কন্ধান্তে প্রিয়ব্রতস্য প্রথমমাত্মবিদ্যা, ততো গৃহাশ্রমঃ, তত সর্ব্বসঙ্গত্যাগেন মোক্ষ ইত্যুক্তম্। তত্র বিস্মিতঃ পৃচ্ছতি প্রিয়ব্রত ইতি। ভাগবতঃ অত এব আত্মারামঃ গৃহে কথম্ অরমত? নহ রমতাং কো দোষ ইতি চেৎ, অত আহ। কর্ম্মণা বন্ধঃ পরাভবশ্চ স্বরূপতিরস্কারো যন্মূলো ভবতি। যদ্গৃহং মূলং কারণং যস্য॥ ১

মহতাং খলু বিপ্রর্ষে উত্তমঃশ্লোকপাদয়োঃ।
ছায়ানির্ব্বৃতচিত্তানাং ন কুটুম্বে স্পৃহামতিঃ ॥ ৩
সংশয়োহয়ং মহান্ ব্রহ্মন্ দারাগারসুতাদিষু।
সক্তস্য যৎ সিদ্ধিরভূৎ কৃষ্ণে চ মতিরচ্যুতা ॥ ৪

অন্বয়ঃ।—দ্বিজর্ষভ। (হে দ্বিজশ্রেষ্ঠ।) মুক্তসঙ্গানাং (বিষয়বিরক্তানাং) তাদৃশানাং (প্রিয়ব্রতপ্রমুখাণাং ভগবদ্ভক্তানাং) পুংসাম্ অয়ম্ (অজ্ঞজনপ্রসিদ্ধঃ) গৃহেষু অভিনিবেশঃ (আসক্তিঃ) নূনং (নিশ্চিতং) ভবিতুং ন অর্হতি (যুক্তো ন ভবতি) ॥ ২

**মূলানুবাদ**।—হে দ্বিজশ্রেষ্ঠ। প্রিয়ব্রতের ন্যায় বিষয়াসক্তিরহিত ভগবদ্ভক্তগণের এইরূপ অজ্ঞজনোচিত গৃহাভিনিবেশ কখনও উপযুক্ত হইতে পারে না ॥ ২

**শ্রীধরটীকা**।—গৃহেষু রতিশ্চ তত্রাভিনিবেশাৎ স্যাৎ,স চ ভাগবতানামাত্মারামাণাং ন সম্ভবতীত্যাহ ন নূনমিতি ॥ ২

অন্বয়ঃ।—বিপ্রর্ষে। (হে বিপ্রশ্রেষ্ঠ।) উত্তমঃশ্লোকপাদয়োঃ (উৎ উদ্গতং তমঃ যেভ্যঃ তে উত্তমসঃ, তৈঃ শ্লোক্যতে কীর্ত্ত্যতে যঃ সঃ ভগবান্, তস্য পাদয়োঃ চরণযোঃ) ছায়ানির্ব্বৃতচিত্তানাং (ছায়য়া নির্বৃতম্ আনন্দিতং চিত্তং যেষাং তেষাং) মহতাং খলু (নিশ্চয়েন)কুটুম্বে স্পৃহামতিঃ (স্পৃহাযুক্তা মতিঃ) ন (নাস্তি) ॥ ৩

**মূলানুবাদ**।—হে বিপ্রর্ষে। উত্তমঃশ্লোক ভগবানের চরণচ্ছায়ায় সংসারসন্তাপ দূরীভূত হওয়ায় যাঁহাদের চিত্তে পরমানন্দ বিরাজমান, এইরূপ মহাপুরুষগণের কখনও পুত্র কলত্রাদি কুটুম্ববর্গের প্রতি স্পৃহা থাকে না ॥৩

**শ্রীধরটীকা**।—গৃহাসক্তির্হি কুটুম্বাদিস্পৃহয়া ভবতি, সা চ তেষাং নাস্তীত্যাহ মহতামিতি। উত্তমঃশ্লোকপাদয়োশ্ছায়া কামাদিসন্তাপহারিণী, তয়া নির্ব্বৃতং চিত্তং যেষাং তেষাং স্পৃহাযুক্তা মতির্নাস্তি ॥৩

অন্বয়ঃ।—হে ব্রহ্মন্। দারাগারসুতাদিষু (কলত্রগৃহপুত্রাদিষু) সক্তস্য (আসক্তস্য প্রিয়ব্রতস্য) কৃষ্ণে (নররূপ-পরব্রহ্মণি) অচ্যুতা (অস্খলিতা) মতিঃ (ভক্তিঃ) সিদ্ধিঃ (মোক্ষঃ) চ অভূৎ [ইতি] যৎ অয়ং [মে] মহান্ সংশয়ঃ (বিপ্রতিপত্তিঃ) [অস্তি] ॥ ৪

**মূলানুবাদ**।—হে ব্রহ্মন্। কলত্র, গৃহ ও পুত্রাদিতে আসক্তচিত্ত প্রিয়ব্রতের শ্রীকৃষ্ণে পরাভক্তি ও অবশেষে মোক্ষসিদ্ধি হইয়াছিল, আপনার এই বাক্যে আমার মহান্ সন্দেহ উপস্থিত হইতেছে, (কারণ গৃহাসক্ত ব্যক্তির পক্ষে এই উভয়ই অসম্ভব) ॥ ৪

**শ্রীধরটীকা**।—দারাদ্যসক্তস্য তু মোক্ষঃ, শ্রীকৃষ্ণে অস্খলিতা মতিশ্চাভূদিতি যৎ, অয়ঞ্চ মহান্ সংশয় ইত্যাহ সংশয় ইতি ॥ ৪

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—আদিকল্পে ব্রহ্মা প্রথমতঃ রুদ্রাদিতপোধনগণকে সৃষ্টি করিয়া সনক সনন্দ, সনন্দন, সনাতন, ও সনৎকুমার এই চতুঃসনকে সৃষ্টি করেন, কিন্তু ইঁহাদের সকলকেই প্রজাসৃষ্টিবিষয়ে অনাসক্ত ও নিবৃত্তিধর্ম্মে নিরত দেখিয়া ব্রহ্মা, মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলস্ত্য, পুলহ, ক্রতু, ভৃগু, বশিষ্ঠ, দক্ষ ও নারদ এই দশজন ঋষিকে সৃষ্টি করেন, কিন্তু তাহাতেও প্রজাবৃদ্ধি হইল না দেখিয়া ব্রহ্মা অত্যন্ত ক্রুদ্ধ হইলেন এবং প্রজাবৃদ্ধির উপায় চিন্তা করিতে লাগিলেন। এইরূপ ভাবিতে ভাবিতে ব্রহ্মার মূর্ত্তি অত্যাশ্চর্য্যরূপে দুইভাগে বিভক্ত হইয়া, অর্দ্ধভাগ

পুরুষরূপে ও অর্দ্ধভাগ নারীরূপে পরিণত হইল, ঐ পুরুষমূর্ত্তি স্বায়ম্ভুব মনু, আর ঐ স্ত্রীমূর্ত্তি 'শতরূপা'। 'শতরূপা' নিযুতবর্ষ দুশ্চর তপশ্চরণ পূর্ব্বক স্বায়ম্ভুব মনুকে পতিত্বে বরণ করেন। আদিকল্পে এই সর্ব্বপ্রথম স্ত্রী-পুরুষসংযোগ প্রতিষ্ঠিত হয়।

উক্ত স্বায়ম্ভুব মনু 'শতরূপা' নাম্নি মহিষীতে প্রিয়ব্রত ও উত্তানপাদ নামক দুই পুত্র এবং আকৃতি, দেবহূতি ও প্রসূতি নামক তিন কন্যা উৎপাদন করেন। পুত্রদ্বয়ের মধ্যে প্রিয়ব্রত জ্যেষ্ঠ ও উত্তানপাদ কনিষ্ঠ; প্রিয়ব্রত বাল্যাবধিই রাজভোগে নিস্পৃহ ও ঈশ্বরানুরাগী ছিলেন। তিনি সংসারে নির্ব্বেদ প্রাপ্ত হইয়া কনিষ্ঠ উত্তানপাদকে রাজ্যশাসন করিতে আদেশ দিয়া বনে গমন পূর্ব্বক ঈশ্বরারাধনায় নিযুক্ত হ'ন। একদা দেবর্ষি নারদ প্রিয়ব্রতের দর্শনকামনায় তাঁহার তপস্যা স্থানে গমন করেন, তথায় প্রিয়ব্রত নারদের নিকট হইতে আত্মজ্ঞানসম্বন্ধীয় উপদেশ প্রাপ্ত হন। অনন্তর তিনি আত্মজ্ঞান লাভ করিবার পর একাদশ অর্ব্বুদ বৎসর রাজ্যভোগ করার পর পৃথ্বীকে সপ্তদ্বীপে সপ্তভাগে বিভাগ করিয়া আগ্নীধ্র প্রভৃতি সপ্ত পুত্রকে এক এক দ্বীপে অভিষিক্ত করিয়া নিজে বানপ্রস্থ অবলম্বন পূর্ব্বক ঈশ্বরারাধনায় মোক্ষপদ প্রাপ্ত হইয়াছিলেন।

'প্রিয়ব্রত প্রথমতঃ নারদসমীপে আত্মবিদ্যা লাভ করেন, পরে গৃহাশ্রম স্বীকার করেন ও অবশেষে মোক্ষপদ-প্রাপ্ত হন'—চতুর্থ স্কন্ধের অন্তিমভাগে "বংশং প্রিয়ব্রতস্যাপি" প্রভৃতি শ্লোকে শ্রীশুকদেবের এই উক্তি বিশদৃশবৎ প্রতীয়মান হওয়ায় পরীক্ষিৎ বিস্ময়ের সহিত পঞ্চম স্কন্ধের প্রথমেই চারিটি শ্লোকে নিজ সন্দেহ প্রকাশ করিয়াছেন। পরীক্ষিতের বিস্ময়ের কারণ এই যে, যিনি আত্মারাম ও পরম ভাগবত, তিনি কিরূপে পুনরায় গৃহাসক্ত হইলেন? যাঁহারা আত্মজ্ঞ, তাঁহাদের মিথ্যাজ্ঞান নিবৃত্ত হইয়া যাওয়ায় মিথ্যাজ্ঞান-জন্য কোন প্রবৃত্তিই তাঁহাদের থাকিতে পারে না; অতএব গৃহাসক্তি তাঁহাদের পক্ষে একান্তই অসম্ভব। পক্ষান্তরে গৃহাসক্ত ব্যক্তি কামনার দাস হয়, আর কাম হইতে ক্রোধ, ক্রোধ হইতে মোহ, মোহ হইতে স্মৃতিবিভ্রম, স্মৃতিবিভ্রম হইতে বুদ্ধিনাশ ও বুদ্ধিনাশ হইতেই অধঃপতন ঘটে, তাহা হইতেই নরকের দ্বার উদ্ঘাটিত হয়। যাঁহারা পরমভাগবত, তাঁহাদের ঈশ্বরেই পরানুরক্তি বিদ্যমান থাকে। তাঁহারা সচ্চিদানন্দ-সাগরের অনন্ত অমৃতধারায় প্রাণ মন ঢালিয়া দেন, তাহাতে যে শাশ্বত নিরুপাধিক শান্তি পাওয়া যায়, তাহা অনুপম ও অনির্ব্বচনীয়। তাঁহারা আর কোন্ প্রয়োজনে অসার সংসারের অনুসরণ করিবেন? যাঁহারা যদ্বিষয়ে অভিনিবিষ্ট নহেন, তাঁহাদের তদ্বিষয়ে রতি উৎপন্ন হইতে পারে না। ঈশ্বরাভিনিবিষ্ট ব্যক্তি সকল কামনা পরিশূন্য হইয়া তাঁহাতেই তন্ময়তা প্রাপ্ত হন; কারণ, অন্যাভিলাষিতাশূন্য না হইলে কখনও ভাগবত হওয়া যায় না। সাংসারিক চিন্তা বিদ্যমান থাকিতে চিন্তামণির চিন্তা যে সুদূরাপরাহত, তাহা বলাই বাহুল্য। শ্রীভগবান রস-স্বরূপ, যিনি ভাগ্যবশে এই পরম রসের সন্ধান প্রাপ্ত হইয়াছেন, তিনি পরমানন্দসাগরে ডুবিয়া রহিয়াছেন, তিনি আর হিংসা-দ্বেষ-পূর্ণ দুঃখময় সংসারপঙ্কে লিপ্ত হইবেন কেন?

জগতে যিনি যাহা কিছু করেন, সকলই আত্মার সুখের জন্য, কিন্তু যিনি নিখিল আত্মার আত্মা, সেই উত্তমঃশ্লোক ভগবানের শ্রীচরণ-ছায়ায় যিনি নির্বৃতি লাভ করিয়াছেন, তাঁহার আর পুত্র কলত্রাদির স্পৃহা জন্মিবে কেন? সেই পরমাত্মা অপেক্ষা আনন্দপ্রদ প্রিয়বস্তু ত জগতে আর কিছুই নাই। অপার আনন্দ-জলধি-কল্লোলে সন্তরণতৃপ্ত ব্যক্তি ক্ষুদ্র কূপ-বারিতে অবগাহনস্পৃহা করিবে কেন? কৃষ্ণদাসত্ব ও মায়াদাসত্ব পরস্পর বিরুদ্ধ পদার্থ। যাবৎ মায়াপিশাচী হৃদয়ে বর্ত্তমান থাকিবে, সে পর্য্যন্ত শ্রীকৃষ্ণচরণারবিন্দে মতি উৎপন্ন হইতে পারে না। পুত্র-কলত্রাদি যাহা কিছু সকলই মায়ারচিত, এই সকলে আসক্তি থাকিলে কৃষ্ণে অনন্যমতি হইতে পারে না এবং অনন্যমতি না থাকিলে ভগবৎসামীপ্যাদিরূপ সিদ্ধি-লাভ হইতে পারে না, অতএব গৃহাসক্ত প্রিয়ব্রতের শ্রীকৃষ্ণে অচলা ভক্তি হওয়া কিরূপে সম্ভবপর ইহাই এস্থলে পরীক্ষিতের সংশয়প্রশ্ন ॥ ১—৪

শ্রীশুক উবাচ।

বাঢ়মুক্তং ভগবত উত্তমঃশ্লোকস্য শ্রীমচ্চরণারবিন্দমকরন্দরস আবেশিতচেতসো ভাগবত-পরমহংসদয়িতকথাং কিঞ্চিদন্তরায়বিহতাং স্বাং শিবতমাং পদবীং ন প্রায়েণ হিন্বন্তি॥ ৫

অন্বয়ঃ।—[ ভগবদ্ভক্তানাং গৃহাদিষু অভিনিবেশঃ তথা অভিনিবিষ্টস্য কৃষ্ণাসক্তিরিত্যুভে ন সম্ভবত ইতি ভবতা ] বাঢ়ং ( সত্যম্ ) উক্তং, [ তথাপি ] ভগবতঃ ( ঐশ্বর্য্যশালিনঃ ) উত্তমঃশ্লোকস্য ( সর্ব্বানর্থমূলাজ্ঞান-নিবর্ত্তকযশসঃ তস্য ) শ্রীমচ্চরণারবিন্দ-মকরন্দরসে ( পরমশোভাস্পদচরণকমলয়োঃ যঃ মকরন্দঃ, তদ্রূপঃ য রসঃ, তস্মিন্ ) আবেশিতচেতসঃ ( মগ্নচিত্তাঃ ) [ অপি ] ভাগবত-পরমহংস-দয়িতকথাং ( ভাগবতাঃ ভগবদ্ভক্তা এব পরম-হংসাঃ তেষাং দয়িতস্য প্রিয়তমস্য যা কথা তাং ) শিবতমাং ( পরমকল্যাণরূপাং ) স্বাং (স্বকীয়াং) পদবীং (মার্গং) প্রায়েণ কিঞ্চিদন্তরায়বিহতাং ( ভগবদিচ্ছাহেতুকেন মহদপরাধহেতুকেন বা অন্তরায়েণ বিঘ্নেন বিহতাং বিঘ্নিতাম্ ) [ অপি ] ন হিন্বন্তি ( ন ত্যজন্তি )॥ ৫

**মূলানুবাদ**।—শ্রীশুকদেব বলিলেন - হে রাজন্। আপনি যে সন্দেহ করিয়াছেন, তাহা সত্য বটে, কিন্তু উত্তমঃশ্লোক শ্রীভগবানের চরণারবিন্দ-মকরন্দরসে যাঁহাদের চিত্ত আবিষ্ট রহিয়াছে, তাঁহারা পরমভাগবতগণের অতি প্রিয়তম ভগবৎ-কথাকেই পরমমঙ্গল-পদবী জ্ঞান করেন, কদাচিৎ কোন বিঘ্ন বশতঃ তাহা প্রতিহত হইলেও তাহাকে একেবারে পরিত্যাগ করেন না ( পূর্ব্বাভ্যাসবলে সেই জ্ঞান পুনঃ উদিত হয় )॥ ৫

**শ্রীধরটীকা**।—অঙ্গীকৃত্য পরিহরতি বাঢমিতি। বাঢম্ অভিনিবেশাদিকং নাস্তীতি সত্যমেব। তথাপি বিঘ্নবশেন তেষাং প্রবৃত্তিঃ, পূর্ব্বাভ্যাসবলেন পুনর্নিবৃত্তিশ্চ সঙ্গচ্ছত ইত্যাহ। ভগবতঃ শ্রীমচ্চরণারবিন্দমকরন্দরূপো যো রসঃ তস্মিন্নাবেশিতং চেতো যৈস্তেঽপি কেনচিদন্তরায়েণ বিঘ্নেন বিহতামপি স্বাং শিবতমাং পদবীং মার্গং ন হিন্বন্তি ন ত্যজন্তি। কাম্? ভাগবতা এব পরমহংসাঃ, তেষাং দয়িতস্য প্রিয়স্য শ্রীবাসুদেবস্য কথাম্॥ ৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—মহারাজ পরীক্ষিতের প্রশ্নোত্তরে শ্রীশুকদেব বলিলেন—হে রাজন্। আত্মারাম ব্যক্তির গৃহাসক্তি ও গৃহাসক্তের কৃষ্ণাসক্তি এই উভয়ই একান্ত অসম্ভব, একথা যথার্থ বটে, কিন্তু দুর্ব্বিতর্ক্যচরিত মহাপুরুষগণের পক্ষে সকলই সম্ভব হইতে পারে। শ্রীভগবান্ কোন্ উদ্দেশ্য সাধন করিবার জন্য কাহাদিগকে কোন্ কার্য্যে নিযোগ করেন, তাহা ক্ষীণবুদ্ধিমানব বুঝিয়া উঠিতে পারেন না। দেখা যায়—নরপতি ভরত পরমবৈরাগ্যলাভ করিয়া গৃহাশ্রম পরিত্যাগ পূর্ব্বক বনে গমন করিয়াও মৃগশিশুর মায়ায় আকৃষ্ট হইয়া যোগভ্রষ্ট হইয়াছিলেন এবং পরজন্মে জাতিস্মর মৃগদেহ প্রাপ্ত হইয়া ভগবৎকৃপায় জন্মান্তরে বিশুদ্ধ যোগিকুলে জন্মগ্রহণ করিয়া মুক্ত হইয়াছিলেন। যাঁহারা আত্মারাম এবং ভগবদ্ভক্ত, তাঁহারা কাল-কর্ম্মাদিজনিত কোনও বিঘ্নে নিপতিত হন না সত্য, কিন্তু তাঁহাদেরও ভগবদিচ্ছাহেতুক অথবা মহদপরাধহেতুক বিঘ্ন ঘটিতে দেখা যায়। মহতের নিকট অপরাধ ঘটিলে সমুচিত কষ্টভোগের ফলে সেই মহতের কৃপাতেই বিঘ্ন দূরীভূত হয়। রাজা 'রহূগণ' জড়ভরত দ্বারা শিবিকা বহন করাইয়া তাঁহার নিকট অপরাধী হইয়াছিলেন, কিন্তু তাঁহারই কৃপায় অপরাধমুক্ত হইয়া তত্ত্বজ্ঞান লাভ করিয়াছিলেন। ভগবদিচ্ছাহেতুক যে বিঘ্ন, তাহা শ্রীভগবানের প্রতি ভক্তের প্রীতিবর্দ্ধনার্থই হইয়া থাকে। এই বিঘ্ন উৎপাদন দ্বারা ভগবান ভক্তগণকে ও ভক্তের জনগণকে শিক্ষা দিয়া থাকেন।

বাস্তবিক প্রিয়ব্রতের কোনই অপরাধ ছিল না, শ্রীভগবানের ইচ্ছা-নিবন্ধনই তাঁহার সংসারসঙ্গরূপ বিঘ্ন উপস্থিত হইয়াছিল। ব্রহ্মাজ্ঞায় প্রিয়ব্রতের রাজ্যশাসন-কার্য্য দ্বারা শ্রীভগবান্ জগৎকে এই শিক্ষা দিয়াছিলেন যে,

যর্হি বাব হ রাজন্ স রাজপুত্রঃ প্রিয়ব্রতঃ পরমভাগবতো নারদস্য চরণোপসেবয়াঽঞ্জসাব-গতপরমার্থসতত্ত্বো ব্রহ্মসত্রেণ দীক্ষিষ্যমাণোঽবনিতলপরিপালনায়াম্নাতপ্রবর-গুণগণৈকান্ত-ভাজনতয়া স্বপিত্রোপামন্ত্রিতো ভগবতি বাসুদেব এবাব্যবধানসমাধিযোগেন সমাবেশিত-সকলকারকক্রিয়াকলাপো নৈবাভ্যনন্দদ্ যদ্যপি তদপ্রত্যাম্নাতব্যং তদধিকরণ আত্মনোঽন্য-স্মাদসতোঽপি পরাভবমন্বীক্ষমাণঃ॥ ৬

ভক্তির অনুপযোগিনী হইলেও মহতের আজ্ঞা অবশ্য পালনীয়। মৃগদেহপ্রাপ্তি দ্বারা ভরতকেও এই শিক্ষা দিয়াছিলেন যে, ভক্তগণের কোনও জড় বস্তুতে মমতা করা উচিত নহে। এই সকল বিঘ্ন হইতে কালে ভরতের ন্যায় প্রিয়ব্রতেরও উত্তরোত্তর কৃষ্ণপ্রীতি বর্দ্ধিত হইয়াছিল।

নিষ্কামভাবে অনুষ্ঠিত শাস্ত্রবিহিত কর্ম্মসমূহ জীবকে ক্রমশঃই আত্মোন্নতির পথে লইয়া যাইতে থাকে, তবে মাঝে মাঝে প্রারব্ধ কর্ম্ম সকল উপস্থিত হইয়া জীবকে নানাবিধ বিঘ্নে নিপাতিত করে, কিন্তু যেরূপ বিঘ্নই উপস্থিত হউক না কেন, পূর্ব্বকৃত কর্ম্ম-সংস্কার কখনই বিলুপ্ত হয় না, প্রারব্ধ-কর্ম্মভোগ শেষ হইলে আবার সেই ভাব হৃদয়ে জাগরুক হয়। দেখা যায়—যাঁহারা যোগাবলম্বী, তাঁহারাও কদাচিৎ প্রারব্ধকর্ম্ম-প্রেরণায় ভোগাসক্ত হইয়া যোগভ্রষ্ট হন, আবার কেহ কেহ প্রবল বিষয়বৈরাগ্য থাকা সত্ত্বেও মৃত্যুসমাগমহেতু সিদ্ধিলাভ করিতে পারেন না, এইরূপ যোগভ্রষ্ট ব্যক্তিগণের কখনও অধঃপতন ঘটে না, তাঁহারা ক্রমে জনকাদির ন্যায় বিশুদ্ধ রাজদেহে অথবা পবিত্র যোগিকুলে জন্মগ্রহণ করিয়া উন্নতি লাভ করিতে থাকেন। ঐ রাজদেহে অথবা যোগিদেহে পূর্ব্ব-সংস্কারানুরূপ জ্ঞানসাধিনী বুদ্ধিলাভ হইয়া থাকে, তাহার জন্য আর প্রযত্ন করিতে হয় না।

প্রিয়ব্রতের বাল্যকাল হইতেই যে সংসারবিরাগ ও ঈশ্বরানুরাগ ছিল, তাহা যে প্রাক্তন অশেষ শুভ কর্ম্মের ফল, সে বিষয়ে কোনই সন্দেহ নাই, কারণ, প্রাক্তন কর্ম্ম সংস্কাররূপে আত্মায় বিদ্যমান থাকে এবং সেই সংস্কারানুযায়ী জীবের প্রবৃত্তি হয়। প্রারব্ধ কোনও কর্ম্মফল তাহাকে অভিভূত করিলেও প্রারব্ধক্ষয়ে পুনরায় তাহার সেই পূর্ব্ব সংস্কার জাগরূক হইয়া উঠে। প্রিয়ব্রতের পূর্ব্বকৃত যে শুভ সংস্কার আত্মায় সঞ্চিত ছিল, কিয়ৎকাল রাজ্যশাসন করিলেও সেই অভিভূত সংস্কার যে আবার উদিত হইবে, তাহাতে আর সন্দেহ কি ?॥ ৫

**অন্বয়ঃ**।—হে রাজন্। যর্হি (যদা) বাব হ (এব) নারদস্য চরণোপসেবয়া অঞ্জসা (অনায়াসেন) অবগত-পরমার্থসতত্ত্বঃ (অবগতং পরমার্থসতত্ত্বম্ আত্মযাথার্থ্যং যেন সঃ) ব্রহ্মসত্রেণ (আত্মধ্যানেন) দীক্ষিষ্যমাণঃ (দীক্ষাং প্রাপ্স্যন্) পরমভাগবতঃ স রাজপুত্রঃ প্রিয়ব্রতঃ অবনিতলপরিপালনায় (ক্ষিতিতলরক্ষণায়) আম্নাত-প্রবরগুণগণৈকান্তভাজনতয়া (আম্নাতাঃ রাজ্ঞাং শাস্ত্রেণোক্তাঃ যে প্রবরাঃ গুণাঃ, তেষাং গণস্য একান্তভাজনতয়া নিয়তাশ্রয়ত্বেন হেতুনা) স্বপিত্রা (মনুনা) উপামন্ত্রিতঃ (নিযুক্তঃ) ভগবতি বাসুদেবে এব অব্যবধানসমাধিযোগেন (নিরন্তরচিত্তৈকাগ্র্যেণ) সমাবেশিতসকলকারকক্রিয়াকলাপঃ (সমাবেশিতঃ সমর্পিতঃ সকলানাম্ ইন্দ্রিয়াণাং যাঃ ক্রিয়াঃ তাসাং কলাপঃ যেন সঃ) [তদা] যদ্যপি তৎ (পিতৃবাক্যম্) অপ্রত্যাম্নাতব্যং (অপ্রত্যাখ্যেয়ং) [তথাপি] তদধিকরণে (রাজ্যাধিকারে) অসতঃ অপি (মিথ্যাভূতাদপি রাজ্যপ্রপঞ্চাৎ) অন্যস্মাৎ (স্ত্রী-পুত্রাদেশ্চ) আত্মনঃ (স্বস্য) পরাভবং (তিরস্কারম্) অন্বীক্ষমাণঃ (আলোচয়ন্) ন অভ্যনন্দৎ এব (ন বহু মেনে)॥ ৬

**মূলানুবাদ**।—হে রাজন্। নারদের চরণসেবায় যখন প্রিয়ব্রত পরমার্থতত্ত্ব যথার্থরূপে অনায়াসে অবগত হইয়া ধ্যানযোগে তত্ত্বস্ত অনুভব করিবার জন্য সঙ্কল্প করিতেছিলেন, সেই সময় মনু পরমভাগবত পুত্রকে অশেষ রাজগুণের উৎকৃষ্ট পাত্র বোধে তাঁহাকে ধরণীতল পরিপালনার্থ আদেশ করিলেন। যদিও পিতৃ-আজ্ঞা প্রত্যাখ্যান-

অথ হ ভগবানাদিদেব এতস্য গুণবিসর্গস্য পরিবৃংহণানুধ্যানব্যবসিতসকলজগদভিপ্রায় আত্মযোনিরখিলনিগমনিজগণপরিবেষ্টিতঃ স্বভবনাদবততার ॥ ৭

যোগ্য নহে, তথাপি রাজ্যাধিকারে মিথ্যাভূত রাজ্যপ্রপঞ্চ হইতে এবং স্ত্রী-পুত্রাদি হইতে আত্মার অধঃপতন ঘটে এই বিষয় মনে মনে আলোচনা করিয়া প্রিয়ব্রত পিতৃবাক্য রক্ষা করিতে সম্মত হন নাই, কারণ, ভগবান্ বাসুদেবে নিরন্তর সমাধিদ্বারা তাঁহার চিত্তের একরূপ একাগ্রতা জন্মিয়াছিল যে, তাঁহার সকল ইন্দ্রিয়ব্যাপার একমাত্র শ্রীভগবানেই নিযুক্ত ছিল ॥ ৬

**শ্রীধরটীকা**।—প্রিয়ব্রতস্য ব্রহ্মাজ্ঞৈবাস্তরায়রূপা বভূবেতি সপ্রসঙ্গমাহ যর্হীত্যাদিনা বিমুক্তসঙ্গঃ প্রকৃতিং ভজস্বেত্যন্তেন। যর্হি বাব হ যদা হি। বাবেতি প্রসিদ্ধ্যাদৌ ইতি চ। স স্বপিত্রা মনুনা অবনিতলপরিপালনায় উপামন্ত্রিতো নিযুক্তো নৈবাভ্যনন্দৎ নৈচ্ছৎ। অথ হ তদৈব ভগবানাদিদেবো ব্রহ্মা, স্বভবনাদবততারেত্যন্বয়ঃ। উপামন্ত্রণে হেতুঃ—আম্নাতা রাজ্ঞাং শাস্ত্রেণোক্তা যে প্রবরাঃ শ্রেষ্ঠা গুণাস্তেষাং গণস্য একান্তভাজনতয়া নিয়তাশ্রয়ত্বেন। অনিচ্ছায়াং হেতুঃ - পরমার্থসতত্ত্বম্ আত্মযাথার্থ্যম্, অবগতং তদ্বেন স তথা। অতো ব্রহ্মসত্ত্রেণাত্মধ্যানেন কার্য্যেণ দীক্ষিষ্যমাণঃ নিয়মং গ্রহীষ্যন্। প্রাগপি বাসুদেব এব নিরন্তরেণ সমাধিযোগেন চিত্তৈকাগ্র্যেণ সমাবেশিতঃ, সমর্পিতঃ সকলানাং কারকাণামিন্দ্রিয়াণাং যাঃ ক্রিয়াস্তাসাং কলাপো যেন সঃ। যদ্যপি তৎপিত্রোক্তং ন প্রত্যাখ্যেয়ং তথাপি তদধিকরণে রাজ্যাধিকারে অসতোঽপি মিথ্যাভূতাদপি রাজ্যপ্রপঞ্চাৎ আত্মনঃ পরাভবমালোচয়ন্ নাভ্যনন্দৎ ॥ ৬

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—জগতে যতই উৎকৃষ্ট বস্তু থাকুক না কেন, কিন্তু যে বস্তু লাভ করিলে আর অপর কিছুকেই তদপেক্ষা অধিক বলিয়া মনে হয় না—আজ নারদের ন্যায় সাধুসঙ্গবলে প্রিয়ব্রত সেই পরম বস্তুরই সন্ধান পাইয়াছেন। প্রিয়ব্রত জানিতেন যে, নশ্বর ভোগ-বাসনা ভক্তিমার্গের কণ্টকস্বরূপ, ইহাতে আসক্ত হইলে কাম-ক্রোধাদি দ্বারা পরাভব অনিবার্য্য, সুতরাং অধঃপতন হইতে আত্মাকে রক্ষা করিতে হইলে ইহা হইতে দূরে থাকা কর্ত্তব্য। শৌর্য্য, বীর্য্য, নীতিজ্ঞতা প্রভৃতি যাবতীয় রাজগুণের তিনি আকর ছিলেন বটে, কিন্তু শ্রীনারদানুগ্রহে তাঁহার আত্মারামতা ও শ্রীভগবানে উত্তমা ভক্তি লাভ হওয়ায় রাজত্ব লাভ করিয়া সুখ-সম্ভোগ করিবার লালসা তাঁহার অন্তঃকরণ হইতে চিরতরে অন্তর্হিত হইয়াছিল, এই কারণে পিতা মনু পৃথিবীপালনে আদেশ করিলেও তিনি পিতৃবাক্যও প্রত্যাখ্যান করিতে বাধ্য হইয়াছিলেন ॥৬

**অন্বয়ঃ**।—অথ হ (ততশ্চ) এতস্য গুণবিসর্গস্য (জগৎসৃষ্টেঃ) পরিবৃংহণানুধ্যানব্যবসিতসকলজগদভিপ্রায়ঃ (পরিবৃংহণং সমৃদ্ধিঃ, তদনুধ্যানেন অনুচিন্তয়া ব্যবসিতঃ নিশ্চিতঃ সকলজগতাম্ অভিপ্রায়ঃ যেন সঃ) [যথা রাজা চারৈঃ মণ্ডলেশ্বরাণাম্ অভিপ্রায়ো নিশ্চীয়তে তদ্বৎ ইত্যর্থঃ] আত্মযোনিঃ (আত্মা নারায়ণঃ যোনিঃ কারণং যস্য সঃ) ভগবান্ (জ্ঞানৈশ্বর্য্যাদিমান্) আদিদেবঃ (ব্রহ্মা) অখিলনিগমনিজগণপরিবেষ্টিতঃ (অখিলৈঃ সর্ব্বৈঃ নিগমৈঃ বেদৈঃ মূর্ত্তিমদ্ভিঃ, নিজগণৈঃ মরীচ্যাদিভিশ্চ পরিবেষ্টিতঃ পরিবৃতঃ) স্বভবনাৎ (সত্যলোকাৎ) অবততার (অবতীর্ণঃ) ॥ ৭

**মূলানুবাদ**।—(রাজা যেমন চরদ্বারা মণ্ডলেশ্বরগণের অভিপ্রায় জানিতে পারেন), বিশ্বপ্রপঞ্চের পরিবর্দ্ধন চিন্তায় আদিদেব ব্রহ্মাও তেমনি সকল জগতের অভিপ্রায় পরিজ্ঞাত আছেন। অনন্তর তিনি প্রিয়ব্রতকে গৃহাশ্রমে নিযুক্ত করিবার জন্য মূর্ত্তিমান বেদগণ ও মরীচ্যাদি নিজগণে পরিবৃত হইয়া সত্যলোক হইতে অবতীর্ণ হইলেন ॥ ৭

**শ্রীধরটীকা**।—গুণবিসর্গস্য গুণসৃষ্টেঃ পরিবৃংহণং সমৃদ্ধিঃ, তদনুচিন্তয়া ব্যবসিতঃ সকলজগতামভিপ্রায়ো যেন সঃ। যথা রাজা চারৈর্মণ্ডলেশ্বরাণামভিপ্রায়ো নিশ্চীয়তে তদ্বৎ। অখিলৈর্নিগমৈর্মূর্ত্তিমদ্ভির্বেদৈঃ, নিজগণৈশ্চ মরীচ্যাদিভিঃ পরিবৃতঃ সত্যলোকাদবতীর্ণঃ ॥ ৭

স তত্র তত্র গগনতল উড়ুপতিরিব বিমানাবলিভিরনুপথমমরপরিবৃঢ়ৈরভিপূজ্যমানঃ পথি পথি চ বরূথশঃ সিদ্ধগন্ধর্ব্বসাধ্যচারণমুনিগণৈরুপগায়মানো গন্ধমাদনদ্রোণীমবভাসয়ন্নুপ-সসর্প ॥ ৮

তত্র হ বা এনং দেবর্ষির্হংসযানেন পিতরং ভগবন্তং হিরণ্যগর্ভমুপলভমানঃ সহসৈবাভ্যুত্থায়ার্হণেন সহ পিতাপুত্রাভ্যামবহিতাঞ্জলিরুপতস্থে ॥ ৯

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—প্রিয়ব্রতের বনবাস কালে তদীয় কনিষ্ঠ ভ্রাতা উত্তানপাদ রাজ্যশাসন করিতেন। উত্তানপাদের বংশধরগণ প্রচেতার সময় পর্য্যন্ত রাজ্যশাসন করিয়াছিলেন। এই সময়ে স্বায়ম্ভুব মন্বন্তরের অর্দ্ধাংশেরও অধিককাল অতীত হইয়া গিয়াছিল। প্রচেতানন্দন দক্ষ স্বায়ম্ভুব মন্বন্তরে জন্মগ্রহণ করিয়া ঐশ্বর্য্য কামনায় তপস্যার্থ বনে গমন করেন, সেই সময় পৃথিবীকে অরাজক দর্শন করিয়া স্বায়ম্ভুব মনু, পুত্র প্রিয়ব্রতকে রাজ্যাভিষিক্ত করার অভিপ্রায়ে তাঁহাকে আনিতে গন্ধমাদন পর্ব্বতের গুহায় গমন করেন।

স্বায়ম্ভুব মনু, পুত্রকে আনিতে অক্ষম হইলে অখিল জীবান্তর্য্যামী চতুরানন ব্রহ্মা, প্রজাবৃদ্ধির উদ্দেশ্যে প্রিয়ব্রতকে রাজ্যপালনে নিয়োগ করিতে মনন করিয়া স্বয়ং গন্ধমাদন গুহায় নিজগণপরিবৃত হইয়া আগমন করেন এবং প্রিয়ব্রতকে রাজ্যশাসনে প্রবর্ত্তিত করেন। পঞ্চম মনু পর্য্যন্তই প্রিয়ব্রত ও তদ্বংশধরগণের রাজ্যাধিকার ছিল। উত্তম, তামস ও রৈবত এই তিন মনু প্রিয়ব্রতেরই পুত্র। দ্বিতীয় স্বারোচিষ মনুও ইহাদেরই অন্তর্গত। ষষ্ঠ চাক্ষুষ মনু উত্তানপাদের বংশধর। চাক্ষুষ মন্বন্তরে দক্ষ তপস্যা হইতে নিবৃত্ত হইয়া প্রজাসৃষ্টি ও রাজ্যশাসন করিতে থাকেন। এই চাক্ষুষ মনু পর্য্যন্তই স্বায়ম্ভুব মনুর রাজ্যাধিকার ছিল ॥ ৭

**অন্বয়ঃ।**—সঃ (ব্রহ্মা) তত্র তত্র গগনতলে (আকাশমার্গে) বিমানাবলিভিঃ (বিমানানাম্ আবলয়ঃ যেষাং তৈঃ) অমরপরিবৃঢ়ৈঃ (দেবমুখ্যৈঃ ইন্দ্রাদিভিঃ তাবাস্থলীয়ৈঃ) অনুপথং (পথি) অভিপূজ্যমানঃ পথি পথি চ বরূথশঃ (সঙ্ঘিভূতৈঃ) সিদ্ধ-গন্ধর্ব্ব-সাধ্য-চারণ-মুনিগণৈঃ উপগীয়মানঃ (স্তূয়মানঃ সন্) উড়ুপতিরিব (চন্দ্র ইব) গন্ধমাদনদ্রোণীং (গন্ধমাদনদরীম্) অবভাসয়ন্ (আলোকয়ন্) উপসসর্প (আজগাম) ॥ ৮

**মূলানুবাদ।**—ব্রহ্মা আকাশমার্গে অবতরণ কালে পথিমধ্যে বিমানারূঢ় ইন্দ্রাদি অমরবৃন্দ কর্ত্তৃক পরিবৃত ও পূজিত হইয়া এবং পথে পথে সম্মিলিত সিদ্ধ, গন্ধর্ব্ব, সাধ্য, চারণ ও মুনিগণ-দ্বারা স্তুত হইয়া নক্ষত্ররাজি-বিমণ্ডিত চন্দ্রের ন্যায় শোভা ধারণ পূর্ব্বক প্রিয়ব্রতের তপস্যাস্থান গন্ধমাদন পর্ব্বতের গুহাকে আলোকিত করিতে করিতে সে স্থানে আগমন করিয়াছিলেন ॥ ৮

**শ্রীধরটীকা।**—স চ ব্রহ্মা তত্র তত্র উড়ুপতিচন্দ্র ইব প্রকাশমানো গন্ধমাদনস্য দ্রোণীং দরীমবভাসয়ন উপসসর্পেত্যন্বয়ঃ। অমরপরিবৃঢ়ৈর্দেবেন্দ্রাদিভিঃ ॥ ৮

**অন্বয়ঃ।**—তত্র হ বা (অস্মিন্নেব তু স্থানে) হংসযানেন (হংসবাহনেন) [আযান্তম্] এনং ভগবন্তং পিতরং হিরণ্যগর্ভং (ব্রহ্মাণম্) উপলভমানঃ (পশ্যন্) দেবর্ষিঃ (নারদঃ) পিতাপুত্রাভ্যাং (মনু-প্রিয়ব্রতাভ্যাং) সহ অবহিতাঞ্জলিঃ (কৃতাঞ্জলিঃ সন্) সহসৈব অভ্যুত্থায় অর্হণেন (পূজয়া) উপতস্থে (তুষ্টাব) ॥ ৯

**মূলানুবাদ।**—হংসযানে পিতা হিরণ্যগর্ভ ব্রহ্মাকে গন্ধমাদন পর্ব্বত-দ্রোণীর অভিমুখে আসিতে দেখিয়া দেবর্ষি নারদ, মনু ও প্রিয়ব্রতসহ গাত্রোত্থান পূর্ব্বক কৃতাঞ্জলিপুটে তাঁহার স্তব করিতে লাগিলেন ॥ ৯

**শ্রীধরটীকা।**—হংসযানেনোপলক্ষণেন এনং পিতরমুপলভমানঃ মৎপিতায়মিতি লক্ষয়ন্ পিতাপুত্রাভ্যাং

অথ হ ভগবানাদিদেব এতস্য গুণবিসর্গস্য পরিবৃংহণানুধ্যানব্যবসিতসকলজগদভিপ্রায় আত্মযোনিরখিলনিগমনিজগণপরিবেষ্টিতঃ স্বভবনাদবততার ॥ ৭

যোগ্য নহে, তথাপি রাজ্যাধিকারে মিথ্যাভূত রাজ্যপ্রপঞ্চ হইতে এবং স্ত্রী-পুত্রাদি হইতে আত্মার অধঃপতন ঘটে এই বিষয় মনে মনে আলোচনা করিয়া প্রিয়ব্রত পিতৃবাক্য রক্ষা করিতে সম্মত হন নাই, কারণ, ভগবান্ বাসুদেবে নিরন্তর সমাধিদ্বারা তাঁহার চিত্তের একপ একাগ্রতা জন্মিয়াছিল যে, তাঁহার সকল ইন্দ্রিয়ব্যাপার একমাত্র শ্রীভগবানেই নিযুক্ত ছিল ॥ ৬

**শ্রীধরটীকা।**—প্রিয়ব্রতস্য ব্রহ্মাজ্ঞৈবান্তরায়রূপা বভূবেতি সপ্রসঙ্গমাহ যর্হীত্যাদিনা বিমুক্তসঙ্গঃ প্রকৃতিং ভজয়েত্যন্বেন। যর্হি বাব হ যদা হি। বাবেতি প্রসিদ্ধ্যাদৌ ইতি চ। স স্বপিত্রা মনুনা অবনিতলপরিপালনায় উপামন্ত্রিতো নিযুক্তো নৈবাভ্যনন্দৎ নৈচ্ছৎ। অথ হ তদৈব ভগবানাদিদেবো ব্রহ্মা, স্বভবনাদবততারেত্যন্বয়ঃ। উপামন্ত্রণে হেতুঃ—আম্নাতা রাজ্ঞাং শাস্ত্রেণোক্তা যে প্রবরাঃ শ্রেষ্ঠা গুণাস্তেষাং গণস্য একান্তভাজনতয়া নিয়ন্তাশ্রয়ত্বেন। অনিচ্ছায়াং হেতুঃ - পরমার্থসতত্ত্বম্ আত্মযাথার্থ্যম্, অবগতং তদ্যেন স তথা। অতো ব্রহ্মসত্রেণাত্মধ্যানেন কার্য্যেণ দীক্ষিষ্যমাণঃ নিয়মং গ্রহীষ্যন্। প্রাগপি বাসুদেব এব নিরন্তরেণ সমাধিযোগেন চিত্তৈকাগ্র্যেণ সমাবেশিতঃ, সমর্পিতঃ সকলানাং কারকাণামিন্দ্রিয়াণাং যাঃ ক্রিয়াস্তাসাং কলাপো যেন সঃ। যদ্যপি তৎপিত্রোক্তং ন প্রত্যাখ্যেয়ং তথাপি তদধিকরণে রাজ্যাধিকারে অসতোঽপি মিথ্যাভূতাদপি রাজ্যপ্রপঞ্চাৎ আত্মনঃ পরাভবমালোচয়ন্ নাভ্যনন্দৎ ॥ ৬

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—জগতে যতই উৎকৃষ্ট বস্তু থাকুক না কেন, কিন্তু যে বস্তু লাভ করিলে আর অপর কিছুকেই তদপেক্ষা অধিক বলিয়া মনে হয় না—আজ নারদের ন্যায় সাধুসঙ্গবলে প্রিয়ব্রত সেই পরম বস্তুরই সন্ধান পাইয়াছেন। প্রিয়ব্রত জানিতেন যে, নশ্বর ভোগ-বাসনা ভক্তিমার্গের কণ্টকস্বরূপ, ইহাতে আসক্ত হইলে কাম-ক্রোধাদি দ্বারা পরাভব অনিবার্য্য, সুতরাং অধঃপতন হইতে আত্মাকে রক্ষা করিতে হইলে ইহা হইতে দূরে থাকা কর্ত্তব্য। শৌর্য্য, বীর্য্য, নীতিজ্ঞতা প্রভৃতি যাবতীয় রাজগুণের তিনি আকর ছিলেন বটে, কিন্তু শ্রীনারদানুগ্রহে তাঁহার আত্মারামতা ও শ্রীভগবানে উত্তমা ভক্তি লাভ হওয়ায় রাজত্ব লাভ করিয়া সুখ-সম্ভোগ করিবার লালসা তাঁহার অন্তঃকরণ হইতে চিরতরে অন্তর্হিত হইয়াছিল, এই কারণে পিতা মনু পৃথিবীপালনে আদেশ করিলেও তিনি পিতৃবাক্যও প্রত্যাখ্যান করিতে বাধ্য হইয়াছিলেন ॥৬

**অন্বয়ঃ।**—অথ হ (ততশ্চ) এতস্য গুণবিসর্গস্য (জগৎসৃষ্টেঃ) পরিবৃংহণানুধ্যানব্যবসিতসকলজগদভিপ্রায়ঃ (পরিবৃংহণং সমৃদ্ধিঃ, তদনুধ্যানেন অনুচিন্তয়া ব্যবসিতঃ নিশ্চিতঃ সকলজগতাম্ অভিপ্রায়ঃ যেন সঃ) [যথা রাজ্ঞা চারৈঃ মণ্ডলেশ্বরাণাম্ অভিপ্রায়ো নিশ্চীয়তে তদ্বৎ ইত্যর্থঃ] আত্মযোনিঃ (আত্মা নারায়ণঃ যোনিঃ কারণং যস্য সঃ) ভগবান্ (জ্ঞানৈশ্বর্য্যাদিমান্) আদিদেবঃ (ব্রহ্মা) অখিলনিগমনিজগণপরিবেষ্টিতঃ (অখিলৈঃ সর্ব্বৈঃ নিগমৈঃ বেদৈঃ মূর্ত্তিমদ্ভিঃ, নিজগণৈঃ মরীচ্যাদিভিশ্চ পরিবেষ্টিতঃ পরিবৃতঃ) স্বভবনাৎ (সত্যলোকাৎ) অবততার (অবতীর্ণঃ) ॥ ৭

**মূলানুবাদ।**—(রাজা যেমন চরদ্বারা মণ্ডলেশ্বরগণের অভিপ্রায় জানিতে পারেন), বিশ্বপ্রপঞ্চের পরিবর্দ্ধন চিন্তায় আদিদেব ব্রহ্মাও তেমনি সকল জগতের অভিপ্রায় পরিজ্ঞাত আছেন। অনন্তর তিনি প্রিয়ব্রতকে গৃহাশ্রমে নিযুক্ত করিবার জন্য মূর্ত্তিমান বেদগণ ও মরীচ্যাদি নিজগণে পরিবৃত হইয়া সত্যলোক হইতে অবতীর্ণ হইলেন ॥ ৭

**শ্রীধরটীকা।**—গুণবিসর্গস্য গুণসৃষ্টেঃ পরিবৃংহণং সমৃদ্ধিঃ, তদনুচিন্তয়া ব্যবসিতঃ সকলজগতামভিপ্রায়ো যেন সঃ। যথা রাজ্ঞা চারৈর্মণ্ডলেশ্বরাণামভিপ্রায়ো নিশ্চীয়তে তদ্বৎ। অখিলৈর্নিগমৈর্মূর্ত্তিমদ্ভির্বেদৈঃ, নিজগণৈশ্চ মরীচ্যাদিভিঃ পরিবৃতঃ সত্যলোকাদবতীর্ণঃ ॥ ৭

স তত্র তত্র গগনতল উড়ুপতিরিব বিমানাবলিভিরনুপথমমরপরিবৃঢ়ৈরভিপূজ্যমানঃ পথি পথি চ বরূথশঃ সিদ্ধগন্ধর্ব্বসাধ্যচারণমুনিগণৈরুপগায়মানো গন্ধমাদনদ্রোণীমবভাসয়ন্ প-সসর্প ॥ ৮

তত্র হ বা এনং দেবর্ষির্হংসযানেন পিতরং ভগবন্তং হিরণ্যগর্ভমুপলভমানঃ সহসৈবাভ্যুত্থায়ার্হণেন সহ পিতাপুত্রাভ্যামবহিতাঞ্জলিরুপতস্থে ॥ ৯

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—প্রিয়ব্রতের বনবাস কালে তদীয় কনিষ্ঠ ভ্রাতা উত্তানপাদ রাজ্যশাসন করিতেন। উত্তানপাদের বংশধরগণ প্রচেতার সময় পর্য্যন্ত রাজ্যশাসন করিয়াছিলেন। এই সময়ে স্বায়ম্ভুব মন্বন্তরের অর্দ্ধাংশেরও অধিককাল অতীত হইয়া গিয়াছিল। প্রচেতানন্দন দক্ষ স্বায়ম্ভুব মন্বন্তরে জন্মগ্রহণ করিয়া ঐশ্বর্য্য কামনায় তপস্তার্থ বনে গমন করেন, সেই সময় পৃথিবীকে অরাজক দর্শন করিয়া স্বায়ম্ভুব মনু, পুত্র প্রিয়ব্রতকে রাজ্যাভিষিক্ত করার অভিপ্রায়ে তাঁহাকে আনিতে গন্ধমাদন পর্ব্বতের গুহায় গমন করেন।

স্বায়ম্ভুব মনু, পুত্রকে আনিতে অক্ষম হইলে অখিল জীবান্তর্য্যামী চতুরানন ব্রহ্মা, প্রজাবৃদ্ধির উদ্দেশ্যে প্রিয়ব্রতকে রাজ্যপালনে নিযোগ করিতে মনন করিয়া স্বয়ং গন্ধমাদন গুহায় নিজগণপরিবৃত হইয়া আগমন করেন এবং প্রিয়ব্রতকে রাজ্যশাসনে প্রবর্ত্তিত করেন। পঞ্চম মনু পর্য্যন্তই প্রিয়ব্রত ও তদ্বংশধরগণের রাজ্যাধিকার ছিল। উত্তম, তামস ও রৈবত এই তিন মনু প্রিয়ব্রতেরই পুত্র। দ্বিতীয় স্বারোচিষ মনুও ইহাদেরই অন্তর্গত। ষষ্ঠ চাক্ষুষ মনু উত্তানপাদের বংশধর। চাক্ষুষ মন্বন্তরে দক্ষ তপস্যা হইতে নিবৃত্ত হইয়া প্রজাসৃষ্টি ও রাজ্যশাসন করিতে থাকেন। এই চাক্ষুষ মনু পর্য্যন্তই স্বায়ম্ভুব মনুর রাজ্যাধিকার ছিল ॥ ৭

**অন্বয়ঃ**।—সঃ (ব্রহ্মা) তত্র তত্র গগনতলে (আকাশমার্গে) বিমানাবলিভিঃ (বিমানানাম্ আবলয়ঃ যেষাং তৈঃ) অমরপরিবৃঢ়ৈঃ (দেবমুখ্যৈঃ ইন্দ্রাদিভিঃ তাবাস্থলীয়ৈঃ) অনুপথং (পথি) অভিপূজ্যমান. পথি পথি চ বরূথশঃ (সঙ্ঘিভূতৈঃ) সিদ্ধ-গন্ধর্ব্ব-সাধ্য-চারণ-মুনিগণৈঃ উপগীযমানঃ (স্তূয়মানঃ সন্) উড়ুপতিরিব (চন্দ্র ইব) গন্ধমাদনদ্রোণীং (গন্ধমাদনদরীম্) অবভাসয়ন্ (আলোকয়ন্) উপসসর্প (আজগাম) ॥ ৮

**মূলানুবাদ**।—ব্রহ্মা আকাশমার্গে অবতরণ কালে পথিমধ্যে বিমানারূঢ় ইন্দ্রাদি অমরবৃন্দ কর্তৃক পরিবৃত ও পূজিত হইয়া এবং পথে পথে সম্মিলিত সিদ্ধ, গন্ধর্ব্ব, সাধ্য, চারণ ও মুনিগণ-দ্বারা স্তুত হইয়া নক্ষত্ররাজি-বিমণ্ডিত চন্দ্রের ন্যায় শোভা ধারণ পূর্ব্বক প্রিয়ব্রতের তপস্যাস্থান গন্ধমাদন পর্ব্বতের গুহাকে আলোকিত করিতে করিতে সে স্থানে আগমন করিয়াছিলেন ॥ ৮

**শ্রীধরটীকা**।—স চ ব্রহ্মা তত্র তত্র উড়ুপতিচন্দ্র ইব প্রকাশমানো গন্ধমাদনস্য দ্রোণীং দরীমবভাসয়ন উপসসর্পেত্যন্বয়ঃ। অমরপরিবৃঢ়ৈর্দেবেন্দ্রাদিভিঃ ॥ ৮

**অন্বয়ঃ**।—তত্র হ বা (অস্মিন্নেব তু স্থানে) হংসযানেন (হংসবাহনেন) [আয়ান্তম্] এনং ভগবন্তং পিতরং হিরণ্যগর্ভং (ব্রহ্মাণম্) উপলভমানঃ (পশ্যন্) দেবর্ষিঃ (নারদঃ) পিতাপুত্রাভ্যাং (মনু-প্রিয়ব্রতাভ্যাং; সহ অবহিতাঞ্জলিঃ (কৃতাঞ্জলিঃ সন্) সহসৈব অভ্যুত্থায় অর্হণেন (পূজয়া) উপতস্থে (তুষ্টাব) ॥ ৯

**মূলানুবাদ**।—হংসযানে পিতা হিরণ্যগর্ভ ব্রহ্মাকে গন্ধমাদন পর্ব্বত-দ্রোণীর অভিমুখে আসিতে দেখিয়া দেবর্ষি নারদ, মনু ও প্রিয়ব্রতসহ গাত্রোত্থান পূর্ব্বক কৃতাঞ্জলিপুটে তাঁহার স্তব করিতে লাগিলেন ॥ ৯

**শ্রীধরটীকা**।—হংসযানেনোপলক্ষণেন এনং পিতরমুপলভমানঃ মৎপিতায়মিতি লক্ষয়ন্ পিতাপুত্রাভ্যাং

ভগবানপি ভারত তদুপনীতার্হণঃ সূক্তবাক্যেনাতিতরামুদিতগুণগণাবতারসুজয়ঃ প্রিয়ব্রতমাদিপুরুষস্তং সদয়হাসাবলোক ইতি হোবাচ ॥ ১০

শ্রীভগবানুবাচ।

নিবোধ তাতেদমৃতং ব্রবীমি, মাসূয়িতুং দেবমর্হস্যপ্রমেয়ম্।
বয়ং ভবস্তে তত এষ মহর্ষি,-র্বহাম সর্ব্বে বিবশা যস্য দিষ্টম্ ॥ ১১

মনুপ্রিয়ব্রতাভ্যাং সহ নারদঃ কৃতাঞ্জলিঃ সন্ সহসৈবাভ্যুত্থায় অর্হণেন পূজয়া সহ উপতস্থে তুষ্টাব। প্রিয়ব্রতং তদা মন্দরদ্রোণ্যামাত্মবিদ্যাং নারদ উপদিশতি, মনুশ্চ তং নেতুমাগতোঽস্তীতি জ্ঞাতব্যম্ ॥ ৯

অন্বয়ঃ।—হে ভারত। ভগবান্ আদিপুরুষঃ (ব্রহ্মা) অপি তদুপনীতার্হণঃ (তেন নারদেন উপনীতং প্রণীতম্ অর্হণং যস্য সঃ) সূক্তবাক্যেন (যথোচিতবাক্যেন) অতিতরাম্ (অতিশয়েন) উদিতগুণগণাবতারসুজয়ঃ (উদিতাঃ বর্ণিতাঃ গুণগণাঃ অবতারাঃ সুজয়া. সর্ব্বোৎকর্ষাশ্চ যস্য সঃ তথা) সদয়হাসাবলোকঃ (সদয়হাসপূর্ব্বকঃ অবলোকঃ দৃষ্টিপাত যস্য সঃ, ব্রহ্মা) তং প্রিয়ব্রতং হ (স্ফুটম্) ইতি উবাচ ॥ ১০

মূলানুবাদ।—হে ভারত। আদিপুরুষ ভগবান্ ব্রহ্মা নারদকর্ত্তৃক গুণ ও উৎকর্ষবর্ণনময় যথোচিত বাক্যে প্রশংসিত হইয়া সদয় করুণ-কটাক্ষে হাসিতে হাসিতে প্রিয়ব্রতকে বলিলেন ॥ ১০

শ্রীধরটীকা।—হে ভারত। ভগবানাদিপুরুষো ব্রহ্মাপি তং প্রিয়ব্রতমিতি হোবাচেত্যন্বয়ঃ। তেন নারদেন উপনীতমর্হণং যস্য সঃ। সূক্তবাক্যেন যথোচিতবাক্যেন। অতিশয়েনোদিতা বর্ণিতা গুণগণা অবতারাঃ সুজয়াঃ সর্ব্বোৎকর্ষাশ্চ যস্য ॥ ১০

অন্বয়ঃ।—হে তাত! ইদং (বক্ষ্যমাণম্) ঋতং (সত্যং) ব্রবীমি [তৎ ত্বং] নিবোধ (সাবধানতয়া অবধারয়) [ত্বম্] অপ্রমেয়ম্ (অমেয়ং) দেবং (বিষ্ণুম্) অসূয়িতুং (দোষারোপেণ দ্রষ্টুং) মা (ন) অর্হসি। বয়ং (ব্রহ্মাদয়ঃ) ভবঃ (রুদ্রঃ) তে (তব) ততঃ (তাতঃ মনুঃ) এষ মহর্ষিঃ (নারদঃ) সর্ব্বে বিবশাঃ (অস্বতন্ত্রাঃ) যস্য (বিষ্ণোঃ) দিষ্টম্ (আদিষ্টম্ আজ্ঞাং) বহামঃ (পালয়ামঃ) ॥ ১১

মূলানুবাদ।—ভগবান্ ব্রহ্মা বলিলেন—হে বৎস। আমি তোমাকে যে সত্য বাক্য বলিতেছি, তাহা সাবধানে শ্রবণ কর। তুমি সেই অপ্রমেয় বিষ্ণুর প্রতি কোনও অসূয়াভাব পোষণ করিও না। আমি ব্রহ্মা, ভগবান্ রুদ্র, তোমার পিতা মনু এবং মহর্ষি নারদ, আমরা সকলেই অস্বতন্ত্রভাবে সেই বিষ্ণুর আজ্ঞা বহন করিতেছি। (আমার এ আদেশও বিষ্ণুর আদেশ বলিয়াই জানিবে) ॥ ১১

শ্রীধরটীকা।—প্রবৃত্তিনিষ্ঠং মদ্বাক্যং প্রতিকূলং মত্বা মদাসূয়াং করিষ্যতীতি শঙ্কমানো নাহমেবং বদামি, কিন্তু মন্মুখেন হরিরেব ত্বামাজ্ঞাপয়তীতি বদন্ প্রবৃত্তিনিবৃত্তিরহস্যমাহ নিবোধেতি নবভিঃ। ঋতং সত্যম্। অপ্রমেয়ং দেবম্ অসূয়িতুং দোষারোপেণ দ্রষ্টুং নার্হসি। তে তব ততস্তাৎ এষ ত্বদ্গুরুশ্চ মহর্ষিঃ। দিষ্টম্ আদিষ্টমাজ্ঞাং বিবশা অস্বতন্ত্রাঃ সন্তো বহামঃ ॥ ১১

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—ইতিপূর্ব্বে বর্ণিত হইয়াছে যে গন্ধমাদন-পর্ব্বত-কন্দরে উপস্থিত হইয়া যখন নারদ প্রিয়ব্রতকে আত্মজ্ঞান উপদেশ করিতেছিলেন, সেই সময় স্বায়ম্ভুব মনুও তথায় পুত্রকে রাজ্যাভিষিক্ত করিবার জন্য লইতে আসিয়াছিলেন, কিন্তু প্রিয়ব্রতের রাজ্যগ্রহণে অনভিমত জানিয়া তাঁহাকে রাজ্যশাসনে নিযুক্ত করার অভিপ্রায়ে স্বয়ং পদ্মযোনিও তখন সেই স্থানে উপস্থিত হন।

পদ্মযোনিকে দর্শন করিয়া উপস্থিত তিন জনেই গাত্রোত্থান পূর্ব্বক প্রণামাদি করিলেন। অনন্তর ব্রহ্মা প্রিয়ব্রতকে

ন তস্য কশ্চিৎ তপসা বিদ্যয়া বা, ন যোগবীর্য্যেণ মনীষয়া বা।
নৈবার্থধর্ম্মৈঃ পরতঃ স্বতো বা, কৃতং বিহন্তুং তনুভৃদ্বিভূয়াৎ ॥ ১২
ভবায় নাশায় চ কর্ম্ম কর্ত্তুং, শোকায় মোহায় সদা ভবায়।
সুখায় দুঃখায় চ দেহযোগ,-মব্যক্তদিষ্টং জনতাঙ্গ ধত্তে ॥ ১৩

রাজ্যপালনার্থ আদেশ করেন। এইরূপ আদেশে প্রিয়ব্রতের চিত্তক্ষোভ জন্মিতে পারে, এই বিবেচনায় ব্রহ্মা তাঁহাকে বলিতে লাগিলেন—হে বৎস। তুমি অসার সংসারের আশায় জলাঞ্জলি দিয়া নির্জ্জন কান্তারে ঈশ্বরের আরাধনায় নিযুক্ত হইয়াছ, এজন্য তোমাকে অশেষ সাধুবাদ প্রদান করিতেছি, কিন্তু প্রয়োজনাধীন তোমাকে এখন রাজ্যপালন কার্য্যে নিযুক্ত হইতে হইবে, এজন্য তুমি ক্ষুব্ধ হইও না এবং আমার আজ্ঞাও লঙ্ঘন করিও না। ইহা আমার মুখনিঃসৃত স্বয়ং শ্রীভগবানের বাক্য বলিয়াই জানিবে।

কখনও সংসারাসক্তি, কখনও বৈরাগ্য, ইহা সেই শ্রীভগবানের ইচ্ছাতেই সম্পন্ন হইয়া থাকে, তিনি যাহাকে যে কার্য্যে নিয়োগ করেন, তাহাকে তাহাই করিতে হয়। তাঁহারই আজ্ঞায় তোমাকে সংসারে প্রবর্ত্তিত করিতেছি, তুমি সেই অপ্রমেয় পরমেশ্বরের বাক্যে দোষদর্শী হইও না। তিনি কাহাকেও সংসারে প্রবর্ত্তিত করিয়াও সত্বর উদ্ধার করেন, আবার কাহাকেও বনে সংস্থাপিত করিয়াও উদ্ধার করেন না, তাঁহার দুর্জ্ঞেয় চরিত্র কে বুঝিতে সমর্থ হয়? ॥ ৮—১১

অন্বয়ঃ।—কশ্চিৎ তনুভৃৎ (দেহধারী জীবঃ) তপসা (পঞ্চাগ্নিবিদ্যয়া) বিদ্যয়া (শাস্ত্রজ্ঞানেন) বা (অথবা) যোগবীর্য্যেণ (যোগবলেন) মনীষয়া (সামাদিবুদ্ধিবলেন) বা ন (অন্যথা কর্ত্তুং ন সমর্থঃ) অর্থধর্ম্মৈঃ (ধন-যজ্ঞাদিভিঃ) পরতঃ (বলবৎসহায়েন) স্বতো বা (স্বতঃসিদ্ধপ্রভাবেণ বা) তস্য (ভগবতঃ) কৃতং (নির্ম্মিতং) বিহন্তুম্ (অন্যথা কর্ত্তুং) ন বিভূয়াৎ (ন সমর্থঃ) ॥ ১২

**মূলানুবাদ**।—এমন কোনও দেহধারী জীব নাই, যিনি তপস্যা, শাস্ত্রজ্ঞান, যোগবল বা বুদ্ধিবল দ্বারা কিংবা অর্থ ও যাগ-যজ্ঞাদি দ্বারা অথবা বলবানের সহায়ে কিংবা স্বতঃসিদ্ধ স্বকীয় প্রভাবে তাঁহার (শ্রীভগবানের) কৃত কর্ম্ম কিঞ্চিৎ মাত্রও অন্যথা করিতে পারেন ॥ ১২

**শ্রীধরটীকা**।—বিবশত্বমেবাহ চতুর্ভিঃ। নেতি। তস্য কৃতং তেন নির্ম্মিতং তনুভৃৎ জীবঃ তপআদিভি-র্বিহন্তুম্ অন্যথা কর্ত্তুং ন বিভূয়াৎ প্রভুর্ন ভবেৎ। মনীষয়া সামাদিবুদ্ধিবলেন। পরতো বলবদাশ্রয়াৎ ॥ ১২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—ব্রহ্মা বলিলেন—হে বৎস। তুমি স্বকীয় হঠকার্য্যে তপোবল বা যোগবল প্রদর্শনের চেষ্টা করিও না, কারণ তাহা বৃথা হইবে। এমন কোনও দেহধারী জীব জন্মগ্রহণ করে নাই, যে ব্যক্তি ভগবচ্চিকীর্ষা অন্যথা করিতে সমর্থ হয়। তবে তুমি সন্দেহ করিতে পার যে, আমি তোমাকে রাজ্যে প্রবর্ত্তিত করিতেছি, আর এদিকে নারদ তোমাকে প্রব্রজ্যায় প্রবর্ত্তিত করিতেছেন; অতএব এস্থলে তোমার কোন্ পথ রক্ষণীয়? ইহার উত্তরে তোমাকে বলিতেছি যে, ইহা তোমার স্বমনীষা দ্বারাই স্থির করিবার নও। এই উভয়ই যখন ভগবদাদেশ, তখন উভয়ই পালনীয়। অতএব তুমি প্রথমে রাজ্যশাসন কর, কিন্তু তাহাতে অত্যন্ত আসক্ত হইও না; ক্রমশঃ সংসারের দোষ বিচার করিতে করিতে তাহা ত্যাগ করিয়া অবশেষে প্রব্রজ্যা অবলম্বন পূর্ব্বক বন আশ্রয় করিও, এই রূপেই তুমি মোক্ষলাভ করিতে পারিবে।

রাজর্ষি জনক রাজত্ব করিয়াও শ্রীভগবানে চিত্ত স্থির রাখিয়া উত্তরকালে মোক্ষপদ প্রাপ্ত হইয়াছিলেন, অতএব, হে বৎস। তুমিও নিঃসন্দিগ্ধভাবে আমার আদেশ পালন কর ॥ ১১

যদ্বাচি তন্ত্যাং গুণকর্ম্মদামভিঃ, সুদুস্তরৈর্বৎস বয়ং সুযোজিতাঃ।
সর্ব্বে বহামো বলিমীশ্বরায়, প্রোতা নসীব দ্বিপদে চতুষ্পদঃ॥ ১৪

অন্বয়ঃ।—অঙ্গ। (হে প্রিয়ব্রত।) জনতা (জীবসমূহঃ) ভবায় (উৎপত্তয়ে) নাশায় (মরণায়) চ কর্ম্ম কর্ত্তুং শোকায় (ইষ্টবিয়োগজদুঃখায়) মোহায় (ভ্রমায়) ভয়ায় (উদ্বেগায়) সুখায় (ইষ্টলাভায়) দুঃখায় (অনিষ্টভোগায়) অব্যক্তদিষ্টম্ (ঈশ্বরদত্তং) দেহযোগং (দেবমনুষ্যাদিদেহযোগং) সদা ধত্তে (ধারয়তি) [ন তু অন্যথা কর্ত্তুং শক্নোতি]॥ ১৩

**মূলানুবাদ**।—হে প্রিয়ব্রত। জীবসমূহ জন্ম, মৃত্যু, শোক, মোহ, ভয়, সুখ, দুঃখ ইত্যাদির জন্য এবং কর্ম্ম করিবার জন্য ঈশ্বরদত্ত দেব-মনুষ্যাদি দেহ সর্ব্বদা ধারণা করিয়া থাকে। (কেহই তাহার অন্যথা করিতে সমর্থ হয় না)॥ ১৩

**শ্রীধরটীকা**।—তত্র দেহযোগে তাবৎ পারতন্ত্র্যং প্রসিদ্ধমিত্যাহ ভবায়েতি। ভবো জন্ম। ভবাদ্যর্থম্ অব্যক্তেনেশ্বরেণ দিষ্টং দত্তং দেহযোগং জনতা জীবসমূহঃ সদা ধত্তে, ন অন্যথা কর্ত্তুং শক্নোতি। অঙ্গ হে প্রিয়ব্রত।॥ ১৩

**শ্রীভাগবতভাবানুবর্ষিণী**।—এই সংসারে জন্ম, মৃত্যু, জরা, ব্যাধি, সুখ, দুঃখ যাহা কিছু জীব ভোগ করিতেছে, তাহা সকলই সেই সর্ব্বেশ্বর সর্ব্বনিয়ন্তা শ্রীভগবানেরই ইচ্ছায় সম্পন্ন হইতেছে। তবে এস্থলে প্রশ্ন উঠিতে পারে যে, শাস্ত্রে কর্ম্মনিবন্ধনই ফল হয়, এরূপ উল্লেখ আছে, অতএব জন্ম বা সুখ-দুঃখের প্রতি কর্ম্মই কারণ, একথাও বলা যাইতে পারে না, কেননা কারণ পূর্ব্ববর্ত্তী থাকিয়া কার্য্যকালীন থাকা আবশ্যক, অন্যথা (কারণ ভিন্ন) কে কার্য্য উৎপন্ন করিবে? কিন্তু সকল কর্ম্মের ফলকালে কর্ম্মের সত্তা না থাকায় কারণাভাবে কার্য্যোৎপত্তিরূপ ব্যভিচার ঘটে, অতএব দার্শনিকগণ কর্ম্মজন্য অদৃষ্টকেই জন্মাদির কারণ বলিয়াছেন। যেমন "অশ্বমেধেন যজেত স্বর্গকামঃ" এই বৈদিক বিধিবোধিত যে অশ্বমেধ যাগ, তাহার অল্পক্ষণস্থায়িত্বনিবন্ধন স্বর্গপ্রাপ্তিকালে তাহার কারণ যাগ না থাকায় কিরূপে ফল উৎপন্ন হইতে পারে? এই কারণেই যাগজন্য অদৃষ্টকেই স্বর্গফলের কারণ কল্পনা করিতে হয়। ঐ অদৃষ্ট আত্মাতে থাকিয়া কার্য্য-সহভাবী হইয়া থাকে। এইরূপ সর্ব্ববিধ কর্ম্মজনিত অদৃষ্টই তাদৃশ কর্ম্মফলের কারণ। 'কুসুমাঞ্জলি' প্রভৃতি গ্রন্থে স্পষ্ট করিয়াই অদৃষ্টের নিয়ামকস্বরূপে ঈশ্বর স্বীকৃত হইয়াছেন। কর্ম্মের ন্যায় অদৃষ্টও অচেতন পদার্থ, কর্ম্ম কিংবা অদৃষ্ট কোনটাই স্বতন্ত্রভাবে কার্য্য উৎপাদন করিতে পারে না। যখনই অচেতন বস্তুর কার্য্যকারিতা দেখা যায়, তখনই তাহাতে সচেতন অধিষ্ঠান স্বীকার করিতে হয়।

চেতনাধিষ্ঠান ভিন্ন অচেতন বস্তুর স্বতন্ত্র ক্রিয়া-কারিত্ব সর্ব্বদাই অসম্ভব। পরশুর বৃক্ষচ্ছেদন কার্য্যে যেমন অবশ্যই একজন চেতনের নিয়ামকত্ব স্বীকার করিতে হয়, নতুবা অচেতন পরশু কখনও বৃক্ষচ্ছেদন করিতে পারে না, সেইরূপ যে কোনও কর্ম্মজনিত অদৃষ্ট দ্বারা যে কোনরূপ ফলই হউক না কেন, সেই সকল অচেতন অদৃষ্টের নিয়ামক সেই শ্রীভগবান্। তাঁহার ইচ্ছাতেই অদৃষ্টজনিত ফল হয়। তিনি সর্ব্বশক্তিমান্, তাঁহার সকল করা, না করা ও অন্যথা করার শক্তি রহিয়াছে। এমন কি—কর্ম্মজন্য অদৃষ্ট থাকা সত্ত্বেও তিনি ফল জন্মাইতে পারেন, তাঁহার সর্ব্ববিষয়ে স্বতন্ত্রতা রহিয়াছে, সুতরাং কেহই তাঁহার ইচ্ছার অন্যথা করিতে সমর্থ হয় না॥ ১৩

অন্বয়ঃ।—হে বৎস। যদ্বাচি (যস্য ভগবতঃ বেদলক্ষণায়াং বাচি) তন্ত্যাং (দাম্নি) গুণকর্ম্মদামভিঃ (গুণাঃ সত্ত্বাদয়ঃ, তদুচিতানি কর্ম্মাণি তৈঃ, দামভিঃ প্রগ্রহস্থানীয়ৈঃ ব্রাহ্মণাদিশব্দৈশ্চ) সুদুশ্চরৈঃ (সুদৃঢ়ৈঃ) নসি

ঈশাভিসৃষ্টং হ্যবরুন্ধ্মহেঽঙ্গ, দুঃখং সুখং বা গুণকর্ম্মসঙ্গাৎ।
আস্থায় তৎ তদ্‌যদযুঙ্‌ক্ত নাথ,-শ্চক্ষুষ্মতান্ধা ইব নীয়মানাঃ ॥১৫

( নাসিকায়াং ) প্রোতাঃ ( রজ্জুবদ্ধাঃ সন্তঃ ) চতুষ্পদঃ ( চতুষ্পদাঃ ) বলীবর্দ্দাঃ ( বৃষাঃ ) দ্বিপদে (পুরুষায় ) ইব (যথা) বয়ং সর্ব্বে সুযোজিতাঃ ( নিবদ্ধাঃ সন্তঃ) [ তস্মৈ ] ঈশ্বরায় বলিং বহামঃ ( তদিচ্ছয়া কর্ম্ম কুর্ম্মঃ ) ॥ ১৪

**মূলানুবাদ।**—হে বৎস! যে-ভগবানের বেদবাক্যরূপ রজ্জুতে সত্ত্বাদিগুণের প্রধান্যানুসারে বিহিত কর্ম্ম-নিবন্ধন তদুচিত ব্রাহ্মণাদি শব্দদ্বারা দৃঢবদ্ধ থাকিয়া, নাসারন্ধ্রে রজ্জুবদ্ধ চতুষ্পদ বলীবর্দ্দ যেমন দ্বিপদ মানবের আজ্ঞানুযায়ী কর্ম্ম করে, আমরাও তেমনই ঈশ্বরের ইচ্ছায় কর্ম্ম করিয়া থাকি ॥ ১৪

**শ্রীধরটীকা।**—কর্ম্মকরণেঽপি পারতন্ত্র্যমাহ যস্যেতি। যস্য বাচি বেদলক্ষণায়াং তন্ত্র্যাং দামন্যাং গুণাঃ সত্ত্বাদয়ঃ, তৎপূর্ব্বকাণি চ যানি কর্ম্মাণি, তন্নিবন্ধনৈর্দ্দামভির্ব্রাহ্মণাদিশব্দৈঃ সুতন্তুরৈঃ সুদৃঢৈঃ হে বৎস। বয়ং সর্ব্বে সুযোজিতা নিবদ্ধাঃ সন্তঃ তস্মৈ ঈশ্বরায় বলিং বহামঃ তদিচ্ছয়া কর্ম্ম কুর্ম্মঃ। নসি নাসিকায়াং প্রোতা বদ্ধাঃ সন্তঃ চতুষ্পদো বলীবর্দ্দা যথা দ্বিপদে পুরুষায় ॥ ১৪

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—দৃষ্টবস্তু মাত্রেই সত্ত্ব, রজঃ ও তমঃ এই ত্রিগুণাত্মক। কোনও বস্তুই এই গুণত্রয়বিহীন নহে। তবে কোন বস্তু সত্ত্বপ্রধান, কোন বস্তু রজঃপ্রধান ও কোনও বস্তু তমঃপ্রধান দৃষ্ট হয়। একটির প্রাধান্য থাকিলে অপর দুইটি গৌণভাবে অবস্থান করে। বলীবর্দ্দ বা মহিষাদি যেমন নাসারন্ধ্রে রজ্জুবদ্ধ থাকিলে ইচ্ছায় বা অনিচ্ছায় মানুষের কর্ম্ম করিতে বাধ্য হয়, তেমনি জীবমণ্ডলী সত্ত্বাদিগুণে আবদ্ধ থাকিয়া ইচ্ছায় বা অনিচ্ছায় তদনুরূপ কার্য্য দ্বারা ঈশ্বরেরই নিদেশ বহন করিতেছে। ব্রাহ্মণ সত্ত্বপ্রধান, তাঁহার কর্ম্মও তদনুরূপ, ক্ষত্রিয় রজঃপ্রধান এবং শূদ্রাদি তমঃপ্রধান, সুতরাং তাহাদের কর্ম্মও স্ব স্ব গুণানুরূপই হইয়া থাকে।

যুদ্ধস্থলে অর্জ্জুন, কুরুক্ষেত্রের স্থানমাহাত্ম্যে সমুদ্ভূত সত্ত্বগুণদ্বারা আকৃষ্ট হইলেও তাঁহাকে রজোগুণানুরূপ যুদ্ধই করিতে হইবে, এই বিবেচনায় শ্রীকৃষ্ণ তাঁহাকে তদীয় গুণানুরূপ যুদ্ধার্থই উৎসাহিত করিয়াছিলেন। ইহার কারণ এই যে, আগন্তুক কোনও শক্তির প্রভাবে কাহারও স্বাভাবিক গুণের বৈষম্য দেখিলেই তাহাকে ক্ষণস্থায়ী মনে করিতে হইবে, যেহেতু স্বভাবগত গুণের বিরুদ্ধে যাইবার ক্ষমতা কাহারও নাই; তাহা থাকিলে এই অর্জ্জুন গাণ্ডীবের নিন্দা শুনিয়া ভ্রাতৃবধে উদ্যত হইবেন কেন? অতএব যিনি যে গুণ লইয়া জন্মগ্রহণ করিয়াছেন, তাঁহাকে বাধ্য হইয়াই তদনুরূপ কর্ম্মই করিতে হয় ॥ ১৪

**অন্বয়ঃ।**—অঙ্গ। (হে প্রিয়ব্রত।) গুণকর্ম্মসঙ্গাৎ (সত্ত্বাদ্যনুরূপাস্মৎকর্ম্মসম্বন্ধাৎ) [ তত্তদনুরূপং ] যৎ [ যৎ ] ( দেবতির্য্যগাদিলক্ষণং দেহং ) নাথঃ ( স্বামী ) অযুঙ্‌ক্ত ( যোজিতবান্ ) তৎ তৎ আস্থায় ( স্বীকৃত্য ) [ তেনৈব ] ঈশা ( ঈশ্বরেণ ) অভিসৃষ্টং ( দত্তং ) সুখং দুঃখং বা চক্ষুষ্মতা ( নেত্রবতা পুরুষেণ ) নীয়মানাঃ অন্ধাঃ [ পুরুষাঃ ] ইব [ বয়ং ] অবরুন্ধ্মহে ( প্রাপ্নুমঃ ) ॥ ১৫

**মূলানুবাদ।**—হে প্রিয়ব্রত। চক্ষুষ্মান্ ব্যক্তি যেমন অন্ধকে যে পথেই লইয়া যায় অন্ধ পরাধীন ভাবে সেই পথেই যাইতে বাধ্য হয়, সেইরূপ সত্ত্বাদিগুণ ও তদনুরূপ কর্ম্মানুসারে দেব-তির্য্যগাদি যে কোনও দেহ, প্রভু ভগবান্ আমাদিগকে প্রদান করেন, আমরা ঈশ্বরদত্ত সেই সকল দেহ স্বীকার করিয়াই অস্বতন্ত্রভাবে সুখ-দুঃখাদি ভোগ করিয়া থাকি ॥ ১৫

**শ্রীধরটীকা।**—ভোগেষু পারতন্ত্র্যমাহ ঈশেতি। ঈশ্বরেণাভিসৃষ্টং দত্তমেব। অঙ্গ হে প্রিয়ব্রত! অবরুন্ধ্মহে স্বীকুর্ম্মঃ, যথা স্বামিনা দত্তমেব কণিশাদি বলীবর্দ্দা ভক্ষয়ন্তি, ন স্বেচ্ছয়া তদ্বৎ। ন চৈবং বৈষম্যমীশ্বরস্য,

ত্বন্ত্বজনাভাঙ্ঘ্রি সরোজকোশ-দুর্গাশ্রিতো নির্জ্জিতষট্‌সপত্নঃ।
ভুঙ্‌ক্ষ্বেহ ভোগান্ পুরুষাতিদিষ্টান্, বিমুক্তসঙ্গঃ প্রকৃতিং ভজস্ব ॥ ১৯

**শ্রীধরটীকা।**—নন্থ গৃহে বসতঃ পুরুষস্য রাগাদয়ঃ সম্ভবন্তি, ন তু বনে, ইত্যাশঙ্ক্যাহ য ইতি। যঃ ষট্ বৈরিণঃ ষডিন্দ্রিয়াণি বিজিগীষমাণঃ স পূর্ব্বং গৃহেষু স্থিত্বা তেষামত্যন্তং নিরোধং কুর্ব্বন্ জেতুং যতেত। ক্ষীণেষু অরিষু কামং গৃহেঽন্যত্র বা বিচরেৎ। যতো লোকে উর্জ্জিতারীন্ দুর্গাশ্রিত এব অত্যেতি জয়তি, পশ্চাৎ দুর্গে বা অন্যত্র বা বর্ত্তেত। যুধ্যেতেতি পাঠে প্রহরেদিত্যর্থঃ ॥ ১৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—এই সংসারে কেহ জিতেন্দ্রিয়, কেহ অজিতেন্দ্রিয়, আর কেহ বা ইন্দ্রিয়জয়েচ্ছু, এই ত্রিবিধ মানব দৃষ্ট হয়। যাঁহারা জিতেন্দ্রিয়, তাঁহারা গৃহে বা বনে যেখানেই বিচরণ করুন না কেন, তাহাতে কোনই ক্ষতি নাই, কিন্তু অজিতেন্দ্রিয়ের বনে গমন করিলেও কোন লাভ নাই, কারণ বনস্থ হইলেও ইন্দ্রিয়গণ বিষয়ধ্যানেই নিযুক্ত থাকে, ভোগ-বাসনা কখনও বিলুপ্ত হয় না, সুতরাং যাঁহারা ইন্দ্রিয়জয়েচ্ছু, তাঁহাদের পক্ষে বন কথঞ্চিৎ উপযোগী হইলেও গৃহে থাকিয়া ইন্দ্রিয়-সংযম অভ্যাস করাই তাঁহাদের পক্ষে সমীচীন।

গৃহে কামিনী-কাঞ্চনের সংসর্গে থাকিয়া ইন্দ্রিয়কে জয় করিতে পারিলে তাহা যতদূর স্থায়ী হয়, অরণ্যে থাকিয়া ইন্দ্রিয়জয় অভ্যাস করিলে তাহা ততদূর স্থায়ী হইতে পারে না, কারণ বনে থাকিয়াও কুচিন্তা করিবার যথেষ্ট অবসর আছে। প্রলোভনের বস্তু সম্মুখে রাখিয়া প্রত্যাহার দ্বারা ইন্দ্রিয় জয় করিতে পারিলে তাহাই প্রকৃত জয়। আর বনে বাস করিয়া যাঁহারা ইন্দ্রিয় জয় করেন, ভোগের বস্তু তাঁহাদের সম্মুখে আসিলেই সহজেই তাঁহাদের চিত্তে বিকার ঘটে। ইন্দ্রিয় জয় না করিয়া বনে গমন করিলে সহজেই ভ্রষ্ট হওয়ার আশঙ্কা থাকে ॥ ১৮

**অন্বয়ঃ।**—ত্বং তু অজনাভাঙ্ঘ্রিসরোজকোশদুর্গাশ্রিতঃ ( অজনাভস্য অঙ্ঘ্রিসরোজকোশঃ এব দুর্গং, তদাশ্রিতঃ ) [ অত এব ] নির্জ্জিতষট্‌সপত্নঃ ( নির্জ্জিতারিষড়্‌বর্গঃ ) পুরুষাতিদিষ্টান্ ( পুরুষেণ ভগবতা অতিদিষ্টান্ দত্তান্ ) ভোগান্ ইহ ( রাজ্যাধিকারে ) ভুঙ্‌ক্ষ্ব, [ পশ্চাৎ ] বিমুক্তসঙ্গঃ [ সন্ ] প্রকৃতিং ( স্বরূপং ) ভজস্ব ( আত্মনিষ্ঠো ভব ) ॥ ১৯

**মূলানুবাদ।**—তুমি পদ্মনাভের চরণ-কমল-কোশরূপ দুর্গ আশ্রয় করিয়াছ, অতএব তুমি রিপুবর্গকে অবশ্যই জয় করিয়াছ; কিন্তু তথাপি তুমি ঈশ্বরপ্রদত্ত ভোগ সকলের উপভোগানন্তর সর্ব্বসঙ্গ ত্যাগ করিয়া আত্মনিষ্ঠ হও ॥ ১৯

**শ্রীধরটীকা।**—এতচ্চ গৃহদুর্গাশ্রয়ণং প্রাকৃতানাং ত্বন্তু অজনাভস্যাঙ্ঘ্রিসরোজকোশ এবং দুর্গং তদাশ্রিতঃ অতএব নির্জ্জিতষট্‌সপত্নশ্চ, তথাপি পুরুষেণেশ্বরেণ অতিদিষ্টান্ দত্তান্ ভোগান্ তাবদ্ভুঙ্‌ক্ষ্ব, পশ্চাদ্বিমুক্তসঙ্গঃ সন্ প্রকৃতিং স্বরূপং ভজস্ব আত্মনিষ্ঠো ভবেত্যর্থঃ ॥ ১৯

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—হে বৎস। তুমি শ্রীমন্নারায়ণের চরণারবিন্দ-মকরন্দ-রসে অতিশয় পরিতৃপ্ত হইয়াছ, সুতরাং তোমার ইন্দ্রিয়বর্গ বিষয় ছাড়িয়া শ্রীভগবানের আনন্দরসেই নিমগ্ন রহিয়াছে, অতএব তোমার গৃহেও কোন ভয়ের কারণ নাই। জীবের কর্ম্মজন্য যে ভোগ, তাহাই বন্ধনের কারণ, কিন্তু ঈশ্বরদত্ত যে ভোগ, তাহা বন্ধনের কারণ নহে। তুমি এই ঈশ্বরদত্ত ভোগে আসক্ত হইয়া ঈশ্বরের আদেশ পালন কর, পরে সেই নিত্যানন্দ রসে আত্ম-মন উৎসর্গ করিবে ॥ ১৯

শ্রীশুক উবাচ।

ইতি সমভিহিতো মহাভাগবতো ভগবতস্ত্রিভুবনগুরোরনুশাসনমাত্মনো লঘুতয়াবনত-শিরোধরো বাঢ়মিতি সবহুমানমুবাহ ॥ ২০

ভগবানপি মনুনা যথাবদুপকল্পিতাপচিতিঃ প্রিয়ব্রতনারদয়োরবিষমমভিসমীক্ষমাণয়োরাত্মসমবস্থানমবাঙ্মনসং ক্ষয়মব্যবহৃতং প্রবর্ত্তয়ন্নগাৎ ॥ ২১

অন্বয়ঃ।—ইতি (এবং) সমভিহিতঃ (ব্রহ্মণা সাদরং প্রার্থিতঃ) মহাভাগবতঃ (প্রিয়ব্রতঃ) আত্মনঃ [ততঃ] লঘুতয়া (অল্পতয়া তৎপৌত্রত্বাদিতি ভাবঃ) ত্রিভুবনগুরোঃ (সর্ব্বপূজ্যস্য) ভগবতঃ অনুশাসনম্ (আজ্ঞাম্) অবনতশিরোধরঃ (অবনতকন্ধরঃ) [সন্] বাঢ়ম্ ইতি (তথা করিষ্যামীতি) সবহুমানং (বহুমানপূর্ব্বকম্) উবাহ (জগ্রাহ) ॥ ২০

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন—মহাভাগবত প্রিয়ব্রত, ত্রিভুবনগুরু (পিতামহ ব্রহ্মা) কর্ত্তৃক এইরূপ ভাবে সাদরে প্রার্থিত হইয়া এবং নিজকে তদপেক্ষা অনেক হীন মনে করিয়া বহুসম্মানপুরঃসর অবনত মস্তকে তাঁহার আজ্ঞা গ্রহণ করিলেন ॥ ২০

শ্রীধরটীকা।—আত্মনস্ততো লঘুতয়া অল্পতয়া তচ্ছাসনমঙ্গীচকার। যদ্বা আত্মনো যদনুশাসনং তদ্‌লঘুতয়া গৌরবেণ বাঢ়ং তথা করিষ্যামীতি অবনতকন্ধরঃ সন্ জগ্রাহ ॥ ২০

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—মহতের আজ্ঞা কখনও উপেক্ষণীয় নহে, কারণ মহাজনগণ কখনও স্বকীয় স্বার্থের জন্য কোন কার্য্য করেন না, তাঁহারা অন্যের শ্রেয়োবিধানেই সদা তৎপর। দেখা যায়—নারদাদি ঋষিগণ জগতের মঙ্গলবিধানার্থ ত্রিলোকে ভ্রমণ করেন। তাঁহাদের আদেশ কদাচিৎ বিরুদ্ধ বোধ হইলেও তাহা জীবের হিতার্থই প্রযুক্ত হয়, কেবল স্বকীয় অদূরদর্শিতার জন্যই তাহা বিরুদ্ধবৎ প্রতীয়মান হয়। জগন্মঙ্গল বিধাতা জগদীশ্বর জগতের মঙ্গল বিধানার্থই মহদ্‌গণকে জগতে প্রেরণ করেন, অতএব বিচক্ষণ ব্যক্তি কদাচ মহদাজ্ঞা লঙ্ঘন করেন না, সুতরাং প্রিয়ব্রতও অবনতমস্তকে ব্রহ্মার আদেশ শিরোধার্য্য করিলেন ॥ ২০

অন্বয়ঃ।—মনুনা (প্রিয়ব্রত-পিত্রা) যথাবদুপকল্পিতাপচিতিঃ (যথাবৎ উপকল্পিতাঃ রচিতাঃ অপচিতিঃ পূজা যস্য সঃ) ভগবান্ (ব্রহ্মা) অপি অবিষমম্ (অকুটিলং যথা স্যাত্তথা) অভিসমীক্ষমাণয়োঃ [সতোঃ] প্রিয়-ব্রতনারদয়োঃ আত্মসমবস্থানম্ (আত্মনঃ পরমাত্মনঃ সমবস্থানং স্বরূপম্) অবাঙ্‌মনসং (বাঙ্‌মনসয়োরবিষয়ম্) অব্যবহৃতং (সর্ব্বব্যবহারাতীতং) [ভগবন্তং স্বহৃদি] প্রবর্ত্তয়ন্ (চিন্তয়ন্) ক্ষয়ং (স্বনিবাসং সত্যলোকম্) অগাৎ (গতবান্) ॥ ২১

মূলানুবাদ।—প্রিয়ব্রতকে ব্রহ্মার আদেশ পালন করিতে দেখিয়া স্বায়ম্ভুব মনু অতিশয় সন্তুষ্ট হইলেন এবং যথাবিধি ব্রহ্মার পূজা করিলেন। ভগবান্ ব্রহ্মা, প্রিয়ব্রত ও নারদের প্রসন্ন দৃষ্টি দর্শন করিয়া, বাক্য ও মনের অগোচর সর্ব্বব্যবহারাতীত পরমাত্মার স্বরূপ স্বহৃদয়ে চিন্তা করিতে করিতে স্বধাম সত্যলোকে প্রস্থান করিলেন ॥ ২১

শ্রীধরটীকা।—মনুনা সন্তুষ্টেন উপকল্পিতা পূজা যস্য। প্রিয়ব্রতস্য যোগভ্রংশাৎ নারদস্য চ শিষ্যনাশাৎ কুটিলসমীক্ষণং সম্ভবতি, তৎ তু নাস্তীত্যাহ। অবিষমং যথা ভবতি তথা তয়োরভিসমীক্ষমাণয়োঃ সতোঃ আত্মনঃ সমাগবস্থানমবাঙ্মনসং বাঙ্মনসয়োরবিষয়ং ক্ষয়ং নিবাসং জগাম। অবাঙ্মনসঃ ক্ষয়মিতি পাঠে অবাক্ বাচামগোচরং

মনুরপি পরেণৈবং প্রতিসন্ধিতমনোরথঃ সুরর্ষিবরানুমতেনাত্মজমখিলধরামণ্ডলস্থিতি-গুপ্তয় আস্থাপ্য স্বয়মতিবিষমবিষয়বিষজলাশয়াশায়া উপররাম ॥ ২২

ইতি হ বাব স জগতীপতিরীশ্বরেচ্ছয়াধিনিবেশিতকর্ম্মাধিকারোঽখিলজগদ্বন্ধধ্বংসন-পরানুভাবস্য ভগবত আদিপুরুষস্যাঙ্ঘ্রি‌_যুগলানবরতধ্যানানুভাবেন পরিরন্ধিতকষায়াশয়োঽব-দাতোঽপি মানবর্দ্ধনো মহতাং মহীতলমনুশশাস ॥ ২৩

কথঞ্চিন্মনসঃ স্বয়ং বিষণ্ণম্, অতোঽব্যবহৃতং ব্যবহারশূন্যং ব্রহ্মনিবৃত্তং প্রবর্ত্তয়ন্, ব্যবহারাৎ বিষণ্ণঃ সন্ ব্যবহারাতীতং স্বরূপং চিন্তয়ন্ অন্তর্হিত ইত্যর্থঃ ॥ ২১

**শ্রীভাগবতামৃতবর্ষিণী** ।—প্রিয়ব্রতকে সংসারে প্রবিষ্ট হইতে আদেশ দিয়া ব্রহ্মা মনে মনে চিন্তিত হইয়াছিলেন · কারণ এক দিকে সংসারবিরাগী সন্ন্যাসীকে যোগভ্রষ্ট করিয়া গৃহাসক্ত করিলেন, অপর দিকে নারদের শিষ্যগত মনোরথ ধ্বংস করিয়া তাঁহার মনোমালিন্য উৎপাদন করিলেন, এই উভয় চিন্তা দ্বারাই ব্রহ্মা অভিভূত হইয়াছিলেন , কিন্তু তাঁহাদের উভয়েরই অকুটিল কটাক্ষ অর্থাৎ প্রসন্ন দৃষ্টি অবলোকন করিয়া তিনি আপ্যায়িত হইলেন এবং স্বধামে প্রস্থান করিলেন ॥ ২১

**অন্বয়ঃ** ।—পরেণ ( ব্রহ্মণা ) এবম্ ( ইত্থং ) প্রতিসন্ধিতমনোরথঃ ( প্রতিসন্ধিতঃ সম্পাদিতঃ মনোরথঃ যস্য সঃ ) মনুঃ অপি সুরর্ষিবরানুমতেন ( নারদানুমতেন ) আত্মজং ( প্রিয়ব্রতম্ ) অখিলধরামণ্ডলস্থিতিগুপ্তয়ে ( অখিলস্য ধরামণ্ডলস্য মর্য্যাদাপালনায়) [রাজ্যে] আস্থাপ্য ( স্থাপয়িত্বা ) স্বয়ম্ অতিবিষমবিষয়বিষজলাশয়াশায়াঃ ( অতিবিষমাঃ সুদুস্তরাঃ বিষয়া এব বিষজলানি তেষাং আশয়ঃ স্থানং, তস্য আশা ভোগেচ্ছা তস্যাঃ) উপররাম (উপরতোঽভূৎ) ॥২২

**মূলানুবাদ** ।—এইরূপে ব্রহ্মার অনুগ্রহে মনুর মনোরথ সম্পাদিত হইলে, দেবর্ষি নারদের অনুমতিক্রমে মনু অখিল ধরামণ্ডলের স্থিতিরক্ষণার্থ স্বীয় পুত্র প্রিয়ব্রতকে রাজ্যে স্থাপন করিয়া স্বয়ং অতিবিষম বিষয়রূপ বিষ-জলাশয়ের আশা হইতে বিরত হইলেন ॥ ২২

**শ্রীধরটীকা** ।—পুত্রং রাজ্যে অভিষিচ্য বনং যাস্যামীত্যেবং যো মনোরথঃ, স পরেণ ব্রহ্মণৈব প্রতিসন্ধিতঃ সম্পাদিতো যস্য সঃ, নারদস্যানুমতেন স্থাপয়িত্বা, অতিবিষমো দুস্তরো যো বিষয়বিষজলাশয়ো গৃহং, তস্য আশা দিক প্রবৃত্তিবাসনা ভোগেচ্ছা বা তস্যা উপরতোঽভূৎ ॥ ২২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী** ।—স্বায়ম্ভুব মনু, প্রিয়ব্রতকে রাজ্যে অভিষিক্ত করিয়া বনে গমন করিবেন, এইরূপ আশা পোষণ করিয়া আসিতেছিলেন, কিন্তু স্বয়ং তাহাতে বিফলমনোরথ হইলেও ব্রহ্মার যত্নে যখন সে আশা ফলবতী হইল, তখন তিনি পুত্রকে রাজ্যাভিষিক্ত করিয়া বানপ্রস্থ অবলম্বন করিলেন ॥ ২২

**অন্বয়ঃ** ।—ইতি হ বাব ( ইত্থমেব হি ) ঈশ্বরেচ্ছয়া অধিনিবেশিতকর্ম্মাধিকারঃ ( অধিনিবেশিতঃ প্রাপিতঃ কর্ম্মাধিকারঃ যস্য সঃ ) জগতীপতিঃ ( রাজা প্রিয়ব্রতঃ ) অখিলজগদ্বন্ধধ্বংসনপরানুভাবস্য ( অখিলস্য জগতঃ বন্ধ-ধ্বংসনে মুক্তৌ পরঃ শ্রেষ্ঠঃ অনুভাবঃ প্রভাবঃ লীলা যস্য তস্য) ভগবতঃ আদিপুরুষস্য অঙ্ঘ্রি যুগলানবরতধ্যানানুভাবেন ( অঙ্ঘ্রি‌_যুগলস্য অনবরতঃ যদ্ ধ্যানং তস্য অনুভাবেন ) পরিরন্ধিতকষায়াশয়ঃ ( পরিরন্ধিতঃ দগ্ধঃ কষায়ঃ রাগাদিমলঃ আশয়ঃ যস্য সঃ ) [ অত এব ] অবদাতঃ ( শুদ্ধঃ ) অপি মহতাং ( ব্রহ্মাদীনাং ) মানবর্দ্ধনঃ ( সম্মানকর্ত্তা সন্ ) মহীতলম্ অনুশশাস ( পালয়ামাস ) ॥ ২৩

**মূলানুবাদ** ।—অখিল জগতের বন্ধনধ্বংসবিষয়ে প্রভাবসম্পন্ন আদিপুরুষ ভগবান্ শ্রীহরির চরণযুগলের অনবরত ধ্যান-প্রভাবে প্রিয়ব্রতের আন্তরিক রাগাদি মল দূরীভূত হওয়ায় তিনি বিশুদ্ধ হইয়াছিলেন বটে, কিন্তু

অথ চ দুহিতরং প্রজাপতের্বিশ্বকর্ম্মণ উপযেমে বর্হিষ্মতীং নাম, তস্যামু হ বাব আত্মজা-নাত্মসমানশীলগুণকর্ম্মরূপবীর্য্যোদারান্ দশ ভাবয়াম্বভূব কন্যাঞ্চ যবীয়সীমূর্জ্জস্বতীং নাম ॥ ২৪

আগ্নীধ্রেধ্মজিহ্বযজ্ঞবাহুমহাবীরহিরণ্যরেতোঘৃতপৃষ্ঠসবনমেধাতিথিবীতিহোত্রকবয় ইতি সর্ব্ব এনাগ্নিনামানঃ ॥ ২৫

এতেষাং কবির্মহাবীরঃ সবন ইতি ত্রয় আসন্নূর্দ্ধরেতসঃ, ত আত্মবিদ্যায়ামর্ভভাবাদারভ্য কৃতপরিচয়াঃ পারমহংস্যমেবাশ্রমমভজন্ ॥ ২৬

তথাপি ঈশ্বরেচ্ছায় রাজ্যাধিকার প্রাপ্ত হইয়া রাজা প্রিয়ব্রত ব্রহ্মাদির সম্মানরক্ষণার্থই পৃথিবীপালন করিয়াছিলেন। অনন্তর রাজ্যাধিকার স্বীকার করিয়া বিশ্বকর্ম্মার দুহিতা বর্হিষ্মতীর পাণিগ্রহণ করিয়াছিলেন ॥ ২৩

**শ্রীধরটীকা।**—যৎ পৃষ্টং গৃহে কথমরমতেতি, তত্রোক্তমুত্তরমুপসংহরতি। ইতি হ বাব ইত্থমেব হি। অধিনিবেশিতঃ প্রাপিতঃ কর্ম্মাধিকারো যস্য। অখিলস্য জগতো বন্ধধ্বংসনঃ পরোহনুভাবো যস্য তস্য যদাঙ্ঘ্রিযুগলং, তস্য অনবরতং ধ্যানং তদনুভাবেন পরিরন্ধিতকষায়ো দগ্ধরাগাদিমল আশয়ো যস্য, অতোহবদাতঃশুদ্ধোহপি মহতাং ব্রহ্মাদীনাম্ আজ্ঞাপালনেন মানবর্দ্ধনঃ ॥ ২৩

**অন্বয়ঃ।**—অথ চ ( রাজ্যাঙ্গীকারানন্তরং ) প্রজাপতেঃ বিশ্বকর্ম্মণঃ বর্হিষ্মতীং নাম দুহিতরং ( কন্যাম্ ) উপযেমে ( বূঢবান্ ) তস্যাং ( ভার্য্যায়াম্ ) উ ( বিস্ময়ে ) হ ( প্রসিদ্ধৌ ) বাব ( নিশ্চয়ে ) আত্মসমানশীলগুণকর্ম্ম-রূপবীর্য্যোদারান্ ( আত্মনা সমানৈঃ শীলং স্বভাবঃ, গুণাঃ শৌর্য্যাদয়ঃ, কর্ম্ম, রূপং সৌন্দর্য্যং বীর্য্যং পরাভিভব-সামর্থ্যং, তৈঃ উদারান্ মহতঃ ) দশ আত্মজান্ ( পুত্রান্ ) [ তথা ] যবীয়সীং ( কনিষ্ঠাম্ ) উর্জ্জস্বতীং নাম কন্যাঞ্চ ভাবয়াম্বভূব ( উৎপাদয়ামাস ) ॥ ২৪

**মূলানুবাদ।**—আশ্চর্য্যের বিষয়—ঐ ভার্য্যাতে প্রিয়ব্রতের নিজের সদৃশ স্বভাব, গুণ, কর্ম্ম, রূপ, বীর্য্য প্রভৃতি গুণসমন্বিত দশটী পুত্র ও সর্ব্বকনিষ্ঠা উর্জ্জস্বতী নামে এক কন্যা জন্মগ্রহণ করে ॥ ২৪

**শ্রীধরটীকা।**—উ ইতি বিস্ময়ে, হ ইতি প্রসিদ্ধৌ, বাবেতি নিশ্চয়ে। আত্মনঃ সমানৈঃ শীলাদিভিঃ উদারান্ মহতো দশ পুত্রান্ জনয়ামাস ॥ ২৪

**অন্বয়ঃ।**—আগ্নীধ্রঃ, ইধ্মজিহ্বঃ, যজ্ঞবাহুঃ, মহাবীরঃ, হিরণ্যরেতাঃ, ঘৃতপৃষ্ঠঃ, সবনঃ, মেধাতিথিঃ, বীতিহোত্রঃ, কবিঃ [ চ ] ইতি সর্ব্বে এব অগ্নিনামানঃ ( অগ্নীনাং নামানি যেষাং তে ] ॥ ২৫

**মূলানুবাদ।**—আগ্নীধ্র, ইধ্মজিহ্ব, যজ্ঞবাহু, মহাবীর, হিরণ্যরেতাঃ, ঘৃতপৃষ্ঠ, সবন, মেধাতিথি, বীতিহোত্র ও কবি প্রিয়ব্রতের এই দশ জন পুত্র, ইহারা সকলেই অগ্নির নামে নামান্বিত ॥ ২৫

**শ্রীধরটীকা।**—তানাহ। আগ্নীধ্রঃ, ইধ্মজিহ্বঃ, যজ্ঞবাহুঃ, মহাবীরঃ, হিরণ্যরেতাঃ, ঘৃতপৃষ্ঠঃ, সবনঃ, মেধাতিথিঃ, বীতিহোত্রঃ, কবিশ্চেতি অগ্নীনাং নামানি যেষাং তে আসন্ ॥ ২৫

**অন্বয়ঃ।**—এতেষাং ( পুত্রাণাং মধ্যে ) কবিঃ, মহাবীরঃ, সবনঃ ইতি ত্রয়ঃ ( পুত্রাঃ ) উর্দ্ধরেতসঃ ( অকৃত-বিবাহাঃ জিতেন্দ্রিয়াঃ ) আসন্ তে ( উর্দ্ধরেতসঃ পুত্রাঃ ) অর্ভভাবাৎ ( বাল্যাৎ ) আরভ্য আত্মবিদ্যায়াম্ ( আত্ম-জ্ঞানে ) কৃতপরিচয়াঃ ( কৃতাভ্যাসাঃ ) পারমহংস্যং ( সন্ন্যাসম্ ) এব আশ্রমম্ অভজন্ ( স্বীকৃতবন্তঃ ) ॥ ২৬

**মূলানুবাদ।**—ইহাদিগের মধ্যে কবি, মহাবীর ও সবন এই তিন পুত্র উর্দ্ধরেতাঃ হইয়াছিলেন ; তাঁহারা ( কবিপ্রভৃতি পুত্রত্রয় ) বাল্যাবধিই আত্মজ্ঞান লাভ করিয়া পারমহংস্য আশ্রম স্বীকার করিয়াছিলেন ॥ ২৬

তস্মিন্নু হ বা উপশমশীলাঃ পরমর্ষয়ঃ সকলজীবনিকায়াবাসস্য ভগবতো বাসুদেবস্য ভীতানাং শরণভূতস্য শ্রীমচ্চরণারবিন্দাবিরতস্মরণাবিগলিতপরমভক্তিযোগানুভাবেন পরিভাবিতান্তর্হৃদয়াধিগতে ভগবতি সর্ব্বেষাং ভূতানামাত্মভূতে প্রত্যগাত্মন্যেবাত্মনস্তাদাত্ম্যমবিশেষেণ সমীয়ুঃ ॥ ২৭

অন্যস্যামপি জায়ায়াং ত্রয়ঃ পুত্রা আসন্ উত্তমস্তামসো রৈবত ইতি মন্বন্তরাধিপতয়ঃ ॥ ২৮

**অন্বয়ঃ।**—উ (অপি) হ (হেতৌ) বা (নিশ্চয়ে) তস্মিন্ (পারমহংস্যাশ্রমে) উপশমশীলাঃ (নিবৃত্তিমার্গনিরতাঃ) পরমর্ষয়ঃ সকলজীবনিকায়াবাসস্য (সকলজীবসমূহানাম্ আশ্রয়ভূতস্য) ভীতানাং (সংসারভীতানাং) শরণভূতস্য (রক্ষকস্য) ভগবতঃ বাসুদেবস্য শ্রীমচ্চরণারবিন্দাবিরতস্মরণাবিগলিতপরমভক্তিযোগানুভাবেন (শ্রীমচ্চরণারবিন্দয়োঃ অবিরতস্মরণেন অবিগলিতঃ অখণ্ডিতঃ যঃ পরমঃ ভক্তিযোগঃ, তস্য অনুভাবেন প্রভাবেণ) পরিভাবিতান্তর্হৃদয়াধিগতে (পরিভাবিতে সংশোধিতে অন্তর্হৃদয়ে অধিগতঃ প্রতীতঃ যঃ ভগবান্ তস্মিন্) সর্ব্বেষাং ভূতনাম্ আত্মভূতে প্রত্যগাত্মনি (স্বস্বরূপে) আত্মনঃ তাদাত্ম্যং (আত্মনঃ ত্বং-পদার্থস্য তাদাত্ম্যং) অবিশেষেণ (বিশেষদেহাদ্যুপাধিঃ, তদপোহেন) সমীয়ুঃ [প্রাপুঃ] ॥ ২৭

**মূলানুবাদ।**—ঐ আশ্রমে তাঁহারা তিন জনেই উপশমশীল পরম ঋষি হইয়া সকল জীবের আশ্রয়ভূত, ভবভীত জনের রক্ষক, ভগবান্ বাসুদেবের শ্রীমচ্চরণারবিন্দযুগলের অবিরত স্মরণ দ্বারা অবিচলিত ভক্তি লাভ করিয়াছিলেন। সেই ভক্তিপ্রভাবে অন্তঃকরণ বিশুদ্ধ হইলে তাহাতে ভগবানের উপলব্ধি হইয়াছিল। তাঁহারা দেহাদি উপাধি বিসর্জ্জন পূর্ব্বক সর্ব্বভূতের আত্মভূত প্রত্যগাত্মায় তাদাত্ম প্রাপ্ত হইয়াছিলেন ॥ ২৭

**অন্বয়ঃ।**—[প্রিয়ব্রতস্য] অন্যস্যাম্ অপি জায়ায়াং (ভার্য্যায়াম্) উত্তমঃ তামসঃ রৈবতঃ ইতি [নামানঃ] ত্রয়ঃ পুত্রাঃ আসন্ [তে চ মন্বন্তরাধিপতয়ঃ [মনবঃ বভুবুঃ] ॥ ২৮

**মূলানুবাদ।**—প্রিয়ব্রতের অন্য ভার্য্যাতে উত্তম, তামস ও রৈবত এই তিন মনু জন্মগ্রহণ করিয়া ক্রমশঃ মন্বন্তরাধিপতি হইয়াছিলেন ॥ ২৮

**শ্রীধরটীকা।**—অর্ভভাবাৎ বাল্যাদারভ্য ॥ ২৬ ॥ তস্মিন্ পারমহংস্যাশ্রমে শ্রীমচ্চরণারবিন্দয়োরবিরতস্মরণেন অবিগলিতঃ অখণ্ডিতঃ যঃ পরমো ভক্তিযোগস্তস্য অনুভাবেন বিশোধিতান্তঃকরণে প্রতীতো যো ভগবান্ তস্মিন্ আত্মনস্ত্বংপদার্থস্য তাদাত্ম্যম্ অবিশেষেণ বিশেষো দেহাদ্যুপাধিঃ, তদপোহেন প্রাপুঃ ॥ ২৭ ॥ ২৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—ইতিপূর্ব্বে মহারাজ পরীক্ষিৎ যে প্রশ্ন করিয়াছিলেন যে, "প্রিয়ব্রত আত্মারাম হইয়াও কিজন্য গৃহাসক্ত হইলেন—" এই ত্রয়োবিংশ শ্লোকে শ্রীশুকদেব তাঁহার উত্তরের উপসংহার করিতেছেন। পরমপূজ্য ব্রহ্মার আদেশ রক্ষা ও ঈশ্বরের অভিপ্রায় পূরণার্থই বৈরাগ্য অবলম্বন করিয়াও প্রিয়ব্রত পরে গৃহাসক্ত হইয়াছিলেন, কামিনীকাঞ্চন বা প্রতিষ্ঠার লোভে তিনি গৃহাসক্ত হন নাই। নিবৃত্তিমার্গগামী হইয়াও তিনি ব্রহ্মার আদেশ ও পিতার আদেশরক্ষণার্থই বর্হিষ্মতীর পাণিগ্রহণ এবং তাহাতে সন্তান উৎপাদন করিয়াছিলেন। তন্মধ্যে কবি, মহাবীর ও সবন এই তিন পুত্র শৈশবেই সন্ন্যাসাশ্রম স্বীকার করেন, বাকী সাত পুত্র রাজ্যাধিকারী হন। প্রিয়ব্রতের যে পুত্রত্রয় সন্ন্যাসাশ্রম স্বীকার করিয়াছিলেন, তাঁহারা সাযুজ্য মুক্তির প্রার্থনায় জ্ঞানমিশ্র ভক্তির আশ্রয় গ্রহণ করিয়া শ্রীভগবানের চরণারবিন্দযুগল নিরন্তর ধ্যান করিতে করিতে দেহাদি উপাধি ত্যাগ করিয়া নিরুপাধি ব্রহ্মে তাদাত্ম প্রাপ্ত হইয়াছিলেন ॥ ২৩—২৮

এবমুপশমায়নেষু স্বতনয়েষ্বথ জগতীপতির্জগতীমর্ব্বুদান্যেকাদশ পরিবৎসরাণামব্যাহতাখিল-পুরুষকার-সারসংভৃত-দোর্দ্দণ্ডযুগলাপীড়িত-মৌর্ব্বীগুণ-স্তনিতবিরমিত-ধর্ম্মপ্রতিপক্ষো বর্হিষ্মত্যাশ্চানু-দিনমেধমান-প্রমোদ-প্রসরণ-যৌষিণ্যব্রীড়াপ্রমুষিত-হাসাবলোকরুচিরক্ষ্বেল্যাদিভিঃ পরাভূয়মান-বিবেক ইবানববুধ্যমান ইব মহামনা বুভুজে ॥ ২৯

**অন্বয়ঃ**।—এবম্ ( উক্তপ্রকারেণ ) উপশমায়নেষু ( সন্ন্যাসাশ্রমং গতেষু ) স্বতনয়েষু ( কব্যাদিষু ত্রিষু ) অথ ( অনন্তরং ) জগতীপতিঃ (পৃথিবীপালঃ প্রিয়ব্রতঃ) পরিবৎসরাণাং ( বর্ষাণাম্ ) একাদশ অর্ব্বুদানি (দশকোটিভি-রেকং অর্ব্বুদং, তস্য একাদশসংখ্যকানি ) জগতীং ( পৃথিবীম্ ) অব্যাহতাখিলপুরুষকার-সারসংভৃত-দোর্দণ্ড-যুগলাপীড়িতমৌর্ব্বীগুণস্তনিতবিরমিতধর্ম্মপ্রতিপক্ষঃ ( অব্যাহতাঃ অব্যর্থাঃ অখিলাঃ অশেষাঃ পুরুষাকারাঃ পৌরুষাণি যস্মাৎ, তেন সারেণ বলেন সংভৃতং পূর্ণং যদ্দোর্দ্দণ্ডযুগলং বাহুদণ্ডযুগ্মং, তেন আপীড়িতঃ আকৃষ্টঃ যঃ মৌর্ব্বীগুণঃ তস্য স্তনিতং টঙ্কারঃ, তেনৈব যুদ্ধং বিনৈব বিরমিতাঃ নিরস্তাঃ ধর্ম্মপ্রতিপক্ষাঃ শত্রব যেন সঃ ) [ তথা ] বর্হিষ্মত্যাঃ চ ( স্বভার্য্যায়াঃ ) অনুদিনং ( প্রতিদিনম্ ) এধমান-প্রমোদ-প্রসরণ-যৌষিণ্য-ব্রীডাপ্রমুষিত-হাসাবলোক-রুচির-ক্ষ্বেল্যাদিভিঃ ( এধমানৈঃ বর্দ্ধমানৈঃ প্রমোদঃ পতিং দৃষ্ট্বা হর্ষঃ, প্রসরণং অভ্যুত্থানাদিলীলা, যৌষিণ্যং যোষিৎ-স্বভাবকৃতং শৃঙ্গারানুভাবপ্রকাশনং, ততঃ ব্রীডয়া প্রমুষিতাঃ সঙ্কোচিতাঃ হাসাবলোকাঃ হাসযুক্তাবলোকানি, ততঃ রুচিরাঃ সুখদাঃ ক্ষ্বেল্যাদয়ঃ পরিহাসবাক্যাদীনি তৈঃ ) পরিভূয়মানবিবেকঃ ( হতবিবেকঃ ) অনববুধ্যমানঃ ইব ( অজানন্নিব ) মহামনাঃ ( অত্যুদারচেতাঃ প্রিয়ব্রতঃ ) বুভুজে ( পালযামাস )॥ ২৯

**মূলানুবাদ**।—কবি প্রভৃতি পুত্রত্রয় উক্তরূপে সন্ন্যাসাশ্রম আশ্রয় করিলে পৃথিবীপতি প্রিয়ব্রত একাদশ অর্ব্বুদ বৎসর পর্য্যন্ত রাজ্যপালন করিয়াছিলেন। তাঁহার অব্যাহত পৌরুষ ও বলযুক্ত বাহুদণ্ডযুগল দ্বারা আকৃষ্ট মৌর্ব্বীগুণ-ধ্বনিতেই শত্রুগণ নিরস্ত হইয়া যাইত, তাঁহাকে আর যুদ্ধ করিতে হইত না। ভোগব্যাপারেও বর্হিষ্মতী নাম্নী ভার্য্যার সহিত প্রতিদিন বৃদ্ধিশীল প্রমোদ ( আগতপতিদর্শনজন্য হর্ষ ), অভ্যুত্থান ও গমনাদি ভঙ্গী, যোষিৎস্বভাবোচিত শৃঙ্গারানুভাবপ্রকাশ, ব্রীড়াসঙ্কুচিত-হাস্যযুক্ত দৃষ্টিপাত ও সুখদায়ক পরিহাস-বাক্যাদি দ্বারা মহামনা প্রিয়ব্রত হতবিবেক ব্যক্তির ন্যায় যেন আত্মবিস্মৃত হইয়াছিলেন ॥ ২৯

**শ্রীধরটীকা**।—উপশমাশ্রয়েষু তেষু সৎসু, দশকোটিভিরেকমর্ব্বুদম্, তাদৃশানি, বর্ষাণামেকাদশার্ব্বুদানি জগতীং বুভুজে ইত্যন্বয়ঃ। রাজ্ঞো ধর্ম্মপালনবিষয়ভোগপ্রভাবৈর্ভাব্যং তত্র অনায়াসেনৈব ধর্ম্মপালনমাহ। অব্যাহতা অখিলাঃ পুরুষকারাঃ পৌরুষাণি যস্মাৎ তেন সারেণ বলেন সংভৃতৌ পূর্ণৌ দোর্দ্দণ্ডৌ, তযোর্যুগলং, তেনাপীড়িতঃ আকৃষ্টো মৌর্ব্বীগুণঃ, তস্য স্তনিতং টঙ্কারঃ, তেনৈব যুদ্ধং বিনা বিরমিতা নিরস্তা ধর্ম্মপ্রতিপক্ষা যেন। ভোগাতিশয়-মাহ। বর্হিষ্মত্যাঃ স্বভার্য্যায়া অনুদিনমেধমানৈঃ প্রমোদাদিভিঃ পরাভূয়মানবিবেক ইব, অতএব বিষয়াসক্ত্যা আত্মানম্ অনববুধ্যমান ইব বুভুজে। তত্র প্রমোদঃ আয়ান্তং পতিং দৃষ্ট্বা হর্ষঃ, ততঃ প্রসরণম্ অভ্যুত্থানাদিলীলা, ততো যৌষিণ্যং যোষিৎস্বভাবকৃতং শৃঙ্গারানুভাবপ্রকাশনং, ততো ব্রীডয়া প্রমুষিতাঃ সঙ্কোচিতা হাসাবলোকাঃ, ততো রুচিরক্ষ্বেল্যাদয়ঃ পরিহাসবাক্যাদীনি, তৈঃ ॥ ২৯

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—প্রিয়ব্রত একদিকে যেমন অসীম প্রভাবে রাজ্যশাসন করিতেন, অপরদিকে তেমনই বিলাস-লীলাময়ী নিজ ললনার সহিত কৌতুকে কাল কাটাইতেন। তাঁহার কার্য্য দেখিয়া সকলেই মনে করিতেন যে, প্রিয়ব্রত সংসারে একান্ত আসক্ত হইয়াছেন, কিন্তু কমলপত্রস্থ বারিবিন্দুর ন্যায় সংসারে একান্ত সংসক্ত থাকিয়াও তিনি তাহাতে নির্লিপ্ত ছিলেন। সাংসারিক সকল কার্য্যে সর্ব্বদা নিযুক্ত থাকা সত্ত্বেও প্রিয়ব্রতের

যাবদবভাসয়তি সুরগিরিমনুপরিক্রামন্ ভগবানাদিত্যো বসুধাতলমর্দ্ধেনৈব প্রতপত্যর্দ্ধেনাচ্ছাদয়তি তদা হি ভগবদুপাসনোপচিতাতিপুরুষপ্রভাবস্তদনভিনন্দন্ সমজবেন রথেন জ্যোতির্ম্ময়েণ রজনীমপি দিনং করিষ্যামীতি সপ্তকৃত্বস্তরণিমনু পর্য্যক্রামদ্ দ্বিতীয় ইব পতঙ্গঃ। এবং কুর্ব্বাণং প্রিয়ব্রতমাগত্য চতুরাননস্তবাধিকারোঽয়ং ন ভবতীতি নিবারয়ামাস ॥ ৩০

যে বা উ হ তদ্রথচরণনেমিকৃতাঃ পরিখাতাস্তে সপ্ত সপ্ত সিন্ধব আসন্ যত এব কৃতাঃ সপ্ত ভুবো দ্বীপাঃ ॥ ৩১

ভগবদ্ভক্তি বা জ্ঞান-বৈরাগ্যের বিন্দুমাত্রও ত্রুটি-বিচ্যুতি ঘটে নাই। তাঁহার দুর্ব্বিতর্ক চরিত্র কে অবধারণ করিতে পারিবে ? ॥ ২৯

**অন্বয়ঃ।**—সুরগিরিং (সুমেরুম্) অনুপরিক্রামন্ (প্রদক্ষিণীকুর্ব্বন্) ভগবান্ আদিত্যঃ (সূর্য্যঃ) যাবৎ বসুধাতলং (লোকালোকপর্য্যন্তং পৃথ্বীতলম্) অবভাসয়তি (প্রকাশয়তি) [তস্মিন্] অর্দ্ধেন এব [উপলক্ষিতং] প্রতপতি (প্রকাশয়তি) [তথা] অর্দ্ধেন আচ্ছাদয়তি (তমসা আবৃণোতি) তদা হি (প্রিয়ব্রতরাজ্যসময়ে) ভগবদুপাসনোপচিতাতিপুরুষপ্রভাবঃ (ভগবদুপাসনেন উপচিতঃ বর্দ্ধিতঃ অতিপুরুষঃ পুরুষানতিক্রান্তঃ প্রভাবঃ যস্য সঃ) [প্রিয়ব্রতঃ] তদনভিনন্দন্ (তৎ অর্দ্ধাচ্ছাদনং অপ্রশংসন্, তেন অপরিতুষ্যন্নিত্যর্থঃ) রজনীম্ অপি দিনং করিষ্যামি ইতি (ইত্যভিপ্রায়েণ) সমজবেন (সূর্য্যতুল্যবেগেন) জ্যোতির্ম্ময়েণ রথেন দ্বিতীয়ঃ পতঙ্গঃ (সূর্য্যঃ) ইব সপ্তকৃত্বঃ (সপ্তবারান্) তরণিং (সূর্য্যম্) অনু (লক্ষ্যীকৃত্য) [তরণেরস্তাচলাবরোহসময়ে স্বয়ম্ উদয়াচলমারোহন্] পর্য্যক্রামৎ (মেরুং প্রদক্ষিণীকৃতবান্) এবং কুর্ব্বাণং প্রিয়ব্রতং (প্রিয়ব্রতসমীপে) চতুরাননঃ (ব্রহ্মা) আগত্য 'তব অয়ং অধিকারঃ ন ভবতি' ইতি (ইত্থং) [তং] নিবারয়ামাস ॥ ৩০

**মূলানুবাদ।**—সুমেরু পর্ব্বত প্রদক্ষিণ করিতে করিতে ভগবান্ আদিত্য যখন লোকালোক পর্য্যন্ত ধরণীতলকে আলোকিত করিতেছিলেন, তখন পৃথিবীর অর্দ্ধভাগ প্রকাশিত ও অর্দ্ধভাগ তিমিরাবৃত থাকিতে দেখিয়া ভগবদুপসনাহেতু অলৌকিক প্রভাবশালী প্রিয়ব্রত পরিতুষ্ট হইতে না পারিয়া "আমি রজনীকেও দিন করিব" এই মনে করিয়া সূর্য্যরথতুল্য বেগশালী জ্যোতির্ম্ময় রথে আরোহণ পূর্ব্বক দ্বিতীয় দিনপতির ন্যায় সূর্য্যের পশ্চাৎ পশ্চাৎ অর্থাৎ সূর্য্যের অস্তাচল গমনকালে স্বয়ং উদয়াচলে আরোহণ করিয়া এবং সূর্য্যের উদয়াচলে আরোহণ কালে স্বয়ং অস্তাচলে আরোহণ করিয়া ক্রমান্বয়ে সপ্তবার মেরু প্রদক্ষিণ করিতেন।

প্রিয়ব্রত এইরূপ করিতে থাকিলে একদা ব্রহ্মা প্রিয়ব্রতসমীপে উপস্থিত হইলেন ও 'তোমার এইরূপ করার অধিকার নাই' এই বলিয়া তাঁহাকে এই কার্য্য হইতে নিবৃত্ত করিলেন ॥ ৩০

**শ্রীধরটীকা।**—প্রভাবাতিশয়মাহ। যাবদ্বসুধাতলং লোকালোকপর্য্যন্তম্ অবভাসয়তি মেরুং প্রদক্ষিণীকুর্ব্বন্ আদিত্যঃ, তস্মিন্ অর্দ্ধেনৈব উপলক্ষিতং প্রতপতি প্রকাশয়তি, অর্দ্ধেন চ আচ্ছাদয়তি তমসা আবৃণোতি, তদা দ্বিতীয়ঃ পতঙ্গঃ সূর্য্য ইব পর্য্যক্রামৎ। ন চ ইদমসম্ভাবিতং, যতো ভগবদুপাসনেন উপচিতঃ অতিপুরুষঃ পুরুষানতিক্রান্তঃ প্রভাবো যস্য ॥ ৩০

**অন্বয়ঃ।**—যে বৈ উ হ (অতিপ্রসিদ্ধাঃ) তদ্রথচরণনেমিকৃতাঃ (যস্য প্রিয়ব্রতস্য রথচক্রাগ্রকৃতাঃ) সপ্ত পরিখাতাঃ (গর্ত্তাঃ) তে সপ্ত (তৎসংখ্যকাঃ) সিন্ধবঃ (সমুদ্রাঃ) আসন্ (বভূবুঃ) যতঃ (যৈঃ পরিখাভূতৈঃ সপ্তভিঃ সমুদ্রৈঃ) এব ভুবঃ (পৃথিব্যাঃ) সপ্ত দ্বীপাঃ কৃতাঃ (নির্ম্মিতাঃ) ॥ ৩২

জম্বু-প্লক্ষ-শাল্মলি-কুশ-ক্রৌঞ্চ-শাক-পুষ্করসংজ্ঞাঃ তেষাং পরিমাণং পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাদুত্তরো যথাসংখ্যং দ্বিগুণমানেন বহিঃ সমন্তত উপকৢপ্তাঃ ॥ ৩২

ক্ষারোদ-ক্ষুরসোদ-সুরোদ-ঘৃতোদ-ক্ষীরোদ-দধিমণ্ডোদ-শুদ্ধোদাঃ সপ্ত জলধয়ঃ সপ্তদ্বীপপরিখা ইবাভ্যন্তরদ্বীপসমানা একৈকশ্যেন যথানুপূর্ব্বং সপ্তস্বপি বহির্দ্বীপেষু পৃথক্ পৃথক্ পরিত উপকল্পিতাঃ। তেষু জম্ব্াদিষু বর্হিষ্মতীপতিরনুব্রতানাত্মজানাগ্নীধ্রে-ধ্মজিহ্ব-যজ্ঞবাহু-হিরণ্যরেতো-ঘৃতপৃষ্ঠ-মেধাতিথি-বীতিহোত্র-সংজ্ঞান্ যথাসংখ্যেনৈকৈকস্মিন্নেকমেবাধিপতিং বিদধে ॥ ৩৩

**মূলানুবাদ**।—প্রিয়ব্রতের রথচক্রাগ্রভাগ দ্বারা যে সাতটি গর্ত্ত হইয়াছিল, তাহা সপ্ত সমুদ্ররূপে পরিণত হইয়াছে। এই সপ্ত সমুদ্র দ্বারাই পৃথিবীর সাতটী দ্বীপ নির্ম্মিত হইয়াছে ॥ ৩১

**শ্রীধরটীকা**।—যে বৈ উ হ অতিপ্রসিদ্ধাস্তস্য রথচক্রাগ্রকৃতাঃ পরিখাতা গর্ত্তাঃ। যত যৈরেব কৃতাঃ ॥৩১

**অন্বয়ঃ**।—জম্বুঃ প্লক্ষঃ শাল্মলিঃ কুশঃ ক্রৌঞ্চঃ শাকঃ পুষ্করঃ [ ইতি ] সংজ্ঞাঃ [ যেষাং তে আসন্ ] তেষাং ( দ্বীপানাং ) পরিমাণং পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাৎ ( পূর্ব্বস্য যদ্ বিস্তারঃ ততঃ ততঃ ) উত্তরঃ [ উত্তরঃ ততঃ ] দ্বিগুণমানেন ( দ্বিগুণেন বিস্তারমানেন ) [ ইতোবং সিন্ধুভ্যঃ ] বহিঃ সমন্ততঃ উপকৢপ্তাঃ ( রচিতাঃ ) ॥ ৩২

**মূলানুবাদ**।—এইগুলি জম্বু, প্লক্ষ, শাল্মলি, কুশ, ক্রৌঞ্চ, শাক ও পুষ্কর নামে অভিহিত হইয়া থাকে। এই সকল দ্বীপের পরিমাণ পূর্ব্ব পূর্ব্ব অপেক্ষা উত্তরোত্তরটি ক্রমশঃ দ্বিগুণ এবং ইহারা সমুদ্রের বহির্ভাগে চারিদিকে বিস্তৃত ॥ ৩২

**শ্রীধরটীকা**।—তানাহ জম্বিতি। তেষাং পরিমাণং সৃষ্টিতি শেষঃ। পূর্ব্বস্য যদ্বিস্তারমানম্ উত্তরস্ততো। দ্বিগুণেন বিস্তারমানেন ইত্যেবং সিন্ধুভ্যো বহিঃ সমন্তত উপকৢপ্তা রচিতাঃ ॥ ৩২

**অন্বয়ঃ**।—ক্ষারোদ-ক্ষুরসোদ-সুরোদ-ঘৃতোদ-ক্ষীরোদ-দধিমণ্ডোদ-শুদ্ধোদাঃ ( ক্ষারঃ উদকং যস্মিন্ সঃ ক্ষারোদঃ, ইক্ষুরস এব উদকং যস্মিন্ সঃ ইক্ষুরসোদঃ, সুরা এব উদকং যস্মিন্ সঃ সুরোদঃ, ঘৃতমেব উদকং যস্মিন্ সঃ ঘৃতোদঃ, ক্ষীরম্ এব উদকং যস্মিন্ সঃ ক্ষীরোদঃ, দধিমণ্ডঃ মথিতং দধি এব উদকং যস্মিন্ সঃ দধিমণ্ডোদঃ, শুদ্ধম্ উদকং যস্মিন্ সঃ শুদ্ধোদঃ, এতে ) সপ্তজলধয়ঃ সপ্তদ্বীপপরিখা ইব ( সপ্তদ্বীপানাং পরিখাঃ ইব ) একৈকশ্যেন ( একস্মাৎ একস্মাৎ বহিঃ একৈকঃ সিন্ধুঃ ইত্যেবং ) সপ্তসু অপি দ্বীপেষু যথানুপূর্ব্বং (যথাক্রমম্ ) অভ্যন্তরদ্বীপসমানাঃ ( অভ্যন্তরে সংবেষ্টিতাঃ যে দ্বীপাঃ তৈঃ সমানাঃ ) পৃথক্ পৃথক্ ( অসঙ্কীর্ণাঃ ) বহিঃ বহিঃ [ নাস্তঃ ] পরিতঃ (চতুর্দ্দিক্ষু) উপকল্পিতাঃ ( রচিতাঃ )। তেষু জম্ব্াদিষু ( দ্বীপেষু ) বর্হিষ্মতীপতিঃ ( প্রিয়ব্রতঃ ) অনুব্রতান্ ( আজ্ঞানুসারিণঃ ) আত্মজান্ ( পুত্রান্ ) আগ্নীধ্রঃ ইধ্মজিহ্বঃ যজ্ঞবাহুঃ হিরণ্যরেতাঃ ঘৃতপৃষ্ঠঃ মেধাতিথিঃ বীতিহোত্রঃ [ ইতি ] সংজ্ঞান্ ( অভিধেয়ান্ ) [ সপ্ত ] যথাসংখ্যেন ( যথোক্তক্রমেণ ) একৈকস্মিন্ [ দ্বীপে ] একম্ [ একম্ ] এব অধিপতিং বিদধে ( চক্রে ) ॥ ৩৩

**মূলানুবাদ**।—এক একটি সমুদ্রের বাহিরে যেমন এক একটি দ্বীপ, তেমনি এক একটি দ্বীপের বাহিরেও এক একটি সমুদ্র। এইরূপে সাতটী দ্বীপের পরিখাতুল্য সাতটী সমুদ্র চতুর্দ্দিকে পরিব্যাপ্ত রহিয়াছে। এই সমুদ্রনিচয়ের মধ্যে কোনটী লবণোদকবিশিষ্ট, কোনটী ইক্ষুরসোদকবিশিষ্ট, কোনটী ঘৃতোদকবিশিষ্ট, কোনটী দুগ্ধোদক-

দুহিতরঞ্চোর্জ্জস্বতীং নামোশনসে প্রাযচ্ছদ্‌যস্যামাসীদ্দেবযানী নাম কাব্যসুতা ॥ ৩৪

বিশিষ্ট, কোনটী দধিমণ্ডোদকবিশিষ্ট, আর কোনটী বিশুদ্ধজলযুক্ত। বর্হিষ্মতীপতি প্রিয়ব্রত, জম্বু প্রভৃতি সাতটী দ্বীপের এক একটীতে, আগ্নীধ্র প্রভৃতি তদীয সপ্তপুত্রের এক এক জনকে অভিষিক্ত করেন ॥ ৩৩

**অন্বয়ঃ**।—উর্জ্জস্বতী নাম দুহিতরং চ ( কন্যাম্ ) উশনসে ( শুক্রায ) প্রাযচ্ছৎ ( দত্তবান্ ) যস্যাম্ ( উর্জ্জস্বত্যাং ) 'দেবযানী' নাম কাব্যসুতা ( কাব্যস্য শুক্রস্য সুতা কন্যকা ) আসীৎ ॥ ৩৪

**মূলানুবাদ**।—তাঁহার উর্জ্জস্বতী নাম্নী কন্যাকেও, শুক্রাচার্য্যকে সম্প্রদান করেন। তাঁহারই ঔরসে দেবযানীর জন্ম হয ॥ ৩৪

**শ্রীধরটীকা**।—যথা সিন্ধুভ্যো বহিরেকৈকশো দ্বীপাঃ এবং দ্বীপানামপিবহিঃ সিন্ধব ইত্যাহ ক্ষারোদেতি। দধিমণ্ডো মথিতং দধি। এতে সপ্ত জলধয়ঃ সপ্তদীপানাং পরিখা ইব, অভ্যন্তরে তৈঃ সংবেষ্টিতা যে দ্বীপাস্তৈঃ সমানা. বিস্তারতঃ। বর্হিনাস্তঃ, পৃথক্ অসীঙ্কর্ণতয়া ॥ ৩৩। ৩৪

**শ্রীভাগবতাম্বুতবর্ষিণী**।—প্রিযব্রত অত্যন্ত যোগ-প্রভাবশালী পুরুষ ছিলেন। তিনি দেখিলেন—সূর্য্যদেব যখন সুমেরু পর্ব্বতের চতুর্দ্দিকে পরিভ্রমণ করেন, তখন 'লোকালোক' পর্য্যন্ত ধরণীর অর্দ্ধভাগ আলোকিত হয়, আর বাকী অর্দ্ধভাগ অন্ধকারে আচ্ছন্ন থাকে, অর্থাৎ পৃথিবীর একদিকে রাত্রি বিদ্যমান থাকে। তিনি এই সূর্য্যের গতিবৈষম্যজনিত রাত্রির বিলোপসাধন কামনায় যোগৈশ্বর্য্যবলে সৌভরির ন্যায় কাযব্যূহ নির্ম্মাণ করিযা একদেহে রাজত্ব করিতেন, অপর দেহে এক জ্যোতির্ম্ময রথে আরোহণ পূর্ব্বক সূর্য্যের পশ্চাৎ পশ্চাৎ পৃথিবী পরিভ্রমণ করিতেন। সূর্য্য যখন উদয়াচলে উদিত হইতেন, প্রিয়ব্রত তখন জ্যোতির্ম্ময় রথে আরোহণ করিয়া অস্তাচলে যাইতেন এবং সূর্য্য যখন ঘুরিয়া অস্তাচলে যাইতেন, তখন তিনি ঘুরিযা উদযাচলে যাইতেন, এই কারণে তখন আর রাত্রি হইত না, সর্ব্বদাই দিবা থাকিত। পরে ব্রহ্মা আসিযা প্রিয়ব্রতকে এরূপ অনধিকার কার্য্য করিতে নিষেধ করিলে তিনি এ কার্য্য হইতে ক্ষান্ত হন।

এই পৃথিবীতে যে জম্বু প্রভৃতি সাতটী দ্বীপ আছে, তন্মধ্যে পুষ্কর দ্বীপ সর্ব্বশ্রেষ্ঠ। দ্বীপগুলি উত্তরোত্তর দ্বিগুণ পরিমিত। জম্বু হইতে প্লক্ষ দ্বিগুণ, প্লক্ষ হইতে শাল্মলি দ্বিগুণ, শাল্মলি হইতে কুশ, কুশ হইতে ক্রৌঞ্চ, ক্রৌঞ্চ হইতে শাক এবং শাক হইতে পুষ্কর দ্বিগুণ পরিমিত।

এই পুষ্কর দ্বীপ চতুর্দ্দিকে বিশুদ্ধজল দ্বারা বেষ্টিত এবং দুইটী বর্ষে বিভক্ত। এই দুই বর্ষের মধ্যস্থল অযুত যোজন বিস্তৃত ও উচ্চ 'মানসোত্তর' নামে এক প্রকাণ্ড শৈল বিদ্যমান আছে। এই শৈলে ইন্দ্রাদি লোকপালগণের চারিটী পুরী দেদীপ্যমান রহিয়াছে। উক্ত 'শুদ্ধোদ' সমুদ্রের পর এককোটি সার্দ্ধশত পঞ্চাশলক্ষ যোজন পরিমিত কাঞ্চনময়ী ভূমি অবস্থিত। তাহার পরই অষ্টদিক্‌ব্যাপী মণ্ডলাকার "লোকালোক" পর্ব্বত। ইহা ভূঃ, ভুব ও স্বঃ এই ত্রিলোকের চতুর্দ্দিকে অবস্থিত। এই পর্ব্বতের একদিকে 'লোক' অর্থাৎ আলোক, অপরদিকে 'অলোক' অর্থাৎ আলোকাভাব—অন্ধকার বিরাজমান। লোক ও আলোকের মধ্যে বিরাজমান বলিয়া এই পর্ব্বতের নাম "লোকালোক"।

সূর্য্যাদি ধ্রুবলোক পর্য্যন্ত জ্যোতিঃসমূহের কিরণাবলী নিম্নস্থ ত্রিলোকীতে পতিত হয়, ঐ জ্যোতিঃ লোকালোক পর্ব্বতকে অতিক্রম করিতে পারে না, এই লোকালোক ধ্রুবলোক অপেক্ষাও উচ্চ। মেরু ও লোকালোক পর্ব্বতের মধ্যবর্ত্তী স্থান একদিকে চারি কোটি এগার লক্ষ যোজন পরিমিত এবং অপরদিকেও তাদৃশ পরিমিত। লোকালোক হইতে লোক পর্য্যন্ত স্থান আট কোটি বাইশ লক্ষ যোজন পরিমিত। লোকালোকের

নৈবংবিধঃ পুরুষকার উরুক্রমস্য, পুংসাং তদঙ্ঘ্রিরজসা জিতষড়্গুণানাম্।
চিত্রং বিদূরবিগতঃ সকৃদাদদীত, যন্নামধেয়মধুনা স জহাতি বন্ধম্॥ ৩৫

স এবমপরিমিতবলপরাক্রম একদা তু দেবর্ষিচরণানুশয়নানুপতিত-গুণবিসর্গ-সংসর্গেণা-নির্ব্বৃতমিবাত্মানং মন্যমান আত্মনির্ব্বেদ ইদমাহ॥ ৩৬

বাহিরেও এই পরিমাণ ভূমি বিদ্যমান। ভূগোলক পঞ্চাশৎ কোটি যোজন, তাহার এক চতুর্থভাগ পরিমিত অর্থাৎ সার্দ্ধদ্বাদশ কোটি যোজন পরিমিত বিস্তার ও উচ্চতা বিশিষ্ট এই লোকালোক পর্ব্বত। পৃথিবীতে যে সকল দ্বীপ আছে, তাহাদের প্রত্যেকটির বাহিরে এক একটি সমুদ্র এবং সমুদ্রের বাহিরে এক একটী দ্বীপ এইভাবে অবস্থিত॥ ৩০—৩৪

**অন্বয়ঃ।**—তদঙ্ঘ্রিরজসা ( তস্য ভগবতঃ পাদপদ্মরজসা ) জিতষড়্গুণানাং ( জিতাঃ ষড়্গুণাঃ ষড়িন্দ্রিয়াণি যৈঃ তেষাম্ ) উরুক্রমস্য ( ভগবতঃ ) [ বিচিত্রলীলয়া ] পুংসাম্ এবংবিধঃ পুরুষকারঃ ( দ্বীপ-সমুদ্রাদিরচনসামর্থ্যং ) ন চিত্রং ( ন আশ্চর্য্যং ) [ যতঃ) বিদূরবিগতঃ ( নীচযোনিং গতঃ অপি জনঃ ) যন্নামধেয়ং ( যস্য ভগবতঃ নামধেয়ং) ) সকৃৎ ( একদাপি ) আদদীত গৃহ্নীয়াৎ ) সঃ অধুনা ( তৎক্ষণমেব ) বন্ধং ( সংসারহেতুং ) জহাতি ( ত্যজতি ) ॥ ৩৫

**মূলানুবাদ।**—সেই শ্রীভগবানের পাদপদ্মরজো ধারণ করিয়া যাঁহারা ষড়িন্দ্রিয়বর্গকে জয় করিয়াছেন, ভগবানের বিচিত্র লীলায় সেই সকল পুরুষের এবম্বিধ দ্বীপ-সমুদ্রাদির রচনাসামর্থ্য কিছুই আশ্চর্য্যের বিষয় নহে, যেহেতু নিকৃষ্টযোনিজাত ব্যক্তিও সেই ভগবানের নাম গ্রহণ করিয়া সংসারবন্ধন ছেদন করিতে পারে॥ ৩৫

**শ্রীধরটীকা।**—অহো আশ্চর্য্যং রাজ্ঞঃ সামর্থ্যমিতি পরীক্ষিদভিপ্রায়জ্ঞো ভগবান্ বাদরায়ণিরাহ নৈবমিতি। জিতাঃ ষড়্গুণা ইন্দ্রিয়াণি ষড়ূর্ম্ময়ো বা যৈস্তেষাম্ এবংবিধঃ পুরুষকার ইতি ন চিত্রং নাসম্ভাবিতম্। যত বিদূরবিগতঃ অন্ত্যজোঽপি যস্য উরুবিক্রমস্য নাম সকৃদুচ্চারয়েদ্যঃ সোঽধুনা তৎক্ষণমেব বন্ধং সংসারম্। তদ্বমিতি পাঠেঽপি অয়মেবার্থঃ। পাঠান্তরে তত্তং চণ্ডালত্বম্। জহাতি শুদ্ধো ভবতীত্যর্থঃ॥ ৩৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীশুকদেব বর্ত্তমান শ্লোকে স্বায়ম্ভুবনন্দন প্রিয়ব্রতের পরাক্রমের উপসংহার করিয়া বলিলেন যে তাঁহার সপ্তসাগর ও সপ্তদ্বীপের রচনাসামর্থ্য, একমাত্র শ্রীভগবানের পরাভক্তি হইতেই লাভ হইয়াছিল। যে-ভগবানের মধুর নাম হেলায়ও একবার মাত্র গ্রহণ করিলেই জীবের সকল কর্ম্মবন্ধন নাশ হয় এবং জীব অকূল ভবসাগরও অনায়াসে উত্তীর্ণ হইয়া যায়, সেই ভগবানে যাঁহার নিরন্তর অহৈতুকী ভক্তি রহিয়াছে এ জগতে তাঁহার পক্ষে কোন্ কার্য্য করা অসম্ভব ?

যিনি অঘটন-ঘটন-পটীয়সী পরা শক্তির একমাত্র আশ্রয়, যিনি অব্যক্ত, অচিন্ত্য এবং মহাযোগীন্দ্র মুনীন্দ্র-গণেরও ধ্যানের অগোচর, সেই সর্ব্বেশ্বর সর্ব্বশক্তিমান্ পরমেশ্বর যে ভক্তিবলে জীবের বশীভূত হন, সেই ভক্তিকে যাঁহারা আশ্রয় করিয়াছেন, জগতে তাঁহাদের অসাধ্য কোন্ কর্ম্ম আছে ? ভগবান্ স্বতন্ত্র, স্বাধীন হইলেও তিনি ভক্তের ইচ্ছার অধীন, একথা বেদ পুরাণাদি সমস্বরে ঘোষণা করিতেছেন। ভক্তরক্ষার্থে কুরুক্ষেত্রসমরে ভগবান্ শ্রীকৃষ্ণ নিজপ্রতিজ্ঞা ভঙ্গ করিয়াও অস্ত্রধারণ করিয়াছিলেন, কিন্তু ভক্ত ভীষ্ম অক্ষুণ্ণভাবে নিজ প্রতিজ্ঞা রক্ষা করিয়াছিলেন। যখন ভগবানের ইচ্ছা ভক্তের ইচ্ছার অধীন, তখন ভক্ত ইচ্ছা করিলে জগতে কে তাহার প্রতিরোধ করিতে সমর্থ হইবে ? অতএব প্রিয়ব্রতের যে সব অলৌকিক কার্য্য বর্ণিত হইয়াছে তাহাতে বিস্ময়ের কিছুই নাই॥ ৩৫

**অন্বয়ঃ।**—এবম ( উক্তরূপম্ ) অপরিমিতবলপরাক্রমঃ ( অপরিমিতং বলং পরাক্রমশ্চ যস্য ) সঃ ( প্রিয়ব্রতঃ )

অহো অসাধ্বনুষ্ঠিতং যদভিনিবেশিতোঽহমিন্দ্রিয়ৈরবিদ্যারচিত-বিষমবিষয়ান্ধকূপে তদলমলমমুষ্যা বনিতায়া বিনোদমৃগং মাং ধিক্ ধিগিতি গর্হয়াঞ্চকার ॥ ৩৭

পরদেবতা-প্রসাদাধিগতাত্ম-প্রত্যবমর্শেনানুপ্রবৃত্তেভ্যঃ স্বপুত্রেভ্য ইমাং যথাদায়ং বিভজ্য ভুক্তভোগাঞ্চ মহিষীং মৃতকমিব সহমহাবিভূতিমপহায় স্বয়ং নিহিতনির্ব্বেদো হৃদি গৃহীতহরিবিহারানুভাবো ভগবতো নারদস্য পদবীং পুনরেবানুসসার ॥ ৩৮

দেবর্ষি-চরণানুশয়নানুপতিতগুণবিসর্গসংসর্গেণ ( দেবর্ষিচরণয়োঃ অনুশয়নং উপসত্তিঃ, শরণগমনেন বিদ্যাগ্রহণং, তদনুপতিতঃ যঃ গুণবিসর্গঃ রাজ্যাদিপ্রপঞ্চঃ, তৎসংসর্গেণ ) আত্মানং অনিবৃ তম্ ( অনানন্দিতম্ ) ইব মন্যমানঃ আত্মনির্ব্বেদঃ ( আত্মনি মনসি নির্ব্বেদঃ যস্য সঃ ) [ তথাবিধঃ সন্ ] একদা তু ইদমাহ ॥ ৩৬

**মূলানুবাদ**।—প্রিয়ব্রত, কথিতরূপ অপরিমিতবলপরাক্রমশালী হইয়াও দেবর্ষি নারদের চরণানুগ্রহে অধ্যাত্মবিদ্যা লাভ করিয়া লব্ধরাজ্যাদির সংসর্গে নিজেকে অসুখী মনে করিয়া একদা আক্ষেপের সহিত এইরূপ বলিয়াছিলেন ॥ ৩৬

**শ্রীধরটীকা**।—তস্য পরাক্রমমুপসংহরন্ নিবৃত্তিক্রমমাহ স এবমিতি। দেবর্ষিচরণয়োরনুশয়নমুপসত্তিঃ, তদনুপতিতো যো গুণবিসর্গো রাজ্যাদিপ্রপঞ্চস্তৎসংসর্গেণ। আত্মনি মনসি নির্ব্বেদো যস্য ॥ ৩৬

**অন্বয়ঃ**।—অহো ( আশ্চর্য্যং ) [ বিবেকিনাপি ময়া ] অসাধু অনুষ্ঠিতং যৎ ( যস্মাৎ ) অবিদ্যারচিত-বিষমবিষয়ান্ধকূপে ( অবিদ্যয়া রচিতাঃ বিষয়াঃ দুঃখাদিবিষয়াঃ যস্মিন্, তস্মিন্ অন্ধকূপে তদ্রূপে গৃহে ) ইন্দ্রিয়ৈঃ অহম্ অভিনিবেশিতঃ তৎ ( তস্মাৎ ) অলম্ অলং [ বিষয়ভোগৈঃ ] অমুষ্যাঃ বনিতায়াঃ বিনোদমৃগং ( ক্রীড়ামৃগং ) মাং ধিক্ ধিক্ ইতি [ আত্মানং ] গর্হয়াঞ্চকার ( নিন্দিতবান্ ) ॥ ৩৭

**মূলানুবাদ**।—অহো। আমি বিবেকী হইয়াও কি অসাধু অনুষ্ঠান করিয়াছি, যেহেতু ইন্দ্রিয়গণ অবিদ্যারচিত বিষম বিষয়ান্ধকূপে আমাকে অভিনিবিষ্ট করিয়াছে। অতএব আর বিষয়ভোগে প্রয়োজন নাই। আমি বনিতার ক্রীড়ামৃগ সাজিয়াছি, আমাকে ধিক্। এই বলিয়া প্রিয়ব্রত নিজের নিন্দা করিতে লাগিলেন ॥ ৩৭

**শ্রীধরটীকা**।—তমাহ। ময়া অসাধ্বনুষ্ঠিতম্। যদ্যতোঽহভিনিবেশিতঃ, তৎ ততোঽলমলং বিষয়ৈঃ, বিনোদমৃগং মর্কটম্ ॥ ৩৭

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—শ্রীশুকদেব প্রিয়ব্রতের বৈরাগ্যোদয় বর্ণনা করিয়া বলিলেন যে, অমিতপ্রভাবশালী ও বিপুল রাজ্যের অধীশ্বর হইয়াও প্রিয়ব্রত মানসিক শান্তি অনুভব করিতে পারেন নাই, কারণ এই সাংসারিক সুখ বিদ্যুৎপ্রভার ন্যায় ক্ষণস্থায়ী। তিনি আরও দেখিলেন যে, বিষয়াসক্ত থাকিয়া বনিতার ক্রীড়া-মর্কট সাজিয়া সংসারে অবস্থান করা বিড়ম্বনা মাত্র, ইহাতে ক্রমশঃ অধঃপতন অনিবার্য্য, অতএব প্রিয়ব্রত ভগবদুপাসনা ত্যাগ করিয়া সংসারাসক্ত হইয়াছেন বলিয়া পুনঃ পুনঃ অনুশোচনা করিতে লাগিলেন।

দধি হইতে নবনীত একবার উত্থিত হইলে তাহা যেমন আর দধিতে মিশ্রিত হয় না, তদ্রূপ প্রকৃত বৈরাগ্য জন্মিলে আর বিষয়ে আসক্তি জন্মে না। যে-বৈরাগ্য স্বল্পকালমাত্র বিষয়ের সংসর্গেই বিচ্যুত হইয়া পড়ে, তাহাকে মর্কট-বৈরাগ্য বলিয়া বুঝিতে হইবে ॥ ৩৬।৩৭

**অন্বয়ঃ**।—পরদেবতাপ্রসাদাধিগতাত্মপ্রত্যবমর্শেন ( পরদেবতায়াঃ হরেঃ প্রসাদেন অধিগতঃ প্রাপ্তঃ যঃ আত্মপ্রত্যবমর্শঃ বিবেকঃ, তেন ) অনুপ্রবৃত্তেভ্যঃ ( আজ্ঞানুসারিভ্যঃ ) স্বপুত্রেভ্যঃ ইমাং ( পৃথ্বীং ) যথাদায়ং ( যথাযোগ্যং )

তস্য হ বা এতে শ্লোকাঃ।

প্রিয়ব্রতকৃতং কর্ম্ম কো নু কুর্য্যাদ্বিনেশ্বরম্।
যো নেমিনিম্নৈরকরোচ্ছায়াং ঘ্নন্ সপ্ত বারিধীন্॥ ৩৯

বিভজ্য (বিভাগেন দত্বা) ভুক্তভোগাং (ভুক্তঃ ভোগঃ যস্যাঃ তাং) সহ মহাবিভূতিং (মহাবিভূতিঃ সাম্রাজ্য-সম্পৎ, তৎসহিতাং) মহিষীং চ মৃতকমিব (শবদেহমিব) অপহায় (পরিত্যজ্য) হৃদি নিহিতনির্ব্বেদঃ (নিহিতঃ স্থিতঃ নির্ব্বেদঃ বিষয়বৈতৃষ্ণ্যং যস্য সঃ) [অত এব] [হৃদি] গৃহীতহরিবিহারানুভাবঃ (গৃহীতঃ নিশ্চিতঃ যঃ হরের্বিহারঃ লীলাবিলাসঃ, তেন অনুভাবাঃ অশ্রুপুলকাঃ যস্য সঃ) [প্রিয়ব্রতঃ] স্বয়' ভগ বঃ নারদস্য পদবীং (তদুপদিষ্টমার্গম্) এব পুনঃ অনুসসার (ভগবদ্ভজনমেব নিরন্তরং কৃতবান্)॥ ৩৮

**মূলানুবাদ**।—পরদেবতা শ্রীহরির অনুগ্রহে প্রিয়ব্রতের বিবেক উপস্থিত হইয়াছিল, সুতরাং তিনি অনুগত পুত্রগণের মধ্যে যথাযোগ্যরূপে পৃথিবী বিভাগ করিয়া দিয়া ভুক্তভোগা সাম্রাজ্যলক্ষ্মীর সহিত স্বীয় মহিষীকেও শবদেহের ন্যায় পরিত্যাগ করিয়া নির্ব্বেদযুক্ত হৃদয়ে শ্রীহরির লীলাবিলাসানুভাব প্রাপ্ত হইয়া পুনরায় নারদোপদিষ্ট মার্গের অনুসরণ করিলেন॥ ৩৮

**শ্রীধরটীকা**।—পরদেবতায়াঃ হরেঃ প্রসাদেন অধিগতঃ প্রাপ্তো যঃ আত্মপ্রত্যবমর্শো বিবেকস্তেন নারদস্য পদবীং তদুপদিষ্টমার্গমেব পুনরনুসসারেত্যন্বয়ঃ। কিং কৃত্বা? অনুগতেভ্যঃ পুত্রেভ্য ইমাঃ পৃথ্বীং বিভজ্য। ভুক্তো ভোগো যস্যাস্তাং ভার্য্যাং, মহাবিভূতিঃ সাম্রাজ্যসম্পৎ, তৎসহিতাং মহিষীং মৃতশরীরমিব পরিত্যজ্য। তত্র হেতুঃ—হৃদি নিহিতো নির্ব্বেদো যেন। হৃদীত্যস্য উত্তরত্রাপ্যন্বয়ঃ। হৃদি গৃহীতশ্চিন্তিতো হরিবিহারঃ, তেনানুভাবস্ত্যাগ-সামর্থ্যং যস্য॥ ৩৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—প্রিয়ব্রতের ঈশ্বরানুরাগ এতই প্রবল হইয়া উঠিয়াছিল যে, কি সাম্রাজ্যলক্ষ্মী, কি বিলাসবতী ললনা কিম্বা ইন্দ্রিয়তর্পণকারী অন্য যাহা কিছু, সকলই তাঁহার নিকট বিষবৎ বোধ হইয়াছিল। চৈতন্য চরিতামৃতকার সত্যই বলিয়াছেন—

"কৃষ্ণপ্রেম আস্বাদনে যে অমৃত-সিন্ধু। কোটি ব্রহ্ম-সুখ নহে তার এক বিন্দু॥"

যাঁহার হৃদয়ে সেই প্রেম-বীজ অঙ্কুরিত হয়, তাঁহার নিকট কি ধন, কি জন, কি সুন্দরী রমণী, কি বনিতা, কি স্বর্গ, কি পাতাল, কি সার্ব্বভৌম নরপতিত্ব, কিম্বা সুদুর্লভ মুক্তি, কিছুই আর আনন্দ দান করিতে সমর্থ হয় না। যে-ভক্তিসুখের নিকট ব্রহ্মসুখও গোষ্পদায়মান, তাহার নিকট তুচ্ছ সাংসারিক আনন্দাভাস আর কতক্ষণ টিকিতে পারে?॥ ৩৮

**অন্বয়ঃ**।—তস্য (প্রিয়ব্রতস্য) হ বা (এব, এতে শ্লোকাঃ [পূর্ব্বসিদ্ধাঃ এবং কথ্যন্তে]। প্রিয়ব্রতকৃতং (প্রিয়ব্রতেন কৃতং) কর্ম্ম ঈশ্বরং বিনা কঃ নু কুর্য্যাৎ? (অনুকুর্য্যাৎ?) যঃ ছায়াং ঘ্নন্ (তমো নিরস্যন্ রজনীং বিলোপয়ন্) নেমিনিম্নৈঃ (রথচক্রস্য অন্তভাগৈঃ) সপ্ত বারিধীন্ (সমুদ্রান্) অকরোৎ॥ ৩৯

**মূলানুবাদ**।—প্রিয়ব্রতের মহিমাব্যঞ্জক পূর্ব্বসিদ্ধ কতকগুলি শ্লোক আছে, তাহা এস্থানে কথিত হইতেছে—প্রিয়ব্রতের আচরিত কর্ম্ম এক ঈশ্বর ভিন্ন আর কে অনুষ্ঠান করিতে সমর্থ হইবে? যিনি রজনীর তমোরাশির বিলোপসাধন করিয়া রথ-চক্র নেমির (প্রান্তভাগের) খাত দ্বারা সপ্ত জলধির সৃষ্টি করিয়াছিলেন॥ ৩৯

**শ্রীধরটীকা**।—তস্য মহিমোপনিবদ্ধনশ্লোকাঃ পূর্ব্বসিদ্ধাঃ কথ্যন্তে। যথা বেদে তদপোষ শ্লোকো ভবতীতি। কো নু কো নাম কুর্য্যাৎ? ছায়াং ঘ্নন্ তমো নিরস্যন্॥ ৩৯

ভূসংস্থানং কৃতং যেন সরিদ্গিরিবনাদিভিঃ। সীমা চ ভূতনির্ব্বৃত্যৈ দ্বীপে দ্বীপে বিভাগশঃ ॥৪০
ভৌমং দিব্যং মানুষঞ্চ মহিত্বং কর্ম্মযোগজম্। যশ্চক্রে নিরয়ৌপম্যং পুরুষানুজনপ্রিয়ঃ ॥ ৪১

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
পঞ্চমস্কন্ধে প্রিয়ব্রতবিজয়ে প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

**অন্বয়ঃ**।—যেন (প্রিয়ব্রতেন) ভূতনির্বৃত্যৈ (ভূতানাং সুখলাভায়) ভূসংস্থানং কৃতং (ভুবঃ সংস্থানং দ্বীপৈঃ কৃতং) [তথা] দ্বীপে দ্বীপে বিভাগশঃ সরিদ্গিরিবনাদিভিঃ সীমা (মর্য্যাদা) চ [কৃতা] ॥ ৪০

**মূলানুবাদ**।—যিনি জীবসমূহের সুখপ্রদান উদ্দেশ্যে (বিবাদভঞ্জনার্থ) দ্বীপ দ্বারা ভূমি রচনা করিয়াছেন এবং প্রত্যেক দ্বীপে সরিৎ, গিরি ও বনাদি দ্বারা বিভাগক্রমে ভূমির সীমা নির্দ্দেশ করিয়াছেন ॥ ৪০

**শ্রীধরটীকা**।—ভূসংস্থানং দ্বীপৈঃ কৃতম্। সরিদ্গিরিবনাদিভিঃ সীমা চ যেন কৃতা। ভূতানাং নির্ব্বৃত্যৈ সুখায় অবিবাদায় ॥ ৪০

**অন্বয়ঃ**।—পুরুষানুজনপ্রিয়ঃ (পুরুষস্য বিষ্ণোঃ অনুগতাঃ জনাঃ নারদাদয়ঃ, তেষাং প্রিয়ঃ) যশ্চ ভৌমং (পাতালজং) দিব্যং (স্বর্গজং) মানুষং (মর্ত্ত্যলোকজং) কর্ম্ম যোগজং (কর্ম্মজং যোগজং চ) মহিত্বং (বৈভবং) [বন্ধহেতুত্বাৎ] নিরয়ৌপম্যং (নরকতুল্যং) চক্রে (মেনে) ॥ ৪১

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে প্রথমোঽধ্যায়ঃ ॥ ১

**মূলানুবাদ**।—বিষ্ণুভক্ত নারদাদির প্রিয়পাত্র প্রিয়ব্রত,—পাতালজ, স্বর্গীয়, মর্ত্ত্যলোকজ, যোগৈশ্বর্য্যজাত বা কর্ম্মজাত সকল প্রকার বৈভবকেই নরকতুল্য জ্ঞান করিয়াছিলেন ॥ ৪১

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে প্রথমোধ্যায়ঃ ॥ ১

**শ্রীধরটীকা**।—ভৌমং পাতালজং, দিব্যং স্বর্গজং, মানুষং মর্ত্ত্যলোকজং, মহিত্বং বৈভবং যো নিরয়তুল্যং মেনে। পুরুষানুজনা বিষ্ণুভক্তাঃ, ত এব প্রিয়া যস্যেতি ॥ ৪১

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে প্রথমোঽধ্যায়ঃ ॥ ১

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—পরমহংস শিরোমণি শ্রীশুকদেব মহারাজ পরীক্ষিতের প্রতীতিদার্ঢ্যার্থ সেকালের সুপ্রসিদ্ধ তিনটী শ্লোক তাঁহার নিকট অধ্যায়শেষে কীর্ত্তন করিতেছেন, কারণ প্রিয়ব্রতের অলৌকিক কার্য্যাবলী ক্ষুদ্রশক্তিসম্পন্ন মানবের ধারণার বিষয় নহে। প্রিয়ব্রতকৃত যে সপ্তসাগর ও সপ্তদ্বীপ রচনা এবং দ্বীপে দ্বীপে যে জনগণের পরস্পর বিবাদ-নিরাসার্থ নদী, গিরি ও কাননাদি দ্বারা ভূখণ্ডের পৃথক্ পৃথক্ সীমানির্দ্দেশ, এই সকলই সাধারণ মানবের সাধ্যায়ত্ত নহে, কিন্তু তাহা হইলেও প্রিয়ব্রতের ন্যায় লোকাতীতচরিত মহাত্মার পক্ষে তাহা অসম্ভাব্য নহে, বরং এতাদৃশ মহাভাগবতের পক্ষে তাহা সুসাধ্য। তিনি ভোগ-বিলাসের অত্যুচ্চ স্তরকেও নরকতুল্য জ্ঞান করিতেন, কেননা তাহা ক্ষণভঙ্গুর সুখাভাস মাত্র, প্রকৃত নিত্যসুখ নহে। যে-ভক্তিগুণে প্রিয়ব্রত নারদাদি ভগবৎ-পার্ষদবৃন্দেরও প্রিয়পাত্র হইয়াছিলেন, তাদৃশ পরমভাগবত ব্যক্তি যে ভৌম, দিব্য, পাতালজ ও অন্যান্য যাবতীয় বৈভবকেই তুচ্ছ জ্ঞান করিবেন, তাহাতে আর বক্তব্য কি? ভগবদ্ভক্তি এমনই পদার্থ যে, সৃষ্টি-স্থিতি-লয়াদিসামর্থ্যসম্পন্ন যোগসিদ্ধ কর্ম্মবন্ধনহীন মুক্ত আত্মারামগণও শ্রীভগবানে অহৈতুকী ভক্তি করিয়া থাকেন ॥ ৩৯—৪১

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথবংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণী নাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধস্য প্রথমোধ্যায়ঃ ॥ ১

# পঞ্চমঃ স্কন্ধঃ

—ঃ*ঃ—

## দ্বিতীয়োঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

শ্রীশুক উবাচ।

এবং পিতরি সম্প্রবৃত্তে তদনুশাসনে বর্ত্তমান আগ্নীধ্রো জম্বূদ্বীপৌকসঃ প্রজা ঔরস-বদ্ধর্ম্মাবেক্ষমাণঃ পর্য্যগোপায়ৎ ॥ ১

স চ কদাচিৎ পিতৃলোককামঃ সুরবরবনিতাক্রীড়াচলদ্রোণ্যাং ভগবন্তং বিশ্বসৃজাং পতিমাভৃতপরিচর্য্যোপকরণ আত্মৈকাগ্র্যেণ তপস্ব্যারাধয়াম্বভূব ॥ ২

অন্বয়ঃ।—এবম্ (উক্তপ্রকারেণ) পিতরি (প্রিয়ব্রতে) [নারদোপদিষ্টমার্গে] সম্প্রবৃত্তে [সতি] তদনুশাসনে (তস্য আজ্ঞায়াং) বর্ত্তমানঃ (অনুবর্ত্তমানঃ) ধর্ম্মাবেক্ষমাণঃ (ধর্ম্মম্ অবেক্ষমাণঃ) আগ্নীধ্রঃ জম্বূদ্বীপৌকসঃ (জম্বূদ্বীপঃ ওকঃ বাসস্থানং যাসাং তাঃ) প্রজাঃ ঔরসবৎ (পুত্রবৎ) পর্য্যগোপায়ৎ (পালয়ামাস) ॥ ১

**মূলানুবাদ**।—শ্রীশুকদেব বলিলেন—এইরূপে পিতা প্রিয়ব্রত নারদোপদিষ্টমার্গে প্রবৃত্ত হইলে তাঁহার আজ্ঞানুবর্ত্তী পুত্র আগ্নীধ্র, ধর্ম্মের প্রতি লক্ষ্য রাখিয়া জম্বূদ্বীপবাসী প্রজাবর্গকে পুত্রনির্ব্বিশেষে পালন করিতে লাগিলেন ॥ ১

**শ্রীধরস্বামিকৃতটীকা**।—

দ্বিতীয়ে প্রোক্তমাগ্নীধ্র চরিত্রং স্ত্রৈণসম্মতম্। পত্ন্যাং হি পূর্ব্বচিত্ত্যাং যো নাভিমুখ্যানজীজনৎ ॥
অস্মিন্ বংশে প্রসিদ্ধোঽয়মাগ্নীধ্রঃ স্ত্রৈণপুঙ্গবঃ। বিহসন্নিব তস্যেদং চরিতং মুনিরব্রবীৎ ॥

জম্বূদ্বীপমোকো যাসাং তাঃ প্রজাঃ পুত্রবৎ পালয়ামাস। ধর্ম্মাবেক্ষমাণঃ ধর্ম্মমবেক্ষমাণ, ধর্ম্মেণেত্যর্থঃ ॥ ১

অন্বয়ঃ।—পিতৃলোককামঃ (পুত্রকামঃ) সঃ চ আগ্নীধ্রঃ কদাচিৎ আভৃতপরিচর্য্যোপকরণঃ (আভৃতানি সম্পাদিতানি পরিচর্য্যোপকরণানি পুষ্পাদীনি যেন সঃ) তপস্বী (যম-নিয়মাসন-প্রাণায়ামাদিতপোনিষ্ঠঃ) [সন্] সুরবরবনিতা-ক্রীড়াচলদ্রোণ্যাং (সুরবরাণাং সুরপুঙ্গবানাং যাঃ বনিতাঃ, তাসাম্ আক্রীড়াচলঃ মন্দরঃ তস্য দ্রোণ্যাং গুহায়াং) [স্থিতঃ] আত্মৈকাগ্র্যেণ (ধ্যানাবেশিতচেতসা) বিশ্বসৃজাং পতিং ভগবন্তং (ব্রহ্মাণম্) আরাধয়াম্বভূব ॥ ২

**মূলানুবাদ**।—সেই আগ্নীধ্র, কোন সময়ে পুত্রকামী হইয়া পূজোপকরণ পুষ্পাদি আহরণ পূর্ব্বক তপোনিরত থাকিয়া দেবললনাগণের বিলাসভূমি মন্দরাচলের গুহা আশ্রয়পূর্ব্বক একাগ্রচিত্তে ভগবান্ স্বয়ম্ভুর আরাধনায় নিযুক্ত হইলেন ॥ ২

তদুপলভ্য ভগবানাদিপুরুষঃ সদসি গায়ন্তীং পূর্ব্বচিত্তিং নামাপ্সরসমভিযাপয়ামাস ॥ ৩

সা চ তদাশ্রমোপবনমতিরমণীয়ং বিবিধ-নিবিড়-বিটপি-বিটপনিকর-সংশ্লিষ্টপুরটলতা-রূঢ়স্থলবিহঙ্গমমিথুনৈঃ প্রোচ্যমানশ্রুতিভিঃ প্রতিবোধ্যমান-সলিলকুক্কুট-কারণ্ডব-কলহংসাদিভির্বিচিত্রমুপকূজিতামলজলাশয়কমলাকরমুপবভ্রাম ॥ ৪

শ্রীধরটীকা।—পিতৃলোককামঃ পুত্রকামঃ। সুরবরাণাং বনিতাস্তাসাম্ আক্রীড়াচলো মন্দরঃ, তস্য দ্রোণ্যাম্, আভৃতানি সম্পাদিতানি পরিচর্য্যোপকরণানি পুষ্পাদীনি যেন ॥ ২

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—শ্রীশুকদেব প্রিয়ব্রতের পুত্রগণের জন্মবিবরণ পূর্ব্ব অধ্যায়ে বর্ণনা করিয়া এই অধ্যায়ে প্রিয়ব্রতের জ্যেষ্ঠ পুত্র আগ্নীধ্রের চরিত্র বর্ণনা করিতেছেন। পৃথিবীতে জম্বু প্রভৃতি যে সাতটি দ্বীপ আছে তন্মধ্যে পিতৃনিয়োগানুসারে আগ্নীধ্র, জম্বুদ্বীপের অধিপতি হইয়াছিলেন। পৃথিবীতে লবণোদ, ইক্ষুরসোদ, সুরোদ, ঘৃতোদ ক্ষীরোদ, দধিমণ্ডোদ ও বিশুদ্ধ উদকসমন্বিত যে সাতটী সমুদ্র আছে, জম্বুদ্বীপ ইহাদের সকলের মধ্যবর্ত্তী। এক একটী দ্বীপ, পূর্ব্বোক্ত এক একটী সমুদ্রে পরিবেষ্টিত। আগ্নীধ্র লবণ সমুদ্র দ্বারা বেষ্টিত জম্বুদ্বীপের পরমধার্ম্মিক নরপতি ছিলেন।

জম্বুদ্বীপের মধ্যস্থলে কনকময় মেরু-পর্ব্বত অবস্থিত। এই মেরুর উচ্চতা প্রকৃতপক্ষে একলক্ষ যোজন, কিন্তু চতুরশীতি-সহস্র-যোজন-পরিমিত উচ্চতাই বাহিরে দৃষ্ট হয়, অবশিষ্ট ষোল হাজার যোজন ভূমিতে প্রবিষ্ট রহিয়াছে।

মেরু, জম্বুদ্বীপের নয়টী বর্ষের মধ্যে ইলাবৃত বর্ষের মধ্যস্থলে অবস্থিত ও ইলাবৃতও অন্যান্য বর্ষের ন্যায় নয় সহস্র যোজন বিস্তৃত। এতদ্ভিন্ন মেরুর চতুর্দ্দিকে আরও চারিটী পর্ব্বত, মেরুর দার্ঢ্যার্থ শঙ্কুর (গোঁজের) ন্যায় অবস্থিত। মেরুর মূল অপেক্ষা ঊর্দ্ধভাগের বিস্তার অত্যধিক বলিয়া তাহা কদাচিৎ ভূমিসাৎ হইতে পারে, এই কারণে পরমেশ্বর তাহার দৃঢ়তা সম্পাদনার্থ তাহার মূলদেশে দশ হাজার যোজন বিস্তৃত আরও চারিটী পর্ব্বত স্থাপন করিয়াছেন। তন্মধ্যে পূর্ব্বপার্শ্বে মন্দর, দক্ষিণে গন্ধমাদন, পশ্চিমে বিপুল ও উত্তর পার্শ্বে সুপার্শ্ব পর্ব্বত বিদ্যমান।

এই চারিটী অবষ্টম্ভ পর্ব্বতের উপরিভাগে ধ্বজাকারে ক্রমশঃ একাদশসহস্রযোজন উচ্চ কদম্ব, জম্বু, পিপ্পল ও বটবৃক্ষ শোভা পাইতেছে। জম্বু বৃক্ষটী গন্ধমাদনশিখরে অবস্থিত, এই সুবিশাল জম্বুবৃক্ষে হইতেই দ্বীপের 'জম্বু' নাম হইয়াছে। এই জম্বুবৃক্ষের মহাগজ পরিমিত ফলসকল পর্ব্বতপৃষ্ঠে পতিত হইয়া বিশীর্ণ হইলে তন্নিঃসৃত রস হইতে তথায় জম্বু নামক নদ উৎপন্ন হইয়াছে। এই নদ গন্ধমাদন হইতেই নির্গত হইয়াছে। তত্রত্য সুখস্পর্শ বায়ু দ্বারা বিশুদ্ধ জম্বুরসার্দ্র তীরস্থ ভূমি হইতে 'জাম্বুনদ' নামে স্বর্ণ উৎপন্ন হয়। ঐ স্বর্ণ তত্রত্য সিদ্ধগণের অঙ্গভূষণরূপে ব্যবহৃত হয়। কথিত মন্দর-পর্ব্বতের গুহায় আগ্নীধ্র ব্রহ্মার উদ্দেশ্যে তপস্যা করিতেন। এই পর্ব্বতেরই শিরোভাগে এগারশত যোজন উচ্চ, সুবিশাল কদম্বদ্রুম শোভমান ॥ ১।২

অন্বয়ঃ।—তৎ (পুত্রকামনয়া আরাধনম্) উপলভ্য (জ্ঞাত্বা) আদিপুরুষঃ ভগবান্ (ব্রহ্মা) [স্বস্য] সদসি (সভায়াং) পূর্ব্বচিত্তিং নাম অপ্সরসম্ অভিযাপয়ামাস (সম্ভোগার্থং প্রস্থাপয়ামাস) ॥ ৩

মূলানুবাদ।—আদিপুরুষ ভগবান্ ব্রহ্মা, আগ্নীধ্রের অভিপ্রায় অবগত হইয়া তাহার পুত্রোৎপাদনার্থ স্বকীয় অমরসভার গায়িকা 'পূর্ব্বচিত্তি' নাম্নী অপ্সরাকে তথায় প্রেরণ করেন ॥ ৩

শ্রীধরটীকা।—তদুপলভ্য জ্ঞাত্বা ব্রহ্মা অভিযাপয়ামাস সম্ভোগার্থং প্রস্থাপয়ামাস ॥ ৩

তস্যাঃ সুললিতগমনপদবিন্যাসগতিবিলাসায়াশ্চানুপদং খণখণায়মান-রুচির-চরণাভরণ-স্বনমুপাকর্ণ্য নরদেবকুমারঃ সমাধিযোগেনামীলিতনয়ন-নলিনমুকুলযুগলমীষদ্বিকচয্য ব্যচষ্ট ॥ ৫

অন্বয়ঃ।—সা চ ( পূর্ব্বচিত্তিঃ ) [ততঃ আগত্য] অতিরমণীয়ং তদাশ্রমোপবনম্ ( আগ্নীধ্রস্য আশ্রমসমীপস্থম্ উপবনম্ ) উপবভ্রাম্ ( বিচচার ) [তৎ কিম্ভূতং ? -আহ] বিবিধ-নিবিড়-বিটপি-বিটপ-নিকর-পুরট-লতারূঢ়-স্থল-বিহঙ্গমমিথুনৈঃ ( বিবিধাশ্চ যে বিটপিনঃ তেষাং বিটপাঃ স্কন্ধাঃ, তেষু নিকরাঃ, তৈঃ সংশ্লিষ্টাঃ পুরটলতাঃ স্বর্ণবল্ল্যঃ, তাসু আরূঢ়া স্থলবিহঙ্গমাঃ ময়ূরাদয়ঃ, তেষাং মিথুনৈঃ দ্বন্দ্বৈঃ ) প্রোচ্যমানশ্রুতিভিঃ ( উচ্চার্য্যমাণৈঃ ষড়্জাদিস্বরৈঃ ) প্রতিবোধ্যমান-সলিলকুক্কুট-কারণ্ডব কলহংসাদিভিঃ ( প্রতিবোধ্যমানাঃ যে সলিলকুক্কুট-কারণ্ডব-কলহংসাদয়ঃ তৈঃ) বিচিত্রং [ যথা স্যাৎ তথা ] উপকূজিতামলজলাশয়কমলাকরম্ ( উপকূজিতাঃ নাদিতাঃ অমলাঃ জলাশয়াঃ বাপ্যাদয়ঃ, তেষু যানি কমলানি, তেষাম্ আকরং যস্মিন্, তৎ ) ॥ ৪

মূলানুবাদ।—অনন্তর সেই পূর্ব্বচিত্তি ব্রহ্মার নিয়োগানুসারে আগ্নীধ্রের আশ্রমসমীপস্থ একটী রমণীয় উপবনে আসিয়া বিচরণ করিতে লাগিলেন। ঐ উপবনে ঘনসন্নিবিষ্ট অসংখ্য তরুরাজির স্কন্ধ-সংলগ্ন নিকটস্থ স্বর্ণ-বল্লীতে আরূঢ় ময়ূরাদি বিহঙ্গমিথুনের উচ্চারিত ষড়্জাদি স্বরে উদ্বুদ্ধ হইয়া জলকুক্কুট, কারণ্ডব ও কলহংস প্রভৃতি বিহঙ্গনিচয়ও মধুর শব্দ করিতেছিল। ঐ শব্দের প্রতিনাদিত হইয়া কমলাকরশোভিত প্রসন্নসলিলপূর্ণ বাপী ও তড়াগসমূহ অতি রমণীয় শোভা ধারণ করিয়াছিল ॥ ৪

শ্রীধরটীকা—সা চ তদাশ্রমোপবনমুপবভ্রামেত্যন্বয়ঃ। রমণীয়ত্বমেবাহ। বিবিধাশ্চ নিবিড়াশ্চ যে বিট-পিনস্তেষাং বিটপাঃ শাখাঃ, তেষাং নিকরাঃ, তৈঃ সংশ্লিষ্টাঃ পুরটলতাঃ স্বর্ণবল্ল্যঃ, তাসু আরূঢ়াঃ স্থলবিহঙ্গমা ময়ূরাদয়ঃ, তেষাং মিথুনৈঃ, প্রোচ্যমানাভিঃ শ্রুতিভিরুচ্চার্য্যমাণৈঃ ষড়্জাদিস্বরৈঃ, প্রতিবোধ্যমানা যে সলিলকুক্কুটাদয়স্তৈর্বিচিত্রং যথা তথা উপকূজিতা নাদিতা অমলা জলাশয়াঃ, তেষু কমলানি, তেষামাকরমুপবনম্ ॥ ৪

শ্রীভাগবতভাগবতবর্ষিণী।- প্রজাপতি ব্রহ্মা প্রজাবৃদ্ধি ও রক্ষার উদ্দেশ্যে ইতঃপূর্ব্বে প্রিয়ব্রতকে বান-প্রস্থাশ্রম হইতে গার্হস্থ্যাশ্রমে প্রবর্ত্তিত করিয়াছিলেন এবং এবারও তিনি তাঁহার সেই চিকীর্ষার সাফল্য ও স্থায়িত্ব কামনায় আগ্নীধ্রকেও গার্হস্থ্যধর্ম্মে নিয়োগ করিবার অভিপ্রায় করিয়া আগ্নীধ্রের শ্রীনাভেচ্ছাপূরণার্থ তাঁহার চিত্তাকর্ষণ করিবার জন্য অনুপমরূপলাবণ্যবতী ত্রিদিব-বারাঙ্গনা পূর্ব্বচিত্তিকে তৎসমীপে প্রেরণ করেন। পূর্ব্বচিত্তি, আগ্নীধ্রের আশ্রমসমীপস্থ যে উপবনে আসিয়া হাব-ভাব বিলাসাদি প্রকাশ পূর্ব্বক বিচরণ করিতেছিলেন, সেই বনটী অতিশয় মনোরম ছিল। তাহাতে আবার উদ্দীপনবিভাবাবলী চারিদিকে দেদীপ্যমান, ঘনসন্নিবিষ্ট তরুরাজির অপূর্ব্ব সুষমা, ময়ূরাদি বিহঙ্গমমিথুন-নিচয়ের ও জলকুক্কুট কারণ্ডব ও কলহংস প্রভৃতির মধুর কাকলী, প্রফুল্ল কমলের অপূর্ব্ব শোভা, কুসুমিত পাদপ-নিচয়ের সৌন্দর্য্য, ভ্রমরপঙ্‌ক্তির মধুর নিকণ,—এই সব উদ্দীপনবিভাবসমূহ কামিজনের অনঙ্গ উদ্দীপিত করিতেছিল ॥ ৩।৪

অন্বয়ঃ।—তস্যাঃ ( অপ্সরসঃ ) সুললিতগমন-পদবিন্যাসগতিবিলাসায়াঃ ( সুললিতগমনে যে পদবিন্যাসাঃ, তৈঃ এব গতিঃ চেষ্টা বিলাসশ্চ সর্ব্বাঙ্গগতঃ যস্যাঃ, তস্যাঃ ) চ অনুপদং ( প্রতিপদং ) খণ-খণায়মানরুচিরচরণাভরণ-স্বনং ( খণ-খণেতি ধ্বনিং কুর্ব্বতঃ রুচিরস্য চরণাভরণস্য স্বনং শব্দম্ ) উপাকর্ণ্য ( শ্রুত্বা ) নরদেবকুমারঃ ( আগ্নীধ্রঃ ) সমাধিযোগেন আমীলিতনয়ননলিনমুকুলযুগলম্ ( আমীলিতে নয়নে এব নলিনমুকুলে, তয়োঃ যুগলং যুগ্মম্ ) ঈষদ্ বিকচয্য ( কিঞ্চিদুন্মীল্য ) ব্যচষ্ট ( দদর্শ ) ॥ ৫

তামেবাবিদূরে মধুকরীমিব সুমনস উপজিঘ্রন্তীং দিবিজমনুজমনোনয়নাহ্লাদদুঘৈর্গতি-বিহার-ব্রীড়া-বিনয়াবলোক-সুস্বরাক্ষরাবয়বৈর্মনসি নৃণাং কুসুমায়ুধস্য বিদধতীং বিবরং নিজমুখবিগলিতামৃতাসব-সহাস-ভাষণামোদ-মদান্ধ-মধুকর-নিকরোপরোধেন দ্রুতপদন্যাসেন বল্গুস্পন্দনস্তনকলসকবরভাররশনাং দেবীং তদবলোকনেন বিবৃতাবসরস্য ভগবতো মকরধ্বজস্য বশমুপনীতো জড়বদিতি হোবাচ ॥ ৬

**মূলানুবাদ।**—সেই অপ্সরার সুললিত পদবিন্যাস ও সর্ব্বাঙ্গগত বিলাস-ভঙ্গিতে প্রতিক্ষণে তাহার সুরুচির চরণাভরণগুলি-খণ্ খণ্ শব্দ করিতেছিল। ঐ শব্দ শ্রবণ করিয়া রাজকুমার আগ্নীধ্র, সমাধিযোগে নিমী-লিত নয়নারবিন্দমুকুল যুগল ঈষৎ উন্মীলিত করিয়া তাহাকে অবলোকন করিলেন ॥ ৫

**শ্রীধরটীকা।**—সুললিতে গমনে যে পদবিন্যাসাস্তৈর্গতো বিলাসো যস্যাঃ। চকারস্তস্যা ইত্যেকবাক্যত্বার। অনুপদং প্রতিপদং খনখণেতি ধ্বনিং কুর্ব্বতো রুচিরস্য চরণাভরণস্য স্বনম্। আমীলিতে নয়নে এব নলিনমুকুলে তযোর্যুগলমীষদ্বিকচয্য কিঞ্চিদুন্মীল্য ব্যচষ্ট দদর্শ ॥ ৫

**অন্বয়ঃ।**—অবিদূরে (স্বসমীপে) এব মধুকরীং (ভ্রমরীম্) ইব সুমনসঃ (পুষ্পাণি, উপজিঘ্রন্তীং দিবিজ-মনুজমনোনয়নাহ্লাদদুঘৈঃ (দিবিজানাং দেবানাং মনুজানাং মানবানাং যানি মনাংসি নয়নানি চ তেষাং আহ্লাদ-দুঘৈঃ আহ্লাদজনকৈঃ) গতি-বিহার-ব্রীড়া-বিনয়াবলোক-সুস্বরাক্ষরাবয়বৈঃ (গতিশ্চ বিহারশ্চ ব্রীড়াবিনয়যুক্তঃ অবলোকশ্চ সুস্বরাক্ষরাণি মধুরভাষণানি চ, অবয়বাঃ মুখ-কর্ণ-নেত্রাদয়শ্চ তৈঃ) নৃণাং (পুরুষাণাং) মনসি কুসুমায়ুধস্য (কামস্য) বিবরং (মনোঽন্তঃপ্রবেশদ্বারং) বিদধতীং নিজমুখবিগলিতামৃতাসবসহাসভাষণামোদমদান্ধ-মধুকরনিকরোপরোধেন (নিজমুখাৎ বিগলিতম্ অমৃতম্ ইব স্বাদু আসব ইব মাদকং তৎ সহাসং ভাষণং, তস্মিংশ্চ আমোদঃ নিশ্বাসগন্ধঃ, তেন মদান্ধাঃ যে মধুকরনিকরাঃ তৈর্যঃ উপরোধঃ আবরণং, তেন) দ্রুতপদন্যাসেন (ভয়াৎ দ্রুতঃ যঃ পদন্যাসঃ তেন) বল্গু-স্পন্দন স্তনকলস কবরভাররশনাং (বল্গু মনোহরঃ স্পন্দনং কিঞ্চিচ্চলনং, স্তনকলসয়োঃ কবরভারে রশনায়াঞ্চ যস্যাস্তাং) দেবীং (দীপ্যমানাং) তাং (পূর্ব্বচিত্তিং) [দদর্শ] তদবলোকনেন বিবৃতা-বসরস্য (লব্ধপ্রবেশাবকাশস্য) ভগবতঃ মকরধ্বজস্য (কামস্য) বশম্ উপনীতঃ [সন্] জড়বৎ (মূর্খ ইব) [আগ্নীধ্রঃ] ইতি হ (স্ফুটম্) উবাচ ॥ ৬

**মূলানুবাদ।**—অনতিদূরেই সেই অপ্সরা, ভ্রমরবধূর ন্যায় পুষ্পসমূহের আঘ্রাণ লইতেছিলেন। তাঁহার দেব ও মানবগণের মনোনয়নানন্দজনক গতি-বিহার, ব্রীড়া-বিনয়-নম্রাবলোকন, মধুর ভাষণ, মুখ, কর্ণ ও নেত্রাদি অবয়ব দ্বারা পুরুষের মনে কুসুমায়ুধের (কামের) প্রবেশদ্বার রচনা করিয়া দিয়াছিল। তাহার মুখনিঃসৃত সুললিত বাক্যের নির্গমন কালে অমৃতোপম স্বাদু, আসবতুল্য মাদক, নিশ্বাসগন্ধ প্রবাহিত হইতেছিল, সেই গন্ধে আকৃষ্ট হইয়া মদান্ধ মধুকর নিকর তাহার মুখ আবৃত করিতেছিল, মধুকর-ভয়ে দ্রুত পদবিন্যাসহেতু তাঁহার কুচকুম্ভ, কবরী ও রশনা (কাঞ্চী) বিচিত্ররূপে কম্পিত হইতেছিল।

আগ্নীধ্র এইরূপে দীপ্যমানা পূর্ব্বচিত্তিকে দর্শন করিলেন, আর সঙ্গে সঙ্গে কন্দর্পও তাঁহার অন্তরে প্রবেশ করিবার সুযোগ লাভ করিল ও আগ্নীধ্র অত্যন্ত কামবশীভূত হইয়া মূর্খের ন্যায় (কখনও পুরুষ ও কখনও স্ত্রীভাবে সম্বোধন পূর্ব্বক) ঐ বরবর্ণিনীকে বলিতে আরম্ভ করিলেন ॥ ৬

কা ত্বং চিকীর্ষসি চ কিং মুনিবর্য্য শৈলে, মায়াসি কাপি ভগবৎপরদেবতায়াঃ।
বিজ্যে বিভর্ষি ধনুষী সুহৃদাত্মনোঽর্থে, কিংবা মৃগান্ মৃগয়সে বিপিনে প্রমত্তান্ ॥ ৭

**শ্রীধরটীকা।**—তামেব দেবীং মকরধ্বজস্য বশমুপনীতঃ সন্ জড়বদিতি হ বক্ষ্যমাণান্ দশ শ্লোকন্ উবাচ। জাড্যানুকরণঞ্চ বৈদগ্ধ্যেন তদ্বশীকরণার্থম্। দিবিজানাং দেবানাং মনুজানাঞ্চ যানি মনাংসি নয়নানি চ তেষাম্ আহ্লাদ-দুর্বৈর্গত্যাদিভি. নৃণাং মনসি কামস্য বিবরং প্রবেশদ্বারং বিদধতীম্। গতিশ্চ বিহারশ্চ ব্রীড়াবিনয়যুক্তোঽবলোকশ্চ সুস্বরাণ্যক্ষরাণি চ অবয়বাশ্চ নেত্রাদয়ঃ, তৈঃ। নিজমুখাৎ বিগলিতমমৃতমিব স্বাদু, আসব ইব মাদকঞ্চ যৎ সহাসং ভাষণং, তস্মিন্নামোদো নিশ্বাসগন্ধঃ, তেন মদান্ধা যে মধুকরনিকরাস্তৈরুপরোধ আবরণং, তেন ভয়াৎ দ্রুতঃ শীঘ্রো য. পদবিন্যাসঃ, তেন বস্তুস্পন্দনং কিঞ্চিচ্চলনং, স্তনকলসয়োঃ কবরভারে রশনায়াঞ্চ যস্যাস্তাম্। তস্যা অবলোকনেন বিবৃতাবসরস্য দত্তাবকাশস্য ॥৬

**শ্রীভাগবতমৃতবর্ষিণী।**—শ্রীশুকদেব বলিতে লাগিলেন, সেই বিলাসবতী দিব্যললনার চরণ-নূপুর হইতে যে থণ থণ শব্দ হইতেছিল, তাহা তত্রত্য রসকে আবও উদ্দীপিত করিতেছিল এবং আগ্নীধ্র, যেমন সমাধি-মুদ্রিত লোচন উন্মীলিত করিলেন—অমনি তারুণ্য-জলধির উচ্ছলিত লহরীমালা তাহার চোখে পড়িয়া গেল ও সঙ্গে সঙ্গে মদন, কুসুমশরে আগ্নীধ্রকে পুন: পুনঃ বিদ্ধ করিতে লাগিলেন, তিনি মনোভব-তাড়নায় বিকল হইয়া উঠিলেন।

রসের এমন স্বর্গীয় আলম্বন সম্মুখে থাকিলে এবং তদুপরি উদ্দীপন-বিভাবলীর প্রাচুর্য্য থাকিলে, জগতে এমন কোন্ পুরুষপুঙ্গব আছেন, যিনি মনোভববিকল না হইবেন ? যে কন্দর্প, ব্রহ্মাদি অমরবৃন্দকেও পরাজিত করিয়াছেন, তাঁহার হাত এড়াইতে পারে জগতে এমন কোন্ ব্যক্তি আছেন ? একমাত্র শ্রীকৃষ্ণই অসংখ্য উদ্দীপন-বিভাবাবলীর মধ্যে থাকিয়াও মদনকে মোহিত করিয়া মদন মোহন নাম ধারণ করিয়াছিলেন, তদ্ব্যতীত আব্রহ্মকীটাণু-পর্য্যন্ত সকলকেই মদন-কর্ত্তৃক মোহিত হইতে হইয়াছে। একদিন মহাযোগেশ্বর মহাদেবও মোহিনীর মোহে পতিত হইয়াছিলেন ও তিনি মনোভবের অসহ্য তাড়নায় অধীর হইযা তাহাকে ভস্মীভূত করিয়াছিলেন। বিশ্বামিত্র-পরাশর প্রভৃতি মহাতপা ঋষিগণও কামিনীর কটাক্ষবাণে বিদ্ধ হইয়াছেন সুতরাং আগ্নীধ্রের অপ্সরা-দর্শনে যে চিত্তচাঞ্চল্য ঘটিবে, তাহা আর বিচিত্র কি ? ॥ ৫।৬

**অন্বয়।**—কা ত্বং ( কিং নামাসি ? ) [ বাল্যমারভ্যৈব তপস্যতো মম স্ত্রী পুং-বিশেষজ্ঞানং নাস্তীতি দ্যোতয়ন্ আহ ] [ হে ] মুনিবর্য্য। [ অস্মিন্ ] শৈলে ( গিরিবরে ) কিং চিকীর্ষসি ? (কর্ত্তুমিচ্ছসি ?) ভগবৎপরদেবতায়াঃ ( পরমেশ্বরস্য ) কাপি মায়া [ কিম্ ] অসি ? [ ভগবতঃ মায়ৈব ত্বং মুনিবর্য্যরূপেণ অত্র বর্ত্তসে ইতি ভাবঃ ] সুহৃৎ। ( হে সখে। ) বিজ্যে ( জ্যারহিতে ) [ দ্বে ] ধনুষী বিভর্ষি ( ধারয়সি ), [ তৎ কিং ] আত্মনঃ অর্থে ? কিম্বা বিপিনে ( অটব্যাং ) প্রমত্তান্ ( অজিতেন্দ্রিয়ান্ ) মৃগান্ ( মৃগতুল্যান্ অস্মদাদীন্ ) মৃগয়সে ( অন্বেষয়সি, তান্ বশীকর্ত্তুং ধনুষী ধারয়সি ? ) ॥ ৭

**মূলানুবাদ।**—তুমি কে ? হে মুনিবর্য্য। এই পর্ব্বতে তুমি কি অভিপ্রায়ে আগমন করিয়াছ ? তুমি কি পরমেশ্বরের কোনও মায়া মুনিরূপে এস্থানে আগমন করিয়াছ ? হে সখে। তুমি যে ঐ জ্যাহীন ধনু দুইটি ( ভ্রূযুগল ধারণ করিয়াছ, তাহা কি তোমার নিজের জন্য, না বিপিন-বিহারী অজিতেন্দ্রিয় মৃগতুল্য মাদৃশ কোন ব্যক্তিকে বশীভূত করিবার জন্য ॥ ৭

**শ্রীধরটীকা।**—কা ত্বং শৈলে গিরাবস্মিন্ কিং চিকীর্ষসি ? মুনিবর্য্যেত্যাদি পুংস্ত্বেন সম্বোধনাদি জাড্যানুকারার্থম্। হে মুনিবর্য্য। নূনং ভগবতঃ পরদেবতাভূতস্য মায়াসি। ভ্রুবাবালক্ষ্যাহ। হে সুহৃৎ সখে।

বাণাবিমৌ ভগবতঃ শতপত্রপত্রৌ, শান্তাবপুঙ্খরুচিরাবতিতিগ্মদন্তৌ।
কস্মৈ যুযুঙ্ক্ষসি বনে বিচরন্ ন বিদ্মঃ, ক্ষেমায় নো জড়ধিয়াং তব বিক্রমোঽস্তু ॥ ৮
শিষ্যা ইমে ভগবতঃ পরিতঃ পঠন্তি, গায়ন্তি সাম সরহস্যমজস্রমীশ।
যুষ্মচ্ছিখাবিলুলিতাঃ সুমনোঽভিবৃষ্টীঃ, সর্ব্বে ভজন্ত্যৃষিগণা ইব বেদশাখাঃ ॥ ৯

বিজ্যে নির্গুণে ধনুষী বিভর্ষি কিং কিমাত্মনোঽর্থে? তবৈতাভ্যাং কিং কার্য্যমস্তি? কিং বা প্রমত্তান্ অজিতেন্দ্রিয়ান্ মৃগতুল্যান অস্মাদাদীন্ মৃগয়সে? তান্ বশীকর্ত্তুং ধনুষী ধারয়সীত্যর্থঃ ॥ ৭

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—অপ্সরাকে দেখিয়া আগ্নীধ্র ভ্রান্তের ন্যায় দশটি শ্লোকে নিজ বক্তব্য বলিতে লাগিলেন। প্রথমেই তিনি "হে মুনিবর্য্য" এইরূপ সম্বোধন করিয়া প্রকাশ করিতে চাহিতেছেন যে তিনি বাল্য হইতেই তপস্যা করেন, কে স্ত্রী, কে পুরুষ, এ সম্বন্ধে তাঁহার কোনই জ্ঞান নাই, সুতরাং অপ্সরাও স্ত্রী কি পুরুষ, তাহা তিনি নির্ণয় করিতে পারিতেছেন না। পুনরায় আরও সন্দিগ্ধ হইয়া বলিতেছেন যে, এই ব্যক্তি যদি মুনিবর্য্য হইবেন, তবে আমাকে মোহিত করিবেন কেন? তবে কি ইনি ভগবানের কোনও জগন্মোহনকারিণী মায়া মুনিরূপে এ স্থানে আগমন করিয়াছেন? তাহার সুচারু জ্রুযুগে ধনু সন্দেহ করিয়া আবার বলিতেছেন—হে সুহৃৎ! তুমি এই জ্যাহীন ধনু কিজন্য ধারণ করিয়াছ? মৃগবধের জন্য কি? না, এই ধনুতে কটাক্ষবাণ যোজনা করিয়া মাদৃশ স্মরপীড়িত ব্যক্তির প্রাণনাশ করিতে চাহিতেছ? ॥ ৭

**অন্বয়ঃ।**—ভগবতঃ (তব) ইমৌ শতপত্রপত্রৌ (শতপত্রে নেত্রকমলে, তে এব পত্রাণি পিচ্ছানি যয়োঃ তৌ) শান্তৌ (বিভ্রমেণ মন্থরৌ) অপুঙ্খরুচিরৌ (পুঙ্খাভ্যাং বিনাপি রুচিরৌ) অতিতিগ্মদন্তৌ (অতিতিগ্মৌ অতিতীক্ষ্ণৌ দন্তৌ অগ্রভাগৌ যয়োঃ তৌ) বাণৌ বনে বিচরন্ [ত্বং] কস্মৈ যুযুক্ষসি (প্রয়োক্তুমিচ্ছসি) [ইতি] ন বিদ্মঃ, তব অয়ং বিক্রমঃ জড়ধিয়াং নঃ (অস্মাকং) ক্ষেমায় অস্তু ॥ ৮

**মূলানুবাদ।**—অনুপম সৌন্দর্য্যশালী তোমার (কটাক্ষ) বাণযুগল অতীব তীক্ষ্ণ, তোমার নেত্রকমলদ্বয় ইহার পত্র, শৃঙ্গারভাবপূর্ণতা হেতু ইহার গতি মন্থর, পুঙ্খাভাবেও ইহা অতি সুরুচিকর। জানিনা এই নিশিত শরে কাহাকে বিদ্ধ করিবার অভিপ্রায়ে তুমি এই বনে বিচরণ করিতেছ। (দেখ) তোমার এই বীরত্বে যেন মাদৃশ জড়বুদ্ধি ব্যক্তির কোন অমঙ্গল না ঘটে ॥ ৮

**শ্রীধরটীকা।**—কটাক্ষমালক্ষ্যাহ। বাণাবিমৌ শতপত্রে নেত্রকমলে, তে এব পত্রাণি পিচ্ছানি যয়োঃ। শান্তৌ বিভ্রমেণ মন্থরৌ। পুঙ্খাভ্যাং বিনাপি রুচিরৌ, পত্রতয়া কল্পিতনেত্রাভ্যাং পরভাগস্থ পুঙ্খস্থানপূরয়িত্রাভাবাৎ। অতিতিগ্মৌ অতিতীক্ষ্ণৌ দন্তৌ অগ্রভাগৌ যয়োস্তৌ। কস্মৈ প্রযুক্তুমিচ্ছসি ইতি ন বিদ্মঃ। অতো ভয়াদেতাবৎ প্রার্থয়ামহে, তবায়ং বিক্রমোঽস্মাকং ক্ষেমায় অস্তু ॥ ৮

**অন্বয়ঃ।**—[হে] ঈশ! ভগবতঃ (ঐশ্বর্য্যশালিনঃ) [তব] ইমে শিষ্যাঃ (অনুগতাঃ ভ্রমরাঃ) পরিতঃ (সর্ব্বতঃ) পঠন্তি [তথা] সরহস্যং (মন্ত্রাদিসহিতং) সাম অজস্রং (নিরন্তরং) গায়ন্তি। যুষ্মচ্ছিখাবিলুলিতাঃ (যুষ্মচ্ছিখাতো বিলুলিতাঃ বিগলিতাঃ) সুমনোঽভিবৃষ্টীঃ (সুমনসাং পুষ্পাণাং অভিতঃ বৃষ্টীঃ গলিতানি কুসুমানি) ঋষিগণাঃ বেদশাখাঃ ইব সর্ব্বে ভজন্তি ॥ ৯

**মূলানুবাদ।**—হে ঈশ! তুমি অসীম ঐশ্বর্য্যশালী, তোমার শিষ্যবৃন্দ (ভ্রমরকুল) তোমার চারিদিকে বেষ্টন করিয়া সরহস্য সাম-বেদ অজস্র উচ্চারণ ও গান করিতেছে। ঋষিগণ যেমন বেদ শাখার অনুবর্ত্তন করেন, সেইরূপ তোমার এই শিষ্যবৃন্দ তোমার কবরীবিগলিত কুসুমসমূহের অনুবর্ত্তন করিতেছে ॥ ৯

বাচং পরং চরণপঞ্জরতিত্তিরীণাং, ব্রহ্মন্নরূপমুখরাং শৃণবাম তুভ্যম্।
লব্ধা কদম্বরুচিরঙ্কবিটঙ্কবিম্বে, যস্যামলাতপরিধিঃ ক্ব চ বল্কলং তে॥ ১০
কিং সংভৃতং রুচিরয়োর্দ্বিজ শৃঙ্গয়োস্তে, মধ্যে কৃশো বহসি যত্র দৃশিঃ শ্রিতা মে।
পঙ্কোঽরুণঃ সুরভিরাত্মবিষাণ ঈদৃগ্,-যেনাশ্রমং সুভগ মে সুরভীকরোষি॥ ১১

**শ্রীধরটীকা**। তদঙ্গপরিমললোভেনানুগচ্ছতো ভ্রমরানালক্ষ্যাহ শিষ্যা ইতি। অজস্রং সন্ততং মূর্দ্ধশিখাতো বিলুলিতাঃ বিগলিতাঃ সুমনসাম্ অভিতো বৃষ্টীর্গলিতানি কুসুমানি ভজন্তীত্যর্থঃ। শুক্লেষেনোপমা বেদশাখা ইবেতি॥৯

**অন্বয়ঃ**—[ হে ] ব্রহ্মন্! তুভ্যং ( তব ) চরণপঞ্জরতিত্তিরীণাং ( চরণস্থয়োঃ পঞ্জরয়োঃ নূপুরয়োঃ তিত্তিরীণাং তিত্তিরিপক্ষিস্থানীয়ানাম্ অন্তর্গতরত্নানাং ) পরং ( কেবলম্ ) অরূপমুখরাম্ ( অরূপা অদৃষ্টবক্তৃকা মুখরা অতিপ্রকটা তাঞ্চ তাঞ্চ ) বাচং শৃণুবাম ( শৃণুমঃ )। অঙ্কবিটঙ্কবিম্বে ( অঙ্কস্য নিতম্বস্য বিটঙ্কবিম্বে মনোহরমণ্ডলে ) কদম্বরুচিঃ ( কদম্বকুসুমস্য রুচিঃ দীপ্তিঃ ) ক্ব চ ( কুত্র ) লব্ধা যস্যাং ( রুচ্যাম্ ) অলাতপরিধিং (জ্বলদঙ্গারমণ্ডলং) [বর্ত্ততে] তে ( তব ) বল্কলং ক ( কুত্র ) ?॥ ১০

**মূলানুবাদ**।—হে ব্রহ্মন্। তোমার চরণসংলগ্ন তিত্তীর পক্ষীর ন্যায় নূপুর হইতে মাত্র একটী মধুর শব্দ শ্রুতিগোচর হইতেছে, কিন্তু কে শব্দ করিতেছে, তাহা বুঝিতে পারিতেছি না। তোমার সুচারু নিতম্বমণ্ডলে এরূপ কদম্বকুসুমদ্যুতি কিরূপে লাভ করিয়াছ? এই পীতকান্তির উপরে আবার জ্বলদঙ্গাররাশি মণ্ডলাকারে পরিবেষ্টিত। তোমার বল্কল কোথায় গেল? ( তুমি কি নগ্ন হইয়া এখানে আসিয়াছ? )॥ ১০

**শ্রীধরটীকা**—নূপুরধ্বনমাকর্ণ্যাহ বাচমিতি। তুভ্যং তব চরণগতপঞ্জরয়োর্নূপুরয়োস্তিত্তিরীণামন্তর্গতরত্নানাং পরং কেবলং বাচং শৃণুমঃ। কথম্ভূতাম্? অরূপা অদৃষ্টবক্তৃকা, মুখরা অতিপ্রকটা তাঞ্চ তাঞ্চ। পীতং পরিধানবস্ত্রং নিতম্বকান্তিত্বেন প্রকল্প্যাহ। কদম্বকুসুমস্য রুচির্দীপ্তিঃ অঙ্কবিটঙ্কবিম্বে নিতম্বস্য সুন্দরে মণ্ডলে ক্ব লব্ধা? অঙ্গ নিতম্বেতি পাঠান্তরে অঙ্গেতি সম্বোধনম্। মেখলামালক্ষ্যাহ। যস্যামলাতপরিধির্বর্ত্ততে। বস্ত্রং নিতম্বকান্তিত্বেন প্রকল্প্য বস্ত্রমদৃষ্টৈব পৃচ্ছতি। ক্ব চ তে বল্কলমিতি॥ ১০

**শ্রীভাগবতভাগবতবর্ষিণী**।—বর্ত্তমান শ্লোকে অপ্সরার কটাক্ষবিক্ষেপের বিধি, নিষেধ-উক্তি হইতেই পাওয়া যাইতেছে, কারণ বিরহবিদগ্ধ সুরসিক পুরুষ কিম্বা নারীগণ অভিপ্রেত বিষয়ের বিরুদ্ধবাক্য প্রয়োগ করিয়া থাকেন। কাব্যশাস্ত্রে এইরূপ বিপরীত উক্তি ভূয়সী দেখিতে পাওয়া যায়। অপ্সরাতে মুনিত্বের আরোপ ও ভ্রমরে শিষ্যত্বের আরোপ করিবা যে সব উক্তি করা হইয়াছে তদ্দ্বারা আগ্নীধ্রের রসবিদগ্ধতাই প্রমাণিত হয়।

পূর্ব্বচিন্তিত মনোহর নিতম্বে সূক্ষ্ম পীতবস্ত্র এরূপ ভাবে সংলগ্ন ছিল যে, তাহা নিতম্বের পীতকান্তি বলিয়া আগ্নীধ্রের ভ্রম উৎপাদন করিয়াছিল ও নিতম্বোপরি সুদীপ্ত রত্নকাঞ্চীও জ্বলদঙ্গারমণ্ডলের ভ্রান্তি উৎপাদন করিয়াছিল। নিতম্বের পীতকান্তি বর্ণনা দ্বারা আগ্নীধ্র, অপ্সরাকে নগ্ন বলিয়া সন্দেহ করিতেছেন; কিন্তু প্রকৃত পক্ষে এই সব সন্দেহ নহে, রসচাতুর্য্য মাত্র॥ ৮—১০

**অন্বয়ঃ**।—[ হে ] দ্বিজ। তে ( তব ) রুচিরয়োঃ ( মনোহরয়োঃ ) শৃঙ্গয়োঃ ( স্তনয়োঃ ) কিং সম্ভৃতং ( পূর্ণম্ ) [ অস্তি ] [ মনোহরং কিঞ্চিদস্তীত্যেতাবৎ জানামি যতঃ ত্বং ] মধ্যে কৃশঃ [ অপি কৃচ্ছ্রেণ ] বহসি, যত্র ( চ ) ( স্তনয়োঃ ) মে ( মম ) দৃশিঃ ( দৃষ্টিঃ ) শ্রিতা ( সংলগ্না ) [ অস্তি ] আত্মবিষাণে ( আত্মনঃ স্বস্য বিষাণে স্তনে ) ঈদৃক্ ( অত্যপূর্ব্বঃ ) অরুণঃ ( রক্তঃ ) পঙ্কঃ [ ধৃতঃ ] যেন ( পঙ্কেন ) [ হে ] সুভগ! মে ( মম ) আশ্রমং সুরভীকরোষি॥ ১১

লোকং প্রদর্শয় সুহৃত্তম তাবকং মে, যত্রত্য ইত্থমুরসাবয়বাবপূর্ব্বৌ।
অস্মদ্বিধস্য মনউন্নয়নৌ বিভর্ত্তি, বহ্বদ্ভুতং সরসরাসসুধাদি বক্ত্রে॥ ১২
কা বাত্মবৃত্তিরদনাদ্ধবিরঙ্গ বাতি, বিষ্ণোঃ কলাস্যনিমিষোন্মকরৌ চ কর্ণৌ।
উদ্বিগ্নমীনযুগলং দ্বিজপঙ্‌ক্তিশোচি,-রাসন্নভৃঙ্গনিকরং সর ইন্মুখং তে॥ ১৩

**মূলানুবাদ।**—হে দ্বিজ! তোমার বক্ষঃস্থলে মনোহর দুইটী শৃঙ্গ দেখিতে পাইতেছি, ইহা কোন্ বহুমূল্য রত্নে পরিপূর্ণ রহিয়াছে? যেহেতু তুমি মধ্যকৃশ হইয়াও অতিকষ্টে ইহা বহন করিতেছ। ইহাতে কোন মনোহর বস্তু না থাকিলে আমার দৃষ্টি ইহাতে সংলগ্ন রহিয়াছে কেন? হে সুভগ! তোমার এই বিষাণযুগলে যে অরুণ পঙ্ক ধারণ করিয়াছ, তাহার সৌরভে আমার এই আশ্রম আমোদিত হইয়াছে॥ ১১

**শ্রীধরটীকা।**—স্তনাবালক্ষ্যাহ। শৃঙ্গয়োঃ স্তনয়োঃ কিং সংভৃতং কিং পূর্ণমস্তি? মনোহরং কিঞ্চিদস্তিতোতাবৎ জানামি, যতো মধ্যে কৃশোঽপি কৃচ্ছ্রেণ বহসি ধারয়সি। যত্র চ মে দৃশির্দৃষ্টিঃ শ্রিতা সংলগ্নাস্তি। অন্যথেদং স্বয়ং ন ঘটত ইতি ভাবঃ। স্তনগতং কুঙ্কুমমালক্ষ্যাহ। পঙ্কোঽরুণঃ আত্মনস্তব বিষাণে শৃঙ্গে ঈদৃক্ অত্যপূর্ব্বঃ। কুত ইত্যত আহ। যেন পঙ্কেন আশ্রমং সুরভীকরোষি সুগন্ধযুক্তং করোষীতি॥ ১১

**অন্বয়ঃ।**—[হে] সুহৃত্তম! তাবকঃ লোকং (স্থানং) মে (মম) প্রদর্শয়, যত্রত্যাঃ (জনাঃ) ইত্থম্ উরসা (বক্ষসা) অস্মদ্বিধস্য (কামিজনস্য) মনউন্নয়নৌ (মনসঃ উন্নয়নৌ ক্ষোভকৌ) অপূর্ব্বৌ অবয়বৌ বিভর্ত্তি। [তথা] সরসরাসসুধাদি (রসঃ মধুরালাপঃ, রাসঃ বিলাসঃ, তাভ্যাং সহিতা সুধা অধরামৃতং, আদিশব্দাৎ স্মিতনর্ম্মাদি বহু অদ্ভুতং [মঞ্জুভাষং] বক্ত্রে [বিভর্ত্তি]॥ ১২

**মূলানুবাদ।**—হে সুহৃত্তম! যে স্থানের অধিবাসিবর্গ বক্ষঃস্থলে এরূপ অপূর্ব্ব অবয়ব ধারণ করে, তোমার সেই মনোহর বাসস্থান আমাকে দেখাইয়া দাও। এই অবয়বদ্বয় আমার চিত্তকে চঞ্চল করিতেছে। এই অধিবাসিবর্গ বদনেও মধুরালাপ, অধরামৃত ও স্মিত নর্ম্ম প্রভৃতি আশ্চর্য্য বস্তু ধারণ করে॥ ১২

**শ্রীধরটীকা**—লোকং স্থানম্। যত্রত্যো জনঃ উরসা ইত্থমপূর্ব্বাবয়বৌ বিভর্ত্তি। মনস উন্নয়নৌ ক্ষোভকৌ। উন্নয়নৈরিতি পাঠে ইত্থম্ভূতলক্ষণে তৃতীয়া। বক্ত্রে চ বহ্বদ্ভুতং বিভর্ত্তি। কিং তদাহ। রসো মধুরালাপঃ, রাসো বিলাসঃ, তাভ্যাং সহিতা সুধা অধরামৃতম্, আদিশব্দাৎ স্মিতনর্ম্মাদি॥ ১২

**অন্বয়ঃ।**—অঙ্গ! (হে সখে!) কা বা তব [লোকে] আত্মবৃত্তিঃ (আত্মনঃ দেহস্য বৃত্তিঃ আহারঃ) [তাম্বুলগন্ধমদ্ভুতং ব্যঞ্জয়ন্নাহ] অদনাৎ (চর্ব্বণাদ্ধেতোঃ) হবিঃ (যজ্ঞীয়দ্রব্যম্ ইব পরমং পবিত্রং কিমপি) বাতি (তৎসম্বন্ধী গন্ধঃ প্রসরতীত্যর্থঃ) [বহিরঙ্গ ভাতীতি পাঠে তব ভোজনাদ্বহির্ভূতৈব বৃত্তির্ভাতীত্যর্থঃ] [যতঃ ত্বং] বিষ্ণোঃ কলা অসি। [অত্র হেতুঃ তব] কর্ণৌ চ [বিষ্ণোঃ ইব] অনিমিষোন্মকরৌ (রত্নেনেত্রত্বেন নিমিষশূন্যৌ উন্নমন্তৌ মকরৌ তদাকারকুণ্ডলে যয়োঃ, তৌ) [কিঞ্চ] তে [তব] মুখং সরইৎ (সর ইব) [লক্ষ্যতে] [তদেবাহ] উদ্বিগ্নমীনযুগলং (উদ্বিগ্নং চঞ্চলং মীনযুগলস্থানীয়ং নেত্রদ্বন্দ্বং যত্র) দ্বিজপঙ্‌ক্তিশোচিঃ (দ্বিজাঃ দন্তাঃ হংসাশ্চ, তেষাং পংক্ত্যা শোচিঃ শোভা যস্মিন্, তৎ) আসন্নভৃঙ্গনিকরম্ (আসন্নঃ ভৃঙ্গনিকরঃ ইব কেশকলাপো যস্মিন্, তৎ)॥ ১৩

**মূলানুবাদ।**—হে সখে! তুমি দেহরক্ষার্থ কোন্ দ্রব্য ভোজন কর? তোমার চর্ব্বিত বস্তু হইতে যজ্ঞীয় হবির ন্যায় পবিত্র গন্ধ বাহির হইতেছে। ('বহিরঙ্গ ভাতি, এই পাঠ থাকিলে, ভোজন ভিন্নই তোমার জীবনযাত্রা নির্ব্বাহ হয়, এইরূপ অর্থ হইবে) যেহেতু তুমি বিষ্ণুর অংশ, কারণ বিষ্ণুর কর্ণের ন্যায় তোমার কর্ণেও

যোঽসৌ ত্বয়া করসরোজহতঃ পতঙ্গো, দিক্ষু ভ্রমন্ ভ্রমত এজয়তেঽক্ষিণী মে।
মুক্তং ন তে স্মরসি বক্রজটাবরূথং, কষ্টোঽনিলো হরতি লম্পট এষ নীবীম্ ॥১৪
রূপং তপোধন তপশ্চরতাং তপোঘ্নং, হ্যেতন্নু কেন তপসা ভবতোপলব্ধম্।
চর্ত্তুং তপোঽর্হসি ময়া সহ মিত্র মহ্যং, কিংবা প্রসীদতি স বৈ ভবভাবনো মে ॥ ১৫
ন ত্বাং ত্যজামি দয়িতং দ্বিজদেবদত্তং, যস্মিন্ মনো দৃগপি নো ন বিযাতি লগ্নম্।
মাং চারুশৃঙ্গ্যর্হসি নেতুমনুব্রতং তে, চিত্তং যতঃ প্রতিসরন্তু শিবাঃ সচিব্যঃ ॥ ১৬

অনিমিষনেত্র মকরাকার কুণ্ডলদ্বয় শোভা পাইতেছে। তোমার মুখখানি সরোবরের তুল্য, তাহাতে দুইটী চক্ষু চঞ্চল মীনের ন্যায় এবং হংসপঙ্‌ক্তির ন্যায় দন্তপঙ্‌ক্তির শোভা পাইতেছে, তাহারই সন্নিধানে ভ্রমরপঙ্‌ক্তির ন্যায় কেশকলাপ বিরাজ করিতেছে ॥ ১৩

**শ্রীধরটীকা**।—কা বা তব লোকে আত্মনো দেহস্য বৃত্তিরাহারঃ? অঙ্গ হে সখে। অদনাচ্চর্ব্বণাৎ হবিরিতি তৎসম্বন্ধী গন্ধো বাতি আগচ্ছতীতি তাম্বূলাভিপ্রায়ম্। অদনাদ্বহিরঙ্গ ভাতীতি পাঠে তব তাবৎ ভোজনাদ্বহির্ভূ তৈব বৃত্তির্ভবতীত্যর্থঃ। যতস্তং বিষ্ণোঃ কলাসি। বিষ্ণুশ্চ নাশ্নাতি। অনশ্নন্নন্যোঽভিচাকশীতি ইতি শ্রুতেঃ। বিষ্ণোঃ কলাসীত্যত্র হেতুঃ—তব চ কর্ণৌ বিষ্ণোরিব অনিমিষোন্মকরৌ অনিমিষৌ মৎস্যনেত্রত্বেন নিমিষশূন্যৌ উল্লসন্তৌ মকরে তদাকারে কুণ্ডলে যয়োস্তৌ। কিঞ্চ তব মুখং সরইৎ সর ইব। তদেবাহ। উদ্বিগ্নং চঞ্চলং মীনযুগলমিব নেত্রদ্বয়ং যস্মিন্। দ্বিজা দন্তাঃ, তেষাং পঙ্‌ক্ত্যা শোচিঃ শোভা যস্মিন্, সরসি তু দ্বিজা রাজহংসাঃ। আসন্নো ভৃঙ্গনিকর ইব কেশস্তোমঃ পরিমললুব্ধভৃঙ্গস্তোমো বা যস্মিন্ ॥ ১৩

**অন্বয়ঃ**।—ত্বয়া করসরোজহতঃ (করকমলেনাহতঃ) যঃ অসৌ পতঙ্গঃ (কন্দুকঃ) দিক্ষু ভ্রমন্ [সন্] ভ্রমতঃ (ভ্রমচিত্তস্য) মে (মম) অক্ষিণী এজয়তে (চঞ্চলীকরোতি) তে (তব) বক্রজটাবরূথং, বক্রং কুঞ্চিতং কেশসমূহং) মুক্তং (মুক্তবন্ধনম্) [ইতি] ন স্মরসি (ন সম্ভাবয়সি) কষ্টঃ (ধূর্ত্তঃ) এষঃ লম্পটঃ (পারদারিকঃ) অনিলঃ [তব] নীবীং (কটিবস্ত্রবন্ধং) হরতি [এতচ্চ ন স্মরসি কিম্?] ॥ ১৪

**মূলানুবাদ**।—তোমার করকমল দ্বারা আহত হইয়া ঐ কন্দুকটি চারিদিকে বিক্ষিপ্ত হইতেছে এবং সঙ্গে সঙ্গে আমার চক্ষুর্দ্বয় তদ্দর্শনে চঞ্চল হইতেছে। তোমার কুঞ্চিত কেশজাল উন্মুক্ত হইয়া গিয়াছে, তাহা কি লক্ষ্য করিতেছ না? [আরও দেখ—] ঐ ধূর্ত্ত লম্পট পবন, তোমার কটি-বস্ত্র উন্মুক্ত করিয়া দিতেছে, ইহাও কি তোমার লক্ষ্য হইতেছে না? ॥ ১৪

**শ্রীধরটীকা**।—পতঙ্গঃ কন্দুকো ভ্রমতো ভ্রমচিত্তস্য মে অক্ষিণী এজয়তে চঞ্চলত্বং নয়তি। বক্রকেশসমূহং মুক্তবন্ধনং ন স্মরসি ন সম্ভাবয়সি কিম্? কষ্টো ধূর্ত্তোঽনিলঃ নীবীং হরতি এতচ্চ ন স্মরসি কিম্? ॥ ১৪

**অন্বয়ঃ**।—[হে] তপোধন। (তপস্বিন্।) তপশ্চরতাং তপোঘ্নং (তপোনাশকম্) এতৎ রূপং ভবতা কেন তপসা উপলব্ধং (প্রাপ্তং) মহ্যং (মম) [হে] মিত্র। ময়া সহ ত্বং তপশ্চর্ত্তুম্ অর্হসি [মাং সুখয়িতুমিতি ভাবঃ] কিংবা সঃ বৈ ভবভাবনঃ (সংসৃতিবিস্তারকঃ ব্রহ্মা) মে প্রসীদতি (ত্বাং ভার্য্যাং কল্পয়তি) ॥ ১৫

**মূলানুবাদ**।—হে তপোধন! তোমার এই মনোহর রূপ তপস্বিগণের তপোনাশক, কিরূপ তপস্যায় তুমি এই রূপ লাভ করিয়াছ? হে মদীয় মিত্র! তুমি আমার সঙ্গে আসিয়া তপঃ অনুষ্ঠান কর, অথবা প্রপঞ্চবিস্তারকারী ভূতভাবন ব্রহ্মাই তোমাকে আমার ভার্য্যা কল্পনা করিয়া এস্থানে পাঠাইয়াছেন ॥ ১৫

শ্রীশুক উবাচ।

ইতি ললনানুনয়াতিবিশারদো গ্রাম্যবৈদগ্ধ্যয়া পরিভাষয়া তাং বিবুধবধূং বিবুধমতিরধি-সভাজয়ামাস ॥ ১৭

সা চ ততস্তস্য বীরযূথপতের্বুদ্ধিশীলরূপবিদ্যাবয়ঃশ্রিয়ৌদার্য্যেণ পরাক্ষিপ্তমনাস্তেন সহা-যুতাযুতপরিবৎসরোপলক্ষণং কালং জম্বুদ্বীপপতিনা ভৌমস্বর্গভোগান্ বুভুজে ॥ ১৮

**শ্রীধরটীকা।**—উপলব্ধং প্রাপ্তম্। মহ্যং মম, হে মম মিত্র। ময়া সহ তপশ্চর্তুং অর্হসি। কিঞ্চ স বৈ ভবভাবনঃ সংসৃতিবিস্তারকো ব্রহ্মা মে প্রসীদতি, ত্বাং ভার্য্যাং কল্পয়তীত্যর্থঃ ॥ ১৫

**অন্বয়ঃ।**—দ্বিজদেবদত্তম্ (দ্বিজদেবেন ব্রহ্মণা দত্তং) দয়িতম্ (অতিপ্রিয়ং) ত্বাং ন ত্যজামি। যস্মিন্ (ত্বয়ি) মনঃ দৃক্ (নেত্রম্) অপি লগ্নং [সৎ] ন বিয়াতি (বিযুক্তং ন ভবতি) [হে] চারুশৃঙ্গি। (উন্নতস্তনি।) [কামবৈবশ্যেন অবহিত্থায়াঃ নাশাৎ স্ত্রীলিঙ্গেন সম্বোধনং] যতঃ (যত্র দেশে) তে চিত্তং [তত্রৈব] অনুব্রতং (অনুগতং) মাং নেতুমর্হসি। সচিব্যঃ (তব সখ্যোঽপি) শিবাঃ (অনুকূলাঃ সত্যঃ) মাং প্রতিসরন্তু (অনুবর্ত্তন্তাম্, যদ্বা এতাবৎপর্য্যন্তং মে যাঃ সচিব্যঃ সখ্যঃ শিবাঃ কেবলং তাঃ প্রতিসরন্তু নির্য্যান্তু। যদ্বা বনবাসে সচিব্যঃ সহচর্য্যঃ হরিণ্যঃ শিবাঃ প্রতিসরন্তু প্রদক্ষিণং গচ্ছন্তু) ॥ ১৬

**মূলানুবাদ।**—তুমি ব্রহ্মার প্রদত্ত আমার অতিপ্রিয়বস্তু, তোমাকে আমি কিছুতেই পরিত্যাগ করিব না। তোমাতে আমার চিত্ত ও নেত্র একরূপ ভাবে সংলগ্ন হইয়াছে যে, তাহা কিছুতেই বিযুক্ত হইতে চাহে না। হে পীনোন্নতপয়োধরে। আমি তোমার অনুগত, আমাকে যথায় ইচ্ছা লইয়া চল, আর তোমার এই সখীগণও আমার অনুকূলচারিণী হউন ॥ ১৬

**শ্রীধরটীকা।**—দ্বিজদেবেন ব্রহ্মণা দত্তম্। দৃক্ মনশ্চ লগ্নং সৎ নাপযাতি। হে চারুশৃঙ্গি। যতস্তে চিত্তং তত্র মাং স্বাধীনং নেতুমর্হসি। সচিব্যঃ তব সখ্যোঽপি শিবা অনুকূলাঃ সত্যঃ মাং প্রতিসরন্তু অনুবর্ত্তন্তাম্। যদ্বা এতাবৎ পর্য্যন্তং মে যাঃ সচিব্যঃ সখ্যঃ শিবাঃ কেবলন্তাঃ প্রতিসরন্তু নির্য্যান্তু। যদ্বা বনবাসে সচিব্যঃ সহচর্য্যো হরিণ্যঃ শিবাঃ প্রতিসরন্তু প্রদক্ষিণং গচ্ছন্তু ॥ ১৬

**অন্বয়ঃ।**—বিবুধমতিঃ (বিবুধানাং দেবানাং মতিঃ ইব নিপুণা মতির্যস্য সঃ) [অতএব] ললনানুনয়াতি-বিশারদঃ (ললনানাম্ অনুনয়ে বশীকরণে অতিবিশারদঃ অতিবিচক্ষণঃ) [আগ্নীধ্রঃ] ইতি (এবং) গ্রাম্যবৈদগ্ধ্যয়া (গ্রাম্যেষু রত্যাদিষু বৈদগ্ধ্যং চাতুর্য্যং যস্যাঃ, তয়া) পরিভাষয়া (সুললিতবাক্যেন) তাং বিবুধবধূম্ (অপ্সরসং পূর্ব্বচিত্তিম্) অধিসভাজয়ামাস (সর্ব্বতো ভাবেন প্রীণয়ামাস) ॥ ১৭

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন—দেবোপম নিপুণমতি আগ্নীধ্র ললনাবশীকরণে নিরতিশয় পটু ছিলেন, তিনি রতিচাতুর্য্যময়ী নানাবিধ সুললিত ভাষায় স্বর্গ-বারাঙ্গনা পূর্ব্বচিত্তির সম্যক্ প্রীতি উৎপাদন করিলেন ॥ ১৭

**শ্রীধরটীকা।**—গ্রাম্যেষু বৈদগ্ধ্যং যস্যাস্তয়া পরিভাষয়া বাচা সভাজয়ামাস পূজয়ামাস সম্মুখীচকারেত্যর্থঃ ॥ ১৭

**অন্বয়ঃ।**—ততঃ সা চ (পূর্ব্বচিত্তিঃ) বীরযূথপতেঃ (বীরাগ্রগণ্যস্য) তস্য (আগ্নীধ্রস্য) বুদ্ধিশীলরূপবিদ্যাবয়ঃ-শ্রিয়ৌদার্য্যেণ পরাক্ষিপ্তমনাঃ (সম্মোহিতচিত্তা) [সতী] জম্বুদ্বীপপতিনা সহ অযুতাযুতপরিবৎসরোপলক্ষণম্ (অনেকাযুতবর্ষোপলক্ষিতং) কালং ভৌমস্বর্গভোগান্ (ভূমৌ এব স্বর্গসুখানি) বুভুজে (উপভুক্তবতী) ॥ ১৮

**মূলানুবাদ।**—অনন্তর সেই অপ্সরা বীরাগ্রগণ্য জম্বুদ্বীপাধিপতি আগ্নীধ্রের বুদ্ধি, শীল, রূপ, বিদ্যা বয়স,

তস্যামু হ বা আত্মজান্ স রাজবর্য্য আগ্নীধ্রো নাভি-কিম্পুরুষ-হরিবর্ষেলাবৃত-রম্যক-হিরণ্ময়-কুরু-ভদ্রাশ্ব-কেতুমালসংজ্ঞান্ নব পুত্রানজনযৎ ॥ ১৯

সা তু সূত্বাথ সুতান্ নবানুবৎসরং গৃহ এবাপহায় পূর্ব্বচিত্তির্ভূয় এবাজং দেবমুপতস্থে ॥ ২০

আগ্নীধ্রসুতাস্তে মাতুরনুগ্রহাদৌৎপত্তিকেনৈব সংহননবলোপেতাঃ পিত্রা বিভক্তা আত্মতুল্যনামানি যথাবিভাগং জম্বূদ্বীপবর্ষাণি বুভুজুঃ ॥ ২১

সৌন্দর্য্য ও ঔদার্য্যে মোহিত হইযা অযুত অযুত বর্ষ পর্য্যন্ত তাঁহার সহিত ভৌম ও স্বর্গীয় সুখ উপভোগ করিতে লাগিলেন ॥ ১৮

**অন্বয়ঃ**।—সঃ রাজবর্য্যঃ আগ্নীধ্রঃ তস্যাং ( পূর্ব্বচিত্ত্যাম্ ) উ হ বা ( এব ) নাভি-কিম্পুরুষ-হরিবর্ষ-ইলাবৃত-রম্যক-হিরণ্ময়-কুরু-ভদ্রাশ্ব-কেতুমালসংজ্ঞান্ নব পুত্রান্ অজনয়ৎ ( উৎপাদয়ামাস ) ॥ ১৯

**মূলানুবাদ**।—সেই রাজপুঙ্গব আগ্নীধ্র পূর্ব্বচিত্তির গর্ভে ক্রমশঃ নাভি, কিম্পুরুষ, হরিবর্ষ, ইলাবৃত, রম্যক, হিরণ্ময়, কুরু, ভদ্রাশ্ব ও কেতুমাল নামক নয়টী পুত্র উৎপাদন করিলেন ॥ ১৯

**অন্বয়ঃ**।—সা পূর্ব্বচিত্তিঃ তু অথ ( অনন্তরম্ ) অনুবৎসরং ( প্রতিবর্ষম্ ) [ একং একং কৃত্বা ] নব সুতান্ সূত্বা ( প্রসূয় ) গৃহে ( রাজ্ঞঃ ভবনে ) এব [ তান্ ] অপহায় ( ত্যক্ত্বা ) ভূয়ঃ ( পুনঃ ) এব অজং দেবং ( ব্রহ্মাণম্ ) উপতস্থে ( অভজত ) ॥ ২০

**মূলানুবাদ**।—সেই পূর্ব্বচিত্তি প্রতিবৎসর একটী একটী করিয়া ক্রমশঃ নয়টি পুত্র প্রসব করিয়াছিলেন। অনন্তর ঐ পুত্রগণকে ( একদা ) রাজভবনে পরিত্যাগ করিয়া পূর্ব্বচিত্তি ব্রহ্মলোকে প্রস্থান করিলেন ॥ ২০

**শ্রীধরটীকা**।—বুদ্ধ্যাদীনাং ছন্দেকাম্ ॥ ১৮। ১৯ ॥ সূত্বা প্রসূয়। উপতস্থে অভজত ॥ ২০

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—পূর্ব্বচিত্তির বক্ষঃস্থলস্থ উন্নত পয়োধরযুগলে শৃঙ্গ আরোপ করিয়া আগ্নীধ্র পয়োধর সম্বন্ধে তাঁহার কোনও অভিজ্ঞতা নাই, ইহাই প্রকাশ করিয়াছেন, পরন্তু তাহা বস্ত্রাবৃত দেখিয়া এবং ক্ষণে ক্ষণে বস্ত্রচ্যুত হইলে উহাকে আবৃত করিতে দেখিয়া তাহাতে রত্ন রহিয়াছে, এইরূপ কল্পনা করিতেছেন, কারণ যেখানে বহুমূল্য রত্নাদি থাকে, তাহা লোকে সাধারণতঃ আবৃত বা গুপ্ত রাখিতে চেষ্টা করে; সুতরাং কৌতুহল বশতঃ তিনি ইহাতে কি আছে, তাহা দেখিতে চান। পয়োধর কুঙ্কুমরঞ্জিত থাকায় তাহাতে অরুণপঙ্কে ভ্রান্তি জন্মিয়াছে, বস্তুতঃ ইহা ভ্রান্তি নহে, এই সমস্তই সুরতরসচতুর ব্যক্তির নর্ম্মোক্তিবিশেষ, এইরূপ উক্তি রমণী-বশীকারিণী। আগ্নীধ্র, পবনের বস্ত্রবন্ধ উন্মোচনরূপ কামুকের কার্য্যরীতির উল্লেখ পূর্ব্বক সমাসোক্তি অলঙ্কার দ্বারা বাক্যকে অধিকতর চমৎকৃত করিয়াছেন এবং নিজের সঙ্গে অপ্সরাকে তপস্যা করিবার কথা বলিয়া স্বাভিপ্রায় প্রকটিত করিয়াছেন। রসচতুর বীরপুরুষগণ সাধারণতঃ যোষিদ্‌গণের প্রিয় হন, সুতরাং আগ্নীধ্রকে সুরসিক বীর-পুরুষ জানিয়া পূর্ব্বচিত্তি তাঁহার বশ্যতা স্বীকার করিলেন। অনন্তর ব্রহ্মার আজ্ঞা পূর্ণ হইলে নয়টি পুত্রপ্রসবান্তে অপ্সরা স্বর্গে গমন করিলেন। পুরাকালে বহু রাজা অপ্সরার পাণিগ্রহণ করিতেন, পুরূরবা, উর্ব্বশীর পাণিগ্রহণ করিয়া তাহার গর্ভে সাতটি পুত্র উৎপাদন করিয়াছিলেন। একদা উর্ব্বশী অর্জ্জুনকেও বরণ করিবার অভিপ্রায় জ্ঞাপন করিয়াছিলেন, সুতরাং আগ্নীধ্রের সহিতও অপ্সরাপরিণয় অসম্ভব নহে ॥ ১১—২০

**অন্বয়ঃ**।—তে আগ্নীধ্রসুতাঃ ( নাভ্যাদয়ঃ ) মাতুরনুগ্রহাৎ ( তদীয়স্তনপানাৎ ) ঔৎপত্তিকেন ( স্ব ভাবিকেন ) এব সংহননবলোপেতাঃ ( সংহননং দৃঢ়াঙ্গত্বং, বলঞ্চ, তাভ্যাম্ উপেতাঃ যুক্তাঃ সন্তঃ ) পিত্রা ( আগ্নীধ্রেণ )

আগ্নীধ্রো রাজাঽতৃপ্তঃ কামানামপ্সরসমেবানুদিনমধি মন্যমানস্তস্যাঃ সলোকতাং শ্রুতিভি-
ররবারুন্ধ যত্র পিতরো মাদয়ন্তে ॥ ২২

সম্পরেতে পিতরি নব ভ্রাতরো মেরুদুহিতৄ-র্মেরুদেবীং প্রতিরূপামুগ্রদংষ্ট্রীং লতাং
রম্যাং শ্যামাং নারীং ভদ্রাং দেববীতিমিতিসংজ্ঞা নবোদবহন্ ॥ ২৩

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
আগ্নীধ্রবর্ণনং নাম দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥ ২

বিভক্তাঃ ( পৃথক্ পৃথক্ ভূরিবিভাগেন রাজ্যে স্থাপিতাঃ ) আত্মতুল্যনামানি ( আত্মতুল্যানি নাভ্যাদীনি নামানি
যেষাং, তানি ) জম্বুদ্বীপবর্ষাণি যথাবিভাগং ( বিভাগানুসারেণ ) বুভুজুঃ ( পালয়ামাসুঃ ) ॥ ২১

**মূলানুবাদ**।—সেই আগ্নীধ্র-সুতগণ অপ্সরার স্তনপানহেতু স্বভাবতঃই দৃঢ়াঙ্গ ও বলিষ্ঠ হইয়াছিলেন। আগ্নীধ্র, জম্বুদ্বীপকে নবটী বর্ষে বিভাগ করিয়া পুত্রগণের নামানুরূপ এক এক বর্ষে এক এক পুত্রকে অভিষিক্ত করিলেন। পুত্রগণ সেই সকল বর্ষের অধিপতি হইয়া পৃথিবী পালন করিতে লাগিলেন ॥ ২১

**শ্রীধরটীকা**।—ঔৎপত্তিকেনৈব। সংহননং দৃঢ়াঙ্গত্বম্ ॥ ২১

**অন্বয়ঃ**।—রাজা আগ্নীধ্রঃ কামানাং ( কামৈঃ বিষয়ভোগৈঃ ) অতৃপ্তঃ [ অতঃ ] অনুদিনং ( নিরন্তরং) [তাম্] অপ্সরসম্ এব অধি মন্যমানঃ ( অধিকং মন্যমানঃ ) শ্রুতিভিঃ ( শ্রুত্যুক্তকর্ম্মভিঃ) তস্যাঃ (অপ্সরসঃ) সলোকতাং (সমান-লোকম্ ) অবারুন্ধ ( প্রাপ ) যত্র ( লোকে ) পিতরঃ মাদয়ন্তে ( মোদন্তে ) ॥ ২২

**মূলানুবাদ**।—রাজা আগ্নীধ্র, বিষয়ভোগে তৃপ্ত হইতে পারেন নাই, তিনি নিরন্তর অপ্সরাকেই সর্ব্বাপেক্ষা অধিক প্রিয়বস্তু মনে করিতেন। ( অতঃপর ) তিনি বেদোক্ত কর্ম্মানুষ্ঠান দ্বারা অপ্সরার সমান লোক প্রাপ্ত হইয়াছিলেন। সেই লোকেই পিতৃগণ আনন্দ উপভোগ করেন ॥ ২২

**শ্রীধরটীকা**।—কামানাং ভোগৈঃ। অধি অধিকং মন্যমানঃ। শ্রুতিভির্বেদোক্তৈঃ কর্ম্মভিঃ অবিরুদ্ধ প্রাপ। মাদয়ন্তে মোদন্তে ॥ ২২

**অন্বয়ঃ**।—পিতরি ( আগ্নীধ্রে ) সংপরেতে ( পিতৃলোকং গতে সতি ) [ নাভ্যাদিসংজ্ঞকাঃ ] নব ভ্রাতরঃ মেরুদেবীং প্রতিরূপাম্ উগ্রদংষ্ট্রীং লতাং রম্যাং শ্যামাং নারীং ভদ্রাং দেববীতিম্ ইতি সংজ্ঞাঃ ( ইত্যেবংভূতাঃ সংজ্ঞাঃ যাসাং, তাঃ ) নব ( নবসংখ্যকাঃ ) মেরুদুহিতৄঃ ( মেরুকন্যাঃ ) উদবহন্ ( পরিণীতবন্তঃ ) ॥ ২৩

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥২

**মূলানুবাদ**।—আগ্নীধ্র পরলোকে গমন করিলে নাভি প্রভৃতি নব ভ্রাতা যথাক্রমে মেরুদেবী, প্রতিরূপা, উগ্রদংষ্ট্রা, লতা, রম্যা, শ্যামা, নারী, ভদ্রা ও দেববীতি নাম্নী নব মেরুকন্যার পাণিগ্রহণ করেন ॥ ২৩

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে দ্বিতীয়াধ্যায়ঃ ॥২

**শ্রীধরটীকা**।—ইতি এবম্ভূতাঃ সংজ্ঞা যাসাং তাঃ পরিণীতবন্তঃ ॥ ২৩

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥ ২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—আগ্নীধ্রের উপাখ্যান উপসংহার করিয়া শ্রীশুকদেব বলিতে লাগিলেন যে আগ্নীধ্রের নব পুত্র, জম্বুদ্বীপের নবটী বর্ষে রাজত্ব করিতে লাগিলেন এবং পুত্রগণের নামানুসারেই ঐ বর্ষসমূহের নামকরণ হইয়াছিল। আগ্নীধ্র-পুত্রগণ সকলেই প্রজাপতির ন্যায় প্রভাবসম্পন্ন ছিলেন। আগ্নীধ্র, নাভিকে যে বর্ষ

দান করিয়াছিলেন, তাহার নাম হিমবর্ষ, ইহা হিমালয়ের দক্ষিণে অবস্থিত, ইহার অপর নাম ভারতবর্ষ। নাভির পুত্রের নাম ঋষভ, অপর নাম অজ। নাভি ও অজ এই দুই নাম মিলিয়া ইহার 'অজনাভ' নাম পূর্ব্বে প্রসিদ্ধ ছিল, ঋষভের পুত্র মহাভাগ ভরতের সময় হইতেই এই বর্ষের 'ভারতবর্ষ' আখ্যা হয়।

হিমালয়ের উত্তরে হেমকূটবর্ষ, আগ্নীধ্র উহা কিম্পুরুষ নামক পুত্রকে দান করেন। পুত্রের নামানুসারে এই বর্ষের অপর নাম কিম্পুরুষবর্ষ। হেমকূটের উত্তরে নিষধ গিরির দক্ষিণে যে বর্ষ, তাহার নাম নৈষধবর্ষ, পুত্রের নামানুযায়ী এই বর্ষের অপর নাম হরিবর্ষ। নৈষধবর্ষের উত্তরে ইলাবৃত বর্ষ, এই বর্ষের মধ্যেই মেরু-পর্ব্বত অবস্থিত। মেরুর উত্তরে নীলাচল বর্ষ, আগ্নীধ্র ইহা রম্যককে দান করেন। তাহার উত্তরে শ্বেতবর্ষ, উহা হিরণ্ময়কে দান করেন। শ্বেতবর্ষের উত্তরে শৃঙ্গবৎ বর্ষ, ইহা কুরুকে দান করেন। মেরুর পূর্ব্বভাগস্থ বর্ষ ভদ্রাশ্বকে ও তৎপূর্ব্বভাগস্থ গন্ধমাদনবর্ষ কেতুমালকে দান করেন। এই সমস্ত বর্ষেরই আগ্নীধ্রের পুত্রগণের নামানুযায়ী আখ্যা আছে। কিম্পুরুষাদি যে আটটী বর্ষ, তাহাতে স্বভাবতঃই কার্য্যসিদ্ধি হয়, বিনা যত্নেই সুখভোগ ঘটে। সে স্থানে ব্যাধি বা অকাল মৃত্যু, জরা ও মৃত্যুভয় নাই। ঐ স্থানে ধর্ম্মাধর্ম্ম ও উত্তম-মধ্যম বা অধম নাই। সেখানে যুগাবস্থা অর্থাৎ যুগভেদে দেহাদির হ্রাস-বৃদ্ধি নাই।

জগতে যাঁহারা বেদত্রয়বিহিত যজ্ঞাদির দ্বারা ইন্দ্রাদিরূপে গৌণভাবে শ্রীভগবানের অর্চ্চনা করেন, তাঁহাদের ভেদবুদ্ধিনিবন্ধন মোক্ষলাভ হয় না, কিন্তু নিষ্পাপ হইয়া তাঁহারা স্বর্গে গিয়া দিব্যসুখ উপভোগ করেন। যাদৃশ উপাসনা, ফলও তাদৃশই হইয়া থাকে, দেবব্রতিগণ দেবগণকে, পিতৃব্রতিগণ পিতৃগণকে, বিনায়কাদি ভূতযাজিগণ ভূতগণকে, আর সচ্চিদানন্দ শ্রীভগবানের অর্চ্চনাকারীগণ শ্রীভগবানকেই প্রাপ্ত হন। উপাসকগণের স্বর্গাদিলোকে গমন করিবার দুইটী মার্গ আছে, এক দেবযান-মার্গ, অপর পিতৃযান-মার্গ। সগুণ ব্রহ্মোপাসকগণ ক্রমশঃ কালাভিমানিনী, অর্চ্চিরভিমানিনী, শুক্লপক্ষাভিমানিনী, উত্তরায়ণাভিমানিনী, সংবৎসরাভিমানিনী ও সূর্য্যদেবতাকে প্রাপ্ত হইয়া চন্দ্রলোকে গমন করেন, পরে বিদ্যুদভিমানিনী দেবতাকে প্রাপ্ত হন, তথা হইতে কোন অমানব পুরুষ কর্ত্তৃক ব্রহ্মলোকে নীত হন, পরে সেই স্থান হইতেই উপাসকগণের মুক্তিলাভ হয়। যাঁহারা পিতৃযান-মার্গে গমন করেন, তাঁহারা চন্দ্রলোকে অবস্থান করিয়া পুণ্যভোগ করেন। পিতৃলোক, চন্দ্রলোকেই অবস্থিত। পিতৃযান-মার্গে গমন করিলে পুণ্যভোগান্তে অনুশায়ী পুরুষকে পুনরায় এ সংসারে ফিরিয়া আসিতে হয়। লোকান্তরের পর আগ্নীধ্রও এই লোকেই আসিয়া অবস্থান করিয়াছিলেন॥ ২২।২৩

ইতি শ্রীধামশান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথবংশোদ্ভব শ্রীরাধাবিনোদ-গোস্বামী প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণীনাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধস্য দ্বিতীয়োধ্যায়ঃ॥ ২

— —

# পঞ্চমঃ স্কন্ধঃ।

—(ঃ০ঃ)—

## তৃতীয়োঽধ্যায়ঃ।

—(ঃ০ঃ)—

শ্রীশুক উবাচ।

নাভিরপত্যকামোঽপ্রজয়া মেরুদেব্যা ভগবন্তং যজ্ঞপুরুষমবহিতাত্মাযজত ॥ ১

অন্বয়ঃ।- অপত্যকামঃ (পুত্রার্থী) নাভিঃ (আগ্নীধ্রস্য প্রথমঃ পুত্রঃ) অপ্রজয়া (অপুত্রয়া) মেরুদেব্যা (তদাখ্যয়া ভার্য্যয়া সহ) অবহিতাত্মা (সাবধানচিত্তঃ) [সন্] ভগবন্তং যজ্ঞপুরুষং (বিষ্ণুম্) অযজত (অর্চ্চয়ামাস)॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন—আগ্নীধ্রের জ্যেষ্ঠ-পুত্র নাভি, অপত্যকামনায় অনপত্যা স্বীয়-মহিষী মেরুদেবীর সহিত সমাহিতচিত্তে যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক ভগবান্ যজ্ঞ-পুরুষের অর্চ্চনা করিয়াছিলেন।॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

তৃতীয়ে চরিতং নাভেঃ পরং মঙ্গলমীর্য্যতে। যস্য যজ্ঞে প্রতীতঃ সন্ পুত্রোঽভূদৃষভো হরিঃ॥

নাভিরাগ্নীধ্রসুতঃ। অপুত্রয়া মেরুদেব্যা ভার্য্যয়া সহ॥ ১

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—শ্রীশুকদেব বর্ত্তমান অধ্যায়ে আগ্নীধ্রপুত্র নাভির চরিত্র বর্ণনার প্রারম্ভে বলিতে লাগিলেন যে, রাজর্ষি নাভি পুত্রার্থী হইয়া যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক যজ্ঞ-পুরুষের অর্চ্চনা করিয়াছিলেন। নাভি যেকালে যজ্ঞ করিয়াছিলেন, সেকালে যজ্ঞেরই ভূরি প্রচলন ছিল—এরূপ অনুমিত হয়, কারণ শ্রেষ্ঠ ব্যক্তিগণ নিজহিতকামনায় এবং অপরের শিক্ষার্থ প্রচলিত যুগধর্ম্মেরই অনুষ্ঠান করিয়া থাকেন। আগ্নীধ্রের পুত্রগণ সকলেই প্রজাপতিতুল্য প্রভাবশালী ছিলেন। দিলীপ, ভগীরথ, জনক প্রভৃতির ন্যায় রাজা নাভিও একজন ঋষিতুল্য ব্যক্তি ছিলেন। তিনি যে কার্য্য করিবেন, রাজ্যশুদ্ধ সকলেরই তাহা আচরণীয় হইবে, অতএব যজ্ঞানুষ্ঠানেই সেকালে অধিক ধর্ম্মসঞ্চয় হইত, এরূপ অনুমিত হয়।

এখন দেখা যাউক—তিনি যজ্ঞদ্বারা যে যজ্ঞ-পুরুষের অর্চ্চনা করিয়াছিলেন, সেই যজ্ঞ-পুরুষ কে? শ্রুতি বলিতেছেন—"যজ্ঞো বৈ বিষ্ণুঃ" অর্থাৎ সেই যজ্ঞপুরুষ বিষ্ণুই, অন্য কেহ নহে। গীতার অষ্টম অধ্যায়ে এই যজ্ঞ-পুরুষকে "অধিযজ্ঞ" নামে অভিহিত করা হইয়াছে। এই "অধিযজ্ঞ" পুরুষ অন্তর্যামি-রূপে জীবদেহে অধিষ্ঠিত থাকিয়া যজ্ঞাদি-কর্ম্মের প্রবর্ত্তনা করেন এবং কৃতযজ্ঞের ফলদাতা হন।

"দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্বজাতে, তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্ত্যনশ্নন্নন্যোঽভিচাকশীতি।" এই

তস্য হ বাব শ্রদ্ধয়া বিশুদ্ধভাবেন যজতঃ প্রবর্গ্যেষু প্রচরৎসু দ্রব্যদেশকালমন্ত্রর্ত্বিগ্‌দক্ষিণা-বিধানযোগোপপত্ত্যা দুরধিগমোঽপি ভগবান্ ভাগবতবৎসলতয়া সুপ্রতীক আত্মানমপরা-জিতং নিজজনাভিপ্রেতার্থবিবিৎসয়া গৃহীতহৃদয়ো হৃদয়ঙ্গমং মনোনয়নানন্দনাবয়বাভিরাম-মাবিশ্চকার ॥ ২

মুণ্ডকোপনিষদের উক্তি হইতেও বুঝা যায় যে, সেই যজ্ঞপুরুষ স্বয়ং ফলভোক্তা না হইয়া কেবল ফলদাতৃরূপে জীব-দেহে বিরাজ করেন। এই ফলদাতা পুরুষও বিষ্ণু ভিন্ন আর কেহই নহেন।

অনেক স্থলে 'কৃষ্ণ' অর্থেও বিষ্ণুশব্দ প্রযুক্ত হইয়াছে। নবকিশোর নটবর দ্বিভুজ মুরলীধর কৃষ্ণ, কদাচিৎ চতুর্ভুজ হইয়া শঙ্খচক্রাদি ধারণ করেন। চতুর্ভুজ বিষ্ণুমূর্ত্তি, কদাচিৎ শ্রীকৃষ্ণের 'বিলাস' ও কদাচিৎ শ্রীকৃষ্ণের 'প্রকাশ' মূর্ত্তি হইয়া থাকেন, শ্রীকৃষ্ণ নিজে 'স্বয়ংরূপ'—যে স্বরূপে অন্য ভগবৎস্বরূপের অপেক্ষা নাই, অর্থাৎ যাহা নিত্যসিদ্ধ গোপেশনন্দন-রূপ, তাহাই শ্রীকৃষ্ণের স্বয়ংরূপ বলিয়া অভিহিত হ'ন। শ্রীলঘুভাগবতামৃতে উক্ত হয়— "অনন্যাপেক্ষি যদ্রূপং স্বয়ংরূপঃ স উচ্যতে—" শক্তিতে প্রায় সম থাকিয়া যে রূপ অন্য আকারে প্রকাশ পায়, তাহাকে 'বিলাস' বলে। পরমব্যোমনাথ চতুর্ভুজ বিষ্ণু শ্রীকৃষ্ণের 'বিলাস' মূর্ত্তি।

মথুরায় শ্রীকৃষ্ণ দৈবকীর গর্ভে চতুর্ভুজ মূর্ত্তিতে প্রকটিত হন, পরে ঐ চতুর্ভুজ মূর্ত্তি দ্বিভুজেই লীন হয়। এই চতুর্ভুজ বিষ্ণুমূর্ত্তি শ্রীকৃষ্ণের 'প্রকাশ' মূর্ত্তি, ইহাই বৈষ্ণবসিদ্ধান্ত। "যস্যৈকনিঃশ্বসিতকালমথাবলম্ব্য, জীবন্তি লোমবিলজা জগদণ্ডনাথাঃ" ব্রহ্মসংহিতার এই শ্লোকে "জগদণ্ডনাথ" শব্দে ব্রহ্মা, বিষ্ণু ও শিবকে বুঝাইতেছে, ইহারা সকলেই ভগবানের গুণাবতার। এই গুণাবতার বিষ্ণু, বৈষ্ণবের উপাস্য নহেন, বৈকুণ্ঠস্থ চতুর্ভুজ শ্রীকৃষ্ণ-বিলাস মূর্ত্তিই বৈষ্ণবের উপাস্য। যাঁহারা কৃষ্ণোপাসক, তাঁহারাও বৈষ্ণব, কেননা, বিষ্ণু শব্দে মুখ্য অর্থে কৃষ্ণকে এবং তদভিন্নতা নিবন্ধন তাঁহার প্রকাশ এবং বিলাস মূর্ত্তিকেও বুঝায়।

যাহা হউক—রাজর্ষি নাভি, যে যজ্ঞ-পুরুষ বিষ্ণুর অর্চ্চনা করিয়াছিলেন, তিনিও গুণাবতার বিষ্ণু নহেন, তিনি সবিতৃমণ্ডলবর্ত্তী সরসিজাসনসন্নিবিষ্ট কেয়ূর-কনককুণ্ডল-কিরীটধারী বিষ্ণু। নাভি, যজ্ঞপুরুষ বিষ্ণুর সাক্ষাৎকার-লাভ করিয়াও মুক্তি বা ভক্তি প্রার্থনা না করিয়া যে পুত্র প্রার্থনা করিতেছেন, ইহাতে মনে হয়— তাঁহার পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্ম-বাসনার বিলোপ ঘটে নাই, যেহেতু প্রাক্তন কর্ম্মরাশি ভাবি-জন্মের বাসনার উৎপাদক হয়।

অনেক সময় শ্রীভগবান্ ভোগলিপ্সাহীন পুরুষদিগকেও জগতের হিতার্থে ভোগে লিপ্ত করেন। এ বিষয়ে নাভির পিতামহ প্রিয়ব্রতই দৃষ্টান্ত-স্থল; অতএব নাভিও যে বিষ্ণুর নিকট সালোক্য, সাযুজ্যাদি না চাহিয়া সামান্য পুত্র কামনা করিতেছেন, ইহার মধ্যেও পরোক্ষে শ্রীভগবানের কোনও নিগূঢ় ইচ্ছা যে লুক্কায়িত নাই, তাহা কে বলিতে পারে? ॥ ১

অন্বয়ঃ।—শ্রদ্ধয়া (বিশ্বাসেন) বিশুদ্ধভাবেন হ বাব (এব) যজতঃ (যাগং কুর্ব্বতঃ) তস্য (নাভেঃ) প্রবর্গ্যেষু (প্রবর্গ্যসংজ্ঞকেষু কর্ম্মসু) প্রচরৎসু (সম্পদ্যমানেষু) দ্রব্য-দেশ কাল-মন্ত্রর্ত্বিগ্‌দক্ষিণা-বিধান যোগোপপত্ত্যা (দ্রব্যাদয়ঃ যে সপ্ত যোগাঃ উপায়াঃ, তেষাম্ উপপত্ত্যা নিষ্পত্ত্যা) দুরধিগমঃ (দুষ্প্রাপঃ) অপি ভগবান্ ভাগবত-বৎসলতয়া (ভাগবতেষু ভক্তেষু বৎসলতয়া কৃপালুতয়া) নিজজনাভিপ্রেতার্থবিবিৎসয়া (নিজজনানাং স্বভক্তানাং যে অভিপ্রেতার্থাঃ, তেষাং বিবিৎসয়া বিধানেচ্ছয়া) গৃহীতহৃদয়ঃ (গৃহীতম্ আকৃষ্টং হৃদয়ং চিত্তং যস্য সঃ) সুপ্রতীকঃ (শোভনাবয়বঃ) [সন্] মনোনয়নানন্দনাবয়বাভিরামম্ (মনো নয়নানি চ আনন্দয়ন্তি যে অবয়বাঃ, তৈঃ

অভিরামং সুন্দরম্) অপরাজিতং (স্বতন্ত্রম্, অন্যৈর্বশীকর্ত্তুমশক্যং) হৃদয়ঙ্গমং (সুখকরম্) আত্মানং [স্বদেহম্] আবিশ্চকার॥ ২

**মূলানুবাদ।**—রাজর্ষি নাভি, শ্রদ্ধার সহিত বিশুদ্ধচিত্তে যজ্ঞ করিতেছিলেন, ক্রমে প্রবর্গ্যসংজ্ঞক কর্ম্ম-সমূহ সম্পন্ন হইলে, যদিও ভগবান্ দ্রব্য, দেশ, কাল, মন্ত্র, ঋত্বিক্, দক্ষিণা ও বিধান এই সপ্তবিধ যজ্ঞাদি সম্পাদন দ্বারাও দুর্লভ, তথাপি ভক্তবৎসলতাহেতু তিনি নিজ ভক্তের অভিলষিত বস্তু প্রদানের জন্যই আকৃষ্টচিত্ত হইয়া, মনোনয়নানন্দজনক সুচারু অবয়ব ধারণ-পূর্ব্বক ভক্তেতরজনদুর্লভ সুখপ্রদ মূর্তিতে যজ্ঞস্থলে আবির্ভূত হইলেন॥ ২

**শ্রীধরটীকা।**—প্রবর্গ্যসংজ্ঞকেষু কর্ম্মসু ক্রিয়মাণেষু দ্রব্যাদয়ঃ সপ্ত যে যোগা উপায়াস্তেষাম্ উপপত্ত্যা সম্পত্ত্যা দুরধিগমো দুষ্প্রাপোঽপি ভাগবতেষু কৃপালুতয়া সুপ্রতীকঃ শোভনাবয়বঃ সন্ আত্মানমাবিশ্চকার। অপরাজিতং স্বতন্ত্রম্। নিজভক্তানাং যে অভিপ্রেতার্থাস্তেষাং বিধিৎসয়া গৃহীতমাকৃষ্টং হৃদয়ং চিত্তং যস্য। হৃদয়ঙ্গমং সুখকরং যতো মনোনয়নানি আনন্দয়ন্তি যে অবয়বাস্তৈরভিরামং সুন্দরম্॥ ২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীভগবান্, বাক্য ও মনের অগোচর। শ্রুতি বলিয়াছেন—"যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ" অর্থাৎ মনের সহিত বাণীও তাঁহাকে না পাইয়া নিবৃত্ত হয়। তাঁহার স্বরূপ ব্যাখ্যা করা যেমন দুঃসাধ্য, তাঁহার দর্শনলাভ করাও তেমনি দুঃসাধ্য। যাগ, যজ্ঞ, তপস্যা প্রভৃতি কিছু দ্বারাই শ্রীভগবানকে লাভ করা যায় না। গীতায় শ্রীভগবান্ বলিয়াছেন—"নাহং বেদৈর্ন তপসা ন দানেন ন চেজ্যয়া। শক্য এবংবিধো দ্রষ্টুং দৃষ্টবানসি মাং যথা॥" অর্থাৎ "হে অর্জ্জুন। তুমি আমার যে রূপ দর্শন করিলে, তাহা বেদাধ্যয়ন, তপস্যা, দান কিংবা যজ্ঞাদি দ্বারা কেহ দর্শন করিতে সমর্থ হয় না।" শ্রুতিও বলিয়াছেন—"নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন"। তবে সেই যোগাদি অখিল সাধনার দুর্লভ বস্তু কিসে লাভ হইতে পারে? এ প্রশ্নের উত্তরে শ্রুতিই বলিয়াছেন—"যমেবৈষ বৃণুতে তেন লভ্যঃ" অর্থাৎ "তিনি স্বেচ্ছায় যাহাকে বরণ করেন, তিনিই তাঁহার দর্শন লাভ করিতে পারেন", এখানে "স্বেচ্ছায় বরণ' অর্থে তাঁহার কৃপা ভিন্ন আর কিছুই নহে। এই দুর্লভ ভগবদ্দর্শন-লাভের পন্থা ভগবদ্গীতায় কীর্ত্তিত হইয়াছে—"ভক্ত্যা ত্বনন্যয়া শক্যো অহমেবম্বিধোঽর্জ্জুন। জ্ঞাতুং দ্রষ্টুঞ্চ তত্ত্বেন প্রবেষ্টুঞ্চ পরন্তপ॥" অর্থাৎ—"হে পরন্তপ অর্জ্জুন। জীব কেবল অনন্য-ভক্তি দ্বারাই আমার এই তত্ত্ব জানিতে পারে এবং আমাকে দেখিতে ও আমাতে প্রবিষ্ট হইতে পারে"। শ্রীভগবানে ঐকান্তিক নিষ্ঠার উদয় না হইলে তাঁহার দর্শন বা জ্ঞান লাভ করা নিতান্ত অসম্ভব। শাস্ত্রাধ্যয়ন, যাগ-যজ্ঞ বা যোগানুষ্ঠানপ্রভৃতি ভগবদ্লাভের বহুবিধ উপায় শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে সত্য, কিন্তু বিষয়সমূহ হইতে চিত্তকে প্রত্যাহৃত করিয়া একমাত্র শ্রীভগবানের চরণে শরণাপন্ন হইলেই যে তাঁহার জ্ঞান ও দর্শন-লাভ হয়, ইহা সর্ব্ববাদিসম্মত। শাস্ত্রে কর্ম্মাদির অনুষ্ঠানের পৃথক্ পৃথক ফল আছে সত্য, কিন্তু ভক্তির সাধনায় সর্ব্বসিদ্ধিই জীবের করায়ত্ত হইয়া থাকে। কর্ম্মেরই অনুষ্ঠান করা হউক, আর যোগেরই অনুষ্ঠান করা হউক, অথবা জ্ঞানেরই চর্চ্চা করা হউক, তাহা যদি ভক্তি বিবর্জ্জিত হয়, তবে সে সব কোন কাজেই আসিবে না। শ্রীভগবান দৃষ্টির অবিষয়ীভূত হইলেও ভক্তি তাঁহাকে দর্শন করাইতে পারেন। শ্রুতি বলেন—"ভক্তিরেবৈনং দর্শয়তি" অর্থাৎ "ভক্তিই তাঁহাকে দেখাইয়া দেন", ভক্তিতে অপরূপের রূপ গড়িয়া উঠে—অভক্তের নিকট তিনি গুপ্ত থাকেন। ভগবদ্গীতায় উক্ত হয়—"নাহং প্রকাশঃ সর্ব্বস্য যোগমায়াসমাবৃতঃ।" অর্থাৎ "আমার সঙ্কল্প-বশবর্ত্তিনী অঘটন-ঘটন-পটীয়সী মায়ায় আচ্ছন্ন থাকিয়া জীব, আমার দর্শনলাভে বঞ্চিত হয়।" ভক্তিমান ব্যক্তির নিকট মায়ার সে আবরণ খুলিয়া যায়, তখন ভক্ত তাঁহাকে সর্ব্বত্র উপলব্ধি করিতে পারেন। সেই যজ্ঞেশ্বর হরি যেমন অন্তর্য্যামিরূপে জীবের অন্তরে বিরাজমান, তেমনি ব্যাপকরূপে বাহিরেও বিদ্যমান। তিনি অতিদূরে—

অথ হ তমাবিষ্কৃতভুজযুগলদ্বয়ং হিরণ্ময়ং পুরুষবিশেষং কপিশকৌশেয়াম্বরমুরসি বিলসচ্ছ্রীবৎসললামং দরবর-বনরুহ-বনমালাচ্ছূর্য্যমৃতমণি-গদাদিভিরুপলক্ষিতং স্ফুটকিরণপ্রবর-মণিময়-মুকুটকুণ্ডলকটককটিসূত্রহার-কেয়ূরনূপুরাদ্যঙ্গভূষণ-বিভূষিতমৃত্বিক্সদস্যগৃহপতয়োঽধনা ইবোত্তম-ধনমুপলভ্য সবহুমানমর্হণেনাবনতশীর্ষাণ উপতস্থুঃ ॥ ৩

আবার অতি নিকটে—অতি ঘনিষ্ঠ সম্পর্কে সম্বন্ধীভূত হইয়া বিরাজ করিতেছেন, মায়ার কুয়াসা কাটিয়া গেলে তাঁহার দীপ্তি প্রকটিত হয়। জীবের সাধ্য ভক্তি, ভক্তি হইতে ভগবৎকৃপা, কৃপা হইতেই তাঁহার দর্শন লাভ হয়। সুতরাং বুঝিতে হইবে যে রাজর্ষি নাভির এ যজ্ঞে প্রবল ভক্তির সম্পর্ক না থাকিলে, কখনই তিনি যজ্ঞেশ্বরের দর্শন-লাভ করিতে পারিতেন না ॥ ২

**অন্বয়ঃ**।—অথ (ভগবদাবির্ভাবানন্তর) হ (বাক্যালঙ্কারে) উত্তমধনং (নিধিম্) উপলভ্য অধনাঃ (দরিদ্রাঃ) ইব ঋত্বিক-সদস্য-গৃহপতয়ঃ (ঋত্বিক্ পুরোহিতঃ, সদস্যঃ কর্ম্মণো ন্যূনাতিরেকদ্রষ্টা, গৃহপতিঃ যজমানঃ নাভিঃ, তে) আবিষ্কৃতভুজযুগলদ্বয়ম্ (আবিষ্কৃতং ভুজযুগলানাং দ্বয়ং চতুষ্টয়ং যেন) তং হিরণ্ময়ং (তেজোময়ং) পুরুষবিশেষং (পুরুষোত্তমং) কপিশকৌশেয়াম্বরং (কপিশে, কৃষ্ণপীতমিশ্রিতে কৌশেয়ে কীটসূত্রবিশেষনির্ম্মিতে অম্বরে ধারয়তি যঃ তম্) উরসি (বক্ষসি) বিলসচ্ছ্রীবৎসললামং (বিলসন্ শ্রীবৎসঃ বক্ষঃস্থ-চারুরোমাবর্ত্তবিশেষঃ এব ললামং চিহ্নং যস্য, তং) দরবরবনরুহবনমালাচ্ছূর্য্যমৃতমণিগদাদিভিঃ (দরবরঃ শঙ্খঃ, বনরুহং পদ্মং, বনমালা বিচিত্রপুষ্পগ্রথিতা মালা, অচ্ছূরি চক্রঃ, অমৃতমণিঃ কৌস্তুভঃ, গদা কৌমোদকী নাম, এবমাদিভিঃ) উপলক্ষিতং (বিশিষ্টং) স্ফুটকিরণ-প্রবরমণিময়মুকুটকুণ্ডলকটক-কটিসূত্র-হারকেয়ূরনূপুরাঙ্গভূষণবিভূষিতং (স্ফুটকিরণাঃ যে প্রবরাঃ মণয়ঃ, তন্ময়ানি যানি মুকুটাদীনি অঙ্গানাং, ভূষণানি, তৈঃ বিভূষিতং) [তমুপলভ্য] অবনতশীর্ষাণঃ (অবনতানি শীর্ষাণি যেষাং তে, তথাবিধাঃ সন্তঃ) সবহুমানং (বহুমানেন সহ বর্ত্তমানং যথা স্যাৎ তথা) অর্হণেন (অর্ঘ্যেণ সহ) উপতস্থুঃ (তুষ্টুবুঃ) ॥ ৩

**মূলানুবাদ**।—দরিদ্র যেমন বহুমূল্য বস্তু পাইলে বহু সম্মান প্রদর্শন করে, ঋত্বিক্ ও সদস্যের সহিত যজমান নাভিও ভুজচতুষ্টয় সমন্বিত, কপিশ-কৌশেয়বসনধারী, শ্রীবৎসলাঞ্ছিত, শঙ্খ-চক্র-গদা-পদ্মসমুদ্ভাষিত, বনমালা ও কৌস্তুভমণি দ্বারা পরিশোভিত, সমুজ্জ্বল মণিময় মুকুট এবং কটক, কুণ্ডল, কটিসূত্র, হার, কেয়ূর ও নূপুরাদি অঙ্গভূষণে সমলঙ্কৃত, তেজোময় পুরুষ-বিশেষকে দর্শন করিয়া, সেইরূপ বহুসম্মানের সহিত অবনতমস্তকে নানাবিধ পূজোপহারদ্বারা ঐ যজ্ঞ পুরুষের অর্চ্চনা করিয়াছিলেন ॥ ৩

**শ্রীধরটীকা**।—অথ হেত্যাদি নিপাতবাহুল্যং বাক্যালঙ্কারার্থম্। আবিষ্কৃতং ভুজানাং যুগলদ্বয়ং চতুষ্টয়ং যেন হিরণ্ময়ং তেজোময়ম্। পুরুষেষু বিশিষ্যতে ইতি তথা পুরুষোত্তমমিত্যর্থঃ। অর্হণেন অর্ঘ্যেণ সহ উপতস্থুঃ অভজন্নিত্যন্বয়ঃ। বিলসন্ শ্রীবৎস এব ললামং চিহ্নং যস্য। দরবরঃ শঙ্খশ্রেষ্ঠঃ, বনরুহং পদ্মম্, অচ্ছূরি চক্রম্, অমৃতমণিঃ কৌস্তুভঃ, এবমাদিভিঃ উপলক্ষিতম্। স্ফুটকিরণা যে প্রবরা মণয়স্তন্ময়ানি যানি মুকুটাদীনি অঙ্গানাং ভূষণানি তৈর্বিভূষিতম্। বহুমানে দৃষ্টান্তঃ—অধনা ইব উত্তমধনং নিধিম্ ॥ ৩

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—জগতে দেখা যায়, স্পৃহণীয় বস্তুর সুলভতা ও দুর্লভতা অনুসারে আদরের তারতম্য ঘটে ও লোকের সুলভবস্তুর প্রতি অনাদর ও দুর্লভবস্তুর প্রতি আদরাধিক্য দেখিতে পাওয়া যায়। পর্ণ-কুটীরবাসী দীন দরিদ্রের পক্ষে মহার্ঘ্য রত্নাদি অতি দুর্লভ বস্তু, সে যদি ভাগ্যবশে কদাচিৎ তাহা পায়, তবে তাহাকে প্রাণাপেক্ষাও আদর করিয়া যত্নে রক্ষা করে। জগতের প্রাকৃত পদার্থসমূহ যতই স্পৃহণীয় ও দুর্লভ হউক না কেন,

ঋত্বিজ ঊচুঃ।

অর্হসি মুহুরর্হত্তমার্হণমস্মাকমনুপথানাম্। নমো নম ইত্যেতাবৎ সদুপশিক্ষিতম্। কোঽর্হতি পুমান্ প্রকৃতিগুণব্যতিকরমতিরনীশ ঈশ্বরস্য পরস্য প্রকৃতিপুরুষয়োরর্ব্বাক্তনাভির্নামরূপাকৃতিভী রূপনিরূপণম্ ॥ ৪

সকলজননিকায়বৃজিননিরসনশিবতমপ্রবরগুণগণৈকদেশকথনাদৃতে ॥ ৫

প্রকৃতির পরপারে অবস্থিত শ্রীভগবান্ অপেক্ষা স্পৃহণীয়, প্রিয়তম ও দুর্লভ কিছুই থাকিতে পারে না। জাগতিক অসার বস্তুসমূহে যদি লোকের কথিতরূপ আদর জন্মিতে পারে, তবে জগদাত্মা প্রিয়তম শ্রীভগবানের সাক্ষাৎ দর্শনলাভ হইলে তাহাতে যে কতদূর আদর জন্মিতে পারে তাহা বলাই বাহুল্য। শ্রুতি বলিতেছেন—"ন বা অরে পত্যুঃ কামায় পতিঃ প্রিয়ো ভবতি, আত্মনস্তু কামায়েতি" অর্থাৎ পতির সুখের জন্য পতি প্রিয় হন না, আত্মার সুখের জন্যই পতি প্রিয় হ'ন। জগতে যত কিছু সুখলালসা, সকলই আত্মতৃপ্তির জন্য, পরকে সুখী করিতে যে ইচ্ছা, তাহার মূলেও আত্মতৃপ্তি বিরাজমান। আত্মসুখের আশা না থাকিলে ইষ্টসাধনতা জ্ঞান হয় না, ইষ্টসাধনতা জ্ঞান না থাকিলে, কোন কর্ম্মেই প্রবৃত্তি হইতে পারে না। অতএব নিখিল আত্মার আত্মা শ্রীভগবান্ সকলের সুখের বস্তু, তাঁহাকে পাইলে কে তাঁহার সম্মান না করে? রাজর্ষি নাভিও, অশেষতেজঃপুঞ্জধারী শঙ্খ-চক্র গদা-পদ্মশোভিত যজ্ঞেশ্বর পরমপুরুষকে প্রাপ্ত হইয়াছেন, সুতরাং তাঁহার প্রতি অনন্যোচিত সম্মান-প্রদর্শন না করিবেন কেন? ॥ ৩

অন্বয়ঃ।—[হে] অর্হত্তম। [পরিপূর্ণোঽপি ত্বম্] অনুপথানাং (ভৃত্যানাম্) অস্মাকম্ অর্হণং (পূজাং) মুহুঃ [স্বীকর্ত্তুম্] অর্হসি। [ন তু বয়ং কিঞ্চিৎ কর্ত্তুং শক্তাঃ] নমো নমঃ ইত্যেতাবৎ [এব] সদুপশিক্ষিতম্ (সদ্ভিঃ উপশিক্ষিতম্) প্রকৃতিগুণব্যতিকরমতিঃ (প্রকৃতিগুণানাং ব্যতিকরঃ প্রপঞ্চঃ, তস্মিন্নেব মতির্যস্য সঃ) [অত এব] অনীশঃ (অসমর্থঃ) কঃ পুমান্ প্রকৃতি-পুরুষয়োঃ [অপি] পরস্য ঈশ্বরস্য [তব] সকল জন-নিকায়-বৃজিন নিরসন-শিবতমপ্রবরগুণগণৈকদেশকথনাৎ (সকলজননিকায়স্য বৃজিনং পাপং নিরস্যন্তীতি তথাভূতাঃ শিবতমাঃ মঙ্গলপ্রদাঃ প্রবরাঃ শ্রেষ্ঠাশ্চ যে গুণগণাঃ, তেষাম্ একদেশঃ, তস্য কথনাৎ) ঋতে (বিনা) অর্ব্বাক্তনাভিঃ (গ্রাম-স্পৃশন্তীভিঃ প্রপঞ্চান্তর্গতাভিঃ) নামরূপাকৃতিভিঃ (নাম চ রূপঞ্চ আকৃতিশ্চ তাভিঃ) রূপনিরূপণং (তব স্বরূপ-নিরূপণং) কর্ত্তুম্ অর্হতি (যোগ্যো ভবতি) ॥ ৪।৫

**মূলানুবাদ।**—ঋত্বিকগণ বলিলেন—হে পূজ্যতম। আমরা আপনার অনুগত ভৃত্য, যদিও আপনি পূর্ণকাম, অর্থাৎ সর্ব্ববিষয়ে নিরাকাঙ্ক্ষ, তথাপি আমাদের পূজা, আপনার অঙ্গীকার করা কর্ত্তব্য। আমরা আপনার পরিতোষজনক কিছুই করিতে সমর্থ নহি। আমরা কেবল "নমো নমঃ" এইরূপ স্তব করারই উপযুক্ত, সাধুগণের নিকট হইতে আমরা এইরূপই শিক্ষা প্রাপ্ত হইয়াছি। (হে ভগবন্।) আপনি প্রকৃতি-পুরুষের পরতত্ত্ব পরমেশ্বর, অতএব আপনার তত্ত্ব জানিতে কেহই সমর্থ নহে। জীবের অশেষকলুষবিনাশকারী এবং শিবতম আপনার যে প্রবর গুণরাজি—তাহার একদেশের কথন ব্যতীত প্রপঞ্চান্তর্গত নামরূপাদি দ্বারা কোন্ সংসারাসক্ত ব্যক্তি আপনার স্বরূপ নিরূপণ করিতে সমর্থ হইবে? ॥ ৪।৫

**শ্রীধরটীকা।**—অর্হসীত্যাদিনা নিগদেন স্তুবন্তি। হে অর্হত্তম। পরিপূর্ণোঽপি ত্বম্ অনুপথানাং ভৃত্যানামস্মাকম্ অর্হণং মুহুঃ স্বয়মেব স্বীকর্ত্তুমর্হসি। ন তু বয়ং স্তোতুং শক্তা ইত্যাহুঃ নমো নমঃ ইত্যেতদেবাস্মাকং সদ্ভিরুপশিক্ষিতং তদ্রূপস্য দুর্জ্ঞেয়ত্বাৎ। তদেবাহুঃ কোঽর্হতীতি প্রকৃতিগুণানাং ব্যতিকরঃ প্রপঞ্চঃ, তস্মিন্নেব মতির্যস্য, অত এব অনীশঃ। প্রকৃতিপুরুষয়োঃ পরস্য, অত এব ঈশ্বরস্য অর্ব্বাক্তনাভিঃ গ্রামস্পৃশন্তীভিঃ প্রপঞ্চান্তর্গতাভিঃ

নাম চ রূপঞ্চ আকৃতিশ্চাকারঃ, তাভিস্তব স্বরূপনিরূপণং কর্ত্তুং কো নাম পুমানর্হতি ? ॥ ৪ ॥ স হেত্তাবন্মাত্রমেবার্হতি, নাধিকমিত্যাহঃ। সকলজননিকায়স্য বৃজিনং নিরস্যন্তীতি তথা, তে শিবতমাঃ প্রবরাশ্চ যে গুণগণাস্তেষামেকদেশঃ, তস্য কথনাদ্বিনা অধিকং নার্হতি ॥ ৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—জগতে দেখা যায়, যাহার যে বস্তুর অভাব আছে, তাহার সেই বস্তুরই কামনা বা আকাঙ্ক্ষা হয়, কিন্তু যাহাতে যে বস্তু পূর্ণভাবে বিদ্যমান, তাহার কখনও সে বস্তুর আকাঙ্ক্ষা থাকে না। শ্রীভগবান্ পূর্ণকাম, তাঁহার কোন বস্তুরই অভাব নাই, সুতরাং তিনি কি আকাঙ্ক্ষা করিবেন ? নিখিল যাগ-যজ্ঞ, ফল, পুষ্প, তোয, নানাবিধ উপাদেয় দ্রব্যসম্ভার এবং অন্যান্য যাহা কিছু, সকলই তাঁহার সৃষ্ট, সকলই তাঁহার আয়ত্ত। তাঁহারই মায়া হইতে এই অখিল বিশ্ব-ব্রহ্মাণ্ডের যাবতীয় বস্তু উৎপন্ন হইয়াছে, ইহাতে তাঁহার অপেক্ষণীয় কি আছে ? ভগবান্ এবম্ভূত হইলেও তাঁহার দয়া অপরিসীম, তিনি সদাই ভৃত্যার্ত্তিহারী ও প্রণতজনপালক, সেই জন্যই ঋত্বিক্‌গণ সাহস করিয়া বলিতেছেন—হে পূজ্যতম ভগবন্! আমরা আপনার অনুগত ভৃত্য, আপনি নিরাকাঙ্ক্ষ হইলেও আমাদের পূজা অঙ্গীকার করিবেন, কেননা ভৃত্যের প্রতি প্রভুর ফলনিরপেক্ষ প্রীতি বিদ্যমান থাকে। লৌকিক ভৃত্যের সঙ্গে লৌকিক প্রভুর সম্বন্ধ অপেক্ষা, শ্রীভগবানের সঙ্গে জীবের ভৃত্য বা দাসসম্বন্ধ গুরুতর। লৌকিক প্রভুর সঙ্গে ভৃত্যের সম্বন্ধ অনিত্য এবং তাহাতে উভয়ের ফলাকাঙ্ক্ষা থাকে, কিন্তু শ্রীভগবানের প্রতি জীবের যে দাস্যভাব, তাহা ছাড়াইবার উপায় নাই, কেননা সে সম্বন্ধ নিত্য। জীব শ্রীভগবানের নিত্যদাস এবং ভগবান জীবের নিত্যপ্রভু। পদ্মপুরাণ বলিতেছেন "দাসভূতো হরেরেব নান্যস্যৈব কদাচন।" অর্থাৎ "জীব ভগবানেরই দাস অন্যের দাস নহে।" জীবের অনাদি বহির্ম্মুখতা নিবন্ধন মায়া তাহাকে দৃঢ়ভাবে ধরিয়া রাখিয়াছে। যতদিন জীব ভগবদুন্মুখ না হইবে, ততদিন মায়া তাহাকে পরিত্যাগ করিবে না। শ্রীচৈতন্যচরিতামৃত বলিতেছেন—"জীব কৃষ্ণের নিত্যদাস তাহা ভুলি গেল। মায়া পিশাচী তাই তার গলায় বান্ধিল॥" জীব যতই ভগবদুন্মুখ হইতে আরম্ভ করে, মায়া ততই তাহার নিকট হইতে দূরে সরিয়া দাঁড়াইতে থাকে। যখন জীব সম্পূর্ণভাবে ভগবদুন্মুখ হয়, তখন মায়া তাহাকে চিরদিনের জন্য ছাড়িয়া চলিয়া যায়। ভগবদ্গীতা বলিতেছেন—"মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে॥" অর্থাৎ "আমাকে জানিলে জীব মায়া-সাগর উত্তীর্ণ হইতে পারে।" রাজর্ষি নাভিও ভগবদুন্মুখ হইয়াছেন, অতএব তিনি ভগবৎকৃপালাভের আশা করিতে পারেন। ঋত্বিক্‌গণ সে জন্য ভগবানকে নাভির পূজা অঙ্গীকার করিতে বলিতেছেন। ঋত্বিক্‌গণ আরও বলিতেছেন যে আমরা আপনার স্তব করিবার যোগ্য নহি, মাত্র 'নমো নমঃ' এইমাত্র বলিবারই উপযুক্ত, সাধুগণের নিকট হইতে আমরা এইরূপ শিক্ষাই প্রাপ্ত হইয়াছি। এ কথার তাৎপর্য্য এই যে, রসালঙ্কারাদিযুক্ত মধুর পদ-কদম্বসম্বলিত প্রচুর স্তুতিতেও শ্রীভগবান্ পরিতোষ লাভ করেন না—যদি ঐ স্তুতিতে ভক্তি মিশ্রিত না থাকে। আর যদি ভক্তি বা প্রেমভরে 'নমঃ নম.' এই অল্পাক্ষরেও স্তুতি করা যায়, তাহাতেই শ্রীভগবান্ পরিতুষ্ট হন। এই রাজর্ষি নাভিরও প্রচুর ভক্তিবল ছিল, তাহাতেই তিনি শ্রীভগবানের সাক্ষাৎ পাইয়াছেন।

প্রকৃতি দ্বিবিধ, পরা ও অপরা; সচেতন জীবরূপা প্রকৃতি পরা, আর পঞ্চতন্মাত্র, অহঙ্কার, মহত্তত্ত্ব ও অব্যক্ত এই অষ্ট জড়-প্রকৃতি অপরা। জীবরূপা প্রকৃতি স্বকর্ম্ম দ্বারা জগৎকে ধারণ করেন বলিয়া পরা অর্থাৎ উৎকৃষ্টা, জড়প্রকৃতি জড়ত্ব ও পরার্থত্ব-নিবন্ধন অপরা অর্থাৎ নিকৃষ্টা। ক্ষিত্যাদি পঞ্চক, ( ক্ষিতি, অপ, তেজ, মরুৎ, ব্যোম ) পঞ্চজ্ঞানেন্দ্রিয় ( নেত্র, শ্রোত্র, ঘ্রাণ, জিহ্বা ত্বক ), পঞ্চকর্ম্মেন্দ্রিয় ( বাক্, পাণি, পাদ, পায়ু উপস্থ ) ও মন, এই ষোড়শ বিকার এবং অষ্ট প্রকৃতি, এই চতুর্ব্বিংশতিতত্ত্ব 'ক্ষেত্র'

নামে অভিহিত। জীবরূপা প্রকৃতির নাম 'ক্ষেত্রজ্ঞ'। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞরূপ প্রকৃতিদ্বয়, স্থাবর জঙ্গমাত্মক ভূত-নিবহের কারণ। জড়প্রকৃতি দেহাদিরূপে পরিণত হয়, আর জীবরূপা প্রকৃতি ভোক্তৃরূপে দেহে প্রবেশ করিয়া স্বকীয় কর্ম দ্বারা দেহধারণ করে। ভগবদ্গীতা বলিতেছেন—"এতদ্যোনীতি ভূতানি সর্ব্বাণীত্যুপধারয়। অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ প্রলয়স্তথা॥" অর্থাৎ "স্থাবর-জঙ্গমাত্মক ভূতনিবহের একমাত্র কারণ—এই দ্বিবিধ প্রকৃতি। আর এই প্রকৃতিদ্বয় আমা হইতেই উদ্ভূত, অতএব প্রকৃতি দ্বারা আমিই এই জগতের পরমতম কারণ"। ভগবদ্গীতার এই শ্লোক হইতে স্পষ্টরূপেই প্রতীতি হয় যে, ভগবান পরা ও অপরা প্রকৃতির অতীত পরম পদার্থ। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞরূপা দুই প্রকৃতিই অনাদি, উভয়ই শ্রীভগবানের শক্তি। জড়প্রকৃতি—বহিরঙ্গাখ্যা শক্তি, আর জীব প্রকৃতি তটস্থাশক্তি। ঈশ্বর যেমন অনাদি ও নিত্য, তাঁহার শক্তিদ্বয় বা প্রকৃতিদ্বয়ও তেমনি অনাদি ও নিত্য। গীতায় আরও উক্ত হইয়াছে—"প্রকৃতিং পুরুষঞ্চৈব বিদ্ধ্যনাদী উভাবপি" অর্থাৎ "ক্ষেত্র নাম্নী অপরা প্রকৃতি এবং জীবনাম্নী পরা প্রকৃতি উভয়ই অনাদি"।

এই প্রকৃতিরই অপর নাম মায়া। জড়প্রকৃতি গুণমায়া এবং জীবপ্রকৃতি জীবমায়া নামে অভিহিত হয়। ঈশ্বর এই মায়াদ্বয়ের অতীত পদার্থ। "অহমেবাসমেবাগ্রে নান্যদ্যৎ সদসৎ পরম্। পশ্চাদহং যদেতচ্চ যোঽবশিষ্যেত সোঽস্ম্যহম্॥" এই শ্রুতি, প্রকৃতি পুরুষ অপেক্ষা ভগবানের পরত্ব নির্দ্ধারণ করিতেছেন। গোবিন্দভাষ্যকার শ্রীবলদেব—ঈশ্বর, জীব, প্রকৃতি, কাল ও কর্ম্ম এই পাঁচটি মাত্র পদার্থ স্বীকার করিয়াছেন, বলদেবের এই উক্তি হইতেও প্রকৃতি-পুরুষ অপেক্ষা ঈশ্বর ভিন্নই প্রতীত হইতেছেন।

শ্রীভগবানের স্বরূপ বা তাঁহার অনন্ত গুণরাজি জীব কখনই সাকল্যরূপে বর্ণনা করিতে সমর্থ নহে, কিন্তু আংশিকরূপে বর্ণন করিতে সক্ষম হয়। তৈত্তিরীয় উপনিষদ্ বলিতেছেন—"যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ" অর্থাৎ "মনের সহিত বাক্য তাঁহাকে না পাইয়া তাঁহা হইতে নিবৃত্ত হয়", ইহার তাৎপর্য্য এই যে, বেদাদি বাক্য সকল তাঁহাকে একবারেই প্রকাশ করিতে পারে না, এরূপ নহে, তবে কিনা, বাক্য তাঁহাকে কথঞ্চিৎ ব্যক্ত করিতে সমর্থ হয় মাত্র।

মেরু দৃষ্ট হইলেও সাকল্যে অদর্শনহেতু তাহা যেমন অদৃষ্ট বলিয়া উক্ত হয়, বেদসকলও ব্রহ্মকে সাকল্য রূপে নিরূপণ করিতে পারে না বলিয়াই ঈশ্বরের অবাচ্যত্ব উক্ত হয়। 'যতো বাচো নিবর্ত্তন্তে' ইহার অর্থ—বাক্য তাঁহাকে কথঞ্চিৎ পাইয়াই নিবৃত্ত হয়। যেমন 'দেবদত্ত কাশী হইতে ফিরিয়া আসিয়াছে' বলিলে, কাশীপুরী গমন পূর্ব্বক নিবৃত্তি বুঝায়, 'বাক্য সকলও তাঁহা হইতে নিবৃত্ত হয়' বলিলে তাঁহাকে কথঞ্চিৎ পাইয়াই নিবৃত্ত হয় বুঝায়। এরূপ ব্যাখ্যা স্বীকার না করিলে "তন্ত্বৌপনিষদং পুরুষং পৃচ্ছামি" অর্থাৎ "উপনিষদ্‌বেদ্য পুরুষ সম্বন্ধে জিজ্ঞাসা করি" এবং "সর্ব্বে বেদা যৎপদমামনন্তি" অর্থাৎ "সমস্ত বেদ যাঁহাকে কীর্ত্তন করেন" ইত্যাদি শ্রুতিবাক্যের সার্থকতা থাকে না: কারণ এই সকল শ্রুতি ঈশ্বরের শব্দবাচ্যত্বই প্রমাণ করে। ঈশ্বরের বেদবাচ্যত্ব প্রদর্শনের জন্যই "ঈক্ষতের্নাশব্দম্" বেদান্তদর্শনের এই পঞ্চম সূত্রটী উক্ত হইয়াছে অর্থাৎ ব্রহ্ম যে বেদের অবাচ্য তাহা নহে, যেহেতু তাঁহার উপনিষদ্বেদ্যত্ব প্রতিপাদক শ্রুতি দেখিতে পাওয়া যায়।

যাহা হউক, ঋত্বিক্‌গণ বলিলেন—হে ভগবন্। সাধকগণ বিশেষ পণ্ডিত হইলেও আপনার যথোচিত স্তুতি করিতে সমর্থ হ'ন না, কারণ প্রপঞ্চান্তর্গত চন্দ্রাদি কিম্বা ইন্দ্রনীলমণি প্রভৃতি উপমান পদার্থ দ্বারা আপনার অপ্রাকৃত রূপের বর্ণনা করা কিরূপে সম্ভবপর হইতে পারে? অপ্রাকৃত বস্তুতে প্রাকৃত জীব-বুদ্ধি কিরূপে প্রবিষ্ট হইবে? সুতরাং জীব আপনার রূপগুণাদির কথঞ্চিৎ বর্ণনা করিতেই সমর্থ, সাকল্যে বর্ণনার সামর্থ্য কাহারও নাই॥ ৪। ৫

পরিজনানুরাগবিরচিত-শবলসংশব্দ-সলিল-সিতকিশলয়-তুলসী-দূর্ব্বাঙ্কুরৈরপি সংভৃতয়া সপর্য্যয়া কিল পরম পরিতুষ্যসি ॥ ৬

অথানয়াপি ন ভবত ইজ্যয়োরুভারভরয়া সমুচিতমর্থমিহোপলভামহে ॥ ৭

**অন্বয়ঃ।**—[ হে ] পরম। পরিজনানুরাগবিরচিত-শবলসংশব্দ-সলিল-সিতকিশলয়-তুলসীদূর্ব্বাঙ্কুরৈঃ ( পরিজনৈঃ সেবকজনৈঃ অনুরাগেণ বিরচিতাঃ যে শবলসংশব্দাঃ গদ্‌গদাক্ষরস্তবাঃ, সলিলঞ্চ, সিতকিশলয়াঃ শুদ্ধ-পল্লবাশ্চ তুলসীচ দূর্ব্বাচ অঙ্কুরাঃ যবাঙ্কুরাশ্চ তৈঃ ) সম্ভৃতয়া ( সম্পাদিতয়া ) সপর্য্যয়া ( পূজয়া ) কিল [ ত্বং ] পরিতুষ্যসি ( তুষ্টো ভবসি ) ॥ ৬

**মূলানুবাদ।**—হে পরম। সেবক জনের অনুরাগবিরচিত যে গদ্‌গদাক্ষর-সম্বলিত স্তুতিবাদ এবং সামান্য বারি, বিশুদ্ধপল্লব তুলসী, দূর্ব্বা ও যবাঙ্কুরাদি দ্বারা সম্পাদিত পূজা, তাহাতেই আপনি পরিতুষ্ট হন ॥ ৬

**শ্রীধরটীকা।**—অবাঙ্মনসগোচরোঽপি ত্বং ভক্তানাং সুখারাধ্য এবেত্যাহঃ। হে পরম। পরিজনৈরনু-রাগেণ বিরচিতা যে শবলসংশব্দা গদ্‌গদাক্ষরস্তবাঃ; সলিলঞ্চ, সিতকিশলয়াশ্চ শুদ্ধপল্লবাঃ, শিলেতি পাঠে শিলং কুশাদিমঞ্জরী এবমাদিভিঃ সংভৃতয়া পূজয়া পরিতুষ্যসি ॥ ৬

**অন্বয়ঃ।**—অথ ( অন্যথা ) অনয়া উরুভারভরয়া ( অনেকাঙ্গসমৃদ্ধয়া ) অপি ইজ্যয়া ( যাগেন ) ভবতঃ সমুচিতম্ ( অপেক্ষিতম্ ) অর্থং ( প্রয়োজনম্ ) ইহ ন উপলভামহে ( ন পশ্যামঃ ) ॥ ৭

**মূলানুবাদ।**—অনুরাগ ভিন্ন দ্রব্য, দেশ, কাল, মন্ত্র, দক্ষিণা প্রভৃতি অনেকাঙ্গসমৃদ্ধ যজ্ঞ দ্বারাও আপনার কোন প্রয়োজন দেখিতেছি না ॥ ৭

**শ্রীধরটীকা।**—অথেতি প্রকারান্তরে। অন্যথা তু অনয়া ইজ্যয়া যোগেনাপি উরুভারভরয়া অনেকাঙ্গ-সমৃদ্ধয়াপি ভবতঃ সমুচিতমপেক্ষিতমর্থং প্রয়োজনং নৈব পশ্যামঃ ॥ ৭

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীভগবান্ যদিও বাক্য এবং মনের অগোচর, তথাপি তিনি ভক্তগণের সুখারাধ্য। ভক্তের ভক্তিপূত গদ্‌গদাক্ষরসম্বলিত সামান্য স্তুতিতে তিনি যাদৃশ পরিতুষ্ট হন, ভক্তিবিরহিত সদর্থ-পূর্ণ প্রচুর বেদস্তুতিতেও তিনি তাদৃশ পরিতুষ্ট হন না। শ্রীভগবান প্রচুর উপাদেয় সামগ্রীর জন্য লালায়িত নহেন, ভক্তের ভক্তি-দত্ত এক গণ্ডুষ জল, দুইটী পল্লব, দুইটী তুলসী, দুগাছি দূর্ব্বা, কয়েকটি যবাঙ্কুর দ্বারাই তিনি পরম পরিতোষ লাভ করেন।

গীতায় ভগবান্ বলিয়াছেন—"পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি। তদহং ভক্ত্যুপহৃতমশ্নামি প্রযতাত্মনঃ ॥" অর্থাৎ "পত্র, পুষ্প, ফল, বা জল যে যাহা ভক্তিপূর্ব্বক আমাকে অর্পণ করিবে, আমি সেই শুদ্ধচিত্ত ব্যক্তির শ্রদ্ধাপ্রদত্ত বস্তু-জাত প্রীতিপূর্ব্বক গ্রহণ করিব"। কিন্তু স্মরণ রাখিতে হইবে যে, ঐ পত্র-পুষ্পাদি 'ভক্ত্যু-পহৃত' অর্থাৎ ভক্তিতে প্রদত্ত হইলেই তিনি সাদরে গ্রহণ করিবেন, অন্যথায় তাহা নিষ্ফল হইবে। টীকাকার শ্রীধর স্বামী বলিয়াছেন—"ন হি মহাবিভূতিপতেঃ পরমেশ্বরস্য মম ক্ষুদ্রদেবতানামিব বহুবিত্তসাধ্যযাগাদিভিঃ পরিতোষঃ স্যাৎ" অর্থাৎ অশেষ ঐশ্বর্য্যাধিপতি পরমেশ্বরের ক্ষুদ্র দেবতাগণের ন্যায় বহুবিত্তসাধ্য যাগাদি দ্বারা কখনও পরিতোষ লাভ হয় না, কিন্তু একমাত্র ভক্তি দ্বারাই তাঁহার পরিতোষ সম্পাদিত হয়।

ভ্রমান্ধ মানবগণ মনে করে বিপুল আড়ম্বরে অগণিত দ্রব্যোপহারে পূজা করিলেই বুঝি ভগবান্ খুব পরিতুষ্ট হন, তাই তাহারা বহু আয়াস ও ব্যয়াদিসাধ্য যাগ-যজ্ঞের অনুষ্ঠান করিয়া ইন্দ্রাদি দেবতার আরাধনা করে; কিন্তু চরমে পরমফল প্রাপ্ত হয় না। ভগবদ্‌ভক্তগণ সেরূপ অনুষ্ঠান করেন না, তাঁহারা মাত্র ভক্তিভরে সামান্য জল-

আত্মন এবানুসবনমঞ্জসাঽব্যতিবেকেণ বোভূয়মানাশেষপুরুষার্থস্বরূপস্য কিন্তু নাথাশিষ আশাসানানামেতদভিসংবাধনমাত্রং ভবিতুমর্হতি ॥ ৮

তুলসী শ্রীভগবানে অর্পণ করেন, তাহাতেই পরিণামে তাঁহারা পরমপদ লাভের অধিকারী হন। শ্রীভগবান্ কোন বস্তুরই প্রার্থী নহেন, তাঁহাকে অতুল সাম্রাজ্য নিবেদন করিয়া দাও, অথবা সামান্য একটী তুলসীপত্রই নিবেদন করিয়া দাও, উভয়ই তিনি অঙ্গীকার করেন—যদি তাহা ভক্তিতে প্রদত্ত হইয়া থাকে। ভক্তিদত্ত এতদুভয় বস্তুই তাঁহার নিকট তুল্য-মূল্য। এই বিশ্বচরাচরে কোন বস্তুর মধ্যেই তাঁহার তারতম্য দৃষ্টি নাই, কেবলমাত্র ভক্তি-মিশ্র পদার্থ তাঁহার প্রিয়তম বস্তু। ভগবান্ কোনও ধনেরই ভিখারী নহেন, তিনি একমাত্র ভক্তের নিকট ভক্তি-ধনের ভিখারী। তবে প্রশ্ন উঠিতে পারে যে, এই পত্র পুষ্প তাঁহারই রচিত পদার্থ, তাহাতে ভগবান্ সুখী হইবেন কেন? কিন্তু ভাবিলে বুঝা যাইবে যে, এই পত্র পুষ্প যাঁহার রচিত, অতুল রাজ্য এবং ঐশ্বর্য্যও তাঁহারই রচিত, মন, প্রাণ, যাহা কিছু সকলই তাঁহার রচিত। জগতে এমন জিনিষ খুঁজিয়া পাওয়া যাইবে না, যাহাতে ভগবানের কর্ত্তৃত্ব নাই, অতএব যেমন গঙ্গাজলে গঙ্গাপূজা নিষ্পন্ন হয়, তেমনি ভগবদ্রচিত পদার্থদ্বারাই শ্রীভগবানের পূজা সম্পাদিত হয়, কিন্তু কামনাবিহীন ভক্তি ভিন্ন পূজা সিদ্ধ হয় না ॥ ৬.৭

**অন্বয়ঃ।**—আত্মনঃ [ স্বতঃ ] এব অনুসবনং ( প্রতিক্ষণম্ ) অঞ্জসা ( সাক্ষাদেব ) অব্যতিরেকেণ (অবিচ্ছেদেন) বোভূয়মানাশেষপুরুষার্থস্বরূপস্য ( বোভূয়মানা অতিশয়েনাবির্ভবন্তঃ অশেষাঃ পুরুষার্থাঃ ফলভূতাঃ আনন্দাঃ, তে স্বরূপং যস্য তস্য [ যজ্ঞাদিনা যদ্যপি ভবতঃ উপকারো নাস্তি ] কিন্তু ( তথাপি ) নাথ। ( হে স্বামিন্। ) আশিষঃ ভোগান্ ) আশাসানানাং ( কাময়মানানাম্ ) [ অস্মাকমেব ] এতৎ ( পূজাদিকম্ ) অভিসংবাধনমাত্রম্ ( অস্মন্মনোরথপূর্ত্তয়ে ) ভবিতুম্ অর্হতি ॥ ৮

**মূলানুবাদ।**—( কারণ ) আপনাতে সর্ব্বদা অবিচ্ছিন্ন ভাবে উৎপদ্যমান অশেষ পুরুষার্থ-ফল-ভূত যে প্রচুর আনন্দ, আপনি নিজেই তাহার স্বরূপ। যদিও যজ্ঞাদি-দ্বারা আপনার কোন প্রয়োজন সম্পাদিত হয় না, তথাপি হে নাথ! এই যজ্ঞ শুধু মাদৃশ সকাম ব্যক্তিগণের মনোরথ সিদ্ধির জন্যই যুক্ত, কিন্তু আপনার প্রয়োজনের জন্য নহে ॥ ৮

**শ্রীধরটীকা।**—অত্র হেতুঃ—আত্মনঃ স্বত এব অনুসবনং সর্ব্বদা অঞ্জসা সাক্ষাৎ অব্যতিরেকেণ সমগ্রেণ বোভূয়মানা অতিশয়েন ভবন্তোঽশেষাঃ পুরুষার্থাঃ, তে স্বরূপং যস্য পরমানন্দস্য ন চৈবং সত্যপি যাগানর্থক্যমিত্যাহঃ কিন্ত্বিতি। সকামানামস্মাকমেবৈতত্তপপদ্যতে, ন তবেত্যর্থঃ ॥ ৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—সকল পুরুষার্থেরই একমাত্র ফল আনন্দ বা সুখ। ধনার্থী ধন উপার্জ্জন করে আনন্দ বা সুখের জন্য, বিদ্যার্থী বিদ্যা উপার্জ্জন করে আনন্দ ও সুখের জন্য, প্রতিষ্ঠাকামী প্রতিষ্ঠা অর্জ্জন করে সেই আনন্দ বা সুখের লালসায়; লোকে রূপ-লাবণ্যবতী ললনা কামনা করে সেই একই উদ্দেশ্যে। বীরপুঙ্গব তাহার জীবনউৎসর্গ করে আনন্দ বা সুখলালসায়। দাতা সর্ব্বস্ব দান করে সেই উদ্দেশ্যে। জগতে যে যাহা কিছু চায়, সকলেরই অন্তরালে নিরবচ্ছিন্ন সুখের লালসা রহিয়াছে, কিন্তু ভগবান্ কি আনন্দ বা সুখের আশায় জীবের নিকট কোনও বস্তু প্রার্থনা করেন না, কারণ তিনি নিজেই সকলপুরুষার্থফলভূত আনন্দস্বরূপ। তিনি নিজেই অপার আনন্দের অতল সমুদ্র। এ বিশ্ব ব্রহ্মাণ্ডে যত কিছু আনন্দ, তাহা সেই অপার আনন্দসিন্ধুর ক্ষুদ্রাদপি ক্ষুদ্রতম লহরী মাত্র। জীব আনন্দ-কণ, আর ভগবান্ আনন্দ ঘন। সেই কণানন্দ জীব ছুটিয়াছে—সেই আনন্দঘনের সন্ধানে, সে চায় তাহার আনন্দকণাটুকু আনন্দঘনের মধ্যে মিশাইয়া দিতে। আনন্দসাগরের ক্ষুদ্র লহরী জীব চায় সেই আনন্দসাগরে

তদ্‌যথা বালিশানাং স্বয়মাত্মনঃ শ্রেয়ঃ পরমবিদুষাং পরমপরমপুরুষ প্রকর্ষকরুণয়া স্বমহিমানঞ্চাপবর্গাখ্যমুপকল্পয়িষ্যন্ স্বয়ং নাপচিত এবেতরবদিহোপলক্ষিতঃ ॥ ৯

মিশিতে। জ্ঞানী আর যোগী সেই সাগরে মিশিয়া একীভূত হইয়া যাইতে চান, কিন্তু ভক্ত নিজের সত্তা পৃথক্ রাখিয়া সেই আনন্দসাগরে হাবুডুবু খাইতে ভালবাসেন। জ্ঞানীই হউন, যোগীই হউন, আর ভক্তই হউন, সকলেরই এক লক্ষ্য আনন্দ, কিন্তু যিনি নিজেই "সত্যং জ্ঞানং আনন্দং" অর্থাৎ সত্য, জ্ঞান ও আনন্দস্বরূপ হইয়াও যিনি সত্তাবান্, আনন্দবান্ ও জ্ঞানবান্, তিনি আর কাহার নিকট কি প্রার্থনা করিবেন? প্রশ্ন উঠিতে পারে—তবে তিনি ভক্তের নিকট ভক্তি আকাঙ্খা করেন কেন? এ প্রশ্নের মীমাংসা করিতে হইলে ভক্তি জিনিষটি কি, তাহা চিনিয়া লওয়া আবশ্যক। "সিদ্ধান্তরত্ন" গ্রন্থে বলা হইয়াছে—"হ্লাদিনী সারসমবেতসংবিৎসাররূপা" অর্থাৎ হ্লাদাভিন্ন সম্বিৎ-শক্তির আনুকূল্যাংশই ভক্তি। এই ভক্তি ভগবদ্বশীকারিণী। স্বকীয় ফুৎকার বাঁশরীতে পতিত হইয়া সুমধুর রাগে পরিণত হইলে সে যেমন ফুৎকারকারীর চিত্তও আকর্ষণ করিতে পারে, তেমনি ভগবদ্‌হ্লাদিন্যাদিশক্তির সার-ভূতা ভক্তিও ভক্তরূপ আধারে পতিত হইয়া চমৎকারাতিশয্য বিকাশ পূর্ব্বক শ্রীভগবানকে আকৃষ্ট করে। শ্রীভগবানের ভক্তিরূপা শক্তি শ্রীভগবানে বিষয়রূপে বিরাজমানা, আর ভক্তে আশ্রয়রূপে বিরাজমানা। চৈতন্যচরিতামৃতকার বিষয় হইতে আশ্রয়ের মাধুর্য্যাধিক্য কীর্ত্তন করিয়াছেন। ভক্তির ভগবদ্বশীকারিত্ব সম্বন্ধে শ্রীবলদেব—সিদ্ধান্তরত্ন গ্রন্থে এইরূপ বলিয়াছেন—"ভক্তৌ খলু ভগবান্ স্বয়মেব বশীভূয় তিষ্ঠতি, তামরসকোষে মধুপ ইব রসিকযুবযুবত্যাং রসিকযুবেবেতি শ্রুতি-স্মৃতিভ্যঃ প্রতীয়তে।" অর্থাৎ ভক্তিতে ভগবান্ স্বয়ং বশীভূত হইয়া থাকেন। ভ্রমর যেরূপ মকরন্দলোভে অরবিন্দ-কোষের মধ্যে আবদ্ধ হয়, রসিক যুবক যেমন রসিক যুবতীতে প্রেমে বদ্ধ হয়, শ্রীভগবান্‌ও তদ্রূপ ভক্তপ্রেমে বশীভূত হইয়া থাকেন। শ্রুতিও বলিতেছেন—"ভক্তিরেবৈনং নয়তি" "ভক্তিই ভগবান্‌কে আকর্ষণ করে", অতএব অন্য কোন বস্তুরই ভগবদাকর্ষণকারিণী শক্তি না থাকিলেও ভক্তির সে শক্তি আছে।

যাহা হউক, ঋত্বিক্‌গণ বলিলেন—হে ভগবন আপনি। পূর্ণকাম, সামান্য যজ্ঞে আপনার কোন্ পুরুষার্থ সিদ্ধ হইবে? তবে যে এই যজ্ঞের অনুষ্ঠান, তাহা শুধু স্বকীয় অভিলাষ পূরণের জন্য, আপনার প্রয়োজন সিদ্ধির জন্য নহে। তবে আপনি যে মানুষের অভিলাষ পূরণ করিয়া দেন, তাহা একমাত্র আপনার করুণা। মানুষ গতানুগতিক ন্যায়েই কাজ করিয়া যায়, ফল হইবে, কি না হইবে, তাহা সে নির্দ্ধারণ করিতে পারে না ॥ ৮

**অন্বয়ঃ**। তৎ (তস্মাৎ) যথা বালিশানাম্ (অজ্ঞানাং) [সমীপে বিজ্ঞঃ অনাহূতোঽপি কৃপাবশাৎ তাদুদ্ধর্ত্তুম্ আযাতি তথৈব] স্বয়ম্ আত্মনঃ পরং শ্রেয়ঃ (মোক্ষাখ্যম্) অবিদুষাম্ (অজানতাম্ অস্মাকং সম্বন্ধে) [হে] পরমপরমপুরুষ। (পরমেভ্যঃ উৎকৃষ্টেভ্যঃ ব্রহ্মাদিভ্যঃ অপি পরমঃ উত্তমঃ পুরুষ ইত্যর্থঃ) [ত্বং] প্রকর্ষকরুণয়া (প্রকর্ষযুক্তয়া করুণয়া) অপবর্গাখ্যং (মোক্ষাখ্যং) স্বমহিমানং (নিজানন্দং) চ (চকারাৎ কাম্যিতং বস্তু চ) উপকল্পয়িষ্যন্ (সম্পাদয়িষ্যন্) স্বয়ং নাপচিতঃ (অপূজিতঃ) এব ইতরবৎ সাপেক্ষবৎ, যজ্ঞকৌতুকদর্শী ইতরজন ইব বা) ইহ (যজ্ঞে) উপলক্ষিতঃ (দৃষ্টঃ, [অসি] ॥ ৯

**মূলানুবাদ**।—হে পরম পরমপুরুষ। অনাহূত হইয়াও জ্ঞানী ব্যক্তি যেমন অজ্ঞ-জন-সমীপে করুণাপরবশ হইয়া তাহার উদ্ধারার্থ সমাগত হ'ন, সেইরূপ আপনি ব্রহ্মাদি পরমপুরুষ অপেক্ষা শ্রেষ্ঠ হইয়াও নিঃশ্রেয়স-বিষয়ে অনভিজ্ঞ মাদৃশ ব্যক্তিগণের নিকট অপূজিত হইয়াও পরমকরুণাবশে ভবদীয় মোক্ষাখ্য আনন্দ প্রদানের জন্য বলাকাঙ্খীর ন্যায় অথবা যজ্ঞকৌতুকদর্শী সাধারণ জনের ন্যায় এই যজ্ঞে দর্শন দিয়াছেন ॥ ৯

**শ্রীধরটীকা**।—বোপযোগমেব প্রদর্শয়তি তদ্‌যথেতি। পরমেভ্যোঽপি হে পরমপুরুষ। প্রকর্ষযুক্তয়া করু-

অথায়মেব বরো হ্যর্হত্তম যর্হি বর্হিষি রাজর্ষের্বরদর্ষভো ভবান্ নিজপুরুষেক্ষণবিষয় আসীৎ ॥ ১০

ণয়া। উপকল্পয়িষ্যন্ সম্পাদয়িষ্যন্। চকারাৎ কামিতঞ্চ। নাপচিতঃ অনপচিতঃ অপূজিত এব, পূজানপেক্ষত্বাৎ, স্বয়মেব উপলক্ষিতঃ দৃষ্টোঽসি, ইতরবৎ সাপেক্ষবৎ ॥ ৯

**শ্রীভাগবতভাবানুবর্ত্তিনী**।—মানুষ মনে করে, ভগবানের নামে কোন কিছু করিলেই তিনি পরিতোষ লাভ করেন, আর তাহারই ফলে তিনি তাহার মনঃকল্পিত স্বার্থ সকল পূরণ করিয়া দেন, কিন্তু অজ্ঞ মানব বুঝিতে পারে না যে, ভক্তি ব্যতীত ভগবানের আকাঙ্খণীয় বস্তু কিছুই নাই। মানুষ স্বকীয় স্বার্থ সিদ্ধির জন্য ভগবানের নামে কত পায়স, মিষ্টান্ন মানস করে, মনে করে—ভগবান্ বুঝি পায়স-মিষ্টান্নের লোভে পড়িয়া তাহার স্বার্থ উদ্ধার করিয়া দিবেন, কিন্তু এটী মহাভ্রম। নিষ্কাম ভক্তি ছাড়া ভগবানের লোভনীয় বস্তু কিছুই নাই। জগতে চারি শ্রেণীর সাধক ভগবানের সাধনা করিয়া থাকেন, যথা—আর্ত্ত, জিজ্ঞাসু, অর্থার্থী ও জ্ঞানী। ইঁহারা সকাম ও নিষ্কাম ভেদে দ্বিবিধ। আর্ত্ত, জিজ্ঞাসু ও অর্থার্থী এই ত্রিবিধ সাধক সকাম, আর জ্ঞানী নিষ্কাম। বিপদ্ হইতে রক্ষা পাইবার জন্য যে ভগবানের আরাধনা করে, সে আর্ত্ত, আত্মজ্ঞান লাভের জন্য যিনি ভগবদুন্মুখ, তিনি জিজ্ঞাসু, কোন প্রয়োজন সিদ্ধির জন্য যিনি ভগবানের আরাধনা করেন, তিনি অর্থার্থী, আর যিনি ফলাভিসন্ধিরহিত হইয়া ভগবানকে ডাকেন, তিনিই জ্ঞানিসংজ্ঞায় অভিহিত হ'ন। গ্রাহগ্রস্ত গজেন্দ্র ও বিপন্না দ্রৌপদী আর্ত্ত ভক্ত, উদ্ধব-জনকাদি জিজ্ঞাসু, সুরথ প্রভৃতি অর্থার্থী এবং শুক-প্রহ্লাদ-নারদাদি জ্ঞানিভক্তরূপে পরিগণিত। এস্থলে রাজর্ষি নাভি পুত্রকামনায় যজ্ঞানুষ্ঠান করিয়াছেন, সুতরাং তিনি ও অর্থার্থী ভক্ত মধ্যে পরিগণিত।

ঋত্বিক্গণ আরও বলিলেন—হে ভগবন্! আপনি যে এ যজ্ঞে দর্শন দিয়াছেন, তাহা আপনার অশেষ করুণা ভিন্ন আর কিছুই নহে। করুণা, নিরপেক্ষ বস্তু, বিপন্নের ত্রাণই করুণার একমাত্র উদ্দেশ্য। আমরা হিতাহিতজ্ঞান-শূন্য, আপনি এই অজ্ঞজনগণকে জ্ঞান দিবার জন্য স্বতঃপ্রবৃত্ত হইয়াই এখানে আগমন করিয়াছেন, আমাদের পূজায় বশীভূত হইয়া এখানে আসেন নাই। আপনি যে আজ নূতন করিয়া এখানে আসিয়াছেন, তাহা নহে, জগতের হিতের জন্য আপনি যুগে যুগেই আসিয়া থাকেন। কখনও স্বয়ংরূপে, কখনও আবেশরূপে, কখনও নানাবিধ অংশ-কলারূপে আপনি জগতে অবতীর্ণ হন। ধর্ম্মগ্লানি নাশ করিবার জন্য যুগে যুগে আপনি জগতে নিরন্তর অবতীর্ণ হইতেছেন এবং অনাহূত ভাবে আসিয়াও অযাচিতভাবে জীবের মুক্তির পথ দেখাইয়া দিতেছেন। তাই আজ রাজর্ষি নাভির যজ্ঞে আগমনও আপনার সেই অসীম করুণারই নিদর্শন ॥ ৯

**অন্বয়ঃ**।—হি (যস্মাৎ) ভবান্ বরদর্ষভঃ (বরদানাং ব্রহ্মাদীনাং শ্রেষ্ঠঃ) অথ (তথাপি) অর্হত্তম! (হে পূজ্যতম!) যর্হি (যদা) রাজর্ষেঃ (নাভেঃ) বর্হিষি (যজ্ঞে) নিজপুরুষেক্ষণবিষয়ঃ (নিজপুরুষাণাং স্বসেবকানাম্ অস্মাকম্ ঈক্ষণবিষয়ঃ দৃষ্টিবিষয়ীভূতঃ) [ভবান্] আসীৎ [তদা] অয়ং (ভবদ্দর্শনলাভঃ) এব [অস্মাকং] বরঃ [সঞ্জাতঃ] ॥ ১০

**মূলানুবাদ**।—হে পূজ্যতম! যেহেতু আপনি বরদ ব্রহ্মাদি দেবতা অপেক্ষা শ্রেষ্ঠ হইয়াও রাজর্ষি নাভির এই যজ্ঞে নিজ সেবক-বৃন্দের নয়নগোচর হইয়াছেন, তখন এই দর্শন লাভই আমাদের বরস্বরূপ হইয়াছে ॥ ১০

**শ্রীধরটীকা**।—যদ্যপি ত্বং বরান্ দাতুমাবিভূতোঽসি, তথাপি হে অর্হত্তম! রাজর্ষের্বর্হিষি যজ্ঞে নিজপুরুষাণাং মদ্ভক্তানাম্ অস্মাকম্ ঈক্ষণবিষয়ো ভবান্ যর্হি যদা আসীৎ, তদা হ্যয়মেব বরঃ সঞ্জাতঃ ॥ ১০

**শ্রীভাগবতভাবানুবর্ত্তিনী**।—শাস্ত্র আলোচনা করিলে হরি, বিরিঞ্চি ও হরের মধ্যে হরিরই শ্রেষ্ঠতা প্রতিপন্ন

অসঙ্গনিশিতজ্ঞানানলবিধূতাশেষমলানাং ভবৎস্বভাবানামাত্মারামাণাং মুনীনামনবরত-পরিগুণিতগুণগণ পরমমঙ্গলায়নগুণগণকথনোঽসি ॥১১

অথ কথঞ্চিৎ স্খলনক্ষুৎপতনজৃম্ভণদুরবস্থানাদিষু বিবশানাং নঃ স্মরণায় জ্বরমরণদশায়ামপি সকলকশ্মলনিরসনানি তব গুণকৃতনামধেয়ানি বচনগোচরাণি ভবন্তু ॥ ১২

হয়। শ্রীমদ্ভাগবতে দেখা যায়—একই ভগবান্ গুণত্রয়ের অধিষ্ঠান বশতঃ ব্রহ্মা, বিষ্ণু ও শিব এই তিন নাম ধারণ করেন। এই তিনের মধ্যে সত্ত্বতনু বিষ্ণুরই প্রাধান্য কীৰ্ত্তিত হইয়াছে। সত্ত্বতঃ যদিও তিনই এক, তথাপি গুণাধিষ্ঠান হেতু কিঞ্চিৎ তারতম্য অবশ্যই স্বীকার্য্য। গুড়, শর্করা এবং মিছরি প্রভৃতি তত্ত্বতঃ এক জিনিষ হইলেও অবস্থা বিশেষে যেমন তারতম্য স্বীকার করিতে হয়, গুণাধিষ্ঠিত হরিহরাদির রূপত্রয়ের মধ্যেও তেমনি তারতম্য স্বীকার্য্য। এইজন্যই শ্রীমদ্ভাগবতে উক্ত হইয়াছে—"শ্রেয়াংসি তত্র খলু সত্ত্বতনোর্নৃণাং স্যুঃ" অর্থাৎ "ব্রহ্মা, বিষ্ণু ও শিব একবস্তু হইলেও সত্ত্বতনু বিষ্ণু হইতেই জীবের প্রকৃত শুভ ফল লাভ হয়"। নাভির যজ্ঞে সেই সত্ত্বতনু বিষ্ণু স্বয়ং বিরাজমান, তিনিই সর্ব্বপুরুষার্থ ফলভূত, সুতরাং তাঁহার দর্শনই বরলাভ-স্বরূপ ॥ ১০

**অন্বয়ঃ।**—অসঙ্গনিশিতজ্ঞানানলবিধূতাশেষমলানাম্ ( অসঙ্গেন বৈরাগ্যেণ নিশিতং তীক্ষ্ণীকৃতং যজ্জ্ঞানং, স এব অনলঃ, তেন বিধূতাঃ নিরস্তাঃ অশেষাঃ মলাঃ রাগদ্বেষাদয়ঃ যেষাম্ ) [অত এব] ভবৎস্বভাবানাং (ভবতঃ ইব শান্তস্বভাবঃ যেষাম্ ) আত্মারামাণাম্ (আত্মনি স্বয়োব আ সম্যগেব রমমাণানাং) মুনীনাম্ [ অপি ] পরমমঙ্গলায়ন-গুণগণকথনঃ ( পরমমঙ্গলায়নং নিরতিশয়ানন্দজনকং গুণগণানাং কথনমেব যস্য সঃ ) [ তথাভূত এব ) অনবরত-পরিগুণিতগুণগণ। ( অনবরতং নিরন্তরং পরিগুণিতাঃ অভ্যস্তাঃ গুণগণাঃ যস্য, তৎসম্বোধনং ) [ ত্বম্ ] অসি ॥ ১১

**মূলানুবাদ।**—হে অবিরতপরিগুণিতগুণগণ। বৈরাগ্য-সমুৎপন্ন সুতীব্র জ্ঞানানলে যাঁহাদের অশেষ রাগাদি দোষ বিদগ্ধ হইয়া গিয়াছে, আপনার ন্যায় সেইরূপ শান্তস্বভাব আত্মারাম মুনিগণও নিরন্তর পরমমঙ্গলপ্রদ ভবদীয়গুণকীর্ত্তন মাত্রই করিয়া থাকেন, (দর্শন লাভ করিতে পারেন না) ॥ ১১

**শ্রীধরটীকা।**—দর্শনস্য দুর্লভতামাহুঃ। অসঙ্গেন বৈরাগ্যেণ নিশিতং যজ্জ্ঞানং স এবানলঃ, তেন বিধূতা অশেষা মলা যেষাং, অতো ভবত ইব স্বভাবো যেষাম্। তানেবাহুঃ আত্মারামাণাম্ এবম্ভূতানাং মুনীনামপি পরমমঙ্গলায়নং গুণগণকথনমেব ন তু দর্শনং যস্য। অতস্তৈরনবরতং পরিগুণিতা অভ্যস্তা গুণগণা যস্যেতি সম্বোধনম্ ॥ ১১

**শ্রীভাগবতভাবভবর্ষিণী।**—সংসারের ত্রিতাপ-জ্বালায় পুনঃ পুনঃ দহ্যমান হইতে হইতে তাহার অসারতা হৃদয়ঙ্গম হইলে জ্ঞানযোগের আশ্রয় করিয়া যাঁহারা রাগাদিমল বিধৌত করিয়াছেন, এমন আত্মারাম মুনিগণও যে শ্রীভগবানের গুণকীর্ত্তনে বিরত হন না, দশমস্কন্ধের "নিবৃত্ততর্ষৈরুপগীয়মানাৎ"প্রভৃতি শ্লোকে তাহা দেখান হইবে। 'নিবৃত্ততর্ষ' অর্থাৎ যাঁহাদের বিষয়তৃষ্ণা নাই, তাঁহারাও শ্রীভগবানের নামকীর্ত্তন এবং শ্রবণ করিয়া পরমানন্দ লাভ করেন। উক্ত শ্লোকের শেষ চরণে দেখান হইয়াছে যে, আত্মঘাতী বা ব্যাধ ভিন্ন ভগবানের নামকীর্ত্তনে কেহই বিরত হয় না। মধুকর যেমন মধু পাইলে আর গুণ্ গুণ্ করিয়া বেড়ায় না, মকরন্দরসেই ডুবিয়া থাকে, আত্মারাম মুনিগণও সেইরূপ জগতের মূলতত্ত্ববস্তু পরমাত্মাতেই লীন হইয়া থাকেন, আর বাহিরের কোন বস্তুতেই তাঁহাদের আসক্তি থাকে না। এতাদৃশ সাধকগণও ভগবানের যে সাকার মূর্ত্তি প্রত্যক্ষ করিতে পারেন না, আজ নাভির পরমসৌভাগ্য যে, যোগিগণেরও অদর্শনীয় পরমদুর্লভ সেই রূপ তাঁহার প্রত্যক্ষীভূত হইল ॥ ১১

**অন্বয়ঃ।**—[ যদ্যপি ভবদ্দর্শনেনৈব বয়ং কৃতার্থাঃ ] অথ ( তথাপি ) স্খলন-ক্ষুৎপতন-জৃম্ভণ-দুরবস্থানাদিষু

ভগবন্নামোচ্চারণ বা ভগবানকে স্মরণ করিতে না পারিলে সংসার-সাগর উত্তীর্ণ হওয়া সম্ভবপর নয়, সেই জন্যই রাজর্ষি নাভির ঋত্বিগ্‌গণ যজ্ঞেশ্বরের নিকট তাদৃশ প্রার্থনাই করিতেছেন ॥ ১২

**অন্বয়ঃ**।—কিঞ্চ ( অন্যচ্চ ) [ প্রার্থনীয়মস্তি ] অধনঃ ( মূঢ়ঃ দরিদ্রঃ ) ইব ( যথা ) [ উত্তমবস্তুপ্রাপ্তিসম্ভাবনায়ামপি ] ফলীকরণং ( তুষকণাদিকম্ ) আশাসানঃ ( অভিলষন্ ) ধনদং ( ধনাঢ্যম্ ) উপধাবতি ( গচ্ছতি ) [ তথা ] প্রজানাম্ ( অপত্যে ) অর্থপ্রত্যয়ঃ ( পুরুষার্থবুদ্ধিঃ ) অযং ( অস্মদ্‌যজমান , রাজর্ষিঃ , নাভিঃ ) অপত্যকামঃ ( পুত্রকামঃ ) ভবাদৃশীং ( ভবৎসদৃশাং প্রজাম্ আশাসানঃ ( আকাঙ্ক্ষমাণঃ ) আশিষাম্ (ঐহিকানাং) স্বর্গাপবর্গযোঃ অপি ঈশ্বরং ( কর্ত্তারং ) ভগবন্তং ( বিষ্ণুং ) [ ত্বাম্ ] উপধাবতি আরাধয়তি ) ॥ ১৩

**মূলানুবাদ**।—প্রার্থনার অযোগ্য হইলেও আরও একটি প্রার্থনা করিতেছি—উত্তমবস্তু প্রাপ্তির সম্ভাবনা থাকিলেও মূঢ় দরিদ্র ব্যক্তি যেমন তুচ্ছ তুষকণাদির প্রত্যাশায় ধনেশ্বর সমীপে গমন করে, আমাদের এই যজমান রাজর্ষিও অপত্যেই পুরুষার্থ-বুদ্ধি-হেতু অপত্যকামনায় ভবাদৃশ পুত্র আকাঙ্ক্ষা করিয়া স্বর্গ ও অপবর্গদানের প্রভু ভবৎ-সমীপে উপস্থিত হইয়াছেন ॥ ১৩

**শ্রীপ্রবৃত্তীকা**।—অন্যচ্চ প্রার্থনীয়মস্তীত্যাহুঃ কিঞ্চেতি। আশিষামৈহিকানাং স্বর্গাপবর্গযোরপীশ্বরং ত্বামুপধাবতি। প্রজায়ামেব পুরুষার্থ ইতি প্রত্যয়ো যস্য। অধনো যথা ফলীকরণং তুষকণাদিকম্ আশাসানো ধনদমুপধাবতি ॥ ১৩

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—ঋত্বিগ্‌গণ বলিতেছেন, হে ভগবন্! বলিবার যোগ্য কথা নহে, তথাপি আমাদের এই যজমান নাভির নিতান্ত আবশ্যক বিষয়বোধে বলিতে হইতেছে, কারণ অন্তরের কথা অন্তর্যামী ভিন্ন আর কাহার নিকট বলিব? হে প্রভো! আপনি সকলই জানেন, তথাপি বলিতেছি যে, হে সর্ব্বেশ্বর! আমাদের যজমান নাভি যদিও জানেন যে, আপনি ভুক্তি, মুক্তি ও ভক্তি-দানের প্রভু, ইচ্ছা করিলে সবই দিতে পারেন, কিন্তু তাহা হইলেও তিনি অপত্য হইতেই পুরুষার্থ হইবে মনে করিতেছেন, অতএব তিনি আপনার নিকট দুর্লভ ভক্তি, মুক্তি প্রভৃতি না চাহিয়া সামান্য অপত্য কামনা করিতেছেন। যদিও দেবতান্তর যজনেই নাভির এই কামনা চরিতার্থ হইতে পারে—সামান্য পুত্র প্রার্থনার জন্য সর্ব্বেশ্বর সর্ব্বকর্ত্তার কোনই প্রয়োজন নাই, তথাপি তাঁহার ইচ্ছা স্বর্গাপবর্গের প্রভুর নিকটেই তিনি পুত্র যাচ্‌ঞা করেন। স্বীকার করি, ইহা আমাদের যজমানের মূর্খতা, কিন্তু দাতার নিকট কয়জন প্রার্থী উপযুক্ত প্রার্থনা করিতে সমর্থ হয়? ঘোরতর দারিদ্র্যদশাপন্ন ব্যক্তি সামান্য তণ্ডুলকণালাভেই তুষ্ট হয় ও ধনেশ্বর সমীপে ঐ দরিদ্র সামান্য তণ্ডুলকণাই যাচঞা করে। তখন ধনেশ্বর কি করেন? তিনি মনে মনে জানিতে পারেন—এই প্রার্থী নিতান্ত মূঢ়, মাদৃশ ধনেশ্বরের নিকট সামান্য তণ্ডুলকণা যাচঞা করিতেছে! ধনেশ্বর তখন তাঁহার উপযুক্ত দানই করিয়া থাকেন। তিনি মনে করেন, আমার ভাণ্ডার অগণিত রত্নরাজিতে পরিপূর্ণ রহিয়াছে, অতএব, ইহাকে একটি রত্ন প্রদান করিলেই ত ইহার দুঃখদারিদ্র্য চিরদিনের জন্য বিলোপ প্রাপ্ত হইতে পারে, এইরূপ ভাবিয়া ধনেশ্বর প্রার্থীকে রত্নই দান করেন। হে স্বর্গাপবর্গেশ! আপনি বিশ্ব-ব্রহ্মাণ্ডের অধীশ্বর, আমাদের এই মূঢ় যজমানকে এখন আপনার উপযুক্ত দান করুন। সে উপযুক্ত দান আর কিছুই নহে, তিনি ভবাদৃশ পুত্র লাভের আকাঙ্ক্ষা করেন। হে প্রভো! আমাদের দৃষ্টতা মার্জ্জনা করিবেন, যেহেতু অন্য দেবতার নিকট ভবাদৃশ পুত্র প্রার্থনা করা বিড়ম্বনা মাত্র।

এখানে কেহ মনে করিবেন না যে, নাভির পুত্র কামনা সাধারণ জনোচিত কামনা, কেননা তিনি অন্যের ন্যায় সাধারণ জড়পিণ্ড পুত্র প্রার্থনা করিতেছেন না, তিনি স্বয়ং ভগবানকে পুত্ররূপে চাহিতেছেন। এই পুত্রপ্রার্থনার মধ্য দিয়া নাভির অন্তরে যে কি ভক্তির প্রস্রবণ প্রবাহিত হইতেছে, তাহা সহজেই হৃদয়ঙ্গম হয়। আর তাহা না হইলে

কো বা ইহ তেঽপবাজিতোঽপবাজিতয়া মায়য়াঽনবসিতপদব্যানাবৃতমতিবিষয়-বিষবয়ানাবৃতপ্রকৃতিরনুপাসিতমহচ্চরণঃ ॥ ১৪

যদুহ বাব তব পুনরদভ্রকর্ত্তরিহ সমাহূতস্তদর্থধিয়াং মন্দানাং নস্তদ্‌যদ্দেবহেলনং দেবদেবার্হসি সাম্যেন সর্ব্বান্ প্রতিবোঢুমবিদুষাম্ ॥ ১৫

স্বয়ং ভগবান্ কেন তাঁহার যজ্ঞে ছুটিয়া আসিবেন? দশমস্কন্ধে ব্রজলীলায় বসুদেব পুত্র চাহিয়াছিলেন, নন্দও পুত্র চাহিয়াছিলেন, কিন্তু সে চাওয়া বিষয়কলুষদগ্ধ মানবের চাওয়া নয়, তাঁহারা বাৎসল্যরসের মূর্ত্তিমান্ দেবতা ছিলেন, তাই পুত্ররূপে ভগবানকেই তাঁহারা সেবা করিতে চাহিয়াছিলেন। এই রাজর্ষি নাভিও সেই শ্রেণীর অন্তর্ভুক্ত ॥ ১৩

**অন্বয়ঃ**।—ইহ সংসারে) তে (তব) অনবসিতপদব্যা (ন কেনাপি অবসিতা লক্ষিতা পদবী মার্গঃ যস্যাঃ তয়া) অপবাজিতয়া (কেনাপি পরাজেতুম্ অশক্তয়া) মায়য়া অপবাজিতঃ কো বা? [ন কোঽপি] [অতঃ তয়া] অনাবৃতমতিঃ (অমোহিতচিত্তঃ) [ন কোঽপি, অত এব] বিষয়বিষবয়ানাবৃতপ্রকৃতিঃ (বিষয়া এব বিষং, তস্য রয়ঃ বেগঃ, তৈঃ অনাবৃতা প্রকৃতিঃ যস্য সঃ) [তাদৃশশ্চ ন কোঽপি, যতঃ] অনুপাসিতমহচ্চরণঃ (অনুপাসিতাঃ মহতাং সাধুনাং চরণাঃ যেন সঃ) ॥ ১৪

**মূলানুবাদ**।—[রাজর্ষির এ তুচ্ছ প্রার্থনা বিচিত্র নহে কারণ], এই সংসারে আপনার অপরাজিত মায়ার কে না বশীভূত হয়? সেই মায়ার গতি কে লক্ষ্য করিতে সমর্থ হয়? বিষয়-বিষের বেগে কাহার গতি না আচ্ছন্ন হয়? যেহেতু যিনি মহতের চরণসেবার সৌভাগ্যলাভ করেন নাই, তিনি দুরত্যয়া মায়ার হাত হইতে নিস্তার পান না। (আমাদের রাজর্ষিরও সে সৌভাগ্য ঘটে নাই) ॥ ১৪

**শ্রীধরটীকা**।—ইদঞ্চ নাতিচিত্রমিত্যাহুঃ। ইহ সংসারে তেঽপরাজিতয়া মায়য়া অনবসিতপদব্যা অলক্ষিতমার্গয়া অপরাজিতঃ কো বৈ? ন কোঽপি। অতস্তয়া অনাবৃতমতিঃ কঃ? অতএব বিষয় এব বিষং, তস্য রয়া বেগাঃ, তৈরনাবৃতা প্রকৃতির্যস্য স কঃ? যস্ত্বনুপাসিতমহচ্চরণঃ। অতস্তন্মায়য়া মোহিতস্যৈবমাশংসা ঘটত ইত্যর্থঃ ॥ ১৪

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—ঋষিগণ বলিলেন—হে প্রভো! আপনি যদি এই পুত্র-প্রার্থনাকে তুচ্ছ প্রার্থনা মনে করেন তাহা হইলে বলিতে হয় যে, তাহা আপনার দুরত্যয়া মায়ারই কার্য্য। আপনার মায়া অপরাজেয়, ব্রহ্মাদিদেবগণ পর্য্যন্ত আপনার মায়ার হাত এড়াইতে পারেন নাই, আর অন্যের কথা কি বলিব? আপনার মায়ার বিচিত্র গতি কে লক্ষ্য করিতে সমর্থ হয়? এই ভবসংসারে আপনার মায়ায় কাহার মতি আচ্ছন্ন না হয়? তবে এই মায়ার হাত হইতে রক্ষা পাইতে হইলে মহৎপাদ-রজোভিষেকই একমাত্র সম্বল, ইহা ভিন্ন মায়ার কবল হইতে রক্ষা পাইবার আর অন্য উপায় নাই। মহৎসঙ্গ হইতে শ্রদ্ধা হয়, শ্রদ্ধা হইতে ভগবদ্ভজনে রতি হয়, ঐ রতিই মায়াকুহেলিকা অপসারণ করিতে সম্যক্‌রূপে সমর্থা। আমাদের এই যজমান নাভি সকল মহতের মহনীয় আপনার চরণ আশ্রয় করিলেন, আপনি ইহাকে মায়ার কবল হইতে উদ্ধার করুন। যে ভাগ্যবান্ ব্যক্তি ভবাদৃশ পুত্রলাভ করিতে পারিবেন, তিনি কখনও মায়ায় অভিভূত হইবেন না, ইহা সুনিশ্চিত ॥ ১৪

**অন্বয়ঃ**।—দেবদেব! (হে সর্ব্বদেবারাধ্য!) তদর্থধিয়াং (তত্র প্রজায়াম্ অর্থধীঃ প্রয়োজনবুদ্ধিঃ যেষাং তেষাং) মন্দানাম্ অবিদুষাং নঃ (অস্মাকং) যৎ দেবহেলনং (দেবস্য তব হেলনম্ অবজ্ঞানং) তৎ পুনঃ সর্ব্বান্ [প্রতি] তব সাম্যেন (হেতুনা) প্রতিবোঢুং (সোঢুম্) অর্হসি [যতঃ] [হে] অদভ্রকর্ত্তঃ! (হে বহুকার্য্যকারিন্!) ইহ (যজ্ঞে) যদুহ বাব (অল্পীয়সে পুত্রপ্রাপ্তিকার্য্যায়ৈব) [অস্মাভিঃ] সমাহূতঃ [অসি] ॥ ১৫

**মূলানুবাদ**।—হে দেবদেব! আমরা নিতান্ত মন্দবুদ্ধি, যেহেতু আমরা পুত্রকেই পুরুষার্থ জ্ঞান করি-

শ্রীশুক উবাচ।

ইতি নিগদেনাভিষ্টূয়মানো ভগবাননিমিষর্ষভো বর্ষধবাভিবাদিতর্ত্বিগভিবন্দিতচরণঃ সদয়মিদমাহ ॥ ১৬

শ্রীভগবানুবাচ।

অহোবতাহমৃষয়ো ভবদ্ভিরবিতথগীর্ভির্বরমসুলভমভিযাচিতো যদমুষ্যাত্মজো ময়া সদৃশো ভূয়াদিতি। মমাহমেবাভিরূপঃ কৈবল্যাৎ। তথাপি ব্রহ্মবাদো ন মৃষা ভবিতুমর্হতি। মমৈব হি মুখং যদ্দ্বিজদেবকুলম্ ॥ ১৭

তেছি। আমাদের অজ্ঞতা-নিবন্ধন আপনার প্রতি আমাদের যে অবহেলা প্রকাশ পাইতেছে, সকলের প্রতি সমদৃষ্টি নিবন্ধন আপনার তাহা সহ্য করিয়া লওয়া উচিত, কারণ, হে বহুকার্য্যকারিন্। এই যজ্ঞে ক্ষুদ্র পুত্র প্রাপ্তির লালসায় আপনাকে আমরা এখানে আহ্বান করিয়াছি ॥ ১৫

**শ্রীপ্রভ্রটীকা।**—অদভ্রকর্ত্তঃ। হে বহুকার্য্যকারিন্! অল্পীয়সে কার্য্যায় ত্বং যদ্যস্মাদস্মাভিরিহি সমাহূতো-ঽসি তত্র প্রজায়ামর্থে ধীর্যেষাং তেষাং মন্দানাং যদ্দেবহেলনম্ অবজ্ঞানং তৎ সর্ব্বান্ প্রতি তব সাম্যেন হেতুনা প্রতি-বোঢ়ুং সোঢ়ুমর্হসীতি ॥ ১৫

**অন্বয়ঃ।**—ইতি (এবং) নিগদেন গদ্যাত্মকেন স্তোত্রেন) অভিষ্টূয়মানঃ (স্তুতিমাপন্নঃ) বর্ষধবাভিবাদিত-র্ত্বিগভিবন্দিতচরণঃ (বর্ষধবঃ ভারতবর্ষাধিপতিঃ নাভিঃ, তেন অভিবাদিতাঃ যে ঋত্বিজঃ, তৈঃ অভিবন্দিতৌ চরণৌ যস্য সঃ) অনিমিষর্ষভঃ (অনিমিষাণাং দেবানাং ঋষভঃ শ্রেষ্ঠঃ) ভগবান্ সদয়ং (দয়য়া সহ বর্ত্তমানং যথা স্যাত্তথা) ইদং (বক্ষ্যমাণম্) আহ (বদতি) ॥ ১৬

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন—এইরূপ গদ্যাত্মক বাক্যে সর্ব্বদেবশ্রেষ্ঠ ভগবানকে স্তুতি করিলে ভারতবর্ষাধিপতি নাভি ঋত্বিক্‌গণের চরণে প্রণাম করিলেন। ঋত্বিক্‌গণও ভগবানের চরণ বন্দনা করিলেন। তখন ভগবান্ করুণাপরবশ হইয়া এইরূপ বলিলেন ॥ ১৬

**শ্রীপ্রভ্রটীকা।**—ইতি নিগদেন গদ্যাত্মকস্তোত্রেণ। বর্ষধবো ভারতবর্ষপতিনাভিস্তেন অভিবাদিতা যে ঋত্বিজস্তৈরভিবন্দিতৌ চরণৌ যস্য ॥ ১৬

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—ঋত্বিগ্‌গণ বলিলেন—হে দেব-দেব! হে বহুকার্য্যকারিন্! আপনি সর্ব্বভূতে সমদৃষ্টিসম্পন্ন, আপনিই বলিয়াছেন যে—"ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ" "আমার কেহ দ্বেষ্য বা প্রিয় নাই"। নিষ্কাম না হইলে আপনার সাক্ষাৎ লাভ করা যায় না, কিন্তু আমাদের হৃদয় বাসনা-কলুসিত। আপনার দর্শন ব্রহ্মাদি দেবতারও দুর্লভ, কিন্তু যখন একবার দয়া করিয়া দর্শন দিয়াছেন, তখন আর বিমুখ হইবেন না। সামান্য পুত্রপ্রাপ্তির লালসায় আপনাকে আহ্বান করায় আপনার প্রতি যে অবহেলা প্রকাশ করা হইয়াছে, আমাদের সে অপরাধ ক্ষমা করিবেন। এইরূপে অশেষবিধ স্তুতি করিয়া সকলে ভগবচ্চরণে প্রণাম করিলেন। শ্রীভগবান্ অপার করুণাসিন্ধু, তিনি ভক্তিপূর্ণ স্তুতিতে তুষ্ট হইলেন, কেননা তিনি জীবের নিকট চান কেবলমাত্র একটুখানি ভক্তি, ভক্তিতেই তিনি বশীভূত হন। ভগবান্ নিজেই বলিয়াছেন—"ভক্ত্যাহমেকয়া গ্রাহ্যঃ" অর্থাৎ একমাত্র ভক্তিই আমাকে বশ করিতে পারে ॥ ১৫। ১৬

**অন্বয়ঃ।**—অহোবত (আশ্চর্য্যে) হে ঋষয়ঃ! অবিতথগীর্ভিঃ (সত্যবাগ্‌ভিঃ) ভবদ্ভিঃ অসুলভং (দুর্লভং)

তত্রাগ্নীধ্রীয়েঽংশকলয়াবতরিষ্যাম্যাত্মতুল্যমনুপলভমানঃ ॥ ১৮

শ্রীশুকউবাচ ।

ইতি নিশাময়ন্ত্যা মেরুদেব্যাঃ পতিমভিধায়ান্তর্দ্দধে ভগবান্ ॥ ১৯

বরম্ অহং ( বিষ্ণুঃ ) যৎ ( যস্মাৎ ) অভিযাচিতঃ ( প্রার্থিতঃ ) ইতি ( তস্মাৎ ) অমুষ্য নাভেঃ ময়া সদৃশঃ ( সমতুল্যঃ ) আত্মজঃ ( পুত্রঃ ) ভূয়াৎ ( স্যাৎ ) কৈবল্যাৎ ( অদ্বিতীয়ত্বাৎ ) মম অভিরূপঃ ( সদৃশঃ ) অহম্ এব [ ন হি জগদীশ্বরোঽন্যঃ কশ্চিদস্তি ] অথাপি ( বরস্য দুর্ল্লভত্বেঽপি ) ব্রহ্মবাদঃ ( ব্রাহ্মণানাং যুষ্মাকং বচনং ) মৃষা (মিথ্যা) ভবিতুং ন অর্হতি। যৎ ( যতঃ ) দ্বিজদেবকুলং ( দ্বিজেষু দেবা ইব ব্রাহ্মণাঃ, তেষাং কুলং ) হি ( নিশ্চিতং ) মম মুখম্ ( অত্যাদরপাত্রম্ ) এব ॥ ১৭

**মূলানুবাদ।**—শ্রীভগবান্ কহিলেন—হে ঋষিগণ! আপনারা সত্যভাষী বটে, কিন্তু রাজর্ষি নাভি "আমার সদৃশ পুত্র হউক"—এই যে বর প্রার্থনা করিয়াছেন, তাহা অতীব দুর্ল্লভ, কারণ আমি অদ্বিতীয়, আমার তুল্য আমি ভিন্ন আর কেহই নাই, ঈদৃশ বর দুর্ল্লভ হইলেও ব্রাহ্মণের বাক্য কখনও মিথ্যা হইবার যোগ্য নহে, যেহেতু দ্বিজাতির মধ্যে দেবতুল্য ব্রাহ্মণগণ আমার মুখপাত্র স্বরূপ ॥ ১৭

**শ্রীধরটীকা।** অসুলভত্বে হেতুঃ—মম অহমেবাভিরূপঃ সদৃশঃ, কৈবল্যাদদ্বিতীয়ত্বাৎ। দ্বিজেষু দেবা ইব ব্রাহ্মণাস্তেষাং কুলম্ ॥ ১৭

**অন্বয়ঃ।**—আত্মতুল্যং ( আত্মনঃ মম তুল্যং সদৃশম্ ) [ অন্যম্ ] অনুপলভমানঃ ( অপশ্যন্ ) [ অহমেব ] অংশকলয়া ( স্বাংশেন ) আগ্নীধ্রীয়ে ( আগ্নীধ্রপুত্রে নাভৌ ) অবতরিষ্যামি ( অবতীর্ণঃ ভবামি ) ॥ ১৮

**মূলানুবাদ।**—আমার সদৃশ অন্য কেহ না থাকায় আমিই স্বকীয় অংশে নাভির পুত্ররূপে অবতীর্ণ হইব ॥ ১৮

**অন্বয়ঃ।**—ইতি ( এবং ) মেরুদেব্যাঃ ( নাভেঃ ভার্য্যায়াঃ ) নিশাময়ন্ত্যাঃ [ তস্যাঃ ] পতিং ( নাভিম্ ) অভিধায় ( উক্ত্বা ) ভগবান্ ( বিষ্ণুঃ ) অন্তর্দ্দধে ( অদৃশ্যোঽভূৎ ) ॥ ১৯

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন—ভগবান্ এই কথা নাভির সম্মুখে মেরুদেবীর শ্রুতিগোচর করাইয়া অন্তর্হিত হইলেন ॥ ১৯

**শ্রীধরটীকা।**— আগ্নীধ্রীয়ে নাভৌ ॥ ১৮ ॥ পতিং নাভিম্ ॥ ১৯

**শ্রীভাগবতানুভবর্ষিণী।**—ঋত্বিকগণের প্রার্থনায় ভক্তাধীন ভগবান্ ভক্তের প্রার্থনা অঙ্গীকার করিলেন, কিন্তু তিনি এ জগতে তাঁহার সদৃশ বস্তু কোথায় পাইবেন? তাঁহার সদৃশ বস্তু একমাত্র তিনিই। জগতে আমরা অসীম শক্তিসম্পন্ন ভগবত্তুল্য রাম, নৃসিংহ, বামন প্রভৃতি যেসব মূর্ত্তি প্রত্যক্ষ করি, তাহা ভগবানের অবতার ভিন্ন আর কিছুই নহে। অবতার ভগবানের অংশ বা কলা, তাঁহাতে সকল শক্তির বিকাশ নাই, অতএব আপাততঃ ঐ সকল মূর্ত্তিতেই ভগবত্তুল্যতা প্রতিপন্ন হয়। কিন্তু সূক্ষ্মভাবে বিবেচনা করিলে দেখা যায় যে, ভগবানের অংশ কল্পনা করিবার কোনও দার্শনিক যুক্তি নাই। যে বস্তু সসীম অর্থাৎ পরিচ্ছিন্ন, তাহারই প্রকৃতপ্রস্তাবে অংশ কল্পনা করা সঙ্গত হয়, কিন্তু যে বস্তু অসীম বা পূর্ণ, তাহার অংশ কল্পনা করা যুক্তিসঙ্গত নহে। ভগবান্ যেমন অসীম বা পূর্ণ, ভগবানের অবতারও তাদৃশ অসীম বা পূর্ণ। তাহাতেই শ্রুতি বলিতেছেন—"পূর্ণমদঃ পূর্ণমিদং পূর্ণাৎ পূর্ণমুদচ্যতে। পূর্ণস্য পূর্ণমাদায় পূর্ণমেবাবশিষ্যতে।" অর্থাৎ "ভগবান্ও পূর্ণ, অবতারও পূর্ণ, পূর্ণ হইতেই পূর্ণের বিকাশ; পূর্ণ হইতে কখনও

বর্হিষি তস্মিন্নেবং বিষ্ণুদত্ত ভগবান্ পরমর্ষিভিঃ প্রসাদিতো নাভেঃ প্রিয়চিকীর্ষয়া তদবরোধায়নে মেরুদেব্যাং ধর্ম্মান্ দর্শয়িতুকামো বাতবসনানাং শ্রমণানামৃষীণামূর্দ্ধমন্থিনাং শুক্লয়া তনুবাহবততার ॥ ২০

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে ঋষভদেবাবির্ভাবো নাম তৃতীয়োঽধ্যায়ঃ ॥ ৩

অংশের বিকাশ হয় না", তাহাতে অংশ শব্দের ব্যবহার কেবল অচিন্ত্যবস্তুর ধারণাভিপ্রায়ে হয়। শ্রীভগবান্ যে মূর্ত্তিতে তাঁহার সর্ব্বশক্তি প্রকাশ করেন না, সেই মূর্ত্তিই তাহায় অংশশব্দে বিঘোষিত হন কিন্তু যে মূর্ত্তিতে ভগবান্ পূর্ণশক্তি বিকাশ করেন, সেই মূর্ত্তিই স্বয়ংরূপ, অবতারী বা স্বয়ং ভগবান্ বলিয়া উক্ত হন, অতএব দেখা যায়, যাহাতে ভগবত্তুল্যরূপে ব্যবহার করা হয়, তাহাও বস্তুতঃ পূর্ণের অবশেষ পূর্ণ ভিন্ন আর কিছুই নহে, সুতরাং তিনি ভিন্ন আর তাঁহার সদৃশ কে আছে? ফলতঃ সদৃশ প্রার্থনায় ভক্ত রাজর্ষি নাভি আজ ভগবানকেই পাইলেন। উপমেয়ের প্রার্থনা ছিল, কিন্তু উপমানকেই পাইলেন।

শ্রীভগবান্ এমন অপার করুণাসিন্ধু যে, তিনি ভক্তের প্রার্থনার অধিক দান করিতেও কুণ্ঠিত নহেন, তা না হইবে কেন? তিনি যখন ভক্তিহীন অগতিরও গতিদায়ক, তখন ভক্তকে যে প্রার্থনার অধিক দান করিবেন, ইহাতে বৈচিত্র্য কি আছে? শত্রুভাবে কংস ও শিশুপালকে বধ করিয়া ভগবান্ তাহাদিগকে তাহাদের অপ্রার্থিত মোক্ষপদ দান করিয়াছিলেন, শত্রুভাবাপন্না পূতনাকে বধ করিয়া প্রার্থনার অভাবেও তাহাকে দুর্ল্লভ মাতৃগতি দান করিলেন, আর ভক্তকে যে প্রার্থনার অধিক দান করিবেন, ইহাতে বিস্ময়ের বিষয় কি? ইহা করুণাময়ের স্বভাবই বটে। ফলকথা—ভগবান্ নাভির পুত্ররূপে অবতীর্ণ হইবেন ইহা স্বীকার করিলেন ॥ ১৭—১৯

**অন্বয়ঃ**।—বিষ্ণুদত্ত। (হে পরীক্ষিৎ।) তস্মিন্ বর্হিষি (নাভের্যজ্ঞে) এবং (উক্তপ্রকারেণ) পরমর্ষিভিঃ প্রসাদিতঃ (সমভিনন্দিতঃ) ভগবান্ নাভেঃ প্রিয়চিকীর্ষয়া (প্রিয়করণেচ্ছয়া) তদবরোধায়নে (তস্য অন্তঃপুরে) মেরুদেব্যাং বাতবসনানাং (দিগ্বাসসাং) শ্রমণানাং (তপস্বিনাম্) ঊর্দ্ধমন্থিনাম্ (ঊর্দ্ধরেতসাং ব্রহ্মচারিণাম্) ঋষীণাং (জ্ঞানিনাং) ধর্ম্মান্ দর্শয়িতুকামঃ শুক্লয়া (শুদ্ধসত্ত্বরূপয়া) তন্বা (তন্বা, মূর্ত্ত্যা) অবততার (আবির্বভূব) ॥ ২০

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে তৃতীয়োঽধ্যায়ঃ ॥ ৩

**মূলানুবাদ**।—হে বিষ্ণুদত (পরীক্ষিৎ)। নাভির যজ্ঞে এইরূপে ঋষিগণ স্তুতিবাক্যে ভগবান্‌কে প্রসন্ন করিলে ভগবান্ নাভির প্রিয়চিকীর্ষায় এবং দিগ্বসন তপস্বী ঊর্দ্ধরেতাঃ ঋষিগণের ধর্ম্ম প্রদর্শন মানসে শুদ্ধসত্ত্বমূর্ত্তিতে তদন্তঃপুরে মেরুদেবীর গর্ভে আবির্ভূত হইলেন ॥ ২০

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে তৃতীয়োধ্যায়ঃ ॥ ৩

**শ্রীধরটীকা**।—হে বিষ্ণুদত্ত। তস্যাবরোধায়নে অন্তঃপুরে মেরুদেব্যাং শুক্লয়া শুদ্ধসত্ত্বরূপয়া মূর্ত্ত্যা অবততার। কেষাং ধর্ম্মান্? বাতবসনানাং দিগ্বাসসাম্। পারম্ভিব্যাবৃত্ত্যর্থমাহ। শ্রমণানাং তপস্বিনাম্, ঋষীণাং জ্ঞানিনাম্, ঊর্দ্ধমন্থিনাং নৈষ্ঠিকব্রহ্মচারিণাম্ ॥ ২০

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে তৃতীয়োঽধ্যায়ঃ ৩

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীশুকদেব বর্ত্তমান শ্লোকে পরীক্ষিৎকে বিষ্ণুদত্ত নামে সম্বোধন করিতেছেন, কারণ উত্তরার গর্ভস্থিত পরীক্ষিৎকে অশ্বত্থামার ব্রহ্মাস্ত্র হইতে বিষ্ণু (কৃষ্ণ) রক্ষা করিয়াছিলেন বলিয়া পরীক্ষিতের বিষ্ণুদত্ত বা বিষ্ণুরাত নাম হইয়াছিল। গর্ভমধ্যেই শ্রীভগবানের সাক্ষাৎ পাওয়ায় তিনি জন্মাবধিই ভগবদনুরক্ত ছিলেন। গর্ভ-দৃষ্ট সেই অলৌকিক পুরুষকে লোকমধ্যে পরীক্ষা অর্থাৎ ইনিই তিনি কিনা, এইরূপে অনুসন্ধান করিতেন বলিয়া বিষ্ণুদত্তের অন্য নাম হইয়াছিল 'পরীক্ষিৎ'।

যাহা হউক, নাভির যজ্ঞে পরিতুষ্ট হইয়া ভগবান্ তাঁহার পুত্ররূপে জন্মগ্রহণ করিলেন। এই জন্মে তাঁহার নাম হইল ঋষভ। ঋষভ বহুদিন রাজ্যশাসন করিয়া তাঁহার শতপুত্রের মধ্যে ভরতকে রাজ্যদান করিয়া নিজ জন্মস্থান ব্রহ্মাবর্ত্ত দেশ পরিত্যাগ পূর্ব্বক পুলহাশ্রমে (শালগ্রামক্ষেত্রে) গমন করিয়া নগ্নবাস ও বিমুক্তকেশ হইয়া প্রব্রজ্যাশ্রম অবলম্বন করিয়াছিলেন। এই আশ্রমে থাকিয়া তিনি লোক সকলকে যোগচর্য্যা শিক্ষা দিয়াছিলেন॥ ২০

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর শ্রীসীতানাথবংশোদ্ভব শ্রীরাধাবিনোদ গোস্বামি-
প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদ শর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণীনাম তাৎপর্য্য-
সমালোচনায়াং পঞ্চমস্কন্ধস্য তৃতীয়োধ্যায়ঃ॥ ৩

# পঞ্চমঃ স্কন্ধঃ।

——( :*: )——

## চতুর্থোঽধ্যায়ঃ।

——( :*: )——

শ্রীশুক উবাচ।

অথ হ তমুৎপত্ত্যৈবাভিব্যজ্যমানভগবল্লক্ষণং সাম্যোপশমবৈরাগ্যৈশ্বর্য্যমহাবিভূতিভিরনু-দিনমেধমানানুভাবং প্রকৃতয়ঃ প্রজা ব্রাহ্মণা দেবতাশ্চাবনিতলসমবনায়াতিতরাং জগৃধুঃ॥ ১

তস্য হ বা ইত্থং বর্ষ্মণা বরীয়সা বৃহচ্ছ্লোকেন চৌজসা বলেন শ্রিয়া যশসা বীর্য্যশৌর্য্যাভ্যাঞ্চ পিতা ঋষভ ইতীদং নাম চকার॥ ২

**অন্বয়ঃ।**—[ অথ তৃতীয়াধ্যায়ে মেরুদেব্যাং শুক্রয়া তথা ভগবতোঽবতারমভিধায় চতুর্থেনাধ্যায়েন তস্য রাজ্যবর্ণনমারিপ্সমানঃ প্রথমতঃ প্রকৃত্যাদিভিস্তদভিকাঙ্ক্ষামাহ অথেত্যাদিনা ] অথ হ ( তস্য ভগবতো মেরদেব্যাং জননানন্তরম্ ) প্রকৃতয়ঃ ( অমাত্যপ্রভৃতয়ঃ রাজপরিজনাঃ ) প্রজাঃ ব্রাহ্মণাঃ দেবতাশ্চ উৎপত্ত্যা এব ( জন্মমাত্রেণৈব ) অভিব্যজ্যমানভগবল্লক্ষণম্ ( অভিব্যজ্যমানানি প্রকাশমানানি ভগবতঃ পরমমৈশ্বর্য্যশালিনঃ শ্রীবিষ্ণোঃ লক্ষণানি পাদতলাদিষু ধ্বজবজ্রাঙ্কুশাদিচিহ্নানি যস্য তথাভূতং সাম্যোপশমবৈরাগ্যৈশ্বর্য্যমহাবিভূতিভিঃ ( সাম্যং সমতা, উপশমঃ বৈরাগ্যম্ ঐশ্বর্য্যং, মহাবিভূতিঃ সর্ব্বসম্পত্তিঃ, তাভিঃ ) অনুদিনং (নিত্যম্) এধমানানুভাবং (বর্দ্ধমানপ্রভাবং) তং ( ভগবন্তম্ ) অবনিতলসমবনায় ( অবনিতলস্য পৃথিব্যাঃ সমবনায় সম্যক্ পরিপালনায় ) অতিতরাম্ ( অত্যর্থং ) জগৃধুঃ ( আচকাঙ্ক্ষুঃ ) [ তথা হি লোকাতীতপ্রভাবঃ স এব ভগবান্ পৃথিবীং পরিপালযন্ অস্যাঃ সর্ব্বাং সমৃদ্ধিং সুব্যবস্থাপয়িষ্যতি ইতি তেষাং কামনা জাতেতি ভাবঃ। ]॥ ১

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন—অনন্তর অমাত্য, প্রজা, ব্রাহ্মণ ও দেবতাগণ সকলেই উৎপত্তিমাত্রেই সেই বালকে ধ্বজবজ্রাঙ্কুশাদি ভগবদ্বিষ্ণুর চিহ্ন প্রকাশ পাওয়ায় এবং প্রতিদিনই সাম্য, উপশম, বৈরাগ্য, ঐশ্বর্য্য ও মহাবিভূতি দ্বারা তদীয় প্রভাব ব্যক্ত হইতে থাকায়, অভিলাষ করিলেন যে, এই রাজপুত্র পৃথিবী পরিপালন করুন॥ ১

**শ্রীধরস্বামিকৃতটীকা।**—

চতুর্থাদিভিস্ত্রিভিঃ প্রোক্তমৃষভস্যেহিতং মহৎ। লোকার্থং যেন সৎকর্ম্ম নৈষ্কর্ম্যঞ্চ নিদর্শিতম্॥

চতুর্থে শতপুত্রস্য রাজ্যং তস্যোপবর্ণ্যতে। যস্য রাজ্যে জনঃ সর্ব্বঃ সন্তোষামৃতনির্ব্বৃতঃ॥

অভিব্যজ্যমানানি ভগবল্লক্ষণানি পাদতলাদিষু বজ্রাঙ্কুশাদীনি যস্য। মহাবিভূতিঃ সর্ব্বসম্পত্তিঃ। সাম্যাদিভিঃ সহ বর্দ্ধমানপ্রভাবম্। প্রকৃতয়োঽমাত্যাদয়ঃ। জগৃধুঃ অভিকাঙ্ক্ষন্তি স্ম॥ ১

যস্য হি ইন্দ্রঃ স্পর্দ্ধমানো ভগবান্ বর্ষে ন ববর্ষ, তদবধার্য্য ভগবানৃষভদেবো যোগেশ্বরঃ প্রহস্যাত্মযোগমায়য়া স্বং বর্ষমজনাভং নামাভ্যবর্ষৎ ॥ ৩

নাভিস্তু যথাভিলষিতং সুপ্রজাস্ত্বমবরুধ্যাতিপ্রমোদভরবিহ্বলো গদ্গদাক্ষরয়া গিরা স্বৈরং গৃহীতনরলোকসধর্ম্মং ভগবন্তং পুরাণপুরুষং মায়াবিলসিতমতির্বৎস তাতেতি সানুরাগমুপলালয়ন্ পরাং নির্ব্বৃতিমুপগতঃ ॥ ৪

**অন্বয়ঃ** ।—[ অথাস্য সর্বত' শ্রেষ্ঠতাদর্শনেন শ্রেষ্ঠতাপ্রতিপাদকনামকরণমাহ তস্যেত্যাদিনা ] তস্য ( পুত্ররূপেণাবতীর্ণস্য ভগবতঃ ) হ বৈ ( খলু ) ইত্থম্ ( এবম্প্রকারানুভাবসহিতেন ) বরীয়সা ( গৌরবযুক্তেন ) বর্ষ্মণা ( শরীরেণ ) বৃহচ্ছ্লোকেন ( বৃহন্তঃ প্রভূতাঃ গুর্ব্বর্থা বা শ্লোকাঃ কবিভিরুক্তাঃ প্রশস্তিশ্লোকাঃ যস্য, তথাভূতেন, কবিভিঃ প্রতিপাদিতমহত্ত্বেনেত্যর্থঃ। বৃহচ্ছ্লোকেনেতি বর্ষ্মবিশেষণং বা ) ওজসা চ ( তেজসা ) বলেন ( শরীরসামর্থ্যেন) শ্রিয়া ( সৌন্দর্য্যেণ ) যশসা ( সৎকীর্ত্ত্যা) বীর্য্যশৌর্য্যাভ্যাঞ্চ (বীর্য্যং প্রভাবঃ, শৌর্য্যং সমুৎসাহঃ, তাভ্যাঞ্চ) পিতা ( নাভিঃ ) ঋষভ ইতি নাম চকার। [ তস্য শরীরাদিরূপং সর্বতঃ সমুৎকর্ষমভিবীক্ষ্য শ্রেষ্ঠতাবোধকম্ ঋষভ ইতি নাম নির্দ্দিষ্টবানিতি ভাবঃ ] ॥ ২

**মূলানুবাদ** ।—তাঁহার উক্তরূপ কবিগণপ্রশংসিত গৌরবযুক্ত দেহ, তেজ, বল, সৌন্দর্য্য, যশ, প্রভাব ও উৎসাহ দর্শন করিয়া পিতা নাভি, তাঁহার শ্রেষ্ঠতাসূচক 'ঋষভ' এই নামকরণ করিলেন ॥ ২

**শ্রীধরটীকা** ।—বর্ষ্মণা দেহেন। তস্য বিশেষণদ্বয়ম্—বরীয়সা শ্রেষ্ঠতমেন, বৃহন্তঃ শ্লোকাঃ পদ্যানি কবীনাং যস্মিন্ তেন চ। ওজস্তেজঃ, বীর্য্যং প্রভাবঃ, শৌর্য্যম্ উৎসাহঃ, এতৈস্তু'ণৈঃ অতিশ্রেষ্ঠত্বাৎ ঋষভঃ শ্রেষ্ঠ ইতি নাম চকার ॥ ২

**অন্বয়ঃ** ।—[ অথাস্য লোকাতীতং মহাত্ম্যমাহ যস্যেত্যাদিনা ] স্পর্দ্ধমানঃ (তদুৎকর্ষমসহিষ্ণুঃ প্রতিপক্ষস্যন্) ইন্দ্রঃ ( পর্জ্জন্যাধিপতির্বাসবঃ ) যস্য হি ভগবতঃ ঋষভদেবস্য ; বর্ষে ( মণ্ডলে, রাজ্যে ইত্যর্থঃ ) ন ববর্ষ ( বৃষ্টিং ন কৃতবান্, বর্ষুকাণাং তদধীনত্বাদিতি ভাবঃ ) ভগবান্ ( ঐশ্বর্য্যবান্ ) যোগেশ্বরঃ ( যোগিজনারাধ্যঃ ) ঋষভদেবঃ ( ঋষভদেবরূপেণাবতীর্ণঃ শ্রীবিষ্ণুঃ ) প্রহস্য ( ইন্দ্রস্য নিতরামজ্ঞতাপরিচয়াৎ হসিত্বা) আত্মযোগমায়য়া (স্বাধীনযোগমায়াবলেন ) অজনাভং নাম (অজঃ শ্রীঋষভদেবঃ, নাভিঃ তস্য জনকঃ, তাভ্যাং রক্ষিতত্বাদজনাভসংজ্ঞামিত্যর্থঃ। তস্যেদমিত্যর্থে ষ্ণ-প্রত্যয়েন বৃদ্ধৌ প্রাপ্তায়াং তদভাব আর্ষঃ ) স্বং ( স্বেনাধিকৃতং ) বর্ষং ( মণ্ডলম্ ) অভ্যবর্ষৎ ( অভিতো বর্ষণেন অভ্যষিঞ্চৎ ) ॥ ৩

**মূলানুবাদ** ।—ভগবান্ ইন্দ্রদেব যে ঋষভদেবের প্রভাবদর্শনে অসহিষ্ণু হইয়া তাঁহার সহিত স্পর্দ্ধাপূর্ব্বক তদীয় রাজ্যে বহুকাল বৃষ্টিপাত করিলেন না, তাহা দেখিয়া ভগবান্ যোগেশ্বর ঋষভদেব অবহেলাপূর্ব্বক হাস্য করিয়া নিজ যোগমায়ার সাহায্যে 'অজনাভ' নামক নিজ মণ্ডলে বৃষ্টির প্রবর্ত্তন করিয়াছিলেন ॥ ৩

**অন্বয়ঃ** ।—[ অথেদৃশস্য পুত্রস্য সমাগমেন মায়াবিমুগ্ধান্তঃকরণস্য নাভেঃ পরমনির্বৃতিমাহ নাভিস্তু ইত্যাদিনা] নাভিঃ ( তদাখ্যঃ নৃপঃ ) তু ( ভেদে তু-শব্দঃ ) যথাভিলষিতম্ ( অভিমতানুরূপম্) সুপ্রজাস্ত্বং (শোভনা প্রজা সন্ততির্যস্য, তস্য ভাবঃ তত্ত্বং, বহুব্রীহৌ প্রজাশব্দাৎ অসপ্রত্যয়ঃ, ততো ভাবে ত্ব-প্রত্যয়ঃ। সুপুত্রশালিত্বং, সর্ব্বগুণাধারস্য পুত্রস্য পিতৃত্বমিত্যর্থঃ) অবরুধ্য ( প্রাপ্য ) মায়াবিলসিতমতিঃ (মায়য়া অবিদ্যয়া বিলসিতা যুক্তা মতিঃ বুদ্ধিরন্তঃকরণমিতি যাবৎ যস্য। অবিদ্যাপ্রভাবেণ মলিনীকৃতচিত্তবৃত্তয়া ভগবত্ত্বয়া ভগবন্তমনবধারয়ন্নিতি ভাবঃ। মায়য়া ভগবতি স্বীয়পুত্রতাজ্ঞানেন বিলাসিতা মতির্যস্য সঃ ইত্যর্থ ইতি কেচিৎ, তন্মায়া শাম্বরী বুদ্ধ্যোরিতি ত্রিকাণ্ডশেষোক্তর্থঃ )

বিদিতানুরাগমাপৌরপ্রকৃতি জনপদো রাজা নাভিরাত্মজং সময়সেতুরক্ষায়ামভিষিচ্য ব্রাহ্মণেষূপনিধায় সহ মেরুদেব্যা বিশালায়াং প্রসন্ননিপুণেন তপসা সমাধিযোগেন নরনারায়ণাখ্যং ভগবন্তং বাসুদেবমুপাসীনঃ কালেন তন্মহিমানমবাপ। যস্য হ পাণ্ডবেয় শ্লোকাবুদাহরন্তি ॥ ৫

অতিপ্রমোদভরবিহ্বলঃ ( অতিপ্রমোদভরেণ সাতিশয়প্রমোদেন বিহ্বলঃ ) স্বৈরং ( স্বেচ্ছয়া ) গৃহীতনরলোকসধর্ম্মং ( গৃহীতঃ আশ্রিতঃ নরলোকস্য মনুষ্যস্য সধর্ম্মঃ সমানো ধর্ম্মঃ আকারাদিরূপঃ যেন তং, স্বেচ্ছয়া ধৃতমানুষাকারং ) ভগবন্তং পুরাণপুরুষং ( সকলজগতামাদিভূতং নারায়ণং ) গদ্‌গদাক্ষরয়া ( আনন্দবাষ্পনিরোধেন সগদ্‌গদাক্ষরা ) 'বৎস। তাত!' ইতি ( উক্তরূপয়া ) গিরা ( বাচা ) সানুরাগং ( সস্নেহম্ ) উপলালয়ন্ পরাং নির্বৃতিং ( পরমং সন্তোষম্ ) উপগতঃ ( প্রাপ্তবান্ ) ॥ ৪

**মূলানুবাদ।**—মহীপতি নাভি নিজ অভিলাষের অনুরূপ সুপুত্র লাভ করিয়া অতিশয় আনন্দভরে বিহ্বল হইলেন এবং মায়াপ্রভাবে ভগবানের প্রকৃত স্বরূপ বুঝিতে না পারিয়া স্বেচ্ছাক্রমে গৃহীতনরমূর্ত্তি ভগবান্ পুরাণপুরুষ সেই নারায়ণকে সস্নেহে 'হে বৎস। হে তাত!' ইত্যাদি গদ্‌গদাক্ষরযুক্ত বাক্য দ্বারা লালন করিতে থাকিয়া পরম নির্বৃতি পাইতে লাগিলেন ॥ ৪

**শ্রীধরটীকা।**—তস্য বর্ষে মণ্ডলে ॥ ৩॥ অবরুধ্য প্রাপ্য। স্বৈরমিচ্ছয়া গৃহীতো নরলোকসমানধর্ম্মো মনুষ্যাকারো যেন তম্। অতএব মায়য়া স্বপুত্র ইতি বিলাসিতা মতির্যস্য ॥ ৪

**অন্বয়ঃ।**—[ অথ তথাভূতং পুত্রং রাজ্যরক্ষায়াম্ অভিষিচ্য নাভের্ভগবদুপাসনমাহ বিদিতেত্যাদিনা ] জনপদঃ ( জনাঃ পৌরাদয়ঃ, পদং পুত্রস্য রাজ্যাভিষেকাদৌ কর্ত্তব্যে প্রমাণং যস্য সঃ সমপেক্ষিতপৌরাদিমানস ইত্যর্থঃ ) রাজা নাভিঃ আপৌরপ্রকৃতি ( পৌরেভ্যঃ প্রকৃতিভ্যঃ অমাত্যাদিভ্যশ্চ আ, পৌরান্ প্রকৃতীশ্চ অভিব্যাপ্যেত্যর্থঃ) বিদিতানুরাগং ( বিদিতঃ জ্ঞাতঃ অনুরাগঃ প্রীতিঃ যস্য তথাভূতং, পৌরাণাং সর্ব্বেষাং প্রকৃতীনাঞ্চ সর্ব্বাসাং প্রিয়ত্বেন বিজ্ঞাতমিত্যর্থঃ ) আত্মজং ( পুত্রমৃষভদেবং ) সময়সেতুরক্ষায়াং ( সময়ানাং সদাচারাণাং যঃ সেতুঃ মর্য্যাদা, তস্য রক্ষায়াং পরিপালনে ) অভিষিচ্য ( সন্নিযুজ্য, ন তু রাজত্বে, তদানীং তস্য গার্হস্থ্যধর্ম্মপরিগ্রহাভাবাদিতি সন্দর্ভসারঃ ) ব্রাহ্মণেষু উপনিধায় (তং ন্যস্য, অবেক্ষণভারং ব্রাহ্মণেষু দত্ত্বেত্যর্থঃ ) মেরুদেব্যা (তদাখ্যয়া স্বীয়পত্ন্যা) সহ বিশালায়াং ( বদরিকাশ্রমে ) প্রসন্ননিপুণেন ( প্রসন্নং প্রসাদসহিতং, ন তু অভিচারাদিক্রিয়াবৎ পুরুষোদ্বেগকমিতি ভাবঃ। নিপুণং তীব্রম্ অচিরং ফলসাধনসমর্থমিতি যাবৎ, তেন ) সমাধিযোগেন ( চিত্তৈকাগ্র্যসহিতেন ) তপসা নরনারায়ণাখ্যং ভগবন্তং বাসুদেবম্ উপাসীনঃ ( আরাধয়ন্ ) কালেন ( কতিপয়কালাতিক্রমেণ ) তন্মহিমানং ( তস্য ভগবতঃ মহিমা মহত্ত্বং যত্র তথাভূতং বৈকুণ্ঠলোকং, অথবা তস্য মহিমা তং, ভগবৎসদৃশসামর্থ্যমিত্যর্থঃ ) অবাপ ( লেভে )। পাণ্ডবেয়। ( হে পাণ্ডবপুত্র। পরীক্ষিৎ। ) যস্য হ ( সম্বন্ধে ) শ্লোকৌ ( শ্লোকদ্বয়ম্ ) উদাহরন্তি [ প্রাজ্ঞ ইতি শেষঃ ] ॥ ৫

**মূলানুবাদ।**—রাজা নাভি, পৌর প্রভৃতি জনগণের মতানুবর্ত্তী ছিলেন, কাজেই তিনি যখন জানিতে পারিলেনযে পৌর ও অমাত্যগণ সকলেই নিজ পুত্রের প্রতি অনুরক্ত, তখন তাঁহার উপর সদাচারের মর্য্যাদা রক্ষা করিবার ভার দিয়া তাঁহাকে ব্রাহ্মণগণের তত্ত্বাবধানে রাখিয়া স্বীয় পত্নী মেরুদেবীর সহিত বদরিকাশ্রমে গমন পূর্ব্বক একাগ্রচিত্তে সর্ব্বসুখপ্রদ নিপুণ তপস্যা দ্বারা নারায়ণরূপী ভগবান্ বাসুদেবের আরাধনা করিতে লাগিলেন এবং

কো নু তৎ কর্ম্ম রাজর্ষের্নাভেরন্বাচরেৎ পুমান্। অপত্যতামগাদ্‌যস্য হরিঃ শুদ্ধেন কর্ম্মণা ॥ ৬
ব্রহ্মণ্যোঽন্যঃ কুতো নাভের্বিপ্রা মঙ্গলপূজিতাঃ। যস্য বর্হিষি যজ্ঞেশং দর্শয়ামাসুরোজসা ॥৭

অথ হ ভগবানৃষভদেবঃ স্বং বর্ষং কর্ম্মক্ষেত্রমনুমন্যমানঃ প্রদর্শিতগুরুকুলবাসো লব্ধবরৈর্গুরুভিরনুজ্ঞাতো গৃহমেধিনাং ধর্ম্মাননুশিক্ষমাণো জয়ন্ত্যামিন্দ্রদত্তায়ামুভয়লক্ষণং কর্ম্ম সমাম্নায়াম্নাতমভিযুঞ্জন্নাত্মজানামাত্মসমানানাং শতং জনয়ামাস ॥ ৮

কালক্রমে ভগবানের মহিমময় বৈকুণ্ঠ লোক লাভ করিলেন। হে পাণ্ডবাত্মজ পরীক্ষিৎ! তৎসম্বন্ধে প্রাচীনগণ দুইটী শ্লোক বলিয়া থাকেন ॥ ৫

**শ্রীধরটীকা।**—আপৌরপ্রকৃতি পৌরান্ প্রকৃতীশ্চাভিব্যাপ্য বিদিতোঽনুরাগো যস্মিন্। কথম্ভূতো নাভিঃ? জনপদঃ জনাঃ পৌরাদয়ঃ পদং প্রমাণং যস্য সঃ। আত্মজং ধর্ম্মমর্য্যাদারক্ষার্থমভিষিচ্য ব্রাহ্মণানামুৎসঙ্গে নিধায়। বিশালায়াং বদরিকাশ্রমে। প্রসন্নং পরানুদ্বেজকং নিপুণঞ্চ তীব্রং তেন। উপাসীনঃ সেবমানঃ কালেন তন্মহিমানং জীবন্মুক্তিমবাপ ॥ ৫

**অন্বয়ঃ।**—[ অথ প্রাচীনোক্তং শ্লোকদ্বয়ম্ উদাহরন্ নাভেরদাযাক্সমুৎকর্ষমাহ কো ন্বিত্যাদিনা ] যস্য নাভেঃ ( রাজ্ঞঃ ) শুদ্ধেন ( বিশুদ্ধেন ) কর্ম্মণা ( ভক্তিযোগেন হেতুনা ) হরি ( নারায়ণঃ ) অপত্যতাং ( যস্য পুত্রতাম্ ) অগাৎ ( প্রাপ ) [ তস্য ] রাজর্ষেঃ ( রাজ্ঞোঽপি ঋষিবৃত্তিমাস্থিতস্য নাভেঃ তৎ ( সুপ্রথিতং ) কর্ম্ম ( ভগবদুপাসনং) কো নু পুমান্ অন্বাচরেৎ ( অনন্তরং সাধয়িতুং শক্নুয়াৎ ) [ তথা হি নাভিনা সমাচরিতং কর্ম্ম ন পরৈঃ সুকরমিতি মহতী তস্য তপোনিষ্ঠেতি ভাবঃ ] ॥ ৬

**মূলানুবাদ।**—ভগবান্ নারায়ণ যে-রাজর্ষি নাভির বিশুদ্ধ ভক্তিযোগ দ্বারা সাতিশয় পরিতুষ্ট হইয়া তাঁহার অপত্যরূপে অবতীর্ণ হইয়াছিলেন, পরবর্ত্তী এমন কোন্ ব্যক্তি আছেন—যিনি রাজর্ষি নাভির সেই সুবিশ্রুত কর্ম্মের অনুকরণ করিতে পারেন? ॥ ৬

**শ্রীধরটীকা।**—নাভেস্তৎ প্রসিদ্ধং কর্ম্ম অনু তদনন্তরং কো নু পুমান্ আচরেৎ? ন কোঽপীত্যর্থঃ ॥ ৬

**অন্বয়ঃ।**—[ তস্য ব্রহ্মণ্যতাপ্রকর্ষমপ্যাহ ব্রহ্মণ্য ইত্যাদিনা ] নাভেঃ ( রাজানং নাভিমপেক্ষ্য ) অন্যঃ ব্রহ্মণ্যঃ ( ব্রহ্মতেজঃসম্পন্নঃ, দ্বিজাতিসমুচিততেজঃসম্পন্ন ইত্যর্থঃ ) কুতঃ? ( অপি তু ন কুতোঽপি, তথা হি সর্ব্বেষু ব্রহ্মণ্যেষু স এবৈকঃ প্রশস্ত ইতি ভাবঃ ) যস্য ( নাভেঃ ) বর্হিষি ( যজ্ঞে ) মঙ্গলপূজিতাঃ ( মঙ্গলৈঃ দক্ষিণাদিভিঃ মাঙ্গলিকবস্তুভিঃ পূজিতাঃ সৎকৃতাঃ সন্তঃ, অথবা ভক্তত্বাদ্ধেতোঃ স্বয়মেব মঙ্গলৈঃ সমেত্য সম্ভাবিতা ইত্যর্থঃ ) বিপ্রাঃ (ঋত্বিজঃ) ওজসা ( মন্ত্রশক্ত্যা ) যজ্ঞেশং ( যজ্ঞেশ্বরং শ্রীনারায়ণং ) দর্শয়ামাসুঃ ( সাক্ষাৎকারয়ামাসুঃ ) ॥ ৭

**মূলানুবাদ।**—যে-নাভির যজ্ঞে বিপ্রগণ দক্ষিণাদির দ্বারা সৎকৃত হইয়া মন্ত্রশক্তির সাহায্যে ভগবান্ যজ্ঞেশ্বরকে দর্শন করিয়াছিলেন, সেই নাভি ভিন্ন দ্বিজাতিসুলভ তেজে উদ্দীপ্ত অপর উত্তম ব্যক্তি কোথায় আছে? ॥৭

**শ্রীধরটীকা।**—মঙ্গলৈর্দক্ষিণাদিভিঃ পূজিতাঃ সন্তঃ। ওজসা মন্ত্রবলেন ॥ ৭

**অন্বয়ঃ।**—[ নাভেঃ প্রশস্তিসূচকং শ্লোকদ্বয়মুদাহৃত্য পুনঃ প্রকৃতং প্রস্তৌতি অথেত্যাদিনা ) অথ হ ( পিত্রা স্বস্মিন্ সমর্পসেতুরক্ষাভারস্য অর্পণানন্তরমেব) ভগবান্ ঋষভদেবঃ স্বং বর্ষং ( স্বীয়ম্ অজনাভসংজ্ঞ মণ্ডলং ) কর্ম্মক্ষেত্রম্ ( অদৃষ্টনির্বর্ত্তককর্ম্মযোগ্যং প্রদেশম্ ) অনুমন্যমানঃ ( যথাশাস্ত্রমনুমোদমানঃ, নিশ্চিন্বন্নিতি বা ) প্রদর্শিতগুরুকুলবাসঃ ( প্রদর্শিতঃ প্রকাশিতঃ লোকবৃত্ত্যনুরোধেন প্রত্যায়িত ইতি যাবৎ, গুরুকুলে গুরুগৃহে বাসঃ অবস্থিতিঃ যেন সঃ। স্বস্য সর্ব্বজ্ঞভগবদবতারত্বেঽপি লোকপরিস্থিতিপ্রতিপাদনায় কৃতগুরুগৃহাবস্থিতিরিত্যর্থঃ) লব্ধবরৈঃ (যথাকালং শিক্ষা-

যেষাং খলু মহাযোগী ভরতো জ্যেষ্ঠঃ শ্রেষ্ঠগুণ আসীদ্ যেনেদং বর্ষং ভারতমিতি ব্যপদিশন্তি ॥ ৯

তমনু কুশাবর্ত্ত ইলাবর্ত্তো ব্রহ্মাবর্ত্তো মলয়ঃ কেতুর্ভদ্রসেন ইন্দ্রস্পৃগ্ বিদর্ভঃ কীকট ইতি নব নবতিপ্রধানাঃ ॥ ১০

কবির্হরিরন্তরীক্ষঃ প্রবুদ্ধঃ পিপ্পলায়নঃ। আবির্হোত্রোঽথ দ্রুমিলশ্চমসঃ করভাজনঃ ॥ ১১

সমাপ্তৌ সত্যাং লব্ধাঃ প্রাপ্তাঃ বরাঃ দক্ষিণারূপাভিমতবস্তূনি যৈঃ, তথাভূতৈঃ ) গুরুভিঃ অনুজ্ঞাতঃ (বৎস! বিদ্যা তে সম্পূর্ণাং, ইদানীং প্রবিশ গার্হস্থ্যমিতি আদিষ্টঃ) গৃহমেধিনাং ( গৃহস্থানাং ) ধর্ম্মান্ (ব্যবহারান্, আচারানিতি যাবৎ) অনুশিক্ষমাণঃ ( অনুশিক্ষয়ন্, অনুশিক্ষেরন্তর্ভূতণ্যর্থত্বাদয়মর্থঃ ) সামান্নায়াম্নাতং (সমাম্নায়েন সম্যগাম্নায়েন ব্রাহ্মণোপদেশেনেতি যাবৎ, আম্নাতম্ অভ্যস্তম্। 'আম্নায়ো নিগমেঽপি চ। উপদেশেঽপি' ইতি মেদিনীকোষঃ উভয়লক্ষণং (শ্রুতিস্মৃত্যুভয়লক্ষণং ) কর্ম্ম অভিযুঞ্জন্ ( অনুতিষ্ঠন্ ) ইন্দ্রদত্তায়াম্ ( ইন্দ্রেণ সপরিতোষং প্রদত্তায়াং ) জয়ন্ত্যাং ( তদাখ্যায়াং কন্যায়াম্ ) আত্মসমানানাম্ ( আত্মনা তুল্যানাম্ ) আত্মজানাং পুত্রাণাং ) শতং জনয়ামাস ॥ ৮

**মূলানুবাদ।**—অনন্তর ভগবান্ ঋষভদেব নিজ বর্ষকে ( মণ্ডলকে ) কর্ম্মক্ষেত্র মনে করিয়া গুরুগৃহে বিদ্যাশিক্ষার ছলে বাস করিতে লাগিলেন ; পরে বিদ্যাশিক্ষার কাল উত্তীর্ণ হইলে গুরুদিগকে উপযুক্ত গুরুদক্ষিণা দিয়া তাঁহাদিগের নিকট গৃহস্থাশ্রমপ্রবেশের অনুমতি পাইয়া গৃহস্থাশ্রমে প্রবেশপূর্ব্বক লোকদিগকে গৃহস্থের আচরণীয় ধর্ম্মবিষয়ে শিক্ষাদান করিতে থাকিলেন। ইন্দ্রদেব সন্তুষ্ট হইয়া তাঁহাকে জয়ন্তীনাম্নী একটী কন্যা দান করিলে তিনি তাঁহার সাহায্যে ব্রাহ্মণগণের উপদেশক্রমে শ্রুতি-স্মৃতিনির্দ্দিষ্ট উভয়বিধ ধর্ম্মকর্ম্মের অনুষ্ঠান অভ্যাস করিতে থাকিয়া ঐ কন্যার গর্ভে নিজের তুল্য গুণসম্পন্ন শতপুত্র উৎপাদন করিলেন ॥ ৮

**অন্বয়ঃ।**—যেষাম্ ( আত্মজানাং মধ্যে ) খলু মহাযোগী ( মহান্ যোগযুক্তঃ ) ভরতঃ জ্যেষ্ঠঃ (বয়সা অধিকঃ, পূর্ব্বজ ইত্যর্থঃ ) শ্রেষ্ঠগুণঃ ( শ্রেষ্ঠাঃ অধিকাঃ প্রশস্ততমা ইতি যাবৎ, গুণাঃ দয়াদাক্ষিণ্যাদয়ঃ শৌর্য্যবীর্য্যাদয়শ্চ যস্য তথাভূতশ্চ) আসীৎ। যেন (ভরতেন রাজ্ঞা সতা) ইদং বর্ষং ভারতমিতি ব্যপদিশন্তি (কথয়ন্তি, পুরাবিদ ইতি শেষঃ)॥৯

**মূলানুবাদ।**—যাঁহাদের মধ্যে মহাযোগী ভরত গুণে ও বয়সে সর্ব্বাপেক্ষা জ্যেষ্ঠ ও শ্রেষ্ঠ ছিলেন ও যাঁহার নামে এই বর্ষকে 'ভারতবর্ষ' বলা হয় ॥ ৯

**শ্রীপ্রবর্ত্তিকা।**—অন্তেবাং গ্রহণায় প্রদর্শিতো গুরুকুলবাসো যেন। অনুশিক্ষমাণঃ অনুশিক্ষয়ন্। উভয়বিধং শ্রুতিস্মৃতিলক্ষণং কর্ম্মবিধিম্ অভিযুঞ্জন্ অনুতিষ্ঠন্। জয়ন্ত্যাং ভার্য্যায়ামাত্মজানাং শতং জনয়ামাস ॥ ৮ ॥ ৯

**অন্বয়ঃ।**—[ অপরেষামপি নবানাং প্রসিদ্ধানাং পুত্রাণাং নামান্যাহ তমনু ইত্যাদিনা ] তং ( ভরতম্ ) অনু ( পশ্চাৎ, তস্য ভরতস্য অনন্তরজাতাঃ অনন্তরগুণাশ্চ ইত্যর্থঃ ) কুশাবর্ত্তঃ ইলাবর্ত্তঃ ব্রহ্মাবর্ত্তঃ মলয়ঃ কেতুঃ ভদ্রসেনঃ ইন্দ্রস্পৃক্ বিদর্ভঃ কীকটঃ ইতি (এবংনামানঃ) নব নবতিপ্রধানাঃ ( নবতেঃ নবতিসংখ্যকেভ্যঃ প্রধানাঃ প্রধানভূতাঃ নিত্যক্লীবলিঙ্গকস্যাপি প্রধানশব্দস্য পুংস্ত্বমার্ষমিতি বিশ্বনাথচক্রবর্ত্তিমতম্। শ্রীপতিদত্তস্য কালাপিকস্য মতে তু প্রধানশব্দস্য নিত্যনপুংসকত্বং বাচ্যলিঙ্গকত্বঞ্চেতি গতিদ্বয়নির্দ্দেশাৎ পুংস্ত্বং নার্ষমিতি তত্ত্বম্ ) [ তথা হি পুত্রাণাং তস্য একো ভরতঃ সর্ব্বশ্রেষ্ঠগুণঃ অপরে নবাপি প্রকৃষ্টগুণা ইতি দশ, অবশিষ্টাশ্চ নবতিরিতি শতসংখ্যাপূর্ত্তিরিতি ভাবঃ ] ॥ ১০

**মূলানুবাদ।**—উক্ত ভরতের কনিষ্ঠ, ঋষভদেবের নয়টী পুত্র ছিল, তাঁহাদের নাম কুশাবর্ত্ত, ইলাবর্ত্ত, ব্রহ্মাবর্ত্ত, মলয়, কেতু, ভদ্রসেন, ইন্দ্রস্পৃক্, বিদর্ভ ও কীকট। উঁহারা অবশিষ্ট নব্বইজন ভ্রাতা অপেক্ষা প্রধান ছিলেন ॥ ১০

ইতি ভাগবতধর্ম্মদর্শনা নব মহাভাগবতাস্তেষাং সুচরিতং ভগবন্মহিমোপবৃংহিতং বসুদেব-নারদসংবাদমুপশমায়নমুপরিষ্টাদ্বর্ণয়িষ্যামঃ ॥ ১২

যবীয়সামেকাশীতির্জায়ন্তেয়াঃ পিতুরাদেশকরা মহাশালীনা মহাশ্রোত্রিয়া যজ্ঞশীলাঃ কর্ম্মবিশুদ্ধা ব্রাহ্মণা বভূবুঃ ॥ ১৩

ভগবানৃষভসংজ্ঞ আত্মতন্ত্রঃ স্বয়ং নিত্যনিবৃত্তানর্থপরম্পরঃ কেবল আনন্দানুভব ঈশ্বর এব বিপরীতবৎ কর্ম্মাণ্যারভমাণঃ কালেনানুগতং ধর্ম্মমাচরণেনোপশিক্ষয়ন্নতদ্বিদাং সম উপশান্তো মৈত্রঃ কারুণিকো ধর্ম্মার্থযশঃপ্রজানন্দামৃতাবরোধেন গৃহেষু লোকং নিয়ময়ৎ ॥ ১৪

**অন্বয়ঃ।**—[ অপরেষাং নবানাং বক্ষ্যমাণগুণানাং নির্দ্দেশমাহ কবিরিত্যাদিনা ] অথ ( অনন্তরং, তেভ্য উক্তেভ্যো নবভ্যঃ পরং ) কবিঃ হরিঃ অন্তরীক্ষঃ প্রবুদ্ধঃ পিপ্পলায়নঃ আবির্হোত্রঃ দ্রুমিলঃ চমসঃ করভাজন ইতি (ইত্যেতদাখ্যাঃ) ভাগবতধর্ম্মদর্শনাঃ (ভাগবতধর্ম্মস্য প্রদর্শকাঃ) [ স্বয়ঞ্চ ] মহাভাগবতাঃ (ভগবতি সুতরাং লব্ধরতয়ঃ) নব [ পুত্রা আসন্নিতি শেষঃ ] ভগবন্মহিমোপবৃংহিতং ( ভগবতঃ নারায়ণস্য মহিম্না মাহাত্ম্যেন উপবৃংহিতং পুষ্টিং নীতং ) বসুদেবনারদসংবাদং ( বসুদেবনারদয়োঃ সংবাদযুক্তম্ ) উপশমায়নম্ ( উপশমস্য অয়নম্ আশ্রয়ভূতং) তেষাং ( তদনন্তরজানাং নিরুক্তনাম্নাং নবানাং পুত্রাণাং ) সুচরিতং ( শোভনং চরিত্রম্) উপরিষ্টাৎ (অনন্তরম্ একাদশস্কন্ধে) বর্ণয়িষ্যামঃ ( প্রতিপাদয়িষ্যামঃ, অতঃ তেষামপি বৃত্তস্য অকথনাৎ ন ন্যূনত্বমাশঙ্কনীয়মিতি ভাবঃ। দ্রুমিল ইত্যত্র দ্রবিড ইতি ক্বচিৎ পাঠঃ ) ॥ ১১ । ১২

**মূলানুবাদ।**—উক্ত নয়টী পুত্রের পরবর্ত্তী আর নয়টী পুত্রের নাম—কবি, হরি, অন্তরীক্ষ, প্রবুদ্ধ, পিপ্পলায়ন, আবির্হোত্র, দ্রুমিল, চমস ও করভাজন। তাঁহারা যেমন ভাগবতধর্ম্মের প্রদর্শক ছিলেন, তেমনি নিজেরাও মহাভাগবত ছিলেন। তাঁহাদের চরিত্র ভগবানের মাহাত্ম্যে পরিপুষ্ট, বসুদেব ও নারদের কথোপকথনে উহা অতি মনোরম, উহা উপশমগুণের একমাত্র আশ্রয়, ঐ চরিত্র পরে ( একাদশস্কন্ধে ) বিশেষ করিয়া বর্ণনা করিব ॥ ১১ । ১২

**শ্রীপ্রভাবতীকা।**—তং ভবতমনু কুশাবর্ত্তাদয়ো নব পুত্রা নবতেঃ প্রধানাঃ শ্রেষ্ঠাঃ ॥ ১০ । ১১ ॥ তদনন্তরং কবি-প্রমুখা নব ভাগবতধর্ম্মপ্রদর্শকাঃ। বসুদেবনারদয়োঃ সংবাদো যস্মিন্। উপরিষ্টাদেকাদশস্কন্ধে ॥ ১২

**অন্বয়ঃ।**—[ অথাবশিষ্টানামেকাশীতিসংখ্যকানাং পুত্রাণাং গুণানাহ যবীয়সামিত্যাদিনা ] যবীয়সাং ( ততঃ কনিষ্ঠানাং মধ্যে ) একাশীতিঃ ( একাশীতিসংখ্যকাঃ ) জায়ন্তেয়াঃ ( জয়ন্ত্যাঃ গর্ভোৎপন্নাঃ ঋষভদেবস্য পুত্রাঃ ) পিতুঃ (ঋষভদেবস্য) আদেশকরাঃ ( আজ্ঞাপালকাঃ ) মহাশালীনাঃ ( অতিবিনীতাঃ ) মহাশ্রোত্রিয়াঃ ( প্রকৃষ্টবৈদিকজ্ঞান-সম্পন্নাঃ ) যজ্ঞশীলাঃ ( যাগাচারপরাঃ ) কর্ম্মবিশুদ্ধাঃ (কর্ম্মভিঃ নিত্যৈঃ নৈমিত্তিকৈশ্চ নিষ্কল্মষাঃ) ব্রাহ্মণাঃ (ব্রহ্মনিষ্ঠাঃ) বভূবুঃ। [ পিতুরাদেশবাহিত্বাৎ বৈদিকজ্ঞানং, বৈদিকজ্ঞানাৎ যজ্ঞশীলত্বং, যজ্ঞশীলত্বাৎ কর্ম্মবিশুদ্ধত্বং, কর্ম্মবিশুদ্ধত্বাচ্চ ব্রহ্মনিষ্ঠত্বমিতি উত্তরোত্তরং হেতুহেতুমদ্ভাবঃ বোধ্যঃ ] ॥ ১৩

**মূলানুবাদ।**—তাঁহাদের কনিষ্ঠ জয়ন্তীর গর্ভজাত অপর একাশীতি সংখ্যক পুত্র, পিতা ঋষভদেবের আজ্ঞাপালক, অতিবিনীত, বৈদিকজ্ঞানসম্পন্ন, যজ্ঞক্রিয়াতৎপর, নিত্য ও নৈমিত্তিক কর্ম্মে বিশুদ্ধ এবং ব্রহ্মনিষ্ঠ হইয়াছিলেন ॥ ১৩

**শ্রীপ্রভাবতীকা।**—মহাশালীনা অতিবিনীতাঃ ॥ ১৩

**অন্বয়ঃ।**—[ যদ্যপি ] ভগবান্ ঋষভসংজ্ঞঃ ( স ঋষভদেবঃ ) আত্মতন্ত্রঃ ( স্বতন্ত্রঃ, বিষয়াদ্যনধীন ইতি যাবৎ )

যদ্‌যচ্ছীর্ষণ্যাচরিতং তত্তদনুবর্ত্ততে লোকঃ ॥ ১৫

যদ্যপি স্ববিদিতং সকলধর্ম্মং ব্রাহ্মং গুহ্যং ব্রাহ্মণৈর্দর্শিতমার্গেণ সামাদিভিরুপার্জনত-
মনুশশাস ॥ ১৬

স্বয়ম্ ( আত্মনা এব, ন তু প্রযত্নবিশেষমপেক্ষ্যেতি ভাবঃ ) নিত্যনিবৃত্তানর্থপরম্পরঃ ( নিত্যং নিবৃত্তা অপগতা অনর্থপরম্পরা অনিষ্টসমূহঃ যস্য, তথাভূতঃ ) কেবলঃ ( বিশুদ্ধঃ ) আনন্দানুভবঃ ( চিদানন্দময়ঃ ) ঈশ্বর এব [ তথাপি ] বিপরীতবৎ ( অজ্ঞো জীব ইব ) কর্ম্মাণি আরভমাণঃ ( কুর্ব্বন্ ) কালেন অনুগতং ( সময়ানুসারেণ উপযুক্তং ) ধর্ম্মম্ আচরণেন ( স্বয়মনুষ্ঠানেন ) অতদ্বিদাং ( তজ্জ্ঞানরহিতানাং, দ্বিতীয়ার্থে ষষ্ঠী, তং ধর্ম্মমবিজানত ইত্যর্থ ) উপ-শিক্ষয়ন্ ( বোধয়ন্ ) সমঃ ( সর্ব্বেষু সাম্যযুক্তঃ ) উপশান্তঃ ( উপশমসহিতঃ ) মৈত্রঃ ( মৈত্রীযুক্তঃ ) কারুণিকঃ ( করুণাপরশ্চ সন্ ) ধর্ম্মার্থযশঃপ্রজানন্দামৃতাবরোধেন (ধর্ম্মস্য, অর্থস্য, যশসঃ, প্রজানাং সন্ততীনাম্, আনন্দস্য তজ্জনিতস্য সুখস্য তথা অমৃতস্য মোক্ষস্য অবরোধেন সংগ্রহেণ ) গৃহেষু ( গৃহস্থাশ্রমেষু ) লোকং জনং ) নিয়ময়ৎ ( নিয়মিতবান্ অন্যথা লোকাঃ নিয়মনাভাবেন বিপথগামিনঃ সন্তঃ পতেয়ুরিতি ভাবঃ ) ॥ ১৪

**মূলানুবাদ**।—যদিও ভগবান্ ঋষভদেব বিষয়ের অধীন নহেন এবং স্বতঃই তাঁহার অনর্থনিবৃত্তি প্রতিনিয়ত রহিয়াছে ও তিনি বিশুদ্ধ চিদানন্দময় পরমেশ্বরের স্বরূপমাত্র, তথাপি যাহারা সংসারধর্ম্মবিষয়ে অনভিজ্ঞ, তাহাদিগকে কালানুগত ধর্ম্ম অনুষ্ঠান দ্বারা শিক্ষা দিবার জন্য স্বয়ং সাম্য, উপশম, মৈত্রী ও করুণা অবলম্বন পূর্ব্বক তিনি কর্ম্মের অনুষ্ঠান করতঃ ধর্ম্ম, অর্থ, যশ, সন্ততি, সুখভোগ ও মোক্ষ সংগ্রহ দ্বারা গৃহস্থাশ্রমে লোকদিগকে নিয়মিত করিতে লাগিলেন ॥ ১৪

**শ্রীধরটীকা**।—কেবলঃ শুদ্ধঃ বিপরীতবৎ অনীশ্বরবৎ কর্ম্মাণি কুর্ব্বন্ নিয়ময়ৎ নিয়মিতবান্। স্তবময়দিতি পাঠান্তরে নিতরামরময়ৎ। কর্ম্মকরণে হেতুঃ—অনুগতমুৎপন্নং ধর্ম্মং স্বয়মাচরণেন অতদ্বিদামুপশিক্ষয়ন্। কথম্? ধর্ম্মাদীনাম্ অবরোধেন সংগ্রহেণ। আনন্দো ভোগঃ, অমৃতং মোক্ষঃ ॥ ১৪

**অন্বয়ঃ**।—[ তৎসমর্থনায় সামান্যবস্তু প্রস্তৌতি যদিত্যাদিনা ] যৎ যৎ ( কার্য্যং ) শীর্ষণ্যাচরিতং ( শীর্ষণ্যেন শ্রেষ্ঠেন জনেন আচরিতম্ অনুষ্ঠিতং ) লোকঃ ( জনঃ, ইতর ইত্যর্থঃ ) তৎ তৎ ( কার্য্যম্ ) অনুবর্ত্ততে ( অনুগচ্ছতি, আচরতীতি যাবৎ, 'যদ্‌যদাচরতি শ্রেষ্ঠস্তত্তদেবেতরো জনঃ' ইতি গীতাশ্রুতিঃ ) ॥ ১৫

**মূলানুবাদ**।—শ্রেষ্ঠ ব্যক্তি যে যে কার্য্যের অনুষ্ঠান করেন, ইতর ব্যক্তি সেই সেই কার্য্যের অনুগামী হইয়া থাকে। ( কাজেই ঋষভদেব স্বয়ং ভগবৎস্বরূপ হইয়াও লোকের সংগ্রহার্থই কার্য্য করিতে লাগিলেন ) ॥১৫

**শ্রীধরটীকা**।—শীর্ষণ্যঃ শ্রেষ্ঠঃ, তেনাচরিতং তৎ তৎ অনুবর্ত্ততে যতঃ ॥ ১৫

**অন্বয়ঃ**।—[ স্বেন সর্ব্বস্য ধর্ম্মস্য বিজ্ঞাতস্যাপি ব্রাহ্মণপ্রশ্নেন কর্ত্তব্যতাম্ উপদিশতি যদ্যপীত্যাদিনা ] যদ্যপি সকলধর্ম্মং ( সকলঃ অশেষঃ ধর্ম্মঃ যত্র তথাভূতং, সকলধর্ম্মোপদেশকং ) ব্রাহ্মং ( বেদরহস্যং ) গুহ্যং ( রহস্যং ) স্ববিদিতং ( স্বেন বিজ্ঞাতং ) [ তথাপি ] ব্রাহ্মণৈঃ ( স্বস্য আশ্রয়ভূতৈঃ বিপ্রৈঃ ) দর্শিতমার্গেণ ( প্রদর্শিতেন পথা ) সামাদিভিঃ ( সামদানভেদদণ্ডাত্মকৈঃ চতুর্ব্বিধৈঃ নীতিশাস্ত্রোপদিষ্টৈঃ ) উপায়ৈঃ জনতাং ( প্রজাসমূহম্ ) অনুশশাস ॥ ১৬

**মূলানুবাদ**।—যদিও রাজা ঋষভদেব সকল ধর্ম্মের উপদেশক বেদরহস্য সম্যক্‌রূপে অবগত ছিলেন, তথাপি ( লোকশিক্ষার জন্য ) ব্রাহ্মণগণপ্রদর্শিত মার্গাবলম্বনে সাম, দান, ভেদ ও দণ্ড এই চতুর্ব্বিধ নৈতিক উপায় দ্বারা তিনি প্রজাদিগকে শাসন করিতেন ॥ ১৬

**শ্রীধরটীকা**।—সকলো ধর্ম্মো যস্মিন্ তদ্‌ব্রাহ্মং গুহ্যং বেদরহস্যং যদ্যপি স্বেনৈব বিদিতং, তথাপি ব্রাহ্মণান্ পৃষ্টৈব করোতীত্যর্থঃ ॥ ১৬

দ্রব্যদেশকালবয়ঃশ্রদ্ধর্ত্বিগ্বিবিধোদ্দেশোপচিতৈঃ সর্ব্বৈরপি ক্রতুভির্যথোপদেশং শতকৃত্ব ইয়াজ ॥ ১৭

ভগবতর্ষভেণ পরিরক্ষ্যমাণ এতস্মিন্ বর্ষে ন কশ্চন পুরুষো বাঞ্ছত্যবিদ্যমানমিবাত্মনোঽন্যস্মাৎ কথঞ্চন কিমপি কর্হিচিদবেক্ষতে ভর্ত্তর্য্যনুসবনং বিজৃম্ভিতস্নেহাতিশয়মন্তরেণ ॥ ১৮

স কদাচিদটমানো ভগবানৃষভো ব্রহ্মাবর্ত্তগতো ব্রহ্মর্ষিপ্রবরসভায়াং প্রজানাং নিশাময়ন্তীনামাত্মজানবহিতাত্মনঃ প্রশ্রয়প্রণয়ভরসুযন্ত্রিতানপ্যুপশিক্ষয়ন্নিতি হোবাচ ॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
পঞ্চমস্কন্ধে ঋষভদেবানুচরিতে চতুর্থোঽধ্যায়ঃ ॥ ৪

**অন্বয়ঃ**।—[ তস্য বহুশো যজ্ঞক্রিয়ানুষ্ঠানমাহ দ্রব্যেত্যাদিনা ] [ সঃ ] যথোপদেশং ( শাস্ত্রীয়মুপদেশমনতিক্রম্য, শাস্ত্রনির্দ্দেশং ব্রাহ্মণোপদেশঞ্চানুসৃত্যেত্যর্থঃ ) শতকৃত্বঃ ( শতবারান্, সুবহূন্ বারানিত্যর্থঃ ) দ্রব্যদেশকালবয়ঃশ্রদ্ধর্ত্বিগ্বিবিধোদ্দেশোপচিতৈঃ ( দ্রব্যাণি যজ্ঞোপকরণবস্তূনি, দেশঃ যজ্ঞোপযুক্তভূমিঃ, কালঃ উপযুক্তঃ সময়, বয়ঃ যৌবনং 'যুবৈব ধর্ম্মমন্বিচ্ছেৎ' ইতি বচনাৎ। শ্রদ্ধা বিশ্বাসঃ, ঋত্বিজঃ যোগ্যাঃ পুরোধসঃ, বিবিধোদ্দেশাঃ নানাদেবতোদ্দেশাঃ, তৈঃ উপচিতৈঃ উপচয়ং প্রাপ্তৈঃ ) সর্ব্বৈরপি ( রাজকর্ত্তব্যৈঃ সকলৈরেব ) ক্রতুভিঃ ( যজ্ঞৈঃ ) ইয়াজ ( দেবতাঃ সন্তোষিতবান্ ) ॥ ১৭

**মূলানুবাদ**।—রাজা ঋষভদেব শাস্ত্র ও ব্রাহ্মণগণের উপদেশানুসারে শত শত বার দ্রব্য, দেশ, কাল, বয়স, শ্রদ্ধা, ঋত্বিক ও নানাদেবতার উদ্দেশহেতু পরিপুষ্ট সর্ব্বপ্রকার যাগই সম্পাদন করিয়াছিলেন ॥ ১৭

**শ্রীধরটীকা**।—দ্রব্যাদিভিরুপচিতৈর্যজ্ঞৈরিষ্টবান্। তত্র বয়ো যৌবনং, যুবৈব ধর্ম্মমন্বিচ্ছেদিতি বচনাৎ। বিবিধোদ্দেশা নানাদেবতোদ্দেশাঃ। যথোপদেশং যথাবিধি ॥ ১৭

**অন্বয়ঃ**।—[ অথ তস্মিন্ রাজনি পৃথিবীং শাসতি জনানাং সুচারিত্র্যমাহ ভগবতর্ষভেণেত্যাদিনা ] ভগবতা ঋষভেণ এতস্মিন্ বর্ষে ( ভারতবর্ষে ) পরিরক্ষ্যমাণে ( পরিপাল্যমানে সতি ) ভর্ত্তরি (স্বামিনি ঋষভদেবে) অনুসবনম্ ( অনুক্ষণং ) বিজৃম্ভিতস্নেহাতিশয়ম্ ( প্রকাশিতস্নেহভারম্ ) অন্তরেণ ( বিনা ) কশ্চন পুরুষঃ অন্যস্মাৎ ( স্বভিন্নাৎ জনাৎ ) আত্মনঃ অবিদ্যমানমিব ( খপুষ্পাদিবৎ অসদিব ) কর্হিচিৎ ( কদাপি ) কিমপি ( বস্তু ) কথঞ্চন ন বাঞ্ছতি ( নৈচ্ছৎ ) [ তথা অবিদ্যমানমিব কিমপি ] ন অবেক্ষতে (অন্যদীয়ং কিমপি বস্তু স্বাধীনীকর্ত্তুং চক্ষুষাপি নাবলোকয়ামাসেতি ভাবঃ। অতীতে বর্ত্তমানবিভক্তিরার্ষী।) [ অন্তরেণ অন্তরাত্মনা বিজৃম্ভিতস্নেহাতিশয়ম্ অবেক্ষতে ন তু অন্যৎ কিমপীত্যর্থং বিশ্বনাথঃ প্রাহ ] ॥ ১৮

**মূলানুবাদ**।—ভগবান্ ঋষভদেব যখন এই ভারতবর্ষ পালন করিতেছিলেন, তখন কোনও ব্যক্তি একমাত্র রাজার প্রতি নিরন্তর প্রীতি ব্যতীত অন্য কাহারও নিকট হইতে কখনও কোনও বস্তু কোনওরূপে গ্রহণ করিতে ইচ্ছা করিত না, আকাশকুসুম তুল্য অসৎ অন্য কোনও বস্তুর প্রতি কখনও দৃষ্টিপাত পর্য্যন্ত করিত না ॥১৮

**শ্রীধরটীকা**।—অন্যস্মাৎ সকাশাৎ আত্মনঃ কশ্চিদপি কিমপি কথঞ্চনাপি ন বাঞ্ছতি। ইচ্ছাভাবে দৃষ্টান্তঃ—অবিদ্যমানং খপুষ্পাদিকমিব ন চান্যদীয়মবেক্ষতেঽপীত্যর্থঃ। ভর্ত্তরি ঋষভদেবে প্রতিক্ষণমুল্লসিতস্নেহোদ্রেকং বিনা অন্যৎ ন বাঞ্ছতি ॥ ১৮

**অন্বয়ঃ**।—সঃ ভগবান্ ঋষভঃ কদাচিৎ অটমানঃ ( ভ্রমণং কুর্ব্বন্ ) ব্রহ্মাবর্ত্তগতঃ ( ব্রহ্মাবর্ত্তদেশং প্রাপ্তঃ সন্ )

ব্রহ্মর্ষিপ্রবরসভায়াং ( ব্রহ্মর্ষিপ্রবরাণাং সভায়াং ) নিশাময়ন্তীনাং (পশ্যন্তীনাং, শর্মের্য্যস্তস্য দর্শনে হ্রস্বনিবেদঃ) প্রজানাং ( প্রজানাং সমক্ষমিত্যর্থঃ ) প্রশ্রয়প্রণয়ভরসুযন্ত্রিতানপি ( প্রশ্রয়ঃ বিনয়ঃ, প্রণয়ভরঃ রাজ্যপালনাদৌ সুতরামাসক্তিশ্চ, তাভ্যাং সুযন্ত্রিতান্ সুনিয়মিতানপি ) অবহিতাত্মনঃ ( সংযতচিত্তান্ ) আত্মজান্ ( পুত্রান্ ) উপশিক্ষয়ন্ ইতি হ ( বক্ষ্যমাণরূপেণ ) উবাচ ॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে চতুর্থোঽধ্যায়ঃ ॥ ৪

**মূলানুবাদ**।—সেই ভগবান্ ঋষভদেব একসময়ে পরিভ্রমণ করিতে করিতে ব্রহ্মাবর্ত্তদেশে আসিয়া উপস্থিত হইলেন এবং তথায় ব্রহ্মর্ষিগণের সভায় উপস্থিত হইয়া প্রজাদিগের সমক্ষে নিজ পুত্রগণ, বিনয় ও প্রণয়ভরে সুনিয়মিত এবং সংযতচিত্ত হইলেও তাহাদিগকে শিক্ষা দিবার জন্য (পরবর্ত্তী অধ্যায়ে) বক্ষ্যমাণ বাক্য বলিতে লাগিলেন। ১৯

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে চতুর্থোঽধ্যায়ঃ ॥ ৪

**শ্রীধরটীকা**।—অবহিতাত্মনঃ সংযতচিত্তানপি প্রজানুশাসনার্থমুপশিক্ষয়ন্ ইতি হ বক্ষ্যমাণমুবাচ। ১৯

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে চতুর্থোঽধ্যায়ঃ। ৪

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—শ্রীশুকদেব পূর্ব্বাধ্যায়ে বলিয়াছেন যে, ঋষিপ্রভৃতির ধর্ম্মোপদেশ করার অন্যতম উদ্দেশ্যে এবং নাভির প্রিয়সাধনেচ্ছায় ভগবান্ শ্রীবিষ্ণু মেরুদেবীর গর্ভে অবতীর্ণ হইলেন ও যে তনু লইয়া তিনি অবতীর্ণ হইলেন, উহা শুদ্ধসত্ত্বরূপা, কাজেই তদবস্থায়ও তাঁহার ভাগবতপ্রভাব অপ্রতিহত ছিল ইহাই বুঝিতে হইবে। তদীয় ভাগবতপ্রভাব যে জন্ম হইতেই তিনি ব্যক্ত করিয়াছিলেন, ইহা চতুর্থ অধ্যায়ের প্রথমাংশ আলোচনা করিলেই দেখিতে পাওয়া যায়।

শ্রীশুকদেব চতুর্থ অধ্যায়ের প্রথমেই পরীক্ষিতকে বলিলেন,—হে রাজন্! ভগবান্ যখন মেরুদেবীর গর্ভ হইতে নির্গত হইলেন, তখন তাঁহার শরীরে ভগবানের চিহ্নগুলি দৃষ্ট হইতে লাগিল, চরণ প্রভৃতি স্থানে ধ্বজবজ্রাঙ্কুশাদি চিহ্ন প্রকাশ হইল এবং প্রতিদিনই তাঁহার অসাধারণ গুণগরিমা বৃদ্ধি পাইতে লাগিল, যাহা দেখিয়া সকলেই বিস্মিত হইলেন। অমাত্যগণ, প্রজাগণ, ব্রাহ্মণগণ ও দেবতাগণ সকলেই তাঁহাকে ভগবান্ অথবা তত্তুল্য কোনও প্রভাবশালী ব্যক্তি বলিয়া নির্ণয় করিলেন এবং তিনি যদি এই জগতের পালনকার্য্যে রত হন, তবে সর্ব্বপ্রকারেই জগতের মঙ্গল হইবে, ইহা স্থির করিয়া তাঁহাকে রাজা করিবার জন্য সকলেরই বাসনা হইল। সকলেই তাঁহাকে অনুরাগসহকারে সম্মান করিতে লাগিলেন ও তিনি বালক হইলেও তাঁহার ভগবত্তপ্রভাব তাঁহাকে সকলের নিকট সমাদরভাজন করিয়া দিল।

রাজর্ষি নাভি অসাধারণশক্তিসম্পন্ন ভগবানকে পুত্ররূপে লাভ করিয়াছেন, তাই তাঁহার আর আনন্দের সীমা নাই। শরীর, বল, সৌন্দর্য্য প্রভৃতি যত প্রকার পুরুষগুণ আছে, সকল গুণেই পুত্রের সর্ব্বাপেক্ষা উৎকর্ষ দেখিয়া তিনি তাঁহার নাম করিলেন—'ঋষভ'। ঋষভশব্দের অর্থ শ্রেষ্ঠ। যদিও ঋষভ শব্দ উত্তরপদরূপে ব্যবহৃত হইলেই শ্রেষ্ঠ অর্থের বোধক হয়, ইহাই ভাষার নিয়ম, তথাপি কথঞ্চিৎ স্মারক হওয়ায় নাভি, পুত্রের উক্ত নামকরণ করিলেন। শ্রীভাগবতে পৃথক্ ভাবে বহুস্থানেই শ্রেষ্ঠ অর্থে ঋষভশব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়।

যাহা হউক, ক্রমে ক্রমে যখন ঋষভদেবের অসাধারণ গুণগরিমা প্রকাশ পাইতে লাগিল, ও চারিদিকে তাঁহার শৌর্য্য, বীর্য্য প্রভৃতি বিকীর্ণ হইল, তখন আর কাহারও একথা বুঝিতে বাকী রহিল না যে, এমন আর হয় না; ইন্দ্রও ইহার সমকক্ষ নহেন। ফলে ঋষভদেবের প্রভাব ইন্দ্রেরও দৃষ্টি অতিক্রম করিল না, চিরসিদ্ধ প্রকৃতি অনুসারে ইন্দ্র তদ্দর্শনে ঈর্ষার হাত হইতে অব্যাহতি পাইলেন না, তিনি অজ্ঞানমুগ্ধ হইয়া ঈর্ষা পোষণ পূর্ব্বক তাঁহার প্রতি-

পঙ্কতা আচরণ করিতে আরম্ভ করিলেন ও তাঁহার বাহনরূপ মেঘবৃন্দকে আদেশ করিলেন,—তোমরা আর ভারতবর্ষে বর্ষণ করিও না। তোমরা বর্ষণ না করিলে যখন তথায় শস্যের অভাব হইবে, তখনই সমস্ত প্রজাবৃন্দ পঙ্কত্ব লাভ করিতে থাকিবে, তাহা হইলেই উদ্ধত ঋষভদেবের প্রভাব খর্ব্ব হইবে, ইহা ছাড়া অন্য প্রকারে ইহাকে জব্দ করা যাইবে না। মেঘবৃন্দ প্রভুর আদেশ শিরোধার্য্য করিয়া ভারতবর্ষে বৃষ্টি বন্ধ করিয়া দিল, বৃষ্টির অভাবে পৃথিবী হীনশস্যা হইল, প্রজাগণ দুর্ভিক্ষে মৃত্যুমুখে পতিত হইতে লাগিল। ভগবান্ ঋষভদেব অন্তর্য্যামী, তিনি তখন সকল তথ্য জানিতে পারিয়া ইন্দ্রকে মূর্খ মনে করিলেন এবং ইন্দ্রের মূর্খতা প্রতিপন্ন করিবার জন্য যোগমায়া প্রভাবে ভারতবর্ষে বৃষ্টি-সম্পাদন করিয়া শস্যবর্দ্ধনপূর্ব্বক প্রজাদিগকে বাঁচাইয়া ভাগবতশক্তির উৎকর্ষ প্রকটিত করিলেন। ইন্দ্রের কামনা পূর্ণ হইল না, ভাগবতপ্রভাবে ইন্দ্র ভ্রষ্টমনোরথ হইলেন। (হয়ত তখন ঋষভদেবের অলৌকিক প্রভাব দর্শন করিয়া তাঁহার নিকট ইন্দ্র অবনত হইয়া থাকিবেন, তবে ঠিক এইরূপ অর্থের কোনও কথা উক্ত অধ্যায়ে পাওয়া যাইতেছে না।) ঋষভদেবরূপে অবতীর্ণ হইয়াও ভগবান্ আত্মবিস্মৃত হন নাই, তাঁহার বিশুদ্ধসত্ত্বগুণপ্রভাব তাঁহাকে পরিত্যাগ করে নাই, কাজেই তখন ভাগবতশক্তি প্রকটন করিয়া তিনি ইন্দ্রের দুষ্ট কামনা ভ্রষ্ট করিতে পারিলেন।

রাজা নাভি যেরূপ পুত্র ইচ্ছা করিয়াছিলেন, ঠিক সেইরূপ পুত্রই পাইয়াছিলেন। ভগবান্ তাঁহার পুত্ররূপে জন্ম গ্রহণ করিয়াছেন, তাঁহার আজ অসীম আনন্দ। এমন সর্ব্বগুণসম্পন্ন পুত্র কাহার হয়? পরমপুরুষ ভগবান্ স্বয়ং তাঁহার পুত্ররূপে অবতীর্ণ হইলেও সাংসারিক মায়াপ্রভাবে নাভি মুগ্ধ হইয়া পড়িলেন, তিনি তাঁহাকে ভগবান বলিয়া গ্রহণ করিতে পারিলেন না। অবশ্য ভগবানের অবন্ধ্য ইচ্ছাই তাঁহাকে ভগবানে দৃঢ় পুত্রবুদ্ধি আনিয়া দিল, তিনি তাঁহাকে ক্ষুদ্র বালকবোধে লালন পালন করিতে লাগিলেন ও 'হে বৎস, হে তাত', ইত্যাদি নানা প্রকার কোমলতা পূর্ণ স্নেহময় সম্ভাষণে তাঁহাকে আদর করিতে লাগিলেন। ক্রমে পুত্রে ভগবদ্‌বুদ্ধি তিরোহিত হইয়া গেল, পুত্রের লালন পালন করিতে থাকিয়াই তিনি পরম প্রীতি অনুভব করিতে লাগিলেন। সংসারী ব্যক্তির ইহাই ধর্ম্ম, মায়াচ্ছন্ন জীব মায়ার প্রভাব অতিক্রম করিতে পারে না, পুত্রকলত্রাদি লইয়াই ব্যাপৃত থাকে, অথচ তাহাতেই সে পরমসুখে কালযাপন করিতেছে বলিয়া মনে করে, এ শত কষ্টের মধ্যে থাকিয়াও তাহাই চিরশান্তি বলিয়া মানিয়া লয়। নাভিও পুত্রের লালন পালন কার্য্যে স্নেহপূর্ব্বক ব্যাপৃত হইয়া ঠিক সেই অবস্থায় কিছুকাল কাটাইলেন। পরে জনপ্রিয় রাজা নাভি যখন দেখিলেন যে সকল প্রজাগণই পুত্রকে অনুরাগের চক্ষে দেখিতেছে, পুরবাসী ব্যক্তিগণ ও আমাত্য পরিজন সকলেই তাহাকে মানিতেছে, তাহার আধিপত্য সকলেই অম্লানবদনে স্বচ্ছ অন্তঃকরণে স্বীকার করিয়া লইতেছে এবং তাহার গুণে সকলেই মুগ্ধ হইয়া গিয়াছে, তখন তিনি নিশ্চিন্ত হইয়া ভাবিলেন—এখন পুত্রের উপর রাজ্যভার অর্পণ করিবার সময় আসিয়াছে, পরন্তু পুত্র এখন পর্য্যন্ত অকৃতদার, কাজেই গৃহস্থাশ্রমে প্রবেশ না করায় তাহাকে রাজ্যে অভিষিক্ত করা হইতেছে না, তবে তাহাকে রাজমর্য্যাদা রক্ষার ভার দিয়া আমি বানপ্রস্থ অবলম্বন করিব এবং যথাসময়ে ব্রাহ্মণগণই তাহাকে রাজ্যে রাজারূপে অভিষিক্ত করিয়া লইবেন।

এই কথা ভাবিয়া নাভি পুত্রকে ব্রাহ্মণদিগের নিকট অর্পণ করিলেন এবং তাঁহাদিগকে বিশেষ করিয়া বুঝাইয়া দিলেন যে—হে ব্রাহ্মণগণ। আমার পুত্র বালক, আপনারাই ইহার রক্ষক ও উপদেশক, ইহাকে রাজ্যবিষয়ে সংশিক্ষা উপদেশ করিয়া ইহা দ্বারা রাজ্য রক্ষা করাইবেন ও ইহার সর্ব্বপ্রকার কল্যাণের প্রতি দৃষ্টি রাখিবেন। আমি ইহাকে রাজ্যে অভিষিক্ত করিলাম না, যথাসময়ে আপনারাই ইহাকে রাজ্যে রাজা করিয়া লইবেন। ব্রাহ্মণগণ 'তথাস্তু' বলিয়া স্বীকার করিয়া লইলেন এবং নাভিও নিশ্চিন্তচিত্তে সহধর্ম্মিণী মেরুদেবীর সহিত তপস্যার জন্য প্রস্থান করিয়া বদরিকাশ্রমে যাইয়া তপস্যা করিতে লাগিলেন। কিছুকাল শ্রীনারায়ণের চিন্তা করিয়া নাভি তপস্যায় ফললাভ করিলেন ও তাঁহার বৈকুণ্ঠলোক লাভ হইল।

এদিকে ভগবান্ ঋষভদেব দেখিলেন যে, পিতা তাঁহাকে রাজ্যরক্ষার জন্য নিযুক্ত করিয়া তপস্যায় গেলেন, অথচ তখনও তাঁহার বিদ্যাশিক্ষা করা হয় নাই। তাই ভগবান্ সর্ব্বজ্ঞ হইয়াও লোকবৃত্তি শিক্ষার অনুরোধে গুরুগৃহে থাকিয়া বিদ্যাশিক্ষার প্রয়োজন অনুভব করিলেন। কর্ম্মক্ষেত্র ভারতবর্ষে কর্ম্মানুষ্ঠান করিতে হইবে, কিরূপে কর্ম্মের অনুষ্ঠান করিয়া পরমপদ লাভ করা যায়, তাহা লোককে শিক্ষা দিতে হইবে, বাল্যকাল হইতে গুরুগৃহের সাহায্যে যাহাতে লোক বিদ্যাশিক্ষা করিয়া কর্ত্তব্যবিষয় অবধারণ পূর্ব্বক নির্দ্দোষভাবে কর্ম্মানুষ্ঠান করিতে পারে, তাহা লোকের সমক্ষে প্রকাশ করিতে হইবে। এই সকল ভাবিয়া কিছুকাল তিনি ব্রহ্মচর্য্য পালন পূর্ব্বক গুরুগৃহে থাকিয়া বিদ্যাশিক্ষা করিলেন এবং বিদ্যাশিক্ষা সমাপ্ত করিয়া গুরুগণের আজ্ঞায় গৃহস্থাশ্রমে প্রত্যাবর্ত্তন করিয়া জয়ন্তীর পাণি-গ্রহণ করিলেন এবং উভয়ে মিলিত হইয়া পূর্ণভাবে সংসারধর্ম্ম পালন করিতে লাগিলেন। কালক্রমে তাঁহাদের একশত পুত্র হইল, পুত্রগণ সকলেই রূপে গুণে তাঁহারই তুল্যস্থানীয়। ভরত তাঁহাদের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ, তিনি যে কেবল বয়সেই বড় হইলেন এমন নহে, তাঁহার গুণও সকলকে অতিক্রম করিয়া উঠিল। তাঁহার সঙ্গে কাহারও তুলনা হয় না।

ভরতকে বাদ দিয়া অবশিষ্ট যে নবনবতি সংখ্যক বা নিরানব্বই জন পুত্র থাকিল, তন্মধ্যে আবার কুশাবর্ত্ত প্রভৃতি নয়টি পুত্র বয়সে ও গুণে প্রধান হইয়া দাঁড়াইলেন। ঐ নয়জনকে বাদ দিয়া যে নব্বইজন অবশিষ্ট থাকিলেন, তন্মধ্যে আবার কবি ও হরি প্রভৃতি নয়টি পুত্র ভাগবতধর্ম্মপ্রবণ হইলেন, (তাঁহাদের কথা পরে একাদশস্কন্ধে বিস্তৃতরূপে বর্ণিত হইবে।) অবশিষ্ট একাশীতি সংখ্যক পুত্র অতি বিনীতস্বভাব; তাঁহারা বেদচর্চ্চা করিয়া প্রথমতঃ বৈদিক জ্ঞান অর্জ্জন করিলেন এবং বেদোক্ত যজ্ঞাদির অনুষ্ঠান করিয়া যখন তাঁহারা অন্তঃকরণের সম্যক্ বিশুদ্ধি অর্জ্জন করিলেন, তখন তাঁহারা ব্রহ্মনিষ্ঠ হইলেন। এইরূপে তাঁহার একশত পুত্রই অসাধারণগুণসম্পন্ন হইয়া পিতা ঋষভদেবের নাম রক্ষা করিয়াছিলেন।

ভগবান্ ঋষভদেব শ্রীবিষ্ণুর অবতার হইলেও সাধারণ জীবের ন্যায় তিনি যে লোকশিক্ষার্থই কর্ম্মানুষ্ঠান করিতেন, ইহা পূর্ব্বে ব্যাখ্যা করা হইয়াছে। এইরূপে কর্ম্মানুষ্ঠান করিয়া তিনি সর্ব্ববিষয়েই লোকশিক্ষা সম্পাদন করিতে লাগিলেন। কারণ শ্রেষ্ঠ ব্যক্তি যে বিষয়ে যেরূপ আচরণ করেন, তাহা দর্শন করিয়াই ইতর ব্যক্তি সেই বিষয়ে শিক্ষা লাভ করিয়া সেইরূপ অনুষ্ঠান করেন। শ্রীমদ্‌ভগবদ্‌গীতায় ঠিক ঐ অর্থেই ভগবান্ স্বয়ং বলিয়াছেন—"যদ্‌যদাচরতি শ্রেষ্ঠস্তত্তদেবেতরো জনঃ। স যৎ প্রমাণং কুরুতে লোকস্তদনুবর্ত্ততে॥" ভগবান্ ঋষভদেব যথানিয়মে বহু যজ্ঞের অনুষ্ঠান করিতে লাগিলেন, তাহাতে সকলেই বেদোক্ত গুপ্ত তথ্য জানিতে পারিল। তিনি সাম, দান, ভেদ ও দণ্ড এই চতুর্ব্বিধ রাজনীতির যথাযথ প্রয়োগ করিয়া সুচারুরূপে রাজ্যের পরিপালন করিতে লাগিলেন।

ভগবান্ ঋষভদেব যখন এই ভাবে রাজ্যপালন করিতেছিলেন, তখন একে অন্যের বস্তুলাভে কামনা করিত না, চৌর্য্যাদি রাজ্য হইতে সম্পূর্ণরূপে তিরোহিত হইয়াছিল ও সকলেই রাজার প্রতি স্নেহ পোষণ করিতে লাগিল। রাজার সুব্যবহারে সকলেই পরিতুষ্ট হইয়া অনুরাগভরে রাজার গুণগান করিতে লাগিল, তাঁহার রাজ্যে লেশমাত্র দোষ স্থান পাইল না, সকলেই ধর্ম্মে আস্থাবান্ হইল ও রাজ্য সুখময় হইল।

রাজা ঋষভদেব একদা দেশপর্য্যটনমানসে বহির্গত হইয়া নানাস্থান পরিভ্রমণ করিয়া অবশেষে ব্রহ্মাবর্ত্ত দেশে ব্রহ্মর্ষিগণের সভায় উপনীত হইয়া দেখিলেন—তথায় তাঁহার পুত্রগণ উপস্থিত রহিয়াছেন, দেখিয়া তাঁহার পরম প্রীতি হইল; পুত্রগণ ব্রহ্মর্ষিগণের সভায় থাকিয়া যে নানাবিধ সদ্‌গুণে ভূষিত হইয়াছেন, তাঁহাদের অন্তঃকরণ যে

অত্যন্ত বিশুদ্ধতা অবলম্বন করিয়াছে, তাঁহারা যে মনুষ্যোচিত বিনয়াদি গুণের আধার হইয়াছেন, ইহা দেখিয়া তিনি পরম পরিতুষ্ট হইলেন এবং তাঁহাদিগকে চরিত্র বিষয়ে আরও উন্নত করিবার জন্য কতকগুলি উপদেশ দিবার ইচ্ছা করিলেন। ঋষভদেব যে উৎকৃষ্ট উপায় অবলম্বনে রাজ্যরক্ষা করিতেছিলেন, তাঁহার আদর্শে যদি পুত্রগণ রাজ্যরক্ষা করিতে না পারেন, যদি তাঁহাদের অলোকসামান্য অন্তঃকরণ-শক্তি আবির্ভূত না হয়, তবে বংশধরের মর্য্যাদা রক্ষিত হইবে না, কাজেই পুত্রগণকে এমন উপদেশ দেওয়া প্রয়োজনীয়, যাহাতে তাহারা অসীম ধর্ম্মবোধ ও চিত্তশক্তি লাভ করিয়া কুলমর্য্যাদা রক্ষা করিতে পারেন। ঐ মোক্ষধর্ম্মোপদেশক অমূল্য উপদেশাবলী পরবর্ত্তী অধ্যায়ে বিশদরূপে বর্ণিত হইবে॥ ১—১৯

ইতি শ্রীধামশান্তিপুরপুরন্দরপ্রভুবর-শ্রীসীতানাথ-বংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামিপ্রবর্ত্তিতায়াং
শ্রীকালীপদ শর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণী নাম তাৎপর্য-
সমালোচনায়াং পঞ্চমস্কন্ধে চতুর্থোধ্যায়ঃ॥ ৪

— —

# পঞ্চমঃ স্কন্ধঃ।

—:*:—

## পঞ্চমোঽধ্যায়ঃ।

—:*:—

শ্রীঋষভ উবাচ।

নায়ং দেহো দেহভাজাং নৃলোকে, কষ্টান্ কামানর্হতে বিড়্ভুজাং যে।
তপো দিব্যং পুত্রকা যেন সত্ত্বং, শুধ্যেদ্‌যস্মাদ্‌ব্রহ্মসৌখ্যন্ত্বনন্তম্ ॥ ১

অন্বয়ঃ।—[ অথ পূর্ব্বাধ্যায়সূচিতং পুত্রেষু ঋষভদেবোপদেশং বক্তুমুপক্রমমাণঃ আদৌ নরদেহস্য সাধারণ-বিষয়ভোগপরত্বং প্রতিষেধয়াহ নায়মিত্যাদি ] যে ( কষ্টাঃ কামাঃ ) বিড়্ভুজাং ( বিষ্ঠাভোজিনাং শূকরাদীনামপি ) [ সন্তীতি শেষঃ ] নৃলোকে ( মর্ত্ত্যলোকে ) দেহভাজাং ( শরীরিণাম্ ) অয়ং দেহঃ ( মনুষ্যশরীরং ) [ তান্ ] কষ্টান্ ( কষ্টপ্রদান্, অর্জ্জনে অপসরণে চ দুঃখবহুলান্ ইত্যর্থঃ ) কামান্ ( বিষয়ভোগান্ ) ন অর্হতে [ তথা হি যথা মনুষ্যো মানুষং দেহমাস্থায় বিষয়ান্ ভুঙ্‌ক্তে, তথা শূকরাদিরূপনিকৃষ্টজীবোঽপি পশ্বাদিদেহমাস্থায়েতি তত্র তয়োর্ন কোঽপি বিশেষ ইতি তন্মাত্রেণ মানুষদেহক্ষপণং নোচিতমিতি ভাবঃ ] [ কিন্তর্হি মনুষ্যদেহস্য যোগ্যং যেন বিড়্ভোজিপশ্বা-দ্যপেক্ষয়া বিশেষ ইত্যাকাঙ্‌ক্ষায়ামাহ তপ ইত্যাদি ] হে পুত্রকাঃ। (অনুকম্পায়াং ক-প্রত্যয়ঃ, প্রিয়াঃ পুত্রাঃ ইত্যর্থঃ) যেন ( দিব্যেন তপসা ) সত্ত্বম্ ( অন্তঃকরণং ) শুধ্যেৎ ( শুদ্ধিং প্রাপ্নুয়াৎ) যস্মাৎ তু ( যস্মাৎ তপসঃ) অনন্তম্ (অসীমং, নিরতিশয়মিতি যাবৎ ) ব্রহ্মসৌখ্যং ( ব্রহ্মানন্দঃ, ভবতীতি শেষঃ ) [ তৎ ] দিব্যম্ ( অপ্রাকৃতং, তপঃ [ এব অয়ং দেহঃ অর্হত ইতি শেষঃ। অথবা তৎ তপ এব দিব্যম্ উৎকৃষ্টং ভবতীতি বাক্যশেষঃ ] [ তথা হি ইদং নরশরীরং সমা-সাদ্য তপসা যথাযথমনুষ্ঠিতেন অন্তঃকরণং সংশোধ্য ব্রহ্মানন্দলাভঃ কৃতঃ স্যাৎ তদেবাস্য সাফল্যং নান্যথেতি ভাবঃ] ॥ ১

**মূলানুবাদ**।—শ্রীঋষভদেব ( পুত্রগণকে ) বলিতে লাগিলেন,— হে প্রিয় পুত্রগণ। নরলোকে দেহধারণ করিয়া বিষ্ঠাভোজী শূকরাদি পশু পর্য্যন্ত দুঃখপ্রদ যে বিষয়সমূহ ভোগ করিয়া থাকে, নরদেহধারী জীবের দেহ সেই ক্ষুদ্র বিষয়ভোগেরই মাত্র যোগ্য নহে, ( অর্থাৎ নরদেহ লাভ করিয়া বিষয়ভোগদ্বারা সেই শরীরের অপচয় সাধন করা উচিত নহে, ) পরন্তু যে অপ্রাকৃত তপস্যা দ্বারা অন্তঃকরণ বিশুদ্ধতা অবলম্বন করে এবং অসীম ব্রহ্মানন্দের অনুভূতি হয়, সেই দিব্য তপস্যাই তাহার পক্ষে সুযোগ্য ॥ ১

**শ্রীধরস্বামিকৃতটীকা**—

পঞ্চমে মোক্ষধর্ম্মোপদেশৈঃ পুত্রানুশাসনম্। উক্তং পারমহংস্যঞ্চ তস্য বৃত্তিতিতিক্ষয়া॥

বিড়্ভুজামপি যে সন্তি তান্ কষ্টান্ দুঃখদান্ কামান্ বিষয়ান্ নার্হতি, তদ্‌যোগ্যোঽয়ং মনুষ্যদেহো ন ভবতি। দিব্যম্ উৎকৃষ্টম্। যেন তপসা। যস্মাৎ শুদ্ধসত্ত্বাৎ অনন্তং ব্রহ্মসুখং ভবতি ॥ ১

মহৎসেবাং দ্বারমাহুর্বিমুক্তে,-স্তমোদ্বারং যোষিতাং সঙ্গিসঙ্গম্।
মহান্তস্তে সমচিত্তাঃ প্রশান্তা, বিমন্যবঃ সুহৃদঃ সাধবো যে ॥ ২
যে বা ময়ীশে কৃতসৌহৃদার্থা, জনেষু দেহম্ভরবার্ত্তিকেষু।
গৃহেষু জায়াত্মজরাতিমৎসু, ন প্রীতিযুক্তা যাবদর্থাশ্চ লোকে ॥ ৩

**অন্বয়ঃ**।—[মহৎসেবায়া মুক্তিহেতুত্বেন বিষয়াসঙ্গিজনসেবায়াশ্চ বন্ধহেতুত্বেন মহৎসেবৈব কর্ত্তব্যেতি সূচয়িতুমাহ মহদিত্যাদি] [মনীষিণঃ] মহৎসেবাং (মহতাং 'মহান্তস্তে' ইত্যাদিনা বক্ষ্যমাণস্বরূপাণাং ব্রহ্মোপাসকানাং ভগবদুপাসকানাঞ্চ সেবাম্ অনুগতিং) বিমুক্তেঃ (দ্বিবিধায়াঃ মুক্তেঃ) দ্বারং (প্রয়োজকম্) [তথা] যোষিতাং (স্ত্রীণাম্, উপলক্ষণেন ভোগ্যবিষয়াণামিত্যর্থঃ) সঙ্গিসঙ্গং (সঙ্গিনঃ আসক্তিমন্তঃ তেষাং সঙ্গং সমাগমং, সেবনমিতি যাবৎ) তমোদ্বারং (তমসঃ বন্ধস্য দ্বারং কারণম্) আহুঃ (বদন্তি)। [তথা হি সংসর্গজা দোষগুণা ভবন্তীতি ন্যায়েন মহতাং সেবাসংসর্গেণ চিত্তে মহত্বস্য স ক্রমাৎ তদুচিতক্রিয়াকলাপানুষ্ঠানাদিনা মুক্তির্বিপরীতেন তু বিপরীতমিতি ভাবঃ] [নমু কে তে মহান্তঃ? যেষাং সেবাং মুক্তিদ্বারং ব্রবীষি ইত্যাকাঙ্ক্ষায়াং মহত এব দ্বৈবিধ্যেন লক্ষয়তি মহান্তস্তে ইত্যাদিনা] যে বিমন্যবঃ (ক্রোধশূন্যাঃ) সুহৃদঃ (সর্ব্বত্র সৌহার্দ্দযুক্তাঃ) সাধবঃ (সদাচারাঃ জনাঃ) সমচিত্তাঃ (সর্ব্বত্র তুল্যতয়া ব্রহ্মাত্মতাবেদিনঃ, ব্রহ্মোপাসকা ইত্যর্থঃ) [তথা] প্রশান্তাঃ ('শমো মন্নিষ্ঠতাবুদ্ধে'রিতি ভগবদুক্তিসূচিতভগবন্নিষ্ঠতালক্ষণসম্পন্নাঃ ভগবদুপাসকাশ্চ ইত্যর্থঃ) তে (এব) মহান্তঃ (নিরুক্তমহৎপদপ্রতিপাদ্যাঃ ভবন্তীতি শেষঃ) [তথা হি যে ব্রহ্মোপাসকাঃ, যে চ ভগবদুপাসকাস্তেষামেব দ্বিবিধানামপি সেবয়া দ্বিবিধা সাযুজ্যলক্ষণা ভগবৎপার্ষদত্বলক্ষণা চ মুক্তিরাবির্ভবতীতি যুগ্মাভিস্তথাবিধা মহান্তঃ সেব্যা ইতি ভাবঃ। বিমন্যব ইত্যাদি বিশেষণত্রয়ং সমচিত্তেষু প্রশান্তেষু চ পৃথক্ তুল্যানাংগমস্তি ইতি ধ্যেয়ম্] ॥ ২

**মূলানুবাদ**।—মনীষিগণ মহদ্ব্যক্তির সেবাকে মুক্তির দ্বার এবং কামিনীসমাসক্ত (বিষয়াসক্ত) ব্যক্তির সহিত সংসর্গকে তম বা বন্ধের দ্বার বলিয়া থাকেন। যাঁহারা পরের প্রতি ক্রোধশূন্য, সকল জীবে সৌহার্দ্দযুক্ত ও সদাচার-সম্পন্ন, সেই সমচিত্ত বা ব্রহ্মনিষ্ঠ ব্যক্তিগণ ও তাদৃশ প্রশান্ত বা ভগবদুপাসক ব্যক্তিগণ মহাজন। (তাঁহাদেরই সেবা করা কর্ত্তব্য) ॥ ২

**শ্রীধরটীকা**।—মোক্ষবন্ধয়োর্নিদানমাহ মহৎসেবামিতি। তমসঃ সংসারস্য দ্বারং যোষিতাং যে সঙ্গিনস্তেষাং সঙ্গম্। মহতাং লক্ষণমাহ সার্দ্ধেন মহান্ত ইতি। সাধবঃ সদাচারাঃ ॥ ২

**অন্বয়ঃ**।—[অন্যথাপি মহতাং লক্ষণমাহ যে বা ইত্যাদিনা] বা (অথবা) যে (জনা) ঈশে (ঈশ্বররূপে) ময়ি কৃতসৌহৃদার্থা (কৃতং বিহিতং সৌহৃদং সখ্যমেব অর্থঃ পরমপুরুষার্থঃ যেষাং তথাভূতাঃ, মৎপ্রীতাবেব পুরুষার্থতাবুদ্ধিশালিন ইত্যর্থঃ) [তথা] দেহম্ভরবার্ত্তিকেষু (দেহং শরীরং বিভ্রতি পরিপুষ্ণন্তি যে তে দেহম্ভরাঃ, শরীরপোষণায় ভোজনপানাদ্যাসক্তা, তেষাং বার্ত্তাঃ জীবিকাঃ আলোচনং বা, তাভিঃ দীব্যন্তি যে তেষু, দেহম্ভরাণাং রীতিমনুকৃত্য জীবিকামর্জ্জয়ৎসু, তদালোচনমাত্রং সারভূতং মন্যমানেষু বা ইত্যর্থঃ। স্বামিপাদাস্তু দেহম্ভরা শরীরপরিপোষণমাত্রসারা ন তু ধর্ম্মবিষয়াপি যা বার্ত্তা তদ্যুক্তেষু ইত্যর্থমাহুঃ) জনেষু (ন প্রীতিযুক্তা ইত্যনেন সম্বন্ধঃ) [তথা] জায়াত্মজরাতিমৎসু (জায়া কলত্রং, আত্মজাঃ পুত্রাঃ, রাতিঃ ধনং, তদ্যুক্তেষু) গৃহেষু প্রীতিযুক্তাঃ (প্রণয়শালিনঃ অনুরক্তা ইতি যাবৎ) ন [ভবন্তীতি শেষঃ] [তথা] লোকে (জগতি) যাবদর্থাঃ (যাবদর্থং যাবৎপ্রয়োজনমেব অর্থঃ যেষাং তথাভূতাঃ, স্বপ্রয়োজনসাধকাতিরিক্তেষু অর্থেষু স্পৃহাশূন্যা ইত্যর্থ. ভবন্তীতি শেষঃ। তে মহান্ত ইতি পূর্ব্বশ্লোকার্থেনান্বয়ঃ। বিশ্বনাথচক্রবর্ত্তিনস্তু যাবদর্থা ইত্যত্র 'যাবদ্ভিরেব বাসনাদিভিরর্থো মহৎপাদসেবনাত্মিকা ভক্তির্ভবেৎ, তাবন্ত এব উপাদেয়া যেষাং তে। তাবদাদিপদানাং বৃত্তাবন্তর্ভাবঃ ইতি প্রাহুঃ) ॥ ৩

নূনং প্রমত্তঃ কুরুতে বিকর্ম্ম, যদিন্দ্রিয়প্রীতয় আপৃণোতি।
ন সাধু মন্যে যত আত্মনোঽয়,-মসন্নপি ক্লেশদ আস দেহঃ॥ ৪
পরাভবস্তাবদবোধজাতো, যাবন্ন জিজ্ঞাসত আত্মতত্ত্বম্।
যাবৎ ক্রিয়াস্তাবদিদং মনো বৈ, কর্ম্মাত্মকং যেন শরীরবন্ধঃ॥ ৫

**মূলানুবাদ।**—অথবা যাঁহারা ঈশ্বররূপী আমাতে সৌহার্দ্দিস্থাপন করাকেই পরমপুরুষার্থ বিবেচনা করেন এবং যাহারা ভোজন-পানাদি বিষয়ে আসক্ত ব্যক্তিবর্গের কথা লইয়া সময় অতিবাহিত করে, তাহাদের প্রতি ও পুত্রকলত্রবিত্তযুক্ত গৃহস্থাশ্রমের প্রতি যাঁহাদের প্রীতি নাই এবং জীবিকাপালনের উপযোগী অর্থ অপেক্ষা অধিক অর্থে যাঁহাদের স্পৃহা নাই, তাঁহারাই বাস্তবিক মহান্॥ ৩

**শ্রীধরটীকা।**—ময়ি ঈশে কৃতং সৌহৃদমেবার্থঃ পুরুষার্থো যেষাম্। বাশব্দেনান্যনিরপেক্ষত্বৈবাস্য লক্ষণত্বং দর্শয়তি। দেহ বিভর্ত্তীতি দেহম্ভরা বিষয়বার্ত্তৈব ন ধর্ম্মবিষয়া যেষু তেষু জনেষু, জায়াদিযুক্তেষু গৃহেষু চ। রাতি মিত্রং ধনং বা। পাঠান্তরে জায়াদিপ্রদেষু। যাবদর্থশ্চ যাবদর্থমেবার্থো যেষামিতি মধ্যপদলোপী সমাসঃ, দেহনির্ব্বাহাধিকধনস্পৃহাশূন্যা ইত্যর্থঃ॥ ৩

**অন্বয়ঃ।**—[উক্তস্য দেহগতকষ্টকামানর্হত্বস্য উপপাদনার্থমাহ নূনমিত্যাদি] যৎ (যদা) ইন্দ্রিয়প্রীতয়ে (ইন্দ্রিয়াণাং তৃপ্তিসম্পাদনায়) আপৃণোতি (ব্যাপ্রিয়তে জন ইতি শেষঃ) [তদা] প্রমত্তঃ (অনবহিতঃ সন) নূনং বিকর্ম্ম (অপকর্ম্ম পাপং) কুরুতে। [তৎ] (বিকর্ম্ম) সাধু (সমীচীনং) ন মন্যে [কিং তৎ বিকর্ম্ম ইত্যাকাঙ্ক্ষায়ামাহ যত ইত্যাদি] যতঃ (যস্মাৎ বিকর্ম্মণঃ) আত্মনঃ (আত্মসম্বন্ধী) অয়ম্ (অনুভূয়মানঃ) অসন্নপি (পারমার্থিকসত্তাশূন্যোঽপি) ক্লেশদঃ (দুঃখনিদানং) দেহঃ আস (সমুৎপন্নঃ) [তথা হি বিকর্ম্মণা পূর্ব্বং কৃতেন অয়ং জীবদেহো জাতস্তেন চ মহৎ কষ্টমেব ভুজ্যতে অতঃ পুনরপি তেন কৃতেন দুঃখহেতুশরীরসম্পর্কস্য অনপনেয়ত্বাৎ দুঃখোপায়ভূতস্যাস্য পরিহাণায় বিকর্ম্মৈব পরিহর্ত্তব্যমিতি ভাবঃ]॥ ৪

**মূলানুবাদ।**—যখন জীব ইন্দ্রিয়তৃপ্তিসম্পাদনের জন্য ব্যাপৃত হয়, তখন সে অবধানশূন্য হইয়া পাপাচরণ করিতে থাকে, অতএব আত্মা যাহা হইতে এই অসৎ ক্লেশপ্রদ দেহ লাভ করিয়াছে, সেই কর্ম্মের পুনরায় অনুষ্ঠান আমি সমীচীন মনে করি না॥ ৪

**শ্রীধরটীকা।**—কামান্ নার্হতীতি যদুক্তং তদুপপাদয়তি নূনমিতি। যদ্‌যদা ইন্দ্রিয়প্রীতয়ে আপৃণোতি ব্যাপ্রিয়তে তদা প্রমত্তঃ সন্ বিকর্ম্ম পাপং নূনং কুরুতে। যতো বিকর্ম্মণঃ প্রাচীনাদয়ং ক্লেশদো দেহো জাতঃ তস্যৈব পুনঃ করণং সাধু ন মন্যে॥ ৪

**অন্বয়ঃ।**—[দেহাদীনাং বিনাশধর্ম্মকত্বাৎ ন চিরং ক্লেশভোগঃ, তৎ কিমানর্থমনর্থ ইত্যাশঙ্ক্যাহ পরাভব ইত্যাদি] যাবৎ (যৎকালপর্য্যন্তম্) আত্মতত্ত্বম্ (আত্মনঃ স্বরূপং) ন জিজ্ঞাসতে (নৈব জ্ঞাতুমিচ্ছতি, ইচ্ছায়া অবিবক্ষিতত্বাৎ ন জানন্তীত্যর্থঃ) [জীবা ইতি শেষঃ] তাবৎ (তৎকালপর্য্যন্তম্) অবোধজাতঃ (অজ্ঞানপ্রবৃত্তঃ) পরাভবঃ (দেহাদিনা স্বরূপতিরোভাবঃ, ভবতীতি শেষঃ) যাবৎ (যৎকালপর্য্যন্তং) ক্রিয়া [ভবেয়ুরিতি শেষঃ] তাবৎ ইদং মনঃ কর্ম্মাত্মকং বৈ (কর্ম্মস্বভাবমেব) যেন (কর্ম্মাত্মকেন মনসা) শরীরবন্ধঃ (দেহেন সম্বন্ধরূপং বন্ধনং ভবতীতি শেষঃ) [তথা হি দেহাদের্নশ্বরত্বেঽপি মনসঃ ক্রিয়াযাঃ চিরন্তনত্বাৎ তদ্ধেতুকশরীরবন্ধস্যাপি অনিবৃত্ত্যা মহানয়মনর্থ ইতি ভাবঃ]॥

**মূলানুবাদ।**—যে পর্য্যন্ত জীব আত্মতত্ত্বজ্ঞান লাভ না করে সেই পর্য্যন্ত অজ্ঞানহেতু দেহাদি-

এবং মনঃ কর্ম্ম বশং প্রযুঙ্ক্তে, অবিদ্যযাত্মন্যুপধীয়মানে ।
প্রীতির্ন যাবন্ময়ি বাসুদেবে, ন মুচ্যতে দেহযোগেন তাবৎ ॥ ৬
যদা ন পশ্যত্যযথা গুণেহাং, স্বার্থে প্রমত্তঃ সহসা বিপশ্চিৎ ।
গতস্মৃতির্বিন্দতি তত্র তাপা,-নাসাদ্য মৈথুন্যমগারমজ্ঞঃ ॥ ৭

দ্বারা আত্মার স্বরূপ তিরোহিত থাকে। যতকাল পর্য্যন্ত ক্রিয়া থাকিবে, ততকাল পর্য্যন্তই মন কর্ম্মস্বভাব, সেই কর্ম্মস্বভাব মন হইতেই আত্মার দেহাদি বন্ধন হইয়া থাকে। (অতএব দেহাদি বিনাশশীল হইলেও মনের ক্ষণ-ভঙ্গুরতা না থাকায় আত্মার শরীরবন্ধহেতু দুঃখভোগ অনিবার্য্য) ॥ ৫

**শ্রীধরটীকা**।-দেহাদের্নশ্বরত্বাৎ কিয়াননয়মনর্থ ইত্যাশঙ্ক্যাহ। পরাভবো দেহাদিনা স্বরূপাভিভবঃ অজ্ঞানকৃতস্তাবন্তবতি। তত্র হেতুঃ-যাবৎ ক্রিয়াঃ স্যুঃ তাবদিদং মনো হি কর্ম্মস্বভাবমেব স্যাৎ। যেন কর্ম্মাত্মকেন মনসা ॥ ৫

**অন্বয়ঃ**।—পূর্ব্বকৃতেনৈব কর্ম্মণা মনসঃ পুনঃ কর্ম্মকরণে প্রবর্ত্তনমুপপাদয়তি এবমিত্যাদিনা] অবিদ্যয়া (অজ্ঞানেন) আত্মনি উপধীয়মানে (যুজ্যমানে সতি) কর্ম্ম (পূর্ব্বকৃতং পাপং পুণ্যঞ্চ) এবম্ (উক্তরূপেণ) মনঃ (অন্তঃকরণং) বশং প্রযুঙ্ক্তে (অধীনতয়া কর্ম্মাণি প্রবর্ত্তয়তি ইত্যর্থঃ) [তথা হি পূর্ব্বং যৎকর্ম্ম কৃতং তেনৈবানুবাসিত-মন্তঃকরণং পুনঃ কর্ম্মান্তরেষু প্রবর্ত্তত ইতি ভাবঃ] যাবৎ (যৎকালপর্য্যন্তং) ময়ি (আত্মস্বরূপে) বাসুদেবে (নারা-য়ণে পরমাত্মনি) ন প্রীতিঃ (ন ভক্তিঃ ভবতীতি শেষঃ) তাবৎ দেহযোগেন (শরীরসম্বন্ধেন কর্ত্রা) ন মুচ্যতে [জীব ইতি শেষঃ] [তথা হি নারায়ণে ময়ি যাবদ্ ভক্তিমুদ্রেকস্তাবদেব অবিদ্যোচ্ছেদাৎ অবিদ্যামূলকশরীর-সম্পর্কানুৎপাদো নান্যথা ইতি ভাবঃ] ॥ ৬

**মূলানুবাদ**।—যতকাল পর্য্যন্ত অবিদ্যার সহিত জীব যুক্ত থাকে, ততকাল পর্য্যন্তই কর্ম্ম মনকে নিজের অধীন করিয়া পুনরায় কর্ম্মে প্রবৃত্ত করিতে থাকে। যাবৎ আত্মস্বরূপ বাসুদেবরূপী আমাতে ভক্তিযোগ উৎপন্ন না হয়, তাবৎ (অবিদ্যার উচ্ছেদ না হওয়ায় তন্মূলক) শরীরসম্পর্ক জীবকে পরিত্যাগ করে না ॥ ৬

**শ্রীধরটীকা**ঃ—উক্তমুপসংহরতি। এবং পূর্ব্বকৃতং কর্ম্ম কর্ত্তৃভূতং মনঃ কর্ম্মভূতং বশং প্রযুঙ্ক্তে পুনঃ কর্ম্মনিষ্ঠং করোতি। জীবন্মুক্তকর্ম্মব্যাবৃত্ত্যর্থমাহ অবিদ্যয়েতি। অবিদ্যয়া আত্মনি উপধীয়মানে আচ্ছাদ্যমানে সতি। এবং মনঃ কর্ত্তৃ পুরুষং কর্ম্মবশং প্রযুঙ্ক্তে ইতি বা ॥ ৬

**অন্বয়ঃ**।—[দেহযোগাদতিরিক্তমপি অনর্থপাতমাহ যদেত্যাদিনা] যদা স্বার্থে প্রমত্তঃ (স্বপ্রয়োজনে বৈষয়িকে অনবধানেন বর্ত্তমান ইত্যর্থঃ) [জীবঃ] বিপশ্চিৎ (বিবেকী সন্) গুণেহাং (গুণানাম্ ইন্দ্রিয়াণাং চেষ্টাম্) অযথা (মিথ্যা, অনাত্মসম্বন্ধিনীমিত্যর্থঃ) ন পশ্যতি (ন নিশ্চিনোতি) তত্র (তদা) সহসা গতস্মৃতিঃ (আত্মস্বরূপ-স্মৃতিশূন্যঃ) অজ্ঞঃ (অজ্ঞানবান্ সঃ) মৈথুন্যম্ (মিথুনসম্বন্ধি, মিথুনসুখপ্রধানমিত্যর্থঃ) অগারং (গৃহম্) আসাদ্য (প্রাপ্য) তাপান্ (দুঃখশতানি) বিন্দতি (লভতে) [তথা হি মিথ্যাজ্ঞানসম্ভবোঽয়ং সংসারঃ, মিথ্যাজ্ঞানঞ্চ অনাত্মনি আত্মনিশ্চয়েন তদ্গুণানাম্ আত্মীয়ত্বাবধারণপ্রাবল্যতঃ যাবৎ তস্য মিথ্যাজ্ঞানস্য নাপস্মৃতিস্তাবদেব সংসারস্তন্মূলদুঃখভোগশ্চেতি ভাবঃ] ॥ ৭

**মূলানুবাদ**।—স্বার্থে প্রমত্ত জীব যে পর্য্যন্ত বিবেক আশ্রয় করিয়া ইন্দ্রিয়ের ব্যাপারগুলিকে মিথ্যা অর্থাৎ আত্মার নহে—এইরূপ নিশ্চয় না করে, সে পর্য্যন্ত সহসা আত্মার স্বরূপ স্মৃতিশূন্য থাকায় অজ্ঞানহেতু মিথুনসুখপ্রধান সংসার-গৃহ প্রাপ্ত হইয়া তাহাকে অসীম দুঃখ ভোগ করিতে হয় ॥ ৭

পুংসঃ স্ত্রিয়া মিথুনীভাবমেতং, তয়োর্মিথো হৃদয়গ্রন্থিমাহুঃ।
অতো গৃহক্ষেত্রসুতাপ্তবিত্তৈ,-র্জনস্য মোহোঽয়মহং মমেতি ॥ ৮
যদা মনোহৃদয়গ্রন্থিরস্য, কর্ম্মানুবদ্ধো দৃঢ় আশ্লথেত।
তদা জনঃ সম্পরিবর্ত্ততেঽস্মা,-ন্মুক্তঃ পরং যাত্যতিহায় হেতুম্ ॥ ৯

**শ্রীধরটীকা।**—ন কেবলং দেহযোগমাত্রম্ অনর্থান্তরঞ্চেত্যাহ। যদা গুণানামিন্দ্রিয়াণাম্ ঈহাং চেষ্টাম্ অযথা মিথ্যা আত্মীয়া ন ভবতীতি বিপশ্চিদ্বিবেকী সন্ ন পশ্যতি। নু পশ্যতীতি পাঠে অযথা আত্মীয়ত্বেনেত্যর্থঃ। তত্র তদা সহসা গতস্মৃতিঃ স্বরূপস্মৃতিশূন্যঃ সন্ অজ্ঞো মূঢ়ং মৈথুনসুখপ্রধানং গৃহং প্রাপ্য তাপান্ বিন্দতি ॥ ৭

**অন্বয়ঃ**।—[ননু সংসারে পুত্রকলত্রাদিপ্রযুক্তং সুখমনুভবতঃ কুতস্তাপা ইত্যাকাঙ্খায়ামাহ পুংস ইত্যাদি] পুংস (পুরুষস্য) স্ত্রিয়া [সহ] এতং (মৈথুনমিত্যনেন কথঞ্চিৎ সংসূচিতং) মিথুনীভাবং (দ্বন্দ্বভাবং) তয়োঃ (স্ত্রীপুংসোঃ) মিথ (পরস্পরং) হৃদয়গ্রন্থিং (হৃদয়বন্ধনম্) আহুঃ (বদন্তি, পণ্ডিতা ইতি শেষঃ) [তথা হি যোঽয়ং সংসারে পরস্পরং স্ত্রীপুংসোঃ মিথুনীভাবঃ, তেনৈব তয়োরন্তঃকরণদ্বয়ং পরস্পরং প্রতি সুতরামত্যন্তরজ্যতীতি ভাবঃ] অতঃ (অস্মাৎ মিথুনীভাবাৎ, জনস্য গৃহক্ষেত্রসুতাপ্তবিত্তৈঃ (গৃহেণ, ক্ষেত্রেণ স্ত্রিয়া, সুতৈঃ পুত্রৈঃ, পুত্রীভিশ্চ, আপ্তৈঃ বান্ধবৈঃ তথা বিত্তৈঃ ধনাদিভিঃ) অহং মম ইতি (এবম্প্রকারঃ) অয়ং মোহঃ [ভবতীতি শেষঃ] [প্রত্যেকং হৃদয়গ্রন্থিনা দেহেন্দ্রিয়মাত্রে অহং মমেতি মোহঃ সম্পদ্যতে, এতস্মাৎ মিথুনীভাবাত্তু গৃহাদিকং বিষয়ীকৃত্য মহা-মোহ ইতি ভাবঃ] ॥ ৮

**মূলানুবাদ।**—পুরুষ ও স্ত্রীর এই মিথুনীভাবকে পণ্ডিতগণ উঁহাদের পরস্পরের হৃদয়গ্রন্থীরূপ বলিয়াছেন। এই মিথুনভাব হইতেই লোকের গৃহ, কলত্র, সন্তান, বন্ধু-বান্ধব ও বিত্তবিষয়ে 'অহঙ্কার ও মমকার' রূপ মহাভিমান উৎপন্ন হইয়া থাকে ॥ ৮

**শ্রীধরটীকা।**—ননু যথোপযোগং স্ত্রিয়া মিথুনীভূয় সুখমাত্রমনুভবতঃ কুতস্তাপাঃ স্যুঃ? তত্রাহ পুংস ইতি। প্রত্যেকং তয়োরেকৈকো হৃদয়গ্রন্থিরস্ত্যেব। এতং মিথোঽন্যোন্যং স্থূলমত্যন্তং হৃদয়য়োর্গ্রন্থিং দুর্ভেদ্যং বদন্তি। কুত ইত্যত আহ। অতঃ অস্মাৎ মিথুনীভাবাৎ। প্রত্যেকং হৃদয়গ্রন্থিনা তু দেহেন্দ্রিয়মাত্রে অহংমমেতি মোহঃ, অস্মাৎ তু গৃহাদিভির্বিষয়ভূতৈর্মহান্ মোহো ভবেদিত্যর্থঃ ॥ ৮

**অন্বয়ঃ**।—[তস্য মহামোহস্য নিবৃত্তিকালমাহ যদেত্যাদিনা] যদা মনঃ (মনোরূপঃ) অস্য (জীবস্য) কর্ম্মানুবন্ধঃ (কর্ম্মভিঃ অনুবদ্ধঃ) দৃঢ় হৃদয়গ্রন্থিঃ আশ্লথেত (শিথিলো ভবেৎ) তদা জনঃ অস্মাৎ (মিথুনীভাবাৎ) সম্পরিবর্ত্ততে (নিবর্ত্ততে) [ততশ্চ] হেতুম্ (অভিমানম্) অতিহায় (পরিত্যজ্য) মুক্তঃ [সন্] পরং পদং যাতি (লভতে) [তথা হি যদা জীবঃ জ্ঞানবৈরাগ্যাদ্যভ্যাসেন দৃঢ়ং কর্ম্মানুবন্ধং হৃদয়গ্রন্থিং শিথিলীকর্ত্তুমলং স্যাৎ তদৈব নিরুক্তাভিমানহেতুভূতমিথুনীভাববিগমেনাভিমানাভাবাৎ মুক্তিপদং সমুপগতং ভবতীতি ভাবঃ] ॥ ৯

**মূলানুবাদ।**—যখন জীবের কর্ম্মানুবদ্ধ মনোরূপ দৃঢ় হৃদয়গ্রন্থি জ্ঞানবৈরাগ্যাদির অভ্যাসে শিথিলতা প্রাপ্ত হইবে, সেই সময়েই জীব এই মিথুনভবে হইতে নিবৃত্ত হইয়া অহঙ্কাররূপ হেতু পরিত্যাগ পূর্ব্বক মুক্তাবস্থার পরম পদ আশ্রয় করিবে ॥ ৯

**শ্রীধরটীকা।**—কদা তর্হি তস্য নিবৃত্তিঃ? অত আহ। যদা অস্য জনস্য কর্ম্মভিরনুবন্ধো দৃঢ়ো মনোরূপো হৃদয়গ্রন্থিঃ শিথিলো ভবেৎ তদা অস্মান্মিথুনীভাবাৎ নিবর্ত্ততে। ততশ্চ হেতুমহঙ্কারং ত্যক্ত্বা মুক্তঃ সন্ পরং পদং যাতি ॥ ৯

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—শ্রীঋষভদেব পুত্রগণকে বলিতে লাগিলেন—হে বৎসগণ। বহুজন্ম অতিক্রম করিয়া প্রভূত পুণ্যফলে জীব মনুষ্যযোনি প্রাপ্ত হইয়া কর্মক্ষম দেহ অবলম্বন করিয়া থাকে এবং নিজ কর্মানুসারে জীব অন্য যে যে যোনি প্রাপ্ত হয়, তাহার একটীও মনুষ্যদেহের তুল্য প্রকৃষ্ট নহে। ইহার দুইটি কারণ বলা যাইতে পারে, একটি কারণ এই যে, মনুষ্যশরীরে যেমন জ্ঞানের পরিপূর্ণ বিকাশ হয়, অন্য কোনও শরীরে সেইরূপ সর্বপ্রকার জ্ঞানশক্তির সমুন্মেষ দেখিতে পাওয়া যায় না। অপর একটি কারণ এই যে, পৃথিবীর মধ্যে ভারতবর্ষ যেমন কর্মক্ষেত্র বলিয়া কথিত হইয়াছে, সেইরূপ সকল জীবের মধ্যে মনুষ্যশরীরই সর্ববিধ কর্মের উপযুক্ত ক্ষেত্র। পশ্বাদির শরীর যাগাদিকার্য্যে অধিকারী নহে, পরন্তু মনুষ্যশরীরই উক্ত কার্য্যে অধিকারী, এই মনুষ্যশরীরপদে যে কেবল মানবের শরীরই বুঝায় এমন নহে, কিন্তু উপলক্ষণহেতু অসুরাদির শরীরও বুঝিতে হইবে, কাজেই অসুরগণও যে যাগ-যজ্ঞাদির অনুষ্ঠান করিয়া প্রভূত ঐশ্বর্য্যাদি লাভ করেন, ইহা অসঙ্গত নহে। ঐরূপ মনুষ্যদেহ লাভ করিয়াও যে জীব বিষ্ঠাভোজী শূকরাদির সদৃশ বিষয়ভোগ করিয়াই কালাতিপাত করে, মনুষ্যযোগ্য জ্ঞানশক্তির সম্যক উন্মেষ সাধনে যত্নবান্ না হইয়া কেবলমাত্র ক্ষণভঙ্গুর বৈষয়িক সুখ-কামনা পোষণ করিয়াই অমূল্য মানবদেহের বিলয় সাধন করে, সে অতি মূর্খ। আলোচনা করিলে দেখা যায় যে, আহার, নিদ্রা প্রভৃতি বিষয়ভোগ পশুর ও মনুষ্যের বিসদৃশ নহে। একই প্রকারে পশু ও মানুষ, বিষয়ভোগ জন্য সুখের অধিকারী, পরন্তু ধর্ম ও অপর ধর্মই একমাত্র মনুষ্যের বিলক্ষণ বস্তু, উহা হইতে বঞ্চিত বিষয়মাত্রপ্রবণ ব্যক্তি অত্যন্ত নিকৃষ্ট, কারণ বিষয়ভোগে যৎকালে সুখের উপভোগ করা যায়, তৎকালে সঙ্গে সঙ্গে দুঃখভোগও অনিবার্য্য। তাহার হেতু এই যে, যে ব্যক্তি যে সময়ে যে বিষয়ের ভোগ করিতে থাকে, উহা চিরস্থির নহে বলিয়া স্বভাবতঃই উহার ভ্রংশের আশঙ্কা চিত্তে জাগরিত হইয়া দুঃখ প্রদান করে। আবার যখন ঐ বিষয় চলিয়া যায়, তখন তাহার অপগম হেতু দুঃখ অবশ্যই উৎপন্ন হয়। এইরূপে নানা প্রকারেই বিষয়ভোগ জন্য সুখের সমভিব্যাহারে দুঃখও বর্তমান থাকে, অতএব ঐ কষ্টপ্রদ বিষয়কে লইয়া জীবন অতিবাহিত করা যে একটা অতিমূর্খতা মাত্র তাহাতে আর সন্দেহ নাই।

অতএব হে পুত্রগণ। তোমরা কেবল বিষয়প্রবণ হইয়া বৃথা সময় অতিবাহিত করিবে না, তাহা হইলে তোমরাও সুধীগণের নিকটে মূর্খ বলিয়া গণ্য হইবে। তোমরা প্রধানতঃ সংসারে কি কি কার্য্য করিবে, তাহা তোমাদিগকে উপদেশ দিতেছি, শ্রবণ কর। যে ব্যক্তি তপস্যার অনুষ্ঠান করে, তপঃপ্রভাবে তাহার অন্তঃকরণ বিশুদ্ধি লাভ করে। চিত্তের মালিন্য অপগত হইলে যখন উহা নির্মল দর্পণের ন্যায় বস্তুর প্রতিবিম্বগ্রহণে সমর্থ হয়, তখনই ঐ হৃদয়ে অসীম অনন্ত সচ্চিদানন্দময় ব্রহ্মের স্বরূপ আবির্ভূত হয় এবং জীব অসীম ব্রহ্মানন্দলাভের অধিকারী হইয়া থাকে। অতএব তোমরা চিত্তের বিশুদ্ধি সম্পাদনের জন্য কঠোর তপস্যার অনুষ্ঠান করিবে, তাহা হইলে তোমাদের অন্তঃকরণ যখন বিশুদ্ধতার আলোক লাভ করিবে তখনই তোমাদের সেই স্বচ্ছ অন্তঃকরণে চিৎপদার্থ প্রতিবিম্বিত হইবেন, তখন আর জ্ঞাতব্য কিছু অবশিষ্ট থাকিবে না, সকল জিজ্ঞাসা সেই খানেই বিলয়প্রাপ্ত হইবে, পরিণামে তোমরা অসীম ব্রহ্মানন্দের অধিকারী হইতে পারিবে। হে পুত্রগণ। আমি তোমাদিগকে সাতিশয় স্নেহ করি, অতএব আমার এই উপদেশের সারবত্তা অনুভব করিয়া যাহাতে স্বীয় কর্তব্য কার্য্যে মনোনিবেশ করিতে পার, তদ্বিষয়ে তোমাদের দৃষ্টি আকর্ষণ করিবার জন্য কৃপাপূর্ব্বকই আমি তোমাদিগকে এই সকল কথা বলিতেছি। সম্প্রতি মোক্ষ ও বন্ধের কারণ ব্যক্ত করিতেছি, শ্রবণ কর। জীব বহু জন্মের অবসানে যে মনুষ্যদেহ প্রাপ্ত হয়, সেই মনুষ্যদেহের সাহায্যেই আত্মার উদ্ধার ও অধঃপতন হইয়া থাকে। ইচ্ছা করিলে জীব এই মনুষ্যদেহ দ্বারা সৎকর্মের অনুষ্ঠান অথবা অসৎকর্মের অনুষ্ঠান করিতে পারে। যাহার প্রাক্তন অদৃষ্ট যেরূপ, তাহার সেই অনুসারেই সৎকর্ম ও অসৎকর্মে প্রবৃত্তি হইয়া থাকে, পরন্তু সর্বদাই ধারণা রাখিতে

হইবে যে, আমি সৎকর্ম্ম করিব, অসৎকর্ম্ম করিব না, কারণ সৎকর্ম্ম করিলে আমার উর্দ্ধগতি হইবে ও অসৎকর্ম্ম করিলে অধোগতি হইবে। আবার সৎকর্ম্মে প্রবৃত্তি যেমন সঙ্গগুণে হইয়া থাকে, অসৎকর্ম্মে প্রবৃত্তিও সঙ্গদোষেই হইয়া থাকে। যে ব্যক্তি সাধুব্যক্তির সহিত সর্ব্বদা অবস্থান করে এবং তাঁহাদের সাধু আলোচনা শ্রবণ করিয়া ও তাহার ধারণা করিয়া কালাতিপাত করিয়া থাকে, ঐ সাধু-সঙ্গাদির প্রভাবে তাহার হৃদয়ের মল বিদূরিত হয়। ফলে সাধুব্যক্তির অনুষ্ঠিত কার্য্যাবলী সাধন করিবার জন্য তাহার মানসিক একান্ত অনুরাগ উৎপন্ন হয়, পরে ঐ অনুরাগবশে সৎকর্ম্মে প্রবৃত্তিশীল অন্তঃকরণ সাধুকর্ম্মের অনুষ্ঠানে সহায়তা করিয়া মুক্তিপর্য্যন্ত সৎফল দান করিয়া থাকে। এই জন্যই ভগবান্ মহৎ সেবাকে বিবিধ মুক্তির দ্বার বা পরম্পরায় কারণ বলিয়াছেন।

শাস্ত্রে ব্রহ্মোপাসক ও ভগবদুপাসক এই দুই প্রকার মহান্ ব্যক্তির মধ্যে ভেদ দেখা যায়, উহাদের মধ্যে প্রথম-পক্ষ নির্ব্বিশেষ ব্রহ্মের উপাসক ও দ্বিতীয় পক্ষ সবিশেষ ব্রহ্মের উপাসক, ঐ উপাসক ভেদে মুক্তিকেও আবার দুই-ভাগে বিভক্ত করা হয়, তন্মধ্যে প্রথম পক্ষের মুক্তি সাযুজ্যরূপা ও দ্বিতীয়পক্ষের মুক্তি ভগবৎপার্ষদত্বলক্ষণা। যাঁহারা সবিশেষ ব্রহ্ম পরমেশ্বর বিষ্ণুর উপাসক, তাঁহারা শ্রীভগবানের পার্ষদ হইয়া থাকেন, আর যাঁহারা নির্ব্বিশেষ তুরীয় ব্রহ্মের উপাসক, তাঁহারা ব্রহ্মভাব লাভ করিয়া সাযুজ্য মুক্তির অধিকারী হইয়া থাকেন, ইহা টীকাকার বিশ্বনাথ চক্রবর্ত্তীপাদ সুস্পষ্টরূপে প্রতিপাদন করিয়াছেন ভগবান্ ব্যাসদেবও এই দ্বিবিধ সম্প্রদায়ের স্বরূপ বর্ণনা করিয়াছেন, যথা—কতিপয় মহৎ ব্যক্তি সমচিত্ত অর্থাৎ অভেদদর্শী, অকুটিল বুদ্ধি, আর কতিপয় মহৎ ব্যক্তি প্রশম সহকারে ভগবদেকনিষ্ঠ। 'সমো মন্নিষ্ঠতা বুদ্ধেঃ' এই শাস্ত্রবাক্য দ্বারা প্রশমকেই ভগবদেকনিষ্ঠতা বলা হইয়াছে, এবং উক্ত মহাজনের সেবা বা ভক্তিপূর্ব্বক সংসর্গকেই মুক্তির কারণ বলা হইয়াছে।

আর যে সকল ব্যক্তি কামিনীকাঞ্চনে অত্যন্ত আসক্ত, বিষয়ভোগকেই যাহারা পরমার্থ মনে করিয়া তাহাতেই অন্তঃকরণ নিয়োজিত করিয়া থাকে, কামসুখের বিরোধী যে কোনও বিষয়কেই যাহারা বিষবৎ দূরে পরিহার করে, কামিনীকাঞ্চনের বিষয় শ্রবণ ও কীর্ত্তনই যাহাদের সুখ উৎপাদন করে এবং ভগবানের প্রসঙ্গকে যাহারা স্বপ্নেও অবলম্বনীয় মনে করে না, তাহাদের সঙ্গ দৃঢ়বন্ধনের কারণ হইয়া থাকে, অর্থাৎ যে যেরূপ সঙ্গে বাস করে, তাহার চিত্তও ঠিক সেইভাবে গঠিত হয়, যে যেরূপ আচরণ দেখে, তাহার সেইরূপ আচরণই করিতে প্রবৃত্তি হয়। অতএব ততকাল পর্য্যন্ত সেইসব সঙ্গ বর্জ্জন করিয়া থাকিতে হয়, পরে সংযমাদি প্রভাবে যখন চিত্ত অসীমসামর্থ্য অর্জ্জন করে, তখন আর তাহার সঙ্গদোষে অনিষ্ট ঘটিতে পারে না। সুতরাং যতকাল অন্তঃকরণ চঞ্চল থাকে, তত-কাল কামী ব্যক্তির সঙ্গ করিবে না, তাহা হইলেই তাহার বৈষয়িক সুখকামনা বৃদ্ধি প্রাপ্ত হইতে পারিবে না ও ক্রমশঃ নিবৃত্তিমার্গে অন্তঃকরণ প্রবৃত্ত হইয়া পরমপদ মোক্ষলাভের আনুকূল্য করিবে। আর যদি ঐ অবস্থায় কামিনীকাঞ্চন-সেবী সংসারকীটস্বরূপ জীবের সমাগমই করিতে থাকে, তবে তাহার উত্তরোত্তর দুষ্ট বিষয়কামনাই হৃদয়ে জাগরূক হইতে থাকিয়া ভগবদ্ভক্তি প্রভৃতি উৎকৃষ্ট উপায় হইতে অন্তঃকরণকে ভ্রষ্ট করিয়া জীবের মহান্ অপকার সাধন করিয়া থাকে। এই জন্যই 'যোষিৎসঙ্গীসঙ্গ'কে তমোদ্বার বা বন্ধের কারণ বলা হইয়াছে। যাঁহারা শ্রীভগবানের প্রতি ভক্তিসম্পন্ন অর্থাৎ দ্বিতীয় প্রকার মহান্, তাঁহারা ভগবানের প্রতি একান্ত অনুরক্ত হইয়া বৈষয়িকব্যক্তিসুলভ পুত্র, কলত্র, ধন, জন, গৃহ কিছুতেই প্রীতি পোষণ করেন না, শ্রীভগবানকেই তাঁহারা পরমানন্দময় প্রীতির পাত্র মনে করেন এবং কেবলমাত্র জীবনযাত্রার উপযোগী অর্থাদি সংগ্রহ হইলেই তাঁহারা পরিতৃপ্ত হন। আর যে সকল জীব ইন্দ্রিয়াসক্ত, তাহারা ইন্দ্রিয়ের তৃপ্তি সম্পাদন করিতে সর্ব্বদা ব্যতিব্যস্ত থাকে ও যে কোন উপায়ে ইন্দ্রিয়ের প্রীতি সম্পাদনকেই তাহারা পরমার্থ মনে করে। তাহারা উত্তরোত্তর বৈষয়িক সুখের উপাদান সংগ্রহ করিতে ব্যস্ত থাকিয়া পাপ-পুণ্য বিবেচনা করিবার অবসর পায় না। সাধারণতঃ বৈষয়িক সুখ সম্পাদন করিতে গেলে অনেক স্থলেই পর-

হংসে গুরৌ ময়ি ভক্ত্যানুবৃত্ত্যা, বিতৃষ্ণয়া দ্বন্দ্বতিতিক্ষয়া চ।
সর্ব্বত্র জন্তোর্ব্যসনাবগত্যা, জিজ্ঞাসযা তপসেহানিবৃত্ত্যা ॥ ১০
মৎকর্ম্মভির্মৎকথয়া চ নিত্যং, মদ্দেবসঙ্গাদ্গুণকীর্ত্তনান্মে।
নির্ব্বৈরসাম্যোপশমেন পুত্রা, জিহাসযা দেহগেহাত্মবুদ্ধেঃ ॥ ১১
অধ্যাত্মযোগেন বিবিক্তসেবয়া, প্রাণেন্দ্রিয়াত্মাভিজয়েন সধ্র্যক্।
সচ্ছ্রদ্ধয়া ব্রহ্মচর্য্যেণ শশ্বদ্-দসম্প্রমাদেন যমেন বাচাম্ ॥ ১২
সর্ব্বত্র মদ্ভাববিচক্ষণেন, জ্ঞানেন বিজ্ঞানবিরাজিতেন।
যোগেন ধৃত্যুদ্যমসত্ত্বযুক্তো, লিঙ্গং ব্যপোহেৎ কুশলোহহমাখ্যম্ ॥ ১৩

হিংসাদি অবলম্বন করিতে হয়। অনবহিত জীব ঐ পরহিংসাদির বর্জ্জনকে বৈষয়িক সুখের বিরোধী আলোচনা করিয়া তাহা করিতে পারে না, কাজেই উত্তরোত্তর ঐ পাপ কার্য্যের অনুষ্ঠান হেতু যে পাপ সঞ্চিত হয়, তাহাতে তাহার ক্লেশপ্রদ দেহের সহিত কখনও বিচ্ছেদ ঘটে না, অনন্তকাল দেহ আশ্রয় করিয়া তাহাকে দুঃখভোগ করিতে হয়। অতএব ঐরূপ কার্য্য অনুষ্ঠান করিলে যখন ক্লেশবাহক দেহের সহিত আত্মার বিচ্ছেদ অসম্ভব এবং ক্লেশভোগ অনিবার্য্য, তখন ঐ কর্ম্মকে কোনও রূপেই প্রকৃষ্ট বলা যায় না। যাবৎকাল আত্মা অবিদ্যার অন্ধকারে প্রচ্ছন্ন থাকে, তাবৎ কাল অজ্ঞান অন্তঃকরণ ঐরূপ ক্লেশপ্রদ কর্ম্মই করিতে থাকে, পরে ভগবানের অনুগ্রহেই হউক, অথবা নিজ শুভাদৃষ্টের প্রভাবেই হউক, অথবা বিষয়সমূহে দোষদর্শন বশতঃই হউক, যখন চিত্ত আত্মজ্ঞানোন্মুখ হয় এবং আত্মতত্ত্বজ্ঞানের আলোকে চিত্ত উদ্ভাসিত হইয়া উঠে, তখনই অজ্ঞান তিরোহিত হইয়া যায় এবং অজ্ঞানমূলক বন্ধ আর তাহাকে ক্লেশপ্রদান করে না। ঐ তত্ত্বজ্ঞানোন্মেষের একমাত্র ও প্রধান কারণ—ভগবদ্ভক্তি; যখন জীব ভগবান্ বাসুদেবের প্রতি প্রীতিলাভ করে ও ভগবান্ বাসুদেবের প্রতি প্রীতিবশতঃ অপর সমস্ত বস্তুর প্রীতি তুচ্ছ গণনা করিবার সামর্থ্য লাভ করে, তখনই তত্ত্বজ্ঞানের উন্মেষবশতঃ অজ্ঞানান্ধকার তিরোহিত হওয়ায় দেহযোগ বিচ্ছিন্ন হইয়া থাকে, হৃদয়ের গ্রন্থি শিথিলতা প্রাপ্ত হয় ও কর্ম্মের বন্ধন শিথিল হওয়ায় কর্ম্মমূলক হৃদয়গ্রন্থি আর থাকিতে পারে না। তখন আর কর্ম্মমূলক পুরুষ ও স্ত্রীর মিথুনভাবাদি বন্ধহেতু সত্তালাভ করে না ও তখনই তাহার মুক্তিরূপ পরমার্থ লাভ হয় ॥ ১-৯

অন্বয়ঃ।—[অথ সাংসারিকনিয়তাহঙ্কারপরিহারে পঞ্চবিংশতিং সাধনান্যাহ চতুর্ভির্হংস ইত্যাদিভিঃ] হে পুত্রাঃ। ধৃত্যুদ্যমসত্ত্বযুক্তঃ (ধৃতিঃ ধৈর্য্যং, উদ্যমঃ উৎসাহঃ, সত্ত্বং বিবেকপ্রধানমন্তঃকরণং, তৈঃ যুক্তঃ) কুশলঃ (নিপুণধীঃ) হংসে (পরমাত্মস্বরূপে) ময়ি (মল্লক্ষণে) গুরৌ ভক্ত্যা (সেবয়া, প্রীতিলক্ষণয়েত্যর্থঃ) অনুবৃত্ত্যা (আনুগত্যেন, তৎপরায়ণতয়েত্যর্থঃ) বিতৃষ্ণয়া (বিষয়বৈরাগ্যেণ) দ্বন্দ্বতিতিক্ষয়া চ (দ্বন্দ্বস্য সুখদুঃখাদেঃ তিতিক্ষয়া সহিষ্ণুতয়া) সর্ব্বত্র (ইহ পরত্র চ) জন্তোঃ (জীবস্য) ব্যসনাবগত্যা (দুঃখানুসন্ধানেন) [অথবা সর্ব্বত্র জন্তোঃ জীবস্য ব্যসনাবগত্যা দুঃখানুভূত্যা পরেষাং দুঃখে দুঃখজ্ঞানেন ইত্যর্থঃ। এতেন দয়াগুণো ব্যাখ্যাতঃ] জিজ্ঞাসয়া (ভক্তের্ভজনীয়স্য পরমেশ্বরস্য চ জ্ঞানেচ্ছয়া) তপসা (একাদশী-কার্ত্তিকাদিব্রতলক্ষণেন, বিষ্ণু-বৈষ্ণবসেবানিবন্ধন-স্বীয়ভোজনাদিসঙ্কোচলক্ষণেন চ ব্রতাদিনা) ঈহানিবৃত্ত্যা (কামকর্ম্মপ্রবৃত্তিরাহিত্যেন) মৎকর্ম্মভিঃ (মদর্থৈঃ কর্ম্মসমূহৈঃ) নিত্যং (নিরন্তরং) মৎকথয়া চ (মমৈব প্রসঙ্গেন) মদ্দেবসঙ্গাৎ (অহমেব দেবঃ আরাধ্যঃ যেষাং তে মদ্দেবাঃ, মদেকনিষ্ঠাঃ তেষাং সঙ্গাৎ সম্পর্কাৎ সেবনাদিত্যর্থঃ) মে (মম) গুণকীর্ত্তনাৎ (গুণানাং প্রশস্তিসূচক-

কর্ম্মাশয়ং হৃদয়গ্রন্থিবন্ধ,-মবিদ্যয়াসাদিতমপ্রমত্তঃ।
অনেন যোগেন যথোপদেশং, সম্যগ্ব্যপোহ্যোপরমেত যোগাৎ ॥ ১৪

ধর্ম্মাণাং কীর্ত্তনাৎ ) নির্বৈরসাম্যোপশমেন ( নির্বৈরং বৈরাভাবঃ, দ্বেষশূন্যত্বমিতি যাবৎ, সাম্যং সমতা, পরেষাং সুখ-দুঃখাদৌ স্বীয়সুখদুঃখাদ্যভিমানঃ, উপশমঃ ক্রোধাদেঃ নিবৃত্তিঃ, তেষাং সমাহারঃ, তেন ) দেহগেহাত্মবুদ্ধেঃ ( দেহেষু গেহেষু চ আত্মবুদ্ধেঃ আত্মত্বাত্মীয়ত্বয়োঃ জ্ঞানস্য, দেহেষু আত্মত্বাধ্যারোপেণ গেহেষু চ আত্মীয়ত্বানুসন্ধানেনেতি যাবৎ ) জিহাসয়া ( ত্যাগেচ্ছয়া ) অধ্যাত্মযোগেন ( অধ্যাত্মশাস্ত্রানুশীলনেন ) বিবিক্তসেবয়া ( নির্জ্জনবিশুদ্ধস্থান-পরিগ্রহেণ ) সধ্রাক্ ( সম্যক্ ) প্রাণেন্দ্রিয়াত্মাভিজয়েন ( প্রাণানাম্ ইন্দ্রিয়াণাম্ আত্মনঃ অন্তঃকরণস্য চ অভিজয়েন সর্ব্বতঃ সংযমনেন ) সচ্ছ্রদ্ধয়া ( সৎসু জনেষু বিষয়েষু চ শ্রদ্ধয়া বহুমানেন ) ব্রহ্মচর্য্যেণ ( কায়বাঙ্মনোগতেন ব্রহ্ম-চর্য্যেণ ইত্যর্থঃ ) শশ্বৎ ( নিয়তম্ ) অসম্প্রমাদেন ( সাবধানতয়া ইত্যর্থ. ) বাচাং যমেন ( সংযমনেন ) সর্ব্বত্র ( সর্ব্বেষু প্রাণিষু বস্তুষু চ ) মদ্ভাববিচক্ষণেন ( মদ্ভাবঃ মৎস্বরূপত্বং, তেন বিচক্ষণং নিপুণং যৎ তেন ) জ্ঞানেন ( সর্ব্বত্র মৎস্বরূপানুভবেন ইত্যর্থঃ ) বিজ্ঞানবিরাজিতেন ( অনুভবপর্য্যন্তেন জ্ঞানেন ) [ তথা ] যোগেন (সমাধিনা) অহমাখ্যম্ ( অহঙ্কারনামকং ) লিঙ্গং ( পূর্ব্বোক্তং হেতুং ) ব্যপোহেৎ ( নিরস্যেৎ )। [লিঙ্গমিত্যস্য লিঙ্গদেহমিত্যর্থ ইতি কেচিৎ, পরম্ অহঙ্কাররূপস্য হেতোঃ প্রক্রমাৎ লিঙ্গমিত্যস্য হেতুরূপার্থঃ সাধীয়ান্। তথা হি নিরুক্তপঞ্চবিংশতিহেত্বনুষ্ঠানেন অহঙ্কারে বিলাপিতে এব পরমপদসম্প্রাপ্তিরিতি তদর্থং প্রযত্নঃ সমাস্থেয় ইতি ভাবঃ ] ॥ ১০—১৩

**মূলানুবাদ।**—হে পুত্রগণ। যে নিপুণবুদ্ধি ব্যক্তি ধৈর্য্য, উৎসাহ ও সত্ত্বযুক্ত, সেই ব্যক্তি বক্ষ্যমাণ পঞ্চ-বিংশতি ভাবের সাহায্যে অহঙ্কাররূপ হেতুর বিলয় সাধন করিয়া থাকেন। উক্ত পঞ্চবিংশতি ভাব এই,— পরমাত্ম-স্বরূপ গুরু আমার প্রতি ভক্তি, আমার অনুবর্ত্তন, বিষয়বৈরাগ্য, সুখ-দুঃখাদি দ্বন্দ্বসহিষ্ণুতা, ইহলোক ও পরলোক সর্ব্বত্রই জীবের দুঃখ এইরূপ নিশ্চয়, ভক্তি ও ভগবান্ বিষয়ে তত্ত্ব জানিবার ইচ্ছা, ব্রতাদি আচরণ, কাম্যকর্ম্মের পরিত্যাগ, আমার উদ্দেশে কর্ম্মসম্পাদন, নিয়ত আমার প্রসঙ্গ, আমার ভক্তের সহিত সমাগম, আমার গুণকীর্ত্তন, কাহারও প্রতি দ্বেষের অভাব, সকলের প্রতি সমতা অর্থাৎ পরের সুখে বা দুঃখে তুল্যানুভূতি, ক্রোধাদির উপশম, দেহ ও গৃহে আত্মবুদ্ধির অভাব, অধ্যাত্মশাস্ত্রের অনুশীলন, নির্জ্জন পবিত্র স্থান আশ্রয়, সম্যক্‌রূপে প্রাণজয়, ইন্দ্রিয়জয় ও অন্তঃকরণের জয়, সাধুব্যক্তি ও সাধুবিষয়ে শ্রদ্ধা, ব্রহ্মচর্য্য, নিরন্তর সাবধানতা, বাক্যের সংযম, সর্ব্বত্র মদ্ভাবদীপ্ত অনুভব পর্য্যন্ত জ্ঞান এবং সমাধি ॥ ১০—১৩

**শ্রীধরটীকা।**—হেতুমভিহায়েত্যুক্তং, তত্র পঞ্চবিংশতিসাধনান্যাহ চতুর্ভিঃ। হংসে ময়ি গুরৌ ভক্তিঃ সেবা। অনুবৃত্তিস্তৎপরতা। বিগততৃষ্ণয়া। সর্ব্বত্র লোকান্তরেহপি ব্যসনাবগত্যা। দুঃখানুসন্ধানেন। ঈহানিবৃত্ত্যা কাম্যকর্ম্ম ত্যাগেন ॥ ১০ ॥ মদর্থৈঃ কর্ম্মভিঃ। অহমেব দেবো যেষাং তৈঃ সঙ্গাৎ। হে পুত্রাঃ। দেহগেহয়োরাত্মবুদ্ধেঃ অহংমমেতি বুদ্ধেঃ ॥ ১১ ॥ অধ্যাত্মযোগেন অধ্যাত্মশাস্ত্রাভ্যাসেন। সধ্রাক্ সম্যগিতি সর্ব্বত্র সম্বন্ধঃ। অসম্প্রমাদেন কর্ত্তব্যস্যাপরিত্যাগেন ॥ ১২ ॥ সর্ব্বত্র মদ্ভাবো মদ্ভাবনা, তত্র বিচক্ষণেন নিপুণেন বিজ্ঞানবিরাজিতেন অনুভবপর্য্যন্তেন জ্ঞানেন, যোগেন সমাধিনা ধৃত্যুদ্যমসত্ত্বযুক্তঃ ধৈর্য্যপ্রযত্নবিবেকৈর্যুক্তঃ সন্ অহঙ্কারাখ্যমুপাধিং ব্যপোহেৎ নিরস্যেৎ ॥ ১৩

**অন্বয়ঃ।**—[অথ যদা তেষাং সাধনানামনুষ্ঠানেনাহঙ্কারবিলয়স্তদা তেভ্যঃ সাধনেভ্য উপরমমাহ কর্ম্মাশয়-মিত্যাদিনা ] [ জীবঃ ] অপ্রমত্তঃ ( অবধানযুক্তঃ সন্ ) যথোপদেশম্ ( উপদেশমনতিক্রম্য, ন তু উপদেশং বিনা গ্রন্থাদিদর্শনমাত্রতঃ স্বোৎপ্রেক্ষিতেন ইতি ভাবঃ ) অনেন যোগেন ( পূর্ব্বোক্তেন যোগরূপেণ উপায়েন ইত্যর্থঃ ) অবিদ্যয়া ( অজ্ঞানেন কারণেন ) আসাদিতং ( প্রাপ্তং ) কর্ম্মাশয়ং ( কর্ম্মাণি আশেরতে অস্মিন্ ইতি কর্ম্মাশয়ঃ,

পুত্রাংশ্চ শিষ্যাংশ্চ নৃপো গুরুঃ পিতা, মল্লোককামো মদনুগ্রহার্থঃ।
ইত্থং বিমন্যুরনুশিষ্যাদতজ্জ্ঞান্, ন যোজয়েৎ কর্ম্মসু কর্ম্মমূঢান্॥
[ কং যোজয়ন্ মনুজোঽর্থং লভেত, নিপাতয়ন্ নষ্টদৃশং হি গর্ত্তে ]* ॥ ১৫

তং ) হৃদয়গ্রন্থিবন্ধং ( হৃদয়গ্রন্থিরূপং বন্ধং ) সম্যক্ ব্যপোহ্য ( নিরস্য ) যোগাৎ ( যোগরূপাৎ সাধনাৎ ) উপরমেত ( নিবর্ত্তেত, ফলনিষ্পত্তৌ সত্যাম্ উপায়স্য উপযোগাভাবেন হৃদয়গ্রন্থিরূপবন্ধনিবৃত্তিরূপফলোৎপত্তৌ তদুপায়ভূতো যোগঃ পরিহর্ত্তব্য ইতি ভাবঃ। উপরমেতেত্যত্র উপপূর্ব্বস্য রমতেরাত্মনেপদমার্ষম্ ॥ ১৪

মূলানুবাদ।— জীব সাবধানতা সহকারে গুরুর উপদেশানুসরণে পূর্ব্বোক্ত যোগোপায় অনুষ্ঠান পূর্ব্বক অজ্ঞানহেতু সম্প্রাপ্ত কর্ম্মাশয় হৃদয়গ্রন্থিবন্ধন সম্যক্ রূপে নিরাস করিয়া পরে উক্ত যোগ হইতে বিরত হইবে। ১৪

শ্রীধরটীকা।—ততঃ সাধনাদুপরমেদিত্যাহ। কর্ম্মাশয়াঃ যেষু তে যস্মিন্। যোগেন উপাসনন। যদ্যপি ফলে সিদ্ধে সাধনোপরমঃ সিদ্ধ এব, তথাপি যাবদ্দেহপাতং তদভ্যাসশঙ্কাবারণায়োক্তম্ ॥ ১৪

অন্বয়ঃ।—[উপদেশকানামপি ইত্থমেবোপদেশঃ কর্ত্তব্য ইত্যাহ পুত্রাংশ্চেত্যাদিনা] মল্লোককামঃ ( মম লোকং কাময়মানঃ ) মদনুগ্রহার্থঃ ( মম অনুগ্রহঃ প্রসাদ এব অর্থঃ প্রয়োজনমস্য সঃ মমৈব প্রসাদং পরমার্থং মন্যমান ইত্যর্থঃ ) নৃপঃ ( রাজা ) গুরুঃ পিতা চ বিমন্যুঃ ( ক্রোধরহিতঃ সন ) [ যথাক্রমং প্রজাঃ ] পুত্রান্ শিষ্যাংশ্চ ইত্থম্ ( উক্তরূপেণ ) অনুশিষ্যাৎ ( উপদিশেৎ ) [ তথা হি সর্ব্ব এব নৃপাদয়ঃ উপদেশকাঃ প্রজাদীনামেবমুপদেশং কুর্য্যুঃ, পরমুপদিষ্টস্য অকরণেঽপি কোপং মা কুর্ব্বীরন্, কিন্তু পুনরপি জ্ঞানসম্পাদনায় উপদিশেয়ুরেবেতি ভাবঃ ] অতজ্জ্ঞান্ (তত্ত্বম্ অবিজানতঃ ) কর্ম্মমূঢান্ ( কর্ম্মসু অশ্রেয়স্করেষু শ্রেয়োবুদ্ধ্যা সুতরাং মোহেন সমাসক্তানিত্যর্থঃ ) কর্ম্মসু ন যোজয়েৎ। [তথা হি কর্ম্মাণি স্বতরামশ্রেয়াংসি তেষু শ্রেয়ো মন্যমানাঃ সমাসক্তাঃ তান্ পুনরপি কর্ম্মৈব কুরুত, এতেনৈব শ্রেয়ো ভবিষ্যতীতি নোপদিশেয়ুঃ, উপদেশকানামুপদেশস্য ভাপেক্ষিতাদিতি ভাবঃ] [মনুজঃ] নষ্টদৃশং ( নষ্টা দৃক্ চক্ষুঃ যস্য তং, দৃষ্টিশক্তিশূন্যং ) গর্ত্তে ( খাতে ) যোজয়ন্ ( সংসর্গং কারয়ন্ ) নিপাতয়ন (তত্র পাতয়ন) কং হি অর্থং ( প্রয়োজনং লভেত ? অপি তু ন কমপি ) [তথা হি যথা অন্ধস্য সতঃ স্বয়মেব গর্ত্তে সম্ভাবিতপাতস্য গর্ত্তে নিপাতনোপদেশঃ ফলবান্ ন ভবতি, তথৈব অশ্রেয়ঃসু কর্ম্মসু স্বত এব সংসক্তানাং পুনঃ কর্ম্মণি বিনিয়োজনমফলং পরমনিষ্টজনকমেবেতি ভাবঃ ] ( এতদ্বন্ধনান্তর্গতব্যাখ্যানঃ সন্দর্ভঃ বঙ্গবাসিমুদ্রিতপুস্তকে সমধিকঃ ) ॥ ১৫

মূলানুবাদ।— যে রাজা, গুরু এবং পিতা মদীয় লোক কামনা করেন এবং আমার অনুগ্রহকেই পরমার্থ মনে করেন, সেই রাজা, গুরু ও পিতার যথাক্রমে প্রজা, শিষ্য ও পুত্রকে উক্তরূপ উপদেশ দেওয়া কর্ত্তব্য ; তাহারা উপদিষ্ট বিষয়ের অনুষ্ঠান না করিলেও তাহাদিগের প্রতি কোপ করা উচিত নহে ( পরন্তু পুনরায় শিক্ষা দেওয়াই কর্ত্তব্য), যে সকল ব্যক্তি তত্ত্বজ্ঞানশূন্য কর্ম্মমূঢ় অর্থাৎ অকল্যাণকর কর্ম্মকে কল্যাণকর বলিয়া মানিয়া লয়, তাহাদিগকে আবার কর্ম্মে নিয়োগ করিবে না। [ যে ব্যক্তির দৃষ্টিশক্তি নষ্ট হইয়াছে, অর্থাৎ যে ব্যক্তি অন্ধ, তাহাকে গর্ত্তে নিপতিত করিয়া মনুষ্য কোন্ ফল লাভ করিতে পারে ? ] ॥ ১৫

শ্রীধরটীকা।—কিঞ্চ পুত্রান্ পিতা, শিষ্যান্ গুরুঃ, নৃপশ্চ প্রজাঃ এবমনুশিক্ষয়েৎ, মম লোকং যঃ কাময়তে যদ্বা মদনুগ্রহ এবার্থো যস্য। বিমন্যুঃ শিক্ষিতস্যাকরণেঽপি কোপশূন্যঃ, অতজ্জ্ঞান্ তত্ত্বমবিদুষঃ শ্রেয়োবুদ্ধ্যা। কর্ম্মসু মূঢান্ ন যোজয়েৎ। ( অন্যথোপদেশে প্রত্যবায়মাহ। মনুজঃ কাম্যকর্ম্মসু পুরুষং যোজয়ন্ গর্ত্তে সংসারকূপে তং পাতয়তি, স মনুজঃ কম্ অর্থং পুরুষার্থং লভেত ? ন কমপীত্যর্থঃ ) ॥ ১৫

* বন্ধনীমধ্যগতঃ শ্লোকাংশঃ 'বঙ্গবাসী' মুদ্রিতপুস্তকে সমধিকঃ।

লোকঃ স্বয়ং শ্রেয়সি নষ্টদৃষ্টি,-র্যোঽর্থান্ সমীহেত নিকামকামঃ।
অন্যোন্যবৈরং সুখলেশহেতো,-রনন্তদুঃখঞ্চ ন বেদ মূঢ়ঃ॥ ১৬
কস্তং স্বয়ং তদভিজ্ঞো বিপশ্চি,-দবিদ্যায়ামন্তরে বর্ত্তমানম্।
দৃষ্ট্বা পুনস্তং সঘৃণঃ কুবুদ্ধিং, প্রযোজয়েদুৎপথগং যথান্ধম্॥ ১৭
গুরুর্ন স স্যাৎ স্বজনো ন স স্যাৎ, পিতা ন স স্যাজ্জননী ন সা স্যাৎ।
দৈবং ন তৎ স্যান্ন পতিশ্চ স স্যা,-ন্ন মোচয়েদ্ যঃ সমুপেতমৃত্যুম্॥ ১৮

অন্বয়ঃ।—[ বিষয়প্রবৃত্তের্দুঃখহেতুত্বং তত্র সুখাভিমানস্য অজ্ঞানপ্রযুক্তত্বঞ্চ বিবৃণোতি লোক ইত্যাদিনা ] নিকামকামঃ ( নিকামং অতিশয়েন কামঃ কামনা যস্য তথাভূতঃ, প্রভূতকামনাযুক্তঃ ) যঃ লোকঃ স্বয়ং শ্রেয়সি ( শ্রেয়স্করে বিষয়ে ) নষ্টদৃষ্টিঃ ( অন্ধঃ সন্ ) অর্থান্ ( বিষয়ান্ ) সমীহেত ( প্রাপ্তুমভিলষেৎ, সমাশ্রয়েত বা ) সুখলেশহেতো ( লেশমাত্রস্যাপি সুখস্য হেতোঃ ) অন্যোন্যবৈরং ( পারস্পরিকং শাত্রবং ) [ সমীহেত ইতি শেষঃ ] [ সঃ ] মূঢ় ( অজ্ঞঃ লোকঃ ) অনন্তদুঃখং ( পরিণামিকমসীমং তাপং ) ন বেদ ( ন জানাতি ) [ তথা হি দুঃখময়েষু বিষয়েষু সুখবুদ্ধ্যা প্রবৃত্তিরজ্ঞানস্যৈব ফলং, ততঃ কেবলং পরিণামে দুঃখমেব সম্পদ্যতে, অতস্তত্র সুখবুদ্ধিপূর্ব্বিকাং প্রবৃত্তিমপহায় পরিণামদুঃখনিরাসঃ কর্ত্তব্য ইতি ভাবঃ ]॥ ১৬

মূলানুবাদ।—যে ব্যক্তি প্রবল কামনাপ্রভাবে স্বয়ং শ্রেয়োবিষয়ে অন্ধতা প্রাপ্ত হইয়া কেবল বিষয়ের ভোগার্থ চেষ্টা করিতে থাকে এবং অল্পমাত্র সুখের জন্যও পরস্পর বৈর আচরণ করিতে কুণ্ঠিত হয় না, সেই মূঢ় ব্যক্তি জানে না যে, উহা হইতে পরিণামে তাহার অসীম দুঃখ ভোগ করিতে হইবে॥ ১৬

শ্রীধরটীকা।—এতদুপপাদয়তি লোক ইতি ত্রিভিঃ। নষ্টদৃষ্টিত্বে হেতুঃ—য ইতি। নিকামমতিশয়েন কামো যস্য॥ ১৬

অন্বয়ঃ।—[ যস্তু তত্ত্বজ্ঞঃ সদয়শ্চ তস্য তত্র পুনস্তৎপ্রবর্ত্তনময়ুক্তমিত্যাহ কস্তমিত্যাদিনা ] কঃ তদভিজ্ঞঃ ( নিরুক্ততত্ত্বজ্ঞঃ ) সঘৃণঃ ( সদয়ঃ ) বিপশ্চিৎ ( দোষদর্শী, অর্থানাং পারস্পরিকবৈরস্য চ পরিণামদুঃখদস্বরূপদোষজ্ঞ ইত্যর্থঃ ) তং ( মূঢ়ং ) স্বয়ম্ অবিদ্যায়ামন্তরে ( অজ্ঞানাভ্যন্তরে ) বর্ত্তমানং দৃষ্ট্বা পুনঃ উৎপথগম্ ( উৎপথে গচ্ছন্তম্ ) অন্ধং যথা ( তথা ) তং কুবুদ্ধিং ( কুমতিং জনম্ ) প্রযোজয়েৎ ( নিযুঞ্জীত, তত্রৈবাবিদ্যায়ামিতি শেষঃ ) [ তথা হি যথা কথঞ্চিদুৎপথগামিনমন্ধং দৃষ্ট্বা সঘৃণঃ কোঽপি ন স্বমুৎপথ এব গচ্ছেতি সমুপদিশতি, তথৈব স্বত এব অবিদ্যায়াং কর্ম্মাত্মিকায়াং বর্ত্তমানং 'কর্ম্মাণি কুরু' ইতি ন কোঽপি দয়াবান্ নিযুঞ্জীত ইতি ভাবঃ ]॥ ১৭

মূলানুবাদ।—উক্ত তত্ত্ববিষয়ে অভিজ্ঞ কোন্ দোষদর্শী সদয় ব্যক্তি স্বতঃই অবিদ্যায় বর্ত্তমান সেই মূঢ় ব্যক্তিকে দেখিয়া উৎপথগামী অন্ধের তুল্য সেই কুবুদ্ধিব্যক্তিকে আবার সেই অবিদ্যাময় কর্ম্মে প্রবৃত্ত করিবেন?॥ ১৭

শ্রীধরটীকা।—তমীদৃশং কুবুদ্ধিং দৃষ্ট্বা তত্রৈব কস্তং প্রবর্ত্তয়েৎ? ন কোঽপি। উৎপথেন গচ্ছন্তম্ অন্ধং যথা তেনৈব গচ্ছেতি কো ব্রূয়াৎ?॥ ১৭

অন্বয়ঃ।—[ ভক্তিমার্গোপদেশেন সংসারমোচনবিমুখানাং গুর্ব্বাদীনামপ্রাশস্ত্যমাহ গুরুর্নেত্যাদিনা ] যঃ সমুপেতমৃত্যুং ( সমুপেতঃ সম্প্রাপ্তঃ মৃত্যুঃ সংসারো যেন সঃ, তং সংসারিণং, জন্মমরণাদিস্বভাবমিত্যর্থঃ ) ন মোচয়েৎ ( ভক্তিমার্গোপদেশেন ন মুক্তিং প্রাপয়েৎ, মুক্তিং প্রাপয়িতুং ন শক্নুয়াদিতি বার্থঃ ) সঃ গুরুঃ ( প্রকৃষ্টো গুরুঃ ) ন স্যাৎ। সঃ স্বজনঃ ( প্রকৃষ্টঃ আত্মজনঃ ) ন স্যাৎ। সঃ পিতা ( প্রকৃষ্টো জনয়িতা ) ন স্যাৎ। সা জননী ( প্রকৃষ্টা মাতা ) ন স্যাৎ। তৎ দৈবং ( প্রকৃষ্টমদৃষ্টং ) ন স্যাৎ। সঃ পতিশ্চ ( প্রকৃষ্টঃ স্বামী চ ) ন স্যাৎ। [ যঃ

ইদং শরীরং মম দুর্ব্বিভাব্যং, সত্ত্বং হি মে হৃদয়ং যত্র ধর্ম্মঃ।
পৃষ্ঠে কৃতো মে যদধর্ম্ম আরা,-দতো হি মামৃষভং প্রাহুরার্য্যাঃ ॥ ১৯

ইত্যত্র বাক্যভেদে লিঙ্গব্যত্যাসঃ কর্ত্তব্যঃ] [তথা হি ভক্তিমার্গোপদেশেন সংসারসমুত্তরণসহায়কদানেনৈব সর্ব্বেষা-মমীষাং গুর্ব্বাদীনাং প্রশস্তিরন্যথা তু সুতরামপকর্ষ এবেতি ভাবঃ। অথবা যঃ সংসারিণং ন মোচয়েৎ শিষ্যাদিকমিতি শেষঃ, সঃ গুরুঃ ন স্যাৎ, গুরুপদং গৃহীত্বা গুরুযোগ্যং পূজাদিকং ন প্রতিগৃহ্নীয়াদিত্যর্থঃ। তথা স স্বজনঃ ন স্যাৎ, স্বজনযোগ্যং প্রণয়াদিকং নাদদীত। স পিতা ন স্যাৎ, পুত্রোৎপত্তিমাত্রমনুকুলয়ন্ পিতৃসংজ্ঞাং ন গৃহ্নীয়াৎ। সা জননী ন স্যাৎ, পুত্রং নৈব জনয়িতুং গর্ভং দধীত। তৎ দৈবং ন স্যাৎ, দেবতা ন স্যাৎ, দেবতালভ্যা পূজা তেন ন গ্রাহ্যেতি ভাবঃ। স পতিশ্চ ন স্যাৎ, পাণিগ্রহণমাত্রেণ পতিসংজ্ঞাং নাধিকুর্ব্বীত ইতি ভাবঃ। তথা হি যদি ভক্তি-মার্গোপদেষ্টৃত্বং গুর্ব্বাদীনাং, তদৈব তেষাং তত্তৎপদসাফল্যং, অন্যথা তু নিষ্ফলমেবেতি সর্ব্বৈরেব ভক্তিমার্গোপদেশে যত্নঃ সমাস্থেয় ইতি ভাবঃ] ॥ ১৮

মূলানুবাদ।—এই সংসারে যিনি জন্মমরণপ্রবাহরূপ মৃত্যু নিবারণের উপায় করিয়া না দেন, তিনি (শিক্ষা বা দীক্ষা দান করিলেও) গুরু নহেন, (হিতাচরণ করিলেও) স্বজন নহেন (জন্মদাতা এবং পালক হইলেও) পিতা নহেন, (গর্ভে ধারণ এবং পোষণ করিলেও) মাতা নহেন, (আরাধিত এবং বাঞ্ছিত ফলদাতা হইলেও) দেবতা নহেন এবং (পাণিগ্রাহক এবং রক্ষক হইলেও) পতি নহেন। (অতএব যাঁহারা সংসারবন্ধন হইতে মুক্তি লাভের উপায় করিয়া দেন তাঁহারাই প্রকৃত আত্মীয়) ॥ ১৮

শ্রীধরটীকা।—সমুপেতঃ সম্প্রাপ্তো মৃত্যুঃ সংসারো যেন তং ততো ভক্তিমার্গোপদেশেন যো ন মোচয়েৎ স গুর্ব্বাদির্ন ভবেদিত্যর্থঃ। যদ্বা যস্তং মোচয়িতুং ন শক্নুয়াৎ, স তস্য গুর্ব্বাদির্ন স্যাদিতি নিষেধঃ। ততশ্চ পিতা ন স স্যাদিতি পুত্রোৎপত্তৌ যত্নো ন কার্য্য ইত্যর্থঃ। দৈবং দেবতা ন স্যাদিতি পূজা ন গ্রাহ্যা ইত্যর্থঃ। এবমন্যদপি দ্রষ্টব্যম্ ॥ ১৮

অন্বয়ঃ।—[অথ মোক্ষধর্ম্মোপদেশানন্তরং ভ্রাতৃশুশ্রূষণধর্ম্মমুপদেষ্টুং তথা ভক্তিপ্রাপ্ত্যর্থমপেক্ষণীয়স্য ভাগবতসেবনস্য ভ্রাতৃশুশ্রূষণেনৈব সম্পন্নতামভিপ্রেত্য ভূমিকামারচয়তি ইদং শরীরমিত্যাদিনা] ইদং (দৃশ্যমানং) মম শরীরং (ঋষভদেবদেহঃ) দুর্বিভাব্যম্ (দুর্বিতর্ক্যম্) [ভবতীতি শেষঃ] [তথা হি মম ভগবতো যদেবঃ মানুষা-কারো দেহঃ, সঃ কেবলং মমৈব ইচ্ছায়া বিলাসঃ, ন তু প্রাকৃতমনুষ্যোঽহমিতি ভাবঃ) মে (মম) হৃদয়ং (মনঃ) সত্ত্বং, যত্র (মনসি) ধর্ম্মঃ (তৎ শুদ্ধং সত্ত্বমিত্যর্থঃ) যৎ (যস্মাৎ) আরাৎ (দূরাদেব) [ময়া] অধর্ম্মঃ পৃষ্ঠে কৃতঃ (অপসারিতঃ) অতো হি আর্য্যাঃ মাম্ ঋষভং (শ্রেষ্ঠার্থক-ঋষভ-পদবাচ্যং) প্রাহুঃ [যত্র ধর্ম্মঃ তত্র মে হৃদয়ং মনঃ প্রবর্ত্তত ইতি বিশ্বনাথব্যাখ্যানম্] ১৯

মূলানুবাদ।—আমার এই মনুষ্যাকার দেহ অবিতর্ক্য অর্থাৎ ইহা অপ্রাকৃত। আমার হৃদয়ই সত্ত্বস্বরূপ, যাহাতে শুদ্ধসত্ত্ব বিরাজমান আছেন। যেহেতু আমি অধর্ম্মকে পশ্চাতে অতিদূরে নিরাশ করিয়াছি, এইজন্যই আর্য্যগণ আমাকে ঋষভ বা শ্রেষ্ঠ বলিয়া থাকেন ॥ ১৯

শ্রীধরটীকা।—এবং মোক্ষধর্ম্মানুপদিশ্য ভ্রাতৃশুশ্রূষণলক্ষণং ধর্ম্মং স্পর্দ্ধাদিনিবৃত্তয়ে তেষাং জন্মকথনপূর্ব্বকমাহ দ্বাভ্যাম্। ইদং মনুষ্যাকারং শরীরং মম দুর্ব্বিভাব্যম্ অবিতর্ক্যং মদিচ্ছাবিলাসিতম্, ন ত্বহং প্রাকৃতো মনুষ্য ইত্যর্থঃ। মে হৃদয়ন্তু সত্ত্বম্। কিং তদ্ধৃদয়ম্? যত্র ধর্ম্মস্তৎ, শুদ্ধং সত্ত্বমিত্যর্থঃ। কুতঃ? যদ যস্মাৎ ময়া অধর্ম্মো দূরাদেব পৃষ্ঠে কৃতঃ উৎসারিতঃ, অত এব মাম্ ঋষভং শ্রেষ্ঠং প্রাহুঃ ॥ ১৯

তস্মাদ্ভবন্তো হৃদয়েন জাতাঃ, সর্ব্বে মহীয়াংসমমুং সনাভম্।
অক্লিষ্টবুদ্ধ্যা ভরতং ভজধ্বং, শুশ্রূষণং তদ্ভরণং প্রজানাম্॥ ২০
ভূতেষু বীরুদ্ভ্য উদুত্তমা যে, সরীসৃপাস্তেষু সবোধনিষ্ঠাঃ।
ততো মনুষ্যাঃ প্রমথাস্ততোঽপি, গন্ধর্ব্বসিদ্ধা বিবুধানুগা যে॥ ২১
দেবাসুরেভ্যো মঘবৎপ্রধানা, দক্ষাদয়ো ব্রহ্মসুতাস্তু তেষাম্।
ভবঃ পরঃ সোঽথ বিরিঞ্চবীর্য্যঃ, স মৎপরোঽহং দ্বিজদেবদেবঃ॥ ২২

অন্বয়ঃ।—[ 'মহৎসেবাং দ্বারমাহুর্বিমুক্তে'রিত্যনেন মহৎসেবায়া মুক্তিহেতুত্ববর্ণনাৎ সোদরস্যাপি ভরতস্য সেবামুপদিশন্নাহ তস্মাদিত্যাদি ] তস্মাৎ ( হেতোঃ ) হৃদয়েন ( শুদ্ধসত্ত্বময়েন ) জাতাঃ ( উৎপন্নাঃ ) ভবন্তঃ ( অথবা হৃদয়েন উরসা জাতা ঔরসাঃ পুত্রাঃ ইত্যর্থঃ, সর্ব্বেষামমীষামভিন্নৌরসত্বপ্রতিপাদনং সৌদর্য্যমুপপাদয়িতুমিতি জ্ঞেয়ম্ ) সর্ব্বে অক্লিষ্টবুদ্ধ্যা ( ক্লেশশূন্যয়া বুদ্ধ্যা, সুখমেব মত্বেত্যর্থঃ ) মহীয়াংসং ( মহত্তমং ) সনাভং ( সোদরম্ ) অমুং ভরতং ( তদাখ্যং জ্যেষ্ঠভ্রাতরং ) ভজধ্বম্ ( অনুবর্ত্তধ্বম্ ) তৎ ( তদেব ) শুশ্রূষণং ( মম সেবনং ) প্রজানাং ভরণং ( পরিপালনঞ্চ ) [ তথা হি পরমেশ্বরত্বাৎ পিতৃত্বাচ্চ মমারাধনস্য রাজপুত্রত্বাৎ প্রজাপালনস্য চ কর্ত্তব্যত্বেঽপি তস্য সেবয়ৈব সর্ব্বস্যাস্য সম্পত্ত্যা তদেব যুষ্মাভিরমৎসরং কর্ত্তব্যং নত্বন্যথা মন্তব্যমিতি ভাবঃ ] ॥ ২০

মূলানুবাদ।—তোমরা সকলেই শুদ্ধসত্ত্বময় হৃদয় লইয়া জন্মগ্রহণ করিয়াছ; অতএব ক্লেশশূন্য বুদ্ধি অবলম্বন পূর্ব্বক দ্বেষরহিত হইয়া উক্ত সোদর মহত্তম ভরতের সেবা করিতে থাক। তাহার শুশ্রূষা দ্বারাই আমার সেবা ও প্রজাপালন এই উভয় কার্য্যই সম্পাদিত হইবে॥ ২০

শ্রীধরটীকা।—ভবন্তশ্চ হৃদয়েন শুদ্ধসত্ত্বময়েন জাতাঃ, অস্মাৎ মৎসরং হিত্বা মহত্তমং সনাভং সোদরং ভজধ্বম্। ননু ত্বৎপুত্রত্বাৎ ত্বাং বয়ং ভজেম, রাজপুত্রত্বাৎ প্রজাশ্চ পালয়ামেতি চেৎ, অত আহ। তদেব মে শুশ্রূষণং, প্রজানাঞ্চ পালনম্। ভরতানুবৃত্ত্যৈব সর্ব্বং কৃতং স্যাদিতি ভাবঃ॥ ২০

অন্বয়ঃ।—[ ভরতস্য যুষ্মৎসু শ্রেষ্ঠত্বাৎ তদনুবর্ত্তনং যথা ভবদ্ভিঃ কর্ত্তব্যং তথা মত্তোঽপি শ্রেয়স্ত্বাৎ ব্রাহ্মণানামপি সভক্তিসেবনং ভবদ্ভিঃ কর্ত্তব্যমিত্যেব প্রতিপাদয়িতুং ব্রাহ্মণানাং সর্ব্বতঃ শ্রেষ্ঠতামাহ ভূতেম্বিত্যাদিভিঃ ] ভূতেষু ( চেতনাচেতনাত্মকেষু ) বীরুদ্ভ্যঃ ( স্থাবরেভ্যঃ ) যে সরীসৃপাঃ ( জঙ্গমাঃ ) উদুত্তমাঃ ( অতিশয়েন উৎকৃষ্টাঃ ) তেষু ( মধ্যে ) সবোধনিষ্ঠাঃ ( সবোধেষু জ্ঞানবৎসু মনুষ্যেষু নিষ্ঠা স্থিতির্যেষাং তে পশ্বাদয়ঃ, উদুত্তমা ইতি সর্ব্বত্র সম্বধ্যতে ) ততঃ ( পশ্বাদিভ্যঃ ) মনুষ্যাঃ ( উত্তমাঃ ) ততোঽপি ( মনুষ্যেভ্যোঽপি ) প্রমথাঃ ( ভূতপ্রেতাদয়ঃ, উত্তমাঃ ) [ ততোঽপি ] গন্ধর্ব্বসিদ্ধাঃ ( গন্ধর্ব্বাঃ সিদ্ধাশ্চ, তত্রাপি গন্ধর্ব্বেভ্যঃ সিদ্ধা উত্তমা ইত্যভিপ্রায়ঃ ) [ ততোঽপি ] যে বিবুধানুগাঃ ( দেবানুগতাঃ কিন্নরাদয়ঃ, তে উত্তমা ইতি শেষঃ ) [ তেভ্যঃ পুনরসুরাঃ শ্রেষ্ঠাঃ ] [ তথা তেভ্যঃ ] অসুরেভ্যঃ মঘবৎপ্রধানাঃ ( মঘবান্ ইন্দ্রঃ, স এব প্রধানং যেষাং তথাভূতাঃ, ইন্দ্রাদপকৃষ্টা ইত্যর্থঃ ) দেবাঃ ( অগ্নিবরুণাদয়ঃ উত্তমাঃ, দেবাসুরেভ্য ইত্যত্র বিসর্গলোপে কৃতেঽপি সন্ধিরার্ষঃ। তথা হি অসুরেভ্যঃ দেবাঃ শ্রেষ্ঠাঃ দেবেভ্যশ্চ ইন্দ্রঃ শ্রেষ্ঠ ইতি ভাবঃ ) [ ততঃ ইন্দ্রাদপি ] দক্ষাদয়ঃ ( দক্ষপ্রভৃতয়ঃ ) ব্রহ্মসুতাঃ ( ব্রহ্মণঃ পুত্রাঃ শ্রেষ্ঠাঃ ) তেষান্তু ( মধ্যে ) ভবঃ পরঃ ( শ্রেষ্ঠঃ ) অথ বিরিঞ্চবীর্য্যঃ ( বিরিঞ্চঃ ব্রহ্মা এব বীর্য্যং কারণং যস্য সঃ ব্রহ্মশক্তিপ্রভবঃ ) সঃ ( ভবঃ ) [ শ্রেষ্ঠঃ ] সঃ ( বিরিঞ্চঃ ) মৎপরঃ ( অহমেব পরঃ শ্রেয়ান্ যস্মাৎ তথাভূতঃ, বিরিঞ্চাদপি অহং শ্রেয়ানিত্যর্থঃ ) [ অথ ] অহং দ্বিজদেবদেবঃ ( দ্বিজদেবাঃ ব্রাহ্মণা এব দেবাঃ পূজ্যাঃ যস্য তথাভূতঃ )

ন ব্রাহ্মণৈস্তুলয়ে ভূতমন্যৎ, পশ্যামি বিপ্রাঃ কিমতঃ পরন্তু।
যস্মিন্ নৃভিঃ প্রহুতং শ্রদ্ধয়াহ,-মশ্নামি কামং ন তথাগ্নিহোত্রে ॥ ২৩

[ তথা হি মত্তোঽপি ব্রাহ্মণাঃ শ্রেষ্ঠা ইতি ভাবঃ। এবং স্থিতে ব্রাহ্মণানাং সর্বতঃ সমুৎকর্ষে তৎসেবনমবশ্যমেব ভবদ্ভিঃ কর্ত্তব্যমিতি তাৎপর্য্যম্ ] ॥ ২১।২২

মূলানুবাদ।—চেতন ও অচেতন বস্তুসমূহের মধ্যে স্থাবর অপেক্ষা জঙ্গম পদার্থগুলি উত্তম, তন্মধ্যে আবার সবোধনিষ্ঠ পশু, তদপেক্ষা মনুষ্য, মনুষ্য অপেক্ষা ভূতপ্রেতাদি, ভূতপ্রেতাদি অপেক্ষা গন্ধর্ব্ব, গন্ধর্ব্ব অপেক্ষা সিদ্ধ, সিদ্ধ অপেক্ষা কিন্নরাদি দেবানুগত প্রাণী, তদপেক্ষা অসুর, অসুর অপেক্ষা দেবতা, দেবতাদিগের মধ্যে ইন্দ্র, ইন্দ্র অপেক্ষা ব্রহ্মপুত্র দক্ষাদি, তাঁহাদের মধ্যে ভব, ভব অপেক্ষা তদীয় কারণভূত ব্রহ্মা, ব্রহ্মা অপেক্ষা আমি ( বিষ্ণু ) ও আমা অপেক্ষা ব্রাহ্মণগণ শ্রেষ্ঠ। ( কারণ ব্রাহ্মণগণ আমারও পূজ্য, অতএব ব্রাহ্মণগণ যখন সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, তখন তাঁহাদের সেবা অবশ্যই কর্ত্তব্য জানিবে। ) ॥ ২১।২২

শ্রীধরটীকা।—ইদানীং ব্রাহ্মণাশ্চ সেব্যা ইত্যাশয়েন তেষাং সর্বেভ্যঃ শ্রৈষ্ঠ্যমাহ পঙ্ক্তিঃ। ভূতেষু চেতনাচেতনেষু। বিদ্যোঽস্তীতি বীরুধঃ স্থাবরাঃ। উৎ উচ্চৈরতিশয়েন উত্তমাঃ। তেভ্যোঽপি যে সরীসৃপাঃ সর্পন্তীতি জঙ্গমাস্তে উত্তমা ইতি সর্বত্রানুষঙ্গঃ। তেষপি সবোধা নিষ্ঠা স্থিতির্যেষাং পশ্বাদীনাং তে কীটাদিভ্যঃ। ততস্তেষপি মনুষ্যাঃ। ততোঽপি প্রমথা ভূতপ্রেতাদয়ঃ। ততোঽপি গন্ধর্বাঃ। ততঃ সিদ্ধাঃ। ততোঽন্যে বিবুধানুগাঃ কিন্নরাদয়ঃ ॥ ২১ ॥ তেভ্যোঽসুরাঃ। দেবা অসুরেভ্যঃ। সত্ত্বিরার্যঃ। দেবাশ্চ মঘবৎপ্রধানাঃ, দেবেভ্য ইন্দ্রঃ শ্রেষ্ঠ ইত্যর্থঃ। ততোঽপি ব্রহ্মসুতা দক্ষাদয়ঃ, তেষাং মধ্যে ভবঃ পরঃ শ্রেষ্ঠঃ। স ভবশ্চ বিরিঞ্চো বীর্য্যং শক্তিঃ কারণং যস্য স বিরিঞ্চবীর্য্যঃ, অতস্তজ্জনকত্বাৎ বিরিঞ্চস্ততঃ পর ইত্যর্থঃ। স বিরিঞ্চো মৎপরঃ অহং পরো যস্য। দ্বিজদেবা ব্রাহ্মণা এব দেবাঃ পূজ্যা যস্য সোঽহম্ ॥ ২২

অন্বয়ঃ।—[ অথ ব্রাহ্মণান্ সম্বোধ্য তেষাং শ্রৈষ্ঠ্যং প্রতিপাদয়তি ন ব্রাহ্মণৈরিত্যাদিনা ] বিপ্রাঃ। ( হে ব্রাহ্মণাঃ। ইদং ব্রহ্মবিলভায়ামবস্থিতানাং ব্রহ্মণানাং সম্বোধনম্ ) ব্রাহ্মণৈঃ [ সহ ] অন্যৎ ( ব্রাহ্মণভিন্নং ) ভূতং ( সত্ত্বং ) ন তুলয়ে ( ন সদৃশীকরোমি ) অতঃ ( অস্মাৎ ) পরং তু ( শ্রেষ্ঠমপি কিংপশ্যামি ( অপি তু ন কিমপীতি ভাবঃ ) [ তথা হি ন হি অন্যৎ কিমপি ব্রাহ্মণেন সদৃশং ততঃ শ্রেষ্ঠং বা, পরন্তু সর্ব্বমেব তস্মো নিকৃষ্টমিতি তাৎপর্য্যম্ ] [ শ্রেষ্ঠতায়াং হেতুমুপন্যস্যতি যস্মিন্নিত্যাদিনা ] যস্মিন্ ( ব্রাহ্মণরূপে ভূতে ) নৃভিঃ ( মানুষৈঃ ) শ্রদ্ধয়া ( শ্রদ্ধাসহকারেণ ) প্রহুতং ( প্রকর্ষেণ দত্তম্ অন্নাদিকম্ ) অহম্ কামং ( যথেচ্ছং ) [ তথা ] অশ্নামি ( ভুঞ্জে ) [ যথা ] অগ্নিহোত্রে ( অগ্নিহোত্রযাগে, অগ্নিমুখে প্রহুতমিতি শেষঃ ) ন [ অশ্নামীতি শেষঃ ] [ তথা হি ব্রাহ্মণেভ্যো দানাদিনা তথাহং পরিতৃপ্তিং গচ্ছামি যথা নাগ্নিহোত্রযাগাদৌ অগ্নিমুখে প্রহুতেন হবিরাদিনেতি ভাঃ ] ॥ ২৩

মূলানুবাদ।—হে ব্রাহ্মণগণ! আমি অপর কোনও প্রাণীকেই ব্রহ্মণের সহিত তুল্য মনে করি না, ইহা হইতে কাহাকেও শ্রেষ্ঠও দর্শন করি না, কারণ ঐ ব্রাহ্মণগণকে লোকে শ্রদ্ধা পূর্ব্বক যে অন্নাদি দান করে, আমি উহা স্বচ্ছন্দে ভোজন করিয়া এরূপ তৃপ্তি লাভ করি, যাহা অগ্নিহোত্রযাগে অগ্নিমুখে হবিঃপ্রভৃতিদ্বারাও লাভ করি না ॥ ২৩

শ্রীধরটীকা।—ব্রাহ্মণৈরন্যৎ ভূতং ন তুলয়ে সমং ন পশ্যামি, অতো ব্রাহ্মণাৎ পরন্তু ভূতং কি পশ্যামি? ন কিঞ্চিৎ। বিপ্রা ইতি তত্রত্যানাং ব্রাহ্মণানাং সম্বোধনম্। সমস্যৈবাভাবাৎ অধিকং কুতস্ত্যমিত্যর্থঃ। তত্র হেতুমাহ সার্দ্ধাভ্যাম্। যস্মিন্ ব্রাহ্মণে শ্রদ্ধয়া প্রকর্ষেণ হুতমন্নাদি কামং যথেচ্ছম্ অহমশ্নামি ॥ ২৩

ধৃতা তনূরুশতী মে পুরাণী, যেনেহ সত্ত্বং পরমং পবিত্রম্।
শমো দমঃ সত্যমনুগ্রহশ্চ, তপস্তিতিক্ষানুভবশ্চ যত্র॥ ২৪
মত্তোঽপ্যনন্তাৎ পরতঃ পরস্মাৎ, স্বর্গাপবর্গাধিপতের্ন কিঞ্চিৎ।
যেষাং কিমু স্যাদিতরেণ তেষা,-মকিঞ্চনানাং ময়ি ভক্তিভাজাম্॥ ২৫
সর্ব্বাণি মদ্ধিষ্ণ্যতয়া ভবদ্ভি,-শ্চরাণি ভূতানি সুতা ধ্রুবাণি।
সম্ভাবিতব্যানি পদে পদে বো, বিবিক্তদৃগ্ভিস্তদুহার্হণং মে॥ ২৬

অন্বয়ঃ।—[ অন্যথাপি ব্রাহ্মণানাং শ্রৈষ্ঠ্যমাহ ধৃতেত্যাদিনা ] যেন ( ব্রাহ্মণেন ) ইহ ( অস্মিন্ ভবে ) মে ( মম ) পুরাণী ( চিরন্তনী ) উশতী ( কাম্যা, রমণীয়েত্যর্থঃ ) তনুঃ ( বেদময়ী মূর্ত্তিঃ ) ধৃতা ( রক্ষিতা, সম্প্রদায়স্য অবিচ্ছেদেন পরিপালিতেত্যর্থঃ ) যত্র চ ( যস্মিন্ ব্রাহ্মণে ) পরমং পবিত্রং সত্ত্বং শমঃ দমঃ সত্যম্ অনুগ্রহং তপঃ তিতিক্ষা অনুভবশ্চ [ সন্তীতি শেষঃ। ততঃ পরং কিং ন পশ্যামীতি পূর্ব্বেণান্বয়সমাপ্তিঃ ]॥ ২৪

মূলানুবাদ।—যে-ব্রাহ্মণ ইহলোকে আমার পুরাতন বেদময়ী রমণীয় মূর্ত্তি ধারণ করিয়া রাখিয়াছেন এবং যাঁহাতে পরম পবিত্র সত্ত্ব, শম, দম, সত্য, অনুগ্রহ, তপঃ, তিতিক্ষা ও তত্ত্বানুভব বর্ত্তমান ( তাঁহা হইতে উৎকৃষ্ট কাহাকেও দেখি না )॥ ২৪

শ্রীধরটীকা।—মে তনুর্মূর্ত্তির্বেদাখ্যা যেন ব্রাহ্মণেন ইহ লোকে ধৃতা, যত্র চ ব্রাহ্মণে সত্ত্বাদয়োঽমী গুণাঃ সন্তি, ততঃ পরং কিং পশ্যামীত্যন্বয়ঃ॥ ২৪

অন্বয়ঃ।—[ তেষপি মদ্ভক্তানাং প্রাধান্যাৎ তে সবিশেষমারাধনীয়া ইত্যাহ মত্তোঽপ্যনন্তাদিত্যাদিনা ] যেষাং ( ময়ি ভক্তিভাজাং জনানাম্ ) অনন্তাৎ ( অনন্তৈশ্বর্য্যশালিনঃ ) পরতঃ পরস্মাৎ ( উৎকৃষ্টাদপি উৎকৃষ্টতরাৎ ) স্বর্গাপবর্গাধিপতেঃ ( স্বর্গস্য মোক্ষস্য চ প্রভোঃ, স্বর্গমোক্ষদানসামর্থ্যবত ইত্যর্থঃ ) মত্তোঽপি ( ব্রহ্মাদীশ্বরাদপি ) ন কিঞ্চিৎ ( কিমপি বস্তু প্রার্থনীয়ং ন বর্ত্তত ইতি শেষঃ ) তেষাং ময়ি ( পরমেশ্বরে ) ভক্তিভাজাং ( ভক্তিমতাম্ ) অকিঞ্চনানাম্ ( অহন্তাস্পদ-মমতাস্পদয়োর্মহমেব দত্তত্বাৎ ন বিদ্যতে কিঞ্চন যেষাং তথাভূতানাম্ ) ইতরেণ ( মদন্যেন রাজ্যাদিনা ) কিমু স্যাৎ ( ফলং, অপি তু ন কিমপি ইতি ভাবঃ। তথা হি তেষাং তথা নিস্পৃহাণাং কেবলং ময্যেব ভক্তিমতাং সর্ব্বতঃ শ্রৈষ্ঠ্যাৎ সবিশেষমেবামারাধনং কর্ত্তব্যমিতি তাৎপর্য্যম্ )॥ ২৫

মূলানুবাদ।—যাহারা আমার প্রতি ভক্তিমান্ হইয়া আমাতেই সকল সমর্পণ করিয়া থাকে, তাহারা, আমি অনন্ত ঐশ্বর্য্যের অধিকারী, স্বর্গ ও মোক্ষের প্রভু, উৎকৃষ্ট হইতেও উৎকৃষ্টতর, ইহা জানিয়াও আমার নিকট কিছুই কামনা করে না, তাহারা অত্যন্ত নিঃস্পৃহ বলিয়া রাজ্যাদি দ্বারা তাহাদের কি হইবে?॥ ২৫

শ্রীধরটীকা।—নিঃস্পৃহত্বমাহ। মত্তোঽপি যেষাং ন কিঞ্চিৎ প্রার্থনীয়মস্তি তেষামিতরেণ রাজ্যাদিনা কিমু স্যাৎ? ন কিমপি॥ ২৫

অন্বয়ঃ।—[ সর্ব্বেষাং ভূতানামপি সম্মানঃ কর্ত্তব্য ইতি ব্যাচষ্টে সর্ব্বাণীত্যাদিনা ] সুতাঃ ( হে পুত্রাঃ! ) ভবদ্ভিঃ ( যুষ্মাভিঃ ) সর্ব্বাণি ধ্রুবাণি ( স্থাবরাণি ) চরাণি ( জঙ্গমানি চ ) ভূতানি মদ্ধিষ্ণ্যতয়া ( মদধিষ্ঠানতয়া ) সম্ভাবিতব্যানি ( সম্ভাবয়িতব্যানি, সম্মানয়িতব্যানীত্যর্থঃ। সম্ভাবিতব্যানীত্যত্র ণিচ্লোপ আর্ষঃ ) তদুহ ( তদেব ) বিবিক্তদৃগ্ভিঃ ( বিবিক্তা বিশুদ্ধা দোষরহিতেত্যর্থ, দৃক্ জ্ঞানচক্ষুঃ যেষাং তৈঃ, নির্ম্মলবিজ্ঞানচক্ষুঃসম্পন্নৈঃ ) বঃ ( যুষ্মাভিঃ, তৃতীয়ায়াং বসাদেশ আর্ষঃ ) পদে পদে ( ক্ষণে ক্ষণে ) মে ( মম ) অর্হণম্ ( পূজনম্ )॥ ২৬

মনোবচোদৃক্‌করণেহিতস্য, সাক্ষাৎকৃতং মে পরিবর্হণং হি।
বিনা পুমান্ যেন মহাবিমোহাৎ, কৃতান্তপাশান্নবিমোক্তুমীশেৎ ॥ ২৭

মূলানুবাদ।—হে পুত্রগণ। তোমরা সকল স্থাবর ও জঙ্গম পদার্থকে আমার অধিষ্ঠান মনে করিয়া সম্মান করিবে; তাহা হইলেই প্রতিক্ষণে নির্ম্মল দৃষ্টিতে তোমাদের মদীয় পূজা করা হইবে ॥ ২৬

শ্রীধরটীকা।—তদেবং ব্রাহ্মণসম্মানং বিধায় ইদানীং সর্ব্বভূতসম্মানং বিধত্তে সর্ব্বাণীতি। হে সুতাঃ। সর্ব্বাণি জঙ্গমানি স্থাবরাণি চ ভূতানি মদধিষ্ঠানতয়া বো যুষ্মাভিঃ সম্মাননীয়ানি। পদে পদে ক্ষণে ক্ষণে। বিবিক্তা পূতা মৎসরাদিরহিতা দৃষ্টির্যেষাং তৈঃ। তদেব হি মম অর্হণম্ ॥ ২৬

অন্বয়ঃ।—[ সর্ব্বেষাং করণাদীনামীশ্বরার্পণেনৈব প্রবর্ত্তনং হিতাযে'তি প্রতিপাদয়তি মন ইত্যাদিনা ] মনো-বচোদৃক্‌করণেহিতস্য ( মনসঃ, বচসঃ, দৃশোঃ চক্ষুষোঃ, করণানাম্ অন্যেষামিন্দ্রিয়াণাঞ্চ ঈহিতস্য ব্যাপারস্য ) মে ( মম ) পরিবর্হণং হি ( আরাধনমেব ) সাক্ষাৎকৃতং [ ফলমিতি শেষঃ ] যেন ( মম আরাধনেন ) বিনা পুমান্ ( জীবঃ ) মহা-বিমোহাৎ ( মহামোহময়াৎ ) কৃতান্তপাশাৎ ( যমপাশাৎ ) বিমোক্তুং ( মৃত্যুমতিক্রমিতুমিত্যর্থঃ ) ন ঈশেৎ ( ন সমর্থো ভবেৎ। ঈশেরাত্মনেপদস্যাপি পরস্মৈপদমার্ষম্ ) ॥ ২৭

মূলানুবাদ।—মন, বাক্য, চক্ষু ও অপরাপর করণ ব্যাপারের আমার আরাধনাই সাক্ষাৎ ফল—যে আরাধনা ব্যতীত জীব মহামোহময় যমপাশ হইতে মুক্তিলাভ করিতে পারে না ॥ ২৭

শ্রীধরটীকা।—সর্ব্বকর্ম্মণামীশ্বরার্পণং বিধত্তে। মনোবচোদৃশামন্যেষাঞ্চ করণানাম্ ঈহিতস্য ব্যাপারস্য মে পরিবর্হণম্ আরাধনমেব সাক্ষাৎকৃতং ফলম্। যেন পরিবর্হণেন বিনা কালপাশাদ্বিমোক্তুং ন ঈশীত সমর্থোন ভবেৎ ॥ ২৭

শ্রীভগবদ্ভাবামৃতবর্ষিণী।—ইতিপূর্ব্বে বিবৃত হইয়াছে যে, অহঙ্কার নামক উপাধি যখন ভক্তিমিশ্রজ্ঞান দ্বারা বিলয় প্রাপ্ত হয়, তখন মুক্তি হইয়া থাকে। সম্প্রতি পঞ্চবিংশতি অঙ্গযুক্ত জ্ঞানমিশ্র ভক্তিদ্বারা ঐ লিঙ্গভঙ্গের কথা বলিবার উপক্রম করিয়া প্রথমতঃ চারিটী শ্লোকে বলা হইতেছে যে ( উক্ত পঞ্চবিংশতিঅঙ্গ অন্বয় অনুবাদে বিশেষ করিয়া বিবৃত করা হইয়াছে ) ঐ পঞ্চবিংশতি অঙ্গের অনুষ্ঠান দ্বারা জীবের লিঙ্গদেহ বিলীন করিতে পারিলেই মুক্তি করতলগত হইয়া থাকে ও সাধনের অনুষ্ঠান করিয়া জীব যখন ফল লাভ করে, তখন আর সাধনের অনুষ্ঠান করার প্রয়োজন থাকে না বলিয়া তাহা হইতে বিরত হইতে হয়। এখন এই আশঙ্কা হইতে পারে যে, উপায় অনুষ্ঠান করি-বার পর যখন ফললাভ সিদ্ধ হইল, তখন উপায়ের বিরতি ত স্বতঃসিদ্ধ, তাহার জন্য আবার বিধান করিতে হইবে কেন? তাহার উত্তর এই যে, পুরুষ ফলের কামনায় উপায়ের অনুষ্ঠান করিতে থাকে, ঐ উপায় যথাযথ অনুষ্ঠান করিবার পর যখন তাহার ফল লাভ হয় তখন সে মনে করিতে পারে যে, আমি উপায়ের অনুষ্ঠান করিয়া যে ফল লাভ করিয়াছি, সেই ফল উপায়ের বিরতির সঙ্গে সঙ্গে পাছে বিলুপ্ত হয়, অতএব যে পর্য্যন্ত আমার দেহ থাকিবে, সেই পর্য্যন্ত আমাকে উক্ত উপায়ের অনুষ্ঠান করিতে হইবে, এই আশঙ্কা নিবারণের জন্যই এই উপদেশ দেওয়া হয়। কাজেই ভগবান্ ঋষভদেব পুত্রদিগকে বলিলেন —হে পুত্রগণ। তোমরা আমার প্রতি ভক্তি প্রভৃতি পঞ্চবিংশতি অঙ্গের অনুষ্ঠান করিয়া প্রথমতঃ অহঙ্কারোপাধি লিঙ্গদেহের বিলয়সাধন পূর্ব্বক যখন পরমার্থলাভ করিবে, তখন আর উক্ত উপায় তোমাদিগকে অনুষ্ঠান করিতে হইবে না, তখন তোমরা লব্ধকাম হইয়া ঐ উপায়ের অনুষ্ঠান হইতে বিরত হইবে, তাহাতে ফলপ্রচ্যুতির আশঙ্কা করিও না। যদি একবার উপায়ের অনুষ্ঠান পূর্ব্বক হৃদয়গ্রন্থি-বন্ধের নিবৃত্তি করিতে পার, তবে আর তাহার প্রত্যাবর্ত্তন হইবে না। তবে এস্থলে বিশেষ বোদ্ধব্য এই যে, উপায়

গুলি গুরুর উপদেশক্রমেই অনুষ্ঠান করিতে হইবে, নিজে শাস্ত্র আলোচনা করিয়া নির্দ্ধারণ করিয়া উপায়ের অনুষ্ঠান করিবে না; কারণ তাহাতে নিজ বুদ্ধির অনুসারে নিশ্চয় করিতে যাইয়া সম্প্রদায়ের বিরোধী ভাবও নিশ্চিত হইতে পারে। এই জন্যই মূলে 'অনেন যোগেন যথোপদেশং' এই অংশদ্বারা গুরুপদেশানুসারে অনুষ্ঠিত যোগের দ্বারাই লিঙ্গব্যপোহনের কথা বলা হইয়াছে। উপায় হইতে বিরতির কথা ব্যাখ্যা করিতে যাইয়া শ্রীলবিশ্বনাথ চক্রবর্ত্তী বলিয়াছেন যে—অন্য উপায় হইতে বিরত হইবে, কিন্তু ভক্তিরূপ উপায় হইতে বিরত হইবে না; কারণ "ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি। সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্‌ভক্তিং লভতে পরাম্॥ ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাপি তত্ত্বতঃ।" এই গীতোক্ত প্রমাণদ্বারা মুক্তপুরুষেরও ভগবদ্‌ভক্তিলাভ সূচিত হয়, অতএব অন্য উপায় অর্থাৎ পঞ্চবিংশতি অঙ্গ হইতে বিরতি লাভ করিলেও ভক্তিরূপ উপায় পরিত্যাগ করিবে না, এস্থলে ইহাই সূচিত হইতেছে।

ঐরূপে অহঙ্কারাখ্য উপাধির বিলয় সাধন করিয়া যখন জীব জীবন্মুক্ত অবস্থা প্রাপ্ত হইবে, তখন তাহার কর্ত্তব্য এই যে, যাহারা কর্ম্মমূঢ় জীব, তাহাদিগকে তত্ত্ববিষয়ে উপদেশ দেওয়া; কারণ তাহারা মোহে আচ্ছন্ন হইয়া তত্ত্ববিষয়ে অন্ধ রহিয়াছে, তাহাদিগকে তত্ত্বজ্ঞানের আলোক দিতে হইবে, যেহেতু ঐ কার্য্যে আমি অর্থাৎ ভগবান্ পরম সন্তোষ লাভ করি। যদি আমার লোক বা অনুগ্রহ কাম্য হয়, তবে এইরূপ আচরণ করিবে। যে কর্ম্মমূঢ় জীব অবিদ্যায় আচ্ছন্ন হইয়া কর্ম্ম প্রভৃতি লইয়াই বর্ত্তমান, তাহাকে ঐ কর্ম্মে নিয়োগ করিবে না, কারণ সে স্বয়ং অজ্ঞ, কুপথে চলিয়াছে, তাহাকে সেই কুপথ হইতে সুপথে পরিচালিত করাই সাধু ব্যক্তির কর্ত্তব্য, কিন্তু কুপথে প্রবর্ত্তিত করা সাধুর কর্ত্তব্য নহে। গুরু, পিতা-মাতা বা অন্য যে কোনও স্বজনই হউন না কেন, প্রত্যেকেরই ইহা বিবেচনা করা উচিত যে, কিরূপে পুত্র শিষ্যাদি মুক্তির পথ দেখিতে পাইবে, কিরূপে তাহার কর্ম্মবন্ধন ছিন্ন হইবে। যে গুরু প্রভৃতি ইহা বিবেচনা করেন না, তাঁহাকে প্রকৃত গুরু সংজ্ঞায় অভিহিত করা ভ্রমমাত্র। তাঁহাদের গুরু প্রভৃতির প্রাপ্য সৎকারাদি লাভে প্রবৃত্ত হওয়া প্রবঞ্চনা মাত্র। এই মনুষ্যদেহে মৃত্যু সর্ব্বদাই সন্নিহিত, অন্য এমন কোনও উপায় নাই—যাহার আশ্রয়ে উক্ত মৃত্যুর হাত হইতে অব্যাহতি পাওয়া যায় একমাত্র মুক্তিলাভ করিলেই উক্ত অভীষ্ট লাভ করা যাইতে পারে; অতএব যে গুরু প্রভৃতি এই অভীষ্ট লাভে সহায়তা না করেন, তাঁহাদিগকে গুরু প্রভৃতির সম্মান দেওয়া যাইতে পারে না; অতএব গুরু প্রভৃতির প্রধানতঃ কর্ত্তব্য এই যে, শিষ্যাদি কি উপায় ক্রমিক অনুষ্ঠান করিলে পরমার্থ লাভে সমর্থ হইবে, তাহা সম্যক্ রূপে বুঝাইয়া দেওয়া। হে পুত্রগণ! আমি তোমাদের পিতা, কাজেই তোমাদের নিকট আমার উক্ত বিষয়ের উপদেশ দেওয়া কর্ত্তব্য বলিয়াই দিতেছি; তোমরা এই উপদেশগুলি সুন্দররূপে হৃদয়ঙ্গম করিয়া তদনুসারে অনুষ্ঠান করিতে পরাঙ্মুখ হইও না। আমি ভগবান্ হইয়াও প্রাকৃত মনুষ্যের ন্যায় মনুষ্যদেহ অবলম্বন করিয়া তোমাদিগকে সৃষ্টি করিয়াছি, তোমরা সাধারণ মনুষ্যের ন্যায় মোহান্ধ হইলে চলিবে না, তোমাদিগকে জ্ঞানবান্ হইয়া জগতকে জ্ঞান দান করিতে হইবে। তোমরা বহু ভ্রাতা আমার ঔরসে জন্মগ্রহণ করিয়াছ, তোমরা সকলেই তুল্যরূপে শুদ্ধসত্ত্বহৃদয়ের অধিকারী; তোমরা সকলেই রাজপুত্র হইলেও গুণে ও বয়সে তোমাদের মধ্যে ভরতই শ্রেষ্ঠ; তাহাকে তোমরা সকলেই অনুবর্ত্তন করিবে, ইহাতে যেন কখনও তোমাদের বিদ্বেষ উপস্থিত না হয়। হে পুত্রগণ! তোমরা এই মনে করিতে পার যে, আমি তোমাদের পিতা ও পরমেশ্বর, আমাকেই তোমরা ভজনা করিবে, তাহা না করিয়া ভরতের সেবা করিবে কেন? কিন্তু ইহা কখনও মনে করিও না, কারণ তোমরা ভক্তিপূর্ব্বক যদি ভরতের সেবা করিতে থাক, তবেই আমার সেবা করা হইবে। যদি ভক্তিপূর্ব্বক তোমরা ভরতের অনুগামী হইয়া থাকিতে পার, তবেই তোমাদের সকল বিষয়ে কল্যাণ হইবে, ইহাতে অণুমাত্র অবিশ্বাস করিও না।

হে বৎসগণ! আর একটী কার্য্য তোমাদের কর্ত্তব্য বলিয়া জানিবে, তাহা ব্রাহ্মণের সেবা। আমি যে ব্রাহ্মণের

শ্রীশুক উবাচ।

এবমনুশাস্যাত্মজান্ স্বয়মনুশিষ্টানপি লোকানুশাসনার্থং মহানুভাবঃ পরমসুহৃদ্ভগবানৃষভাপদেশ উপশমশীলানামুপরতকর্ম্মণাং মহামুনীনাং ভক্তিজ্ঞানবৈরাগ্যলক্ষণং পারমহংস্যধর্ম্মমুপশিক্ষমাণঃ স্বতনয়শতজ্যেষ্ঠং পরমভাগবতং ভগবজ্জনপরায়ণং ভরতং ধরণিপরিপালনায়াভিষিচ্য স্বয়ং ভবন এবোর্ব্বরিতশরীরমাত্রপরিগ্রহ উন্মত্ত ইব গগনপরিধানঃ প্রকীর্ণকেশ আত্মন্যারোপিতাহবনীয়ো ব্রহ্মাবর্ত্তাৎ প্রবব্রাজ ॥ ২৮

তত্ত্বাবধানে তোমাদিগকে রাখিয়া গিয়াছি, তাঁহাদিগকে দেবতার অধিক ভক্তি করিবে, শুধু তাঁহাদিগকে কেন, যে কোনও ব্রাহ্মণকেই দেবতাজ্ঞানে সম্মান করিবে, কারণ ব্রাহ্মণগণ সকলের পূজ্য। জগতে যত প্রকার স্থাবর বা জঙ্গম পদার্থ আছে, তন্মধ্যে ব্রাহ্মণই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। ভক্তিপূর্ব্বক ব্রাহ্মণের উদ্দেশে যাহা কিছু প্রদান করা হয়, তাহা আমিই পাইয়া থাকি। যাগ বল, যজ্ঞ বল, দান বল, যে কোনও পুণ্যকার্য্য হইতেই ব্রাহ্মণের সেবা শ্রেষ্ঠ। ব্রাহ্মণগণের নিঃস্পৃহতাই উক্ত উৎকর্ষের কারণ। ব্রাহ্মণগণ পরমপুরুষ ভগবান্ ব্যতীত আর কাহাকেও কামনা করেন না, লৌকিক সম্পদ্‌কে তাঁহারা অতি তুচ্ছ গণনা করেন! যে সকল ব্রাহ্মণ আমার প্রতি ভক্তিমান্, তাঁহারা স্বপ্নেও কখনও কোনও লৌকিক সুখসাধনবস্তুর কথা মনে করেন না, কাজেই আমি সেই নিঃস্পৃহ ব্রাহ্মণগণের নিকট তোমাদিগকে ন্যস্ত করিয়াছি। তাঁহাদের হইতে তোমাদের কোনও অনিষ্টের আশঙ্কা নাই, যখনই তোমাদের যে বিষয় জানিবার প্রয়োজন হইবে, তখনই সেই বিষয় তোমরা ব্রাহ্মণগণের নিকট জানিবে, তাঁহাদেরই উপদেশে ঐহিক ও পারত্রিক উভয়বিধ মঙ্গল সঞ্চয়ে যত্নবান্ হইবে।

জগতে যত কিছু ভূত আছে, সেই সকলই আমার অধিষ্ঠানক্ষেত্র বলিয়া জানিবে, সেই সকল বস্তুকে আমার আশ্রয় বলিয়া ধারণা করিবে এবং তাহাদের কোনটীকে অবজ্ঞা না করিয়া যথোচিত সম্মানের চক্ষে দেখিবে। হে পুত্রগণ! এইরূপে যদি সমস্ত ভূতকে আমার আশ্রয়ক্ষেত্র মনে করিয়া পূজা করিতে পার, তবে তাহাতে একমাত্র আমারই পূজা করা হইবে। কখনও কোনও ভূতের প্রতি বিদ্বেষ পোষণ করিবে না, কারণ তাহা হইলে আমি অত্যন্ত অসন্তুষ্ট হইব ও ইহাতে আমার প্রতি বিদ্বেষ করা হইবে। এইরূপে ভরতের অনুবর্ত্তন ও ব্রাহ্মণগণের প্রতি ও সর্ব্বভূতে আমার স্বরূপজ্ঞানে সম্মান প্রদর্শন করিতে পারিলে তোমাদের পরম কল্যাণ সাধিত হইবে—উহাতেই আমার সাক্ষাৎ উপাসনার ফল মোহমুক্তি হইবে—ইহা ছাড়া মুক্তির আর বিশেষ কোনও উপায় নাই। অতএব আমার এই উপদেশ সারবান্ মনে করিয়া যথাযথ ভাবে ইহার পালনে যত্নবান্ থাকিবে, কখনও ইহার ব্যতিক্রম করিবার ইচ্ছাও করিবে না।

ভগবান্ ঋষভদেব ব্রহ্মর্ষিগণের সভায় উপস্থিত হইয়া তাঁহাদেরই সম্মুখে যখন পুত্রগণকে উপদেশ দিতেছিলেন, তখন প্রসঙ্গক্রমে ব্রাহ্মাগণের প্রশংসা করিবার উদ্দেশ্য এই যে, অনেক সময় উৎকৃষ্ট ব্যক্তির উৎকর্ষ মায়া প্রভৃতি দোষে প্রচ্ছাদিত হইয়া থাকে। ব্রাহ্মণগণ পাছে আত্মবিস্মৃত হইয়া অপকৃষ্ট ভাব অবলম্বন করিয়া পুত্রগণকে সৎপথোপদেশে অশক্ত হন, এই আশঙ্কায় তাঁহাদের স্বরূপ বুঝাইয়া দিয়াছেন যে—হে ব্রাহ্মণগণ! আপনারা মহান্, সর্ব্বদা মহত্ত্বপূর্ণ হইয়া থাকিবেন এবং আমার পুত্রগণকে মহামূল্য উপদেশ দানে সৎপথে চালিত করিবেন। আপনারা সত্ত্বগুণের আলোকে আত্মাকে চিরকাল উদ্ভাসিত রাখিবেন। হে নিঃস্পৃহগণ! কখনও স্পৃহার মালিন্যকে হৃদয়ে স্থান দিবেন না, কারণ তাহা হইলে যেমন আপনাদের অনিষ্ট হইবে, তেমন নিরপেক্ষভাবে

জড়ান্ধমূকবধিরপিশাচোন্মাদকবদবধূতবেশোঽভিভাষ্যমাণোঽপি জনানাং গৃহীতমৌনব্রতস্তূষ্ণীং বভূব ॥ ২৯

আর মদীয় পুত্রগণকে সদুপদেশ দিতে পারিবেন না। এইরূপ নানাপ্রকার বিষয় বুঝাইবার জন্যই ঋষভদেব উক্তরূপ উপদেশের অবতারণা করিয়াছেন ॥ ১০—২৭

অন্বয়ঃ।—[ অথ পুত্রাণামুপদেশানন্তরং ভগবতো মহানুভাবস্য ঋষভদেবস্য প্রব্রজ্যাপরিগ্রহমাহ এবমিত্যাদিনা ] মহানুভাবঃ ( মহান্ অনুভাবঃ আশয়ঃ যস্য তথাভূতঃ, মহাশয়ঃ মহাতেজস্ক ইতি বার্থঃ ) পরমসুহৃৎ ( পরমঃ বন্ধুঃ, স্বযমারাধিতস্য তস্য সংসারিজনমুক্তিনির্ব্বর্ত্তকত্বাদিতি ভাবঃ। অথবা পিতৃত্বেন লৌকিকেনাপি পরমঃ বান্ধবঃ ইতি ভাবঃ ) ভগবান্ ঋষভাপদেশঃ ( ঋষভ ইত্যপদেশঃ নাম যস্য সঃ, ঋষভদেবনামকঃ ) স্বয়ম্ অনুশিষ্টানপি ( শিক্ষিতানপি ) আত্মজান ( পুত্রান্ ) লোকানুশাসনার্থং ( লোকশিক্ষার্থম্ ) এবম্ ( উক্তরূপেণ ) অনুশাস্য ( শিক্ষয়িত্বা ) উপশমশীলানাং ( শমানুরক্তস্বভাবানাম্ ) উপরতকর্ম্মণাম্ ( উপরতানি সমাপ্তিং গতানি কর্ম্মাণি যেষাং তেষাং, পরমহংসধর্ম্মাশ্রয়ণাৎ কর্ম্মভ্য উপরতিং প্রাপ্তানাম্ ) মহামুনীনাং ( মহিমযুক্তানাং ব্রহ্মর্ষীণাম্ ) ভক্তিজ্ঞানবৈরাগ্যলক্ষণং পারমহংস্যং ( পরমহংসসম্বন্ধিনং ) ধর্ম্মম্ উপশিক্ষমাণঃ ( উপশিক্ষয়িষ্যন্, স্বয়ং তদ্ধর্ম্মস্য সম্যক্ সমাচরণেন লোকানামপি তত্র শিক্ষাং প্রবর্ত্তয়িষ্যন্নিত্যর্থঃ ) শতনয়শতজ্যেষ্ঠং ( শতসংখ্যকেষু স্বীয়পুত্রেষু সর্ব্বতো জ্যেষ্ঠং ) পরমভাগবতং ( ভগবদ্‌ভক্তপ্রধানম্ ) ভগবজ্জনপরায়ণং ( ভগবজ্জনাঃ ভগবদ্‌ভক্তাঃ, তৎপরায়ণং তদনুরক্তং ) ভরতং ধরণিপালনায় অভিষিচ্য স্বয়ং ভবন এব ( গৃহ এব ) উর্ব্বরিতশরীরমাত্রপরিগ্রহঃ ( উর্ব্বরিতঃ অবশিষ্টঃ শরীরমাত্রস্য পরিগ্রহঃ অবলম্বনং যস্য তথাভূতঃ ) উন্মত্ত ইব গগনপরিধানঃ ( আকাশমাত্রাবরণঃ, নগ্নভূত ইত্যর্থঃ ) প্রকীর্ণকেশঃ ( প্রকীর্ণাঃ বিক্ষিপ্তাঃ কেশাঃ যস্য, তথাভূতঃ, পরিত্যক্তশরীরপ্রসাধন ইতি ভাবঃ ) আত্মনি আরোপিতাহবনীয়ঃ ( আরোপিতঃ আহবনীয়ঃ অগ্নিঃ যেন সঃ আহুতিসাধনেন হুতাশনেন সমধিষ্ঠিতশরীর ইত্যর্থঃ ) ব্রহ্মাবর্ত্তাৎ ( ব্রহ্মাবর্ত্তনামকাৎ স্বদেশাৎ ) প্রবব্রাজ ( প্রব্রজ্যাং গৃহীতবান্ ) ॥ ২৮

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন—পুত্রগণ স্বয়ং সুশিক্ষিত হইলেও মহানুভব পরমসুহৃদ্ ভগবান্ ঋষভদেব, লোকশিক্ষার্থ তাঁহাদিগকে উক্তরূপে উপদেশ দিয়া স্বয়ং উপশমশীল কর্ম্মোপরত মহামুনিগণের ভক্তিজ্ঞান ও বৈরাগ্যলক্ষণ পরমহংসভাব আচরণদ্বারা শিক্ষা দিবার জন্য স্বীয় শত পুত্রের মধ্যে জ্যেষ্ঠ পরমভাগবত ভগবদ্‌ভক্তানুরক্ত ভরতকে পৃথিবী পালনের জন্য অভিষিক্ত করিয়া স্বয়ং ভবনেই শরীরমাত্র অবশিষ্ট রাখিলেন এবং উন্মত্তের ন্যায় দিগ্‌বসন ( নগ্ন ) ও বিক্ষিপ্তকেশ হইয়া একমাত্র আহবনীয় অগ্নিকে সঙ্গে লইয়া ব্রহ্মাবর্ত্ত দেশ হইতে প্রব্রজ্যা গ্রহণ করিলেন ॥ ২৮

শ্রীধরটীকা।—স্বত এব সুশিক্ষিতানপি লোকানুশাসনার্থম্ অনুশাস্য, মুনীনাং পারমহংস্যং ধর্ম্মমুপশিক্ষয়িষ্যন্, ভরতমভিষিচ্য, ঋষভ ইত্যপদেশো নাম যস্য স ভগবান্ ব্রহ্মাবর্ত্তাৎ স্বদেশাৎ প্রবব্রাজেত্যন্বয়ঃ। উর্ব্বরিতোঽবশিষ্টঃ শরীরমাত্রং পরিগ্রহো যস্য ॥ ২৮

অন্বয়ঃ।—[ অথাস্য মৌনমাহ জডেত্যাদিনা ] [ সঃ ] জনানাং [ মধ্যে ] জড়ান্ধমূকবধিরপিশাচোন্মাদকবৎ ( জড়ঃ জাড্যযুক্তঃ, অপরিস্ফুরিতবিজ্ঞান ইত্যর্থঃ, অন্ধঃ অচক্ষুঃ, মূকঃ বচনশক্তিশূন্যঃ, বধিরঃ শ্রবণশক্তিশূন্যঃ, পিশাচঃ, উন্মাদকশ্চ, তদ্বৎ, তথা হি যথা সর্ব্বে চক্ষুরাদীন্দ্রিয়ৈঃ হীনঃ বহির্বিজ্ঞানাভাবাৎ তূষ্ণীং বর্ত্ততে তথেত্যর্থঃ ) অবধূতবেশঃ ( অবধূতস্যেব বেশো যস্য তথাভূতঃ ) অভিভাষ্যমাণোঽপি ( অন্যেন পৃচ্ছ্যমানোঽপি ) গৃহীতমৌনব্রতঃ

তত্র তত্র পুরগ্রামাকর-খেট-বাট খর্ব্বট-শিবির-ব্রজ-ঘোষ-সার্থ গিরি-বনাশ্রমাদিষ্বনুপথমব-নিচরাপসদৈঃ পরিভূযমানো মক্ষিকাভিরিব বনগজস্তর্জ্জন-তাড়না-বমেহন-ষ্ঠীবন-গ্রাবশকৃদ্রজঃ-প্রক্ষেপপূতিবাতদুরুক্তৈস্তদবিগণয়ন্নেবাসৎসংস্থান এতস্মিন্ দেহোপলক্ষণে সদপদেশ উভযানুভবস্বরূপেণ স্বমহিমাবস্থানেনাসমারোপিতাহং-মমাভিমানত্বাদবিখণ্ডিতমনাঃ পৃথিবীমেক-চরঃ পরিবভ্রাম ॥ ৩০

( গৃহীতং মৌনব্রতং মুনিজনোচিতং তূষ্ণীমবস্থানং যেন তথাভূতঃ ) তুষ্ণীং বভূব। [ তথা হি কেনাপি পৃচ্ছ্যমানঃ কিমপি নোত্তরং প্রতিপেদে ইতি ভাবঃ ] ॥ ২৯

**মূলানুবাদ**।—সেই ঋষভদেব অবধূতজনের ন্যায় বেশ পরিগ্রহ করিয়া জড়, অন্ধ, মূক, বধির, পিশাচ ও উন্মাদের ন্যায় কাহারও কোনও প্রশ্নের উত্তর দিতেন না, মৌনব্রতাবলম্বী হইয়া চুপ করিয়া থাকিতেন। ( অর্থাৎ জড় ও অন্ধাদি যেমন প্রশ্নের বিষয় অবধারণ করিতে না পারিয়া চুপ করিয়া থাকে, তিনিও সেইরূপ তন্ময়তা হেতু বিক্ষেপাশঙ্কায় কাহারও কথার উত্তর না দিয়া চুপ করিয়া থাকিতেন ) ॥ ২৯

**শ্রীধরটীকা**।—অভিভাষ্যমাণোঽপি জনানাং মধ্যে জড়াদিবৎ বর্ত্তমানস্তূষ্ণীং বভূব। অবধূতস্যেব বেশো যস্য ॥ ২৯

**অন্বয়ঃ**।—[ অথাস্য সর্ব্বপৃথিব্যামেকচরতয়া পরিভ্রমণমাহ তত্র তত্রেত্যাদিনা ] [ সঃ ] তত্র তত্র পুরগ্রামাকর খেটবাটখর্ব্বটশিবিরব্রজঘোষসার্থগিরিবনাশ্রমাদিষু ( পুরং নগরং, গ্রামাঃ হট্টশূন্যানি স্থানানি, আকরঃ খনিঃ, খেট কৃষীবলপ্রধানগ্রামঃ, বাটঃ পুষ্পবাটিকা, খর্ব্বটঃ পর্ব্বতপ্রান্তগ্রামঃ, শিবিরং সেনোপনিবেশঃ, ব্রজঃ গোষ্ঠং, ঘোষঃ গোপপল্লী, সার্থঃ যাত্রিকজনসমূহঃ, গিরিঃ, বনম্, আশ্রমঃ ঋষীণাং পদং, তে আদয়ঃ যেষাং তেষু ) অনুপথং ( পথি পথি, বীপ্সায়ামব্যয়ীভাবঃ ) মক্ষিকাভিঃ বনগজ ইব ( বন্যহস্তীব ) অবনিচরাপসদৈঃ ( দুষ্টমনুষ্যৈঃ ) তর্জ্জনতাড়না-বমেহনষ্ঠীবনগ্রাবশকৃদ্রজঃপ্রক্ষেপপূতিবাতদুরুক্তৈঃ ( তর্জ্জনং ভয়োৎপাদনং, তাড়নং প্রহারঃ, অবমেহনম্ উপরি মূত্রণং, ষ্ঠীবনং থুৎকারেণ শ্লেষ্মপ্রক্ষেপঃ, গ্রাবণাং প্রস্তরাণাং, শকৃতাং বিষ্ঠানাং, রজসাং ধূলীনাঞ্চ প্রক্ষেপঃ, পূতিবাত-দুর্গন্ধোঽপানবায়ুঃ, দুরুক্তং পরুষভাষণং, তৈঃ ) পরিভূযমানঃ ( অবজ্ঞায়মানঃ ) তৎ ( তর্জ্জনাদিপ্রযুক্তং পরিভবনম্ ) অবিগণয়ন্ ( অমন্যমানঃ, অতিতুচ্ছং মন্যমান ইত্যর্থঃ ) এব অসৎসংস্থানে ( অসতি মিথ্যাভূতে সংস্থানে সন্নিবেশে, অথবা অসৎ অনিত্যং সংস্থানং সন্নিবেশঃ অবস্থিতির্যা যস্য তথাভূতে ) দেহোপলক্ষণে ( দেহ ইতি উপলক্ষণম্ আকারঃ যস্য তথাভূতে ) সদপদেশে ( সৎ ইতি অপদেশঃ ব্যাজমাত্রং যস্য তথাভূতে মিথ্যৈব সদিতি প্রতীয়মানে ) এতস্মিন্ ( অসৎসংস্থান ইতি বিশেষ্যপদমিতি কেষাঞ্চিৎ টীকাকৃতামভিপ্রায়ঃ ) উভয়ানুভবস্বরূপেণ ( উভয়স্য সত অসতশ্চ যঃ অনুভবঃ তৎস্বরূপেণ, সদসদ্বিজ্ঞানস্বরূপে। ইত্যর্থঃ ) স্বমহিমাবস্থানেন ( স্বে মহিম্নি যদবস্থানং তেন ) অসমারোপিতাহংমমাভিমানত্বাৎ ( অহন্তায়া মমতায়াশ্চ অভিমানস্য অপগমাদিতি ভাবঃ ) অবিখণ্ডিতমনাঃ ( অবি-খণ্ডিতম্ অবিক্ষিপ্তং মনঃ যস্য সঃ ) [ সঃ ] একচরঃ ( একাকী সন্ ) পৃথিবীং পরিবভ্রাম ॥ ৩০

**মূলানুবাদ**।—তিনি সেই সেই নগর, গ্রাম, আকর ( খনি ), কৃষকপ্রধান গ্রাম, পুষ্পবাটিকাদি, পর্ব্বতান্তঃস্থিত গ্রাম, সেনাসন্নিবেশস্থান, গোষ্ঠ, গোপপল্লী, যাত্রিকদিগের মিলনস্থান, গিরি, বন ও আশ্রমে পথে পথে ভ্রমণ করিতে লাগিলেন এবং দুষ্টমনুষ্যগণ ভয়প্রদর্শন, প্রহার, তদুপরি মূত্রক্ষরণ, থুৎকার দ্বারা শ্লেষ্মপ্রক্ষেপ, প্রস্তর, পুরীষ ও ধুলি-নিক্ষেপ, পূতিগন্ধযুক্ত অপান বায়ুত্যাগ ও কটূক্তিদ্বারা তাঁহাকে নানাপ্রকারে অপমানিত ও উপদ্রুত করিতে লাগিল। বন্যহস্তী যেমন মক্ষিকার উপদ্রব অতিতুচ্ছ জ্ঞান করিয়া উপেক্ষা করে, সেইরূপ তিনিও ঐ দুষ্ট ব্যক্তি-

অতিসুকুমারকর-চরণোরঃস্থল-বিপুলবাহ্বংসগলবদনাদ্যবয়ববিন্যাসঃ প্রকৃতিসুন্দরস্বভাবহাস-সুমুখো নবনলিনদলায়মান-শিশিরতারারুণায়তনয়নরুচিরঃ সদৃশসুভগকপোলকর্ণকণ্ঠনাসো বিগূঢস্মিতবদনমহোৎসবেন পুরবনিতানাং মনসি কুসুমশরাসনমুপদধানঃ পরাগবলম্বমান-কুটিল জটিল-কপিশকেশ-ভূরিভারোঽবধূত-মলিন-নিজশরীরেণ গ্রহগৃহীত ইবাদৃশ্যত॥ ৩১

গণের উপদ্রব উপেক্ষাই করিতে লাগিলেন এবং দেহাদি আকারসম্পন্ন এই মিথ্যাভূত সদ্বুদ্ধির বিষয় জগতে সৎ ও অসৎ এই উভয়ের স্বরূপ অবধারণরূপ স্বীয় মহত্বে অবস্থিত থাকায় তদীয় অভিমান বিদূরিত হইয়াছিল, কাজেই অখণ্ডিত চিত্তবৃত্তি সহকারে একাকী তিনি সমগ্র পৃথিবী পরিভ্রমণ করিতে লাগিলেন॥ ৩০

**শ্রীধরটীকা।**—তত্র তত্র পুরাদিষু অনুপথং মার্গে মার্গে অবনিচরাপসদৈঃ ক্ষুদ্রৈস্তর্জনাদিভিঃ পরিভূয়মানোঽপি তদবিগণয়ন্নেব একচরঃ একাকী পৃথিবীং পরিবভ্রামেত্যন্বয়ঃ। তত্র পুরং পত্তনং, গ্রাম্যা হট্টহীনাঃ, আকরঃ খনিঃ, খেটঃ কৃষীবলগ্রামঃ, বাটাঃ পুষ্পাদিবাটিকাঃ, খর্ব্বটঃ পর্ব্বতপ্রান্তগ্রামঃ, শিবিরং সেনায়া নিবাসস্থানং, ব্রজো গবাং স্থানং, ঘোষো গোপানাং স্থানং, সার্থো যাত্রিকজনসঙ্ঘাতঃ, আশ্রমা ঋষীনাম্। তর্জ্জনং ভয়জননং, তাড়নং প্রহারঃ, অবমেহনম্ উপরি মূত্রণং, ষ্ঠীবনং থূৎকৃত্য শ্লেষ্মপ্রক্ষেপঃ গ্রাবাাং শকৃতো রজসশ্চ প্রক্ষেপঃ, পূতিবাতঃ অধোবায়ুঃ, দুরুক্তং শাপঃ, এতৈঃ। অগণনে দৃষ্টান্তঃ—মক্ষিকাভিরিবেতি। তত্রৈব হেতুঃ—অসতি মিথ্যাভূতে সংস্থানে সন্নিবেশে। দেহ ইতি উপলক্ষ্যমাকারো যস্য। সদিত্যপদেশমাত্রং যস্য তস্মিন্ নিরভিমানত্বাৎ। কেন হেতুনা? উভয়োঃ সদসতোর্যোঽনুভবস্তৎস্বরূপেণ যৎ স্বমহিম্নাবস্থানং তেন, অত এব অবিখণ্ডিতং মনো যস্য স পরিবভ্রাম॥ ৩০

**অন্বয়ঃ।**—অতিসুকুমারকরচরণোরঃস্থলবিপুলবাহ্বংসগলবদনাদ্যবয়ববিন্যাসঃ ( করৌ, চরণৌ, উরঃস্থলং বক্ষঃস্থলং, বিপুলৌ বাহু, অংসযুগলং বাহুমূলযুগলং, তথা বদনং মুখং, তান্যেব আদিভূতানি যেষাম্ অবয়বানাং তে তথাভূতা অবয়বাঃ, তেষাং বিন্যাসঃ অতিসুকুমারো যস্য তথাভূতঃ, সুবিন্যস্তকোমলকরাদ্যবয়বসুশোভিত ইত্যর্থঃ ) প্রকৃতিসুন্দরস্বভাবহাসসুমুখঃ ( প্রকৃতিসুন্দরঃ স্বভাবসুন্দরঃ ন তু কৃত্রিমেণোপায়েন বিহিতশোভঃ ইত্যর্থঃ, যো স্বভাব হাসঃ তেন সুমুখঃ সুন্দরাননঃ ) নবনলিনদলায়মানশিশিরতারারুণায়তনয়নরুচিরঃ ( নবনলিনদলায়মানে নবে যে নলিনদলে পদ্মপত্রে তদ্বদাচরন্তী তৎসদৃশে ইত্যর্থঃ, তথা শিশিরতারে শিশিরে তাপহারিত্বাৎ শীতলতয়া প্রতীয়মানে তারে কনীনিকে যয়োঃ তে, তথা অরুণে রক্তাপাঙ্গে আয়তে সুবিস্তৃতে চ যে নয়নে চক্ষুষী তাভ্যাং রুচিরঃ রমণীয়াকৃতিঃ ) সদৃশসুভগকপোলকর্ণকণ্ঠনাসঃ ( সদৃশাঃ তুল্যরূপাঃ অন্যূনানধিকপরিমাণাঃ ইত্যর্থঃ, সুভগাঃ সুন্দরাঃ কপোলৌ গণ্ডভাগৌ কর্ণৌ কণ্ঠঃ নাসা চ যস্য তথাভূতঃ ) বিগূঢস্মিতবদনমহোৎসবেন ( বিগূঢস্মিতম্ অনতিপ্রকাশহাস্যলেশং যৎ বদনং মুখং, তস্য মহোৎসবেন বিলাসেন ) পুরবনিতানাং ( পুরস্ত্রীণাম্ ) মনসি কুসুমশরাসনম্ ( কামম্ ) উপদধানঃ ( সমুৎপাদয়ন্, যেন তত্তদুৎকর্ষেণ আত্মানং প্রতি পুরবনিতানাং মানসমাকর্ষয়ন্নিত্যর্থঃ, এবম্ভূতোঽপি ) পরাক্ ( পুরতঃ ) অবলম্বমানকুটিলজটিলকপিশকেশভূরিভারঃ ( অবলম্বমানাঃ বিলুলিতাঃ কুটিলাঃ জটিলাঃ জটাযুক্তাঃ কপিশাঃ তৈলাদি-সংস্কারাভাবেন পিঙ্গলকচয়শ্চ যে কেশাঃ তেষাং ভূরিভারঃ যস্য তথাভূতঃ, সঃ ) অবধূতমলিননিজশরীরেণ ( অবধূতং অবজ্ঞাতং মলিনং যৎ নিজশরীরং তেন ) গ্রহগৃহীত ইব ( গ্রহগ্রস্ত ইব ) অদৃশ্যত॥ ৩১

**মূলানুবাদ।**—যদিও তাঁহার কর, চরণ, বক্ষঃস্থল, বিপুল বাহুযুগল, বাহুমূলদ্বয় ও বদনের বিন্যাস অত্যন্ত সুকোমল ছিল, স্বাভাবিক হাস্যে তাঁহার বদন সুশোভিত থাকিত, নূতন পদ্মপত্রের ন্যায় শোভমান আনন্দপ্রদ তারকা-যুক্ত অরুণাপাঙ্গ সুবিস্তৃত নেত্রদ্বয়ের শোভায় তাঁহার রমণীয়তা প্রকাশ পাইত, সমপরিমাণ সুন্দর কপোলদ্বয়, কর্ণদ্বয়, কণ্ঠ ও নাসিকাদ্বারা তাঁহাকে সুন্দর দেখাইত, স্বাভাবিক সৌন্দর্য্যও তাঁহার অসাধারণ ছিল এবং প্রচ্ছন্ন হাস্য-

যর্হি বাব স ভগবান্ লোকমিমং যোগস্যাদ্ধা প্রতীপমিবাচক্ষাণস্তৎপ্রতিক্রিয়াকর্ম্ম বীভৎসিতমিতি ব্রতমাজগরমাস্থিতঃ শয়ান এবাশ্নাতি পিবতি খাদত্যবমেহতি হদতি স্ম চেষ্টমান উচ্চরিত আদিগ্ধোদ্দেশঃ ॥ ৩২

তস্য হ যঃ পুরীষসুরভিসৌগন্ধ্যবায়ুস্তং দেশং দশযোজনং সমন্তাৎ সুরভিং চকার ॥ ৩৩

যুক্ত বদনবিভ্রমে পুরবনিতাদিগের চিত্তে তিনি কামের উদ্রেক করিয়া দিতেন, তথাপি তাঁহার সম্মুখভাগে যে কুটিল জটাযুক্ত পিঙ্গলবর্ণ কেশভার লম্বিত হইয়াছিল এবং নিজ শরীরের প্রতি অনাদর বশতঃ উহা যে মলিন হইয়া গিয়াছিল, তাহাতে তাঁহাকে গ্রহগ্রস্তের ন্যায় মনে হইত ॥ ৩১

শ্রীধরটীকা।—স চ তদা গ্রহগৃহীত ইব অদৃশ্যত। তত্র হেতুঃ—পরাক্ পুরতোঽবলম্বমানাশ্চ তে কুটিলাশ্চ জটিলাশ্চ কপিশাশ্চ কেশাঃ, তেষাং ভূরিভারো যস্য সঃ। অবধূতমনাদৃতম্ অত এব মলিনং নিজশরীরং যেন। কথন্তু তোঽপ্যেবমদৃশ্যত? অতিসুকুমারাণি করচরণোরঃস্থলানি, তথা বিপুলা বাহ্বাদয়ঃ ত এবাবয়বাঃ, তেষাং বিশিষ্টো ন্যাসঃ সন্নিবেশো যস্য সঃ। তথা প্রকৃত্যৈব সুন্দরঃ স্বভাবসিদ্ধো হাসঃ, তেন শোভনং মুখং যস্য। তথা নবনলিনদলবদাচরন্তী যে শিশিরতারে তাপহারিকনীনিকে অরুণে আয়তে নয়নে, তাভ্যাং রুচিরঃ। তথা সদৃশা অন্যূনাধিকাঃ সুভগাশ্চ কপোলকর্ণকণ্ঠনাসিকা যস্য। তথা বিগূঢস্মিতং যদ্বদনং তস্য মহোৎসবেন বিভ্রমেণ পুরাঙ্গনানাং মনসি কামমুদ্দীপয়ন্ এবম্ভূতোঽপি তথা অদৃশ্যতেত্যন্বয়ঃ ॥ ৩১

অন্বয়ঃ।—[ অথ লোকেভ্যঃ স্বস্য যোগবিঘ্নং পশ্যন্তস্য লোকবিদ্বিষ্টমুত্রাদিবিসর্জ্জনমাহ যর্হীত্যাদিনা ] স ভগবান্ যর্হি বাব ( যস্মিন্নেব কালে ) ইমং লোকং ( জনং, দৃশ্যমানজনসম্বাতমিত্যর্থঃ ) যোগস্য ( স্বেনানুষ্ঠীয়মানস্য সমাধেঃ ) অদ্ধা ( নিশ্চিতং ) প্রতীপমিব ( প্রতিপক্ষমিব ) আচক্ষাণঃ ( পশ্যন্, বভূবেতি শেষঃ ) [ তথা ] তৎপ্রতিক্রিয়াকর্ম্ম ( তস্য প্রতীপভাবস্য প্রতীকারকরণং ) বীভৎসিতমিতি ( নিন্দিতমিতি চ, আচক্ষাণো বভূবেতি বাক্যশেষঃ ) [ তর্হি সঃ ] আজগরম্ ( অজগরস্য ইদম্, অজগরসদৃশমিত্যর্থঃ ) ব্রতং ( তদিদমাজগরং ব্রতং যদেকত্রৈব স্থিত্বা প্রারব্ধকর্ম্মোপভোগো নাম ) আস্থিতঃ ( সমাশ্রিতঃ সন্ ) উচ্চরিতে ( পুরীষে, স্বেন পরিত্যক্ত ইতি শেষঃ ) চেষ্টমানঃ ( বিলুঠন্ ) আদিগ্ধোদ্দেশঃ ( আদিগ্ধাঃ তেনৈব পুরীষেণ লিপ্তাঃ উদ্দেশাঃ শরীরপ্রদেশাঃ যস্য তথাভূতশ্চ সন্ ) শয়ান এব ( ন তু অশনাদ্যর্থম্ উত্থিতোঽপীতি ভাবঃ ) অশ্নাতি স্ম ( খাদতি স্ম ) পিবতি স্ম খাদতি স্ম ( চর্ব্বয়তি স্ম, অত্র অশনং খাদনঞ্চ প্রকারভেদেন পৃথক্‌তয়া অবগন্তব্যে ) অবমেহতি ( মূত্রয়তি স্ম ) হদতি স্ম ( পুরীষমুৎসৃজতি স্ম ) ॥ ৩২

মূলানুবাদ।—সেই ভগবান্ ঋষভদেব যখন দেখিলেন যে, দৃশ্যমান লোকগুলি তাঁহার যোগের প্রতিকূল আচরণ করিতে আরম্ভ করিয়াছে এবং তাহার প্রতীকার করিতে যাওয়াও সমীচীন নহে, তখন তিনি আজগর ব্রত অবলম্বন পূর্ব্বক শয়ন করিয়াই ভোজন, পান, চর্ব্বণ ও মূত্র পুরীষ ত্যাগ করিতে লাগিলেন। নিজ পরিত্যক্ত পুরীষে লুণ্ঠিত হইয়া শরীরপ্রদেশগুলিকে পুরীষলিপ্ত করিতে লাগিলেন ॥ ৩২

শ্রীধরটীকা।—যর্হি যদা লোকং জনং যোগস্য প্রতিপক্ষমাচক্ষাণঃ পশ্যন্ বভূব, তস্য প্রতিক্রিয়াকরণঞ্চ নিন্দিতমিত্যাচক্ষাণঃ, তদা আজগরং নাম ব্রতমাস্থিতঃ সন্ শয়ান এব অশ্নাতি স্মেত্যন্বয়ঃ। আজগরং ব্রতং নাম একত্রৈব স্থিত্বা প্রারব্ধকর্ম্মোপভোগঃ। অবমেহতি মূত্রয়তি। হদতি পুরীষমুৎসৃজতি। উচ্চরিতে পুরীষে চেষ্টমানো বিলুঠন্ তেনৈব আদিগ্ধা আলিপ্তা উদ্দেশা দেহপ্রদেশা যস্য সঃ ॥ ৩২

অন্বয়ঃ।—[ অথাস্য চিন্ময়শরীরস্য তথাভূতবীভৎসিতভাবোপগমো দোষায়েত্যাশঙ্ক্যাহ তস্য হেত্যাদি ]

এবং গোমৃগকাকচর্য্যয়া ব্রজংস্তিষ্ঠন্নাসীনঃ শয়ানঃ কাকমৃগগোচরিতঃ পিবতি খাদত্যব-মেহতি স্ম ॥ ৩৪

ইতি নানাযোগচর্য্যাচরণো ভগবান্ কৈবল্যপতির্ঋষভোঽবিরতপরমমহানন্দানুভব আত্মনি সর্ব্বেষাং ভূতানামাত্মভূতে ভগবতি বাসুদেব আত্মনোঽব্যবধানানন্তরোদরভাবেন সিদ্ধসমস্তার্থপরিপূর্ণো যোগৈশ্বর্য্যাণি বৈহায়স-মনোজবান্তর্দ্ধান-পরকায়প্রবেশ-দূরগ্রহণাদীনি যদৃচ্ছয়োপগতানি নাঞ্জসা নৃপ হৃদয়েনাভ্যনন্দৎ ॥ ৩৫

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং

পঞ্চমস্কন্ধে ঋষভদেবানুচরিতে পঞ্চমোঽধ্যায়ঃ ॥ ৫

তস্য হ (ঋষভদেবস্য তথা পুরীষলিপ্তস্যাপীত্যর্থঃ) যঃ পুরীষসুরভিসৌগন্ধ্যবায়ুঃ (পুরীষস্য সুরভি॥ সৌরভেণ সৌগন্ধ্যং সৌরভং যস্য সঃ বায়ুঃ, ব্যধিকরণবহুব্রীহেরার্ষত্বাৎ সাধুত্বম্) সমন্তাৎ (চতসৃষু দিক্ষু) দশযোজনং (দশ-যোজনপর্য্যন্তম্) তং দেশং (স্থানম্) সুরভিং (সুগন্ধং) চকার। [তথা হি তস্য পুরীষগন্ধেন বীভৎসিতাভাবস্য দূরে আস্তাম্ পরং সৌরভমেব তন্মহিম্না তত্র প্রচকাশে ইতি ভাবঃ] ॥ ৩৩

মূলানুবাদ।—সেই ঋষভদেবের পুরীষগন্ধে বায়ু সুগন্ধযুক্ত হইয়া সেই স্থানের চারিদিকে দশযোজন পর্য্যন্ত স্থান সুরভিত করিয়া দিয়াছিল ॥ ৩৩

শ্রীধরটীকা।—বীভৎসমিনাশঙ্ক্যাহ তস্যেতি। পুরীষস্য সুরভিণা গন্ধেন সৌগন্ধ্যং যস্য স বায়ুঃ ॥ ৩৩

অন্বয়ঃ।—এবম্ (উক্তরূপে।) কাকমৃগগোচরিতঃ (কাকানাং বায়সানাং মৃগাণাং হরিণানাং গবামিব চ চরিতম্ আচরণম্ অশনপুরীষোৎসর্জ্জনাদিব্যাপারানুষ্ঠানং যস্য তথাভূতঃ) [সঃ] গোমৃগকাকচর্য্যয়া (গবাং মৃগাণাং কাকানাঞ্চ আচরণেন) ব্রজন্ (গচ্ছন্) তিষ্ঠন্ আসীনঃ (উপবিষ্টঃ) শয়ানঃ [-চ] পিবতি [স্ম] খাদতি [স্ম] অবমেহতি স্ম [সর্ব্বস্যা এব তৎক্রিয়ায়া অতীতত্বাৎ সর্ব্বত্র স্মযোগঃ কার্য্যঃ] ॥ ৩৪

মূলানুবাদ।—কাক, গো ও মৃগগণের ন্যায় আচরণযুক্ত সেই ঋষভদেব উক্তরূপে গো, মৃগ ও কাকের অনু-করণে চলিতে চলিতে, অবস্থান করিতে করিতে, উপবেশন করিতে করিতে অথবা শয়ান অবস্থায় পান, ভোজন ও মূত্রপরিত্যাগাদি করিতে লাগিলেন ॥ ৩৪

শ্রীধরটীকা।—এবং গবাদিচর্য্যয়া পানাদি করোতি স্ম। তদেবাহ ব্রজন্নিত্যাদিনা। কাকমৃগগবামিব অন্য-দপি চরিতং বৃত্তির্যস্য ॥ ৩৪

অন্বয়ঃ।—[অথাস্য বিবিধযোগানুষ্ঠানেন সমুৎপন্নানাং বিভূতাবপ্যনাদরমাহ ইতীত্যাদিনা] (হে) নৃপ। ইতি (উক্তপ্রকারেণ) নানাযোগচর্য্যাচরণঃ (নানা অনেকবিধাঃ যোগচর্য্যাঃ যোগানুষ্ঠানানি আচরতীতি তথাভূতঃ) ভগবান্ কৈবল্যপতিঃ (কৈবল্যস্য মোক্ষস্য পতিরধিনায়কঃ, অন্যেষামপি কৈবল্যপ্রদঃ, তস্য তথাবিধস্যাপি নানাবিধযোগ-চর্য্যা যোগিজনশিক্ষামাত্রফলেতি নিরুক্তমধস্তাৎ) আত্মনি অবিরতপরমমহানন্দানুভবঃ (অবিরতঃ নিরন্তরঃ পরম-মহান্ সুসমৃদ্ধঃ উত্তরোত্তরং পরমং মহত্বং প্রাপ্তঃ যঃ আনন্দঃ, তদনুভবঃ তদনুভবস্বরূপঃ) ঋষভঃ (ঋষভদেবঃ) সর্ব্বেষাং ভূতানাং (প্রাণিনাম্) আত্মভূতে (আত্মস্বরূপে) ভগবতি বাসুদেবে আত্মনঃ অব্যবধানানন্তরোদরভাবেন (অব্যবধানেন অভেদেন ন বিদ্যতে অপরেষামিব অন্তরা মধ্যে উদরস্য দেহোপাধেঃ ভাবঃ তেন, নিত্যনিবৃত্তশরীরো-পাধিকত্বেন ইত্যর্থঃ) সিদ্ধসমস্তার্থপরিপূর্ণঃ (সিদ্ধৈঃ স্বত এব সিদ্ধিং গতৈঃ সমস্তৈঃ অর্থৈঃ ফলৈঃ পরিপূর্ণঃ)

[ অত এব ] যদৃচ্ছয়া উপগতানি ( স্বয়মগ্রাগতেন পরিপ্রাপ্তানি ) বৈহায়সমনোজবান্তর্দ্ধানপরকায়প্রবেশদূরগ্রহণাদীনি ( বৈহায়সং বিহায়সঃ আকাশস্য সম্বন্ধিনঃ খেচরাঃ বৈহায়সাঃ, তেষাং ভাবং খেচরত্বমিত্যর্থঃ, মনোজবঃ মনস ইব দেহস্য জবো বেগঃ, অন্তর্দ্ধানম্ অদৃশ্যত্বসম্পাদনং, পরকায়প্রবেশঃ পরকীয়শরীরে আত্মনঃ সঞ্চারণং, দূরগ্রহণং সুদূরাৎ বস্তুনোঽসন্নিহিতস্যাপি দর্শনং, তান্যেব আদির্যেষাং তথাভূতানি ) যোগৈশ্বর্য্যাণি ( যৌগিকীঃ বিভূতীঃ ) হৃদয়েন অঞ্জসা ( তত্ত্বত এব ) ন অভ্যনন্দৎ ( ন আদৃতবান্ ) [ তথা হি তস্য ভগবতঃ সর্ব্বৈশ্বর্য্যাণাং স্বত এব স্থিতেঃ তৎপ্রকাশেন তস্য বিস্ময়াভাবাৎ ন যথার্থত আনন্দঃ পরং লোকশিক্ষণায় আনন্দপ্রকটনমাত্রমিত্যভ্যনন্দাভিপ্রায়ঃ প্রতিপত্তব্যঃ ) ॥ ৩৫

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে পঞ্চমোঽধ্যায়ঃ ॥ ৫

**মূলানুবাদ**।—হে রাজন্! আত্মাতে নিরন্তর পরমমহান্ আনন্দানুভবস্বরূপ ভগবান্ কৈবল্যপতি উক্তরূপে নানাবিধ যোগচর্য্যার অনুষ্ঠানকারী ঋষভদেব, সর্ব্বভূতের আত্মস্বরূপ ভগবান্ বাসুদেবে অভিন্নতাজ্ঞান এবং উপাধিশূন্যতাজ্ঞানবশতঃ] সর্ব্বসিদ্ধ ও সর্ব্বপ্রকার ফলে পরিপূর্ণ থাকায় যদৃচ্ছাক্রমে উপস্থিত খেচরত্ব, মনের ন্যায় দেহের দ্রুতগতি, অন্তর্ধানবিদ্যা, পরকায়প্রবেশ ও সুদূর হইতে অসন্নিহিত বস্তুর দর্শন প্রভৃতি নানা প্রকার যোগ-বিভূতিকে বাস্তবিক মনে মনে আদর করিতেন না। ( পরন্তু যোগিগণের শিক্ষার্থ কেবল ঐ যোগবিভূতিলাভে আনন্দ প্রকাশ করিতেন মাত্র ) ॥ ৩৫

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে পঞ্চমাধ্যায়ঃ ॥ ৫

**শ্রীধরটীকা**।—নানাযোগচর্য্যা আচরতীতি তথা। লোকযাত্রাপরিহারায় যোগিভিরেবং বর্ত্তিতব্যমিতি প্রদর্শনায় তথা কৃতবান্, বস্তুতস্ত ভগবান্, যতোঽনবরতঃ পরমমহান্ উত্তরোত্তরশতগুণত্বেনোক্তো য আনন্দস্তদনুভবস্বরূপঃ। কিঞ্চ বাসুদেবে আত্মনোঽব্যবধানেনাভেদেন ন বিদ্যতে অন্যেষামিব অন্তরা মধ্যে উদরম্য দেহোপাধের্ভাবস্তেন, নিত্যনিরস্তোপাধিত্বেনেত্যর্থঃ। অত এব সিদ্ধৈঃ সমস্তৈরর্থৈঃ ফলৈঃ পরিপূর্ণত্বাৎ যোগৈশ্বর্য্যাণি নাভ্যনন্দৎ। বৈহায়সং খেচরত্বং, মনোজবং মনস ইব দেহস্য বেগম্, দূরগ্রহণং দূরদর্শনম্। হে নৃপ! হৃদয়েন মনসা ॥ ৩৫

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে পঞ্চমোঽধ্যায়ঃ ॥ ৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—ভগবান্ ঋষভদেব নিজ পুত্রদিগকে পূর্ব্বোক্তরূপে তত্ত্ববিষয়ে উপদেশ করিয়া মনে ভাবিলেন—আমার সাংসারিক কর্ত্তব্য আর অধিক অবশিষ্ট নাই, সংসারের আবর্ত্তে থাকিলে সমাধির নানাপ্রকার বিঘ্ন সম্ভবপর, অতএব কর্ম্মোপরত হইয়া মহামুনিগণের সর্ব্বস্বভূত ভক্তি ও বৈরাগ্য অভ্যাস করিতে হইলে সংসারে থাকিলে চলিবে না, পুত্র ভরত সর্ব্বপ্রকারে উপযুক্ত হইয়াছে, তাহাকে রাজ্যে অভিষিক্ত করিয়া আমার এখন রাজ্য হইতে প্রব্রজ্যাগ্রহণ করাই কর্ত্তব্য। পুত্রগণ স্বতঃই জ্ঞানী, তাহাতে আবার রাজা ঋষভদেব পরম উপাদেয় তত্ত্বোপদেশ দ্বারা তাঁহাদের চিত্ত একরূপ নির্ম্মল করিয়া দিয়াছিলেন যে, তাহাতে তাঁহাদের হইতে কোনওরূপ অনিষ্টের আশঙ্কা নাই। এই সকল ভাবিয়া উপযুক্ত পুত্র ভরতের উপর রাজ্যের ভার দিয়া ঋষভদেব নিজ ব্রহ্মাবর্ত্তদেশ হইতে প্রস্থান করিলেন। প্রস্থানকালে তিনি কিছুই সঙ্গে লইলেন না। একমাত্র শরীর তাঁহার অবশিষ্ট সঙ্গী রহিল, কেবল নিয়মাগ্নিহোত্রাদি সমাধানের জন্য আহবনীয়কে পরিত্যাগ করিলেন না। এমন কি পরিধানের বসনখানি পর্য্যন্ত তিনি পরিত্যাগ করিয়া দিগ্‌বাসা হইয়া প্রস্থান করিলেন। ফলতঃ সর্ব্ববিধ বিলাসব্যসন একযোগে ত্যাগ করিয়া প্রকৃষ্ট সন্ন্যাসীরূপে তিনি রাজ্য ছাড়িয়া গেলেন। তিনি নিজের মনে নিজে থাকিতেন, কেহ কোনও কথা জিজ্ঞাসা করিলে তাহার উত্তর দিতেন না, তিনি একটা অচেতন, অথবা অন্ধ, কিংবা মূক অথবা বধির, পিশাচ কি উন্মাদ কিছুই স্থির করা যাইত না। কেহ কোনও আঘাত করিলে তিনি নিশ্চল হইয়া থাকিতেন, কাহারও প্রতি দৃষ্টি করিতেন না, কাহারও সহিত

কথা কহিতেন না, কাহারও কথা শুনিতেন না, সর্ব্বদাই অসংস্কৃত দেহে পিশাচের স্থায় অপরিচ্ছন্ন অবস্থায় কাল কাটাইতেন। সকলেই তাঁহাকে অবজ্ঞা করিত, কেহ বা তাঁহাকে প্রহার করিত, কেহ বা তাঁহার দেহে নানা প্রকার অবজ্ঞাজনক বস্তু নিক্ষেপ করিত, কেহ বা তাঁহাকে নানাবিধ অপমান করিত, কিন্তু তিনি সকল অবমাননাই তুচ্ছ মনে করিতেন, কিছুতেই বিচলিত হইতেন না। তিনি একমাত্র পরমাত্মার চিন্তায় আত্মনিয়োগ করিয়াছিলেন, তাঁহার কোনও প্রকার অভিমান ছিল না, একাগ্রচিত্তে উদাসীনতা অবলম্বন করিয়া সমস্ত পৃথিবীময় তিনি নিঃসহায় ভাবে ভ্রমণ করিতে লাগিলেন। যাঁহার অভিমান নাই, তাঁহার ঐ সকল অবমাননা বা তিরস্কার কি করিতে পারে? অভিমানই একমাত্র মানসিক বিকারের মূল, কাজেই ঋষভদেব সর্ব্বপ্রকার অভিমানমুক্ত অবস্থা লাভ করিতে পারিয়াছিলেন। তাঁহার স্বভাবসুন্দর দেহশ্রী সংস্কারের অভাবে মলিন হইলেও যখন কামিনীগণ তাঁহার অসাধারণ রূপলাবণ্য দেখিয়া মুগ্ধ হইতে লাগিল এবং মুগ্ধতা প্রকাশ করিতে আরম্ভ করিল, তখন তিনি ভাবিলেন যে ইহা হইতে আমার সমাধির বিঘ্ন ঘটিতেছে, তর্জ্জন তাড়ানাদিদ্বারা যেমন সমাধির বিঘ্ন ঘটিতেছিল, সেইরূপ আমার রূপের প্রভাবে কামিনীগণ মুগ্ধ হইয়া বিঘ্ন উৎপাদনের চেষ্টা পাইতেছে, অতএব যাহাতে আমার এই দেহে সকলের ঘৃণা উৎপন্ন হয়, এমন ভাব অবলম্বন করা কর্ত্তব্য, তাহা হইলে আর কেহই আমার নিকটে আসিবে না, আমি নিশ্চিন্ত হইয়া নিজ সমাধির আচরণ করিতে পারিব, এই ভাবিয়া তিনি আজগর বৃত্তি অবলম্বন করিয়া একই স্থানে ভোজন, পুরীষোৎসর্গ প্রভৃতি বিরুদ্ধ কার্য্য করিতে লাগিলেন, তাহাতে তাঁহার শরীর পুরীষে লিপ্ত হইতে থাকিল। যোগিগণ এইরূপে সাধারণের নিকট হইতে আত্মরক্ষা করিবেন, ইহা অনেক শাস্ত্রগ্রন্থে দেখিতে পাওয়া যায়। এইরূপ করিলে আর কেহ সমীপে আসিয়া না না প্রকারে যোগবিঘ্ন উৎপাদন করিতে পারে না, তখন নির্ব্বিঘ্নে যোগানুষ্ঠানের সুযোগ উপস্থিত হইয়া থাকে। ঋষভদেবও ঠিক সেই রীতি অবলম্বন করিয়া তর্জ্জন-তাড়নাদিকারী জনগণের নিকট হইতে এবং তদীয় রূপমোহে মুগ্ধ কমিনীগণ হইতে আত্মরক্ষার ব্যবস্থা করিলেন, পরন্তু তাঁহার নিজ পুরীষে শরীরে দুর্গন্ধ হওয়া দূরে থাকুক, তদীয় মহিমপ্রভাবে এই পুরীষে চারিদিক্ সুবাসিত হইয়া উঠিল। তাহা হইলেও তিনি একই স্থানে থাকিয়া এইরূপে সমাধিমগ্ন হইয়া কাল কাটাইতে লাগিলেনও তাহাতে জনগণের নেত্রের বহির্ভূত থাকায় লোকের নিকট হইতে আত্মরক্ষায় সমর্থ হইলেন।

ভগবান্ ঋষভদেব উক্তরূপে যোগানুষ্ঠান করিতে থাকিয়া উত্তরোত্তর যোগবিভূতির প্রকাশ দেখিতে পাইলেন, কিন্তু এমন কোনও যোগবিভূতি নাই, যাহা তাঁহাকে প্রযত্ন করিয়া লাভ করিতে হইবে কারণ সকল প্রকার যোগবিভূতিই তাঁহার স্বতঃসিদ্ধ ছিল। ঋষভদেব শ্রীভগবানের সাক্ষাৎ অবতার, কাজেই কার্য্যানুষ্ঠান হেতু স্বতঃসিদ্ধ বিভূতি সমূহের সময়ে সময়ে প্রকাশ দেখিতে পাইয়াও তাঁহার কোনওরূপ বিস্ময় হইত না এবং তাহাতে তিনি আসক্তও হইতেন না, এবং উহাকে তিনি সমাদরও করিতেন না, পরন্তু একমাত্র পরমপুরুষ পরমাত্মার স্বরূপোপলব্ধি বিষয়ে আত্মনিয়োগ করিয়া ধ্যানস্থ হইতেন। তিনি পূর্ব্বেই রাজ্যের মোহ ত্যাগ করিয়া আসিয়াছেন, পুত্রগণের মায়াও অতিক্রম করিয়াছেন, নিজ শরীরের প্রতি আদর হইতেও বিরত হইয়াছেন। প্রব্রজ্যায় আসিবার পর জনগণ তাঁহাকে যেরূপ উপদ্রবে উপদ্রুত করিতে আরম্ভ করিয়াছিল, তাহাও তিনি উপায় উদ্‌ভাবন করিয়া শাস্ত্রসম্মতভাবে পরিহার করিয়াছেন, কিন্তু কখনও তিনি যোগসিদ্ধিবলে খেচরের স্থায় আকাশে ভ্রমণ করিতেন না, মনের স্থায় দ্রুত গতি লইয়া কোথাও শরীর চালিত করিতেন না, অন্তর্দ্ধানাদিবিদ্যাপ্রভাবে কাহারও নিকট আত্মাকে অদৃশ্য করিতেন না, পরকায়ে আত্মা সঞ্চারিত করিয়া কোনরূপ বিষয়ভোগে আত্মনিয়োগ করিতেন না, অথবা অসন্নিহিত কোনও বস্তু যোগপ্রভাবে দেখিবার কৌতূহলও পোষণ করিতেন না, তিনি একমাত্র পরমাত্মায় লীন হইয়া থাকিতেন ॥ ২৮—৩৮

ইতি শ্রীমদ্ভাগবতে পঞ্চমস্কন্ধে পঞ্চমাধ্যায়ে শ্রীভাগবতামৃতবর্ষিণী-নাম-তাৎপর্য্যানুবাদঃ ॥ ৫

# পঞ্চমঃ স্কন্ধঃ

—ঃ*ঃ—

## ষষ্ঠোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

শ্রীরাজোবাচ।

ন নূনং ভগব আত্মারামাণাং যোগসমীরিতজ্ঞানাবভর্জ্জিতকর্ম্মবীজানামৈশ্বর্য্যাণি পুনঃ ক্লেশদানি ভবিতুমর্হন্তি যদৃচ্ছয়োপগতানি॥ ১

শ্রীঋষিরুবাচ।

সত্যমুক্তং কিন্ত্বিহ বা একে ন মনসোঽদ্ধা বিশ্রম্ভমনবস্থানস্য শঠকিরাত ইব সঙ্গচ্ছন্তে॥২

অন্বয়ঃ।—[অথ যোগৈশ্বর্য্যাণি নাভ্যনন্দদিতি পূর্ব্বোক্তমাকর্ণ্য রাজ্ঞঃ প্রশ্নমাহ ন নূনমিত্যাদিনা] ভগবঃ। (হে ভগবন্।) যোগসমীরিতজ্ঞানাবভর্জ্জিতকর্ম্মবীজানাং (যোগেন সমাধিনা সমীরিতং সমুদ্দীপিতং যৎ জ্ঞানং তত্ত্ববোধঃ, তেন অবভর্জ্জিতানি দগ্ধানি কর্ম্মবীজানি কর্ম্মণাং বীজভূতানি রাগাদীনি যেষাং, তেষাম্) আত্মারামাণাং (আত্মনি আরমন্তি সানন্দমনুরজ্যন্তি যে তেষাং, সানন্দমাত্মন্যেবাবতিষ্ঠমানানামিত্যর্থঃ) যদৃচ্ছয়া উপগতানি (প্রাপ্তানি) ঐশ্বর্য্যাণি (যোগজনিতানি অণিমাদীনি) পুনঃ ক্লেশদানি (ক্লেশকরাণি) ভবিতুং নূনং ন অর্হন্তি। [তথা হি আত্মারামাণাং কর্ম্মবীজভূতস্য রাগাদের্যৌগিকজ্ঞানেনৈব দগ্ধবীজকল্পতয়া দগ্ধবীজাদিব তস্মাৎ অঙ্কুরোদগমস্য অসম্ভবেন কিমিতি তদা যোগৈশ্বর্য্যাণাং নাভিনন্দনমিতি প্রশ্নার্থঃ]॥১

মূলানুবাদ।—রাজা পরীক্ষিত বলিলেন,—হে ভগবন্। যে সকল ব্যক্তি আত্মারাম, তাঁহাদের যোগ হইতে যে তত্ত্বজ্ঞান উজ্জ্বলরূপে আত্মপ্রকাশ করে, তাহা দ্বারা কর্ম্মবীজ সম্পূর্ণরূপে দগ্ধ হওয়ায় যদৃচ্ছাক্রমে উপস্থিত ঐশ্বর্য্যরাশি আর তাঁহাদের ক্লেশরূপ অঙ্কুরোৎপাদনে নিশ্চয়ই সমর্থ হয় না। (তবে তাঁহারা যোগৈশ্বর্য্য লাভ করিয়াও তাহার প্রতি বিদ্বেষ পোষণ করেন কেন?)॥১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

ষষ্ঠে লীনাভিমানস্য দেহত্যাগক্রমাভিধা। প্রদহন্তং দবাগ্নিং যঃ পশ্যন্নপি ন পশ্যতি॥

যোগৈশ্বর্য্যাণি নাভ্যনন্দদিত্যুক্তং, তত্র পৃচ্ছতি নেতি। ভগবঃ। হে ভগবন্। যোগেন সমীরিতমুদ্দীপিতং যজ্জ্ঞানং তেনাবভর্জ্জিতানি দগ্ধানি কর্ম্মবীজানি রাগাদীনি যৈস্তেষাং যদৃচ্ছয়া প্রাপ্তানি যোগৈশ্বর্য্যাণি পুনঃ ক্লেশদানি ভবিতুং নার্হন্তি। অতঃ কিমিতি নাভ্যনন্দদিত্যর্থঃ॥ ১

অন্বয়ঃ।—[রাজ্ঞ উক্তিমভ্যুপগম্য তৎপরিহারং কর্ত্তুমাহ সত্যমুক্তমিত্যাদি] [হে মহারাজ।] সত্যং (যথার্থম্) উক্তং (ত্বয়েতি শেষঃ, আত্মারামাণাম্ ঐশ্বর্য্যাণি ন ভবন্তীতি সত্যমেবেতি ভাবঃ) কিন্তু ইহ

তথা চোক্তম্—

ন কুর্য্যাৎ কর্হিচিৎ সখ্যং মনসি হ্যনবস্থিতে। যদ্বিশ্রম্ভাচ্চিরাচ্চীর্ণং চস্কন্দ তপ ঐশ্বরম্ ॥৩

একে (সুবুদ্ধয়ঃ) অনবস্থানস্য (ন অবস্থানং স্থৈর্য্যং বিদ্যতে যস্য তস্য, চঞ্চলস্বভাবস্য) মনসঃ বিশ্রম্ভং (বিশ্বাসং) শঠকিরাত ইব (ধূর্ত্তঃ কিরাত ইব, মৃগে ইতি শেষঃ, অথবা শঠকিরাতে যথা মৃগাস্তথা ইতি সপ্তম্যন্তপক্ষার্থঃ) অদ্ধা (সম্যক্) ন সংগচ্ছন্তে (ন প্রাপ্নুবন্তি) [তথা হি ধূর্ত্তঃ কিরাতো যথা মৃগং ধৃত্বা তত্র বিশ্বাসং ন স্থাপয়তি, পরং কদা বা প্রমাদেনায়মপগচ্ছেদিতি ভিয়া তং সংযম্য রক্ষতি, তথৈব আত্মারামঃ আদৌ সংযতমপি চিত্তং চঞ্চলস্বভাবং বিশুদ্ধমপি কদা বা প্রমাদেন পুনর্বিষয়েষাসক্তং শুদ্ধিশূন্যং স্যাদিতি ভয়েন তস্য যোগৈশ্বর্য্যভোগপ্রসঙ্গং বিকণদ্ধি ইতি ভাবঃ। সংগচ্ছন্ত ইত্যত্র আত্মনেপদমার্ষম্] ॥ ২

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন,—হে মহারাজ! আপনি যাহা বলিলেন তাহা যথার্থ বটে, কিন্তু এই সংসারে শঠকিরাত যেমন ধৃত মৃগাদি সম্বন্ধে বিশ্বাস করে না, সেইরূপ সুবুদ্ধি ব্যক্তি চঞ্চলস্বভাব চিত্ত সম্বন্ধে সম্যক্ বিশ্বাস করেন না। (অর্থাৎ ধূর্ত্ত কিরাত যে হরিণকে ধারণ করে, সে সেই হরিণকে বাঁধিয়া সর্ব্বদাই তাহার প্রতি দৃষ্টি রাখে, কখনও তাহাকে যথেচ্ছভাবে বিচরণ করিতে দেয় না; কারণ তাহাকে ছাড়িয়া দিলেই সে হাতছাড়া হইয়া যাইবে; সেইরূপ বুদ্ধিমান্ ব্যক্তি চিত্তকে একবার সংযত করিয়া তাহাকে আর বিষয়ভোগে নিযুক্ত করেন না, কারণ মন চঞ্চলস্বভাব, সে একবার বিশুদ্ধতা লাভ করিলেও পুনরায় বিষয়সংসর্গে অকস্মাৎ অবিশুদ্ধ হইয়া পড়িতে পারে, কাজেই তাঁহারা প্রাপ্ত যোগৈশ্বর্য্যের প্রতি আদর পোষণ করেন না। ) ॥ ২

**শ্রীধরটীকা।**—অঙ্গীকৃত্য পরিহরতি সত্যমিতি। একে বুদ্ধিমন্তঃ অনবস্থানস্য চঞ্চলস্য মনসো বিশ্বাসং ন সংগচ্ছন্তে ন সম্যক্ প্রাপ্নুবন্তি। শঠঃ কিরাতো যথা ধৃতেষ্বপি মৃগেষু, শঠে কিরাতে যথা মৃগা ইতি সপ্তম্যন্তং বা। শঠকিরাট ইতি পাঠান্তরে শঠো বঞ্চকঃ, কিরাটো বণিক্ ব্যবহর্ত্তরি যথা, তস্মিন্ বা ব্যবহর্ত্তা যথা বিশ্বাসং ন যাতীত্যর্থঃ। পাক্ষিকোঽপি দোষো বর্জ্জনীয় ইত্যুপদেষ্টুং নাভ্যনন্দদিতি ভাবঃ ॥ ২

**অন্বয়ঃ।**—[অথ মহত্তমানামপি চঞ্চলে মনসি বিশ্বাসাদৌদাসীন্যেন বহুকালসঞ্চিতস্যাতপসঃ পরিভ্রংশনমুপলভ্য তত্র বিশ্বাসস্য অকর্ত্তব্যতামাহ তথা চোক্তমিত্যাদি প্রকৃত্য ঐশ্বরমিত্যন্তেন] অনবস্থিতে (চঞ্চলস্বভাবে) মনসি কর্হিচিৎ (কদাচিদপি) সখ্যং (বিশ্বাসং) ন হি (নৈব) কুর্য্যাৎ। যদ্বিশ্রম্ভাৎ (যত্র মনসি বিশ্বাসাৎ) চিরাৎ চীর্ণং (বহুকালসুসঞ্চিতম্) ঐশ্বরম্ (ঈশ্বরস্য মহাদেবস্য, ঈশ্বরাণাম্ ঐশ্বর্য্যসম্পন্নানাং সৌভরিপ্রভৃতীনাং বা ইদম্, তৎসম্বন্ধি ইত্যর্থঃ) তপঃ চস্কন্দ (সুস্রাব) [তথা হি মহাদেবস্য সকলতাপসপ্রধানস্য সতঃ সমুদ্রমন্থনবেলায়াং দৈত্যেয়বঞ্চনায় অবলম্বিতস্য ভগবতো মোহিনীরূপদর্শনেন, সৌভরিপ্রভৃতীনাঞ্চ মহত্তমানাং যোগসিদ্ধানামপি মীনসংসৃতিদর্শনেন বিষয়বাসনাবাসিতং সৎ চিত্তং বিক্ষেপমাসসাদেতি সর্ব্বথা মনোবিশ্রম্ভঃ সর্ব্বেষামেব বর্জ্জনীয়ম্, অন্যথা তথৈব আকস্মিকবিক্ষেপস্য পরিহাতুমশক্যত্বাদিতি ভাবঃ] ॥ ৩

**মূলানুবাদ।**—পণ্ডিতেরাও সেইরূপই বলিয়াছেন যে, চঞ্চলস্বভাব চিত্তের উপর কখনও বিশ্বাস স্থাপন করিয়া উদাসীন থাকিবে না, কারণ যে চিত্তের উপর বিশ্বাসহেতু মহাদেবেরও মোহিনীরূপদর্শনে বহুকালসঞ্চিত তপস্যা বিলীন হইয়াছিল, অথবা সৌভরি প্রভৃতি মহর্ষিগণেরও মীনসংসারাদি দর্শনে বহুকালসঞ্চিত তপস্যার বিলয় ঘটিয়াছিল ॥ ৩

**শ্রীধরটীকা।**—যদ্বিশ্রম্ভাৎ যস্য মনসো বিশ্বাসাৎ চিরাচ্চীর্ণং বহুকালসঞ্চিতং তপশ্চস্কন্দ সুস্রাব, ঐশ্বরং বিষ্ণোর্মোহিনীরূপসন্দর্শনেন। যদ্বা ঈশ্বরাণাং সমর্থানামপি সৌভরিপ্রভৃতীনাং তপঃ ॥ ৩

নিত্যং দদাতি কামস্য ছিদ্রং তমনু যেঽরয়ঃ। যোগিনঃ কৃতমৈত্রস্য পত্যুর্জায়েব পুংশ্চলী ॥ ৪
কামো মন্যুর্মদো লোভঃ শোকমোহভয়াদয়ঃ ।
কর্ম্মবন্ধশ্চ যন্মূলঃ স্বীকুর্য্যাৎ কো নু তদ্ বুধঃ ॥৫

অথৈবমখিললোকপালললামো বিলক্ষণৈর্জড়বদবধূতবেশ-ভাষাচরিতৈরবিলক্ষিতভগবৎ-প্রভাবো যোগিনাং সাম্পরায়বিধিমনুশিক্ষয়ন্ স্বকলেবরং জিহাসুরাত্মন্যাত্মানমসংব্যবহিত-মনর্থান্তরভাবেন নিরীক্ষমাণ উপরতানুবৃত্তিরুপররাম ॥৬

অন্বয়ঃ।—[চঞ্চলস্বভাবে মনসি বিশ্বাসে স্থাপিতে কিং স্যাদিতি বিশিষ্য প্রতিপাদয়তি নিত্যমিত্যাদিনা ] কৃত-মৈত্রস্য ( মনসি কৃতং মৈত্রং সখ্যং নিকত্বং বিশ্বাসাপরাখ্যং যেন, তথাভূতস্য চঞ্চলে চিত্তে কৃতবিশ্বাসস্য ) যোগিনঃ ( মন ইতি কর্ত্তৃপদার্থেনান্বয়ঃ ) [ কৃতমৈত্রস্য ] পত্যুঃ ( স্বামিনঃ ) পুংশ্চলী ( জারবতী ) জায়েব ( ভার্য্যা ইব ) কামস্য [ তথা ] তং ( কামম্ ) অনু যে অরয়ঃ ( ক্রোধলোভাদয়ঃ শত্রবঃ তেষাঞ্চ ) নিত্যম্ ( অনবরতম্ ) ছিদ্রম্ ( অবকাশং ) দদাতি। [ তথা হি যথা জারবতী জায়া বিশ্বস্তস্য পত্যুঃ সতঃ ছিদ্রেণ জারস্য প্রবেশং কারয়িত্বা তেন জারেণ বিনাশ-মাপাদয়তি, তথৈব মনসি কৃতবিশ্বাসস্য যোগিনশ্চিত্তম্ অন্তঃ কামং তদনুচরাংশ্চ ক্রোধলোভাদীন্ প্রবেশ্য তস্য পরি-ভ্রংশনমাপাদয়তীতি ভাবঃ ] ॥ ৪

মূলানুবাদ।—ব্যভিচারিণী রমণী যেমন স্বীয় জারকে অভ্যন্তরে প্রবেশ করাইয়া স্বীয় বিশ্বস্ত পতিকে বিনষ্ট করায়, সেইরূপ চিত্তের প্রতি বিশ্বস্ত যোগীর চিত্তও কাম ও তদনুচর তদীয় শত্রুস্বরূপ ক্রোধলোভাদিকে উদ্বুদ্ধ করিয়া সেই যোগীর প্রতিনিয়ত তপস্যাভ্রংশ সম্পাদন করিয়া থাকে ॥ ৪

শ্রীধরটীকা।—তত্র হেতুঃ—নিত্যমিতি। কৃতবিশ্বাসো যো যোগী, তদীয়ং মনঃ কামস্য, তমনু যে অরয়-স্তেষাঞ্চ ছিদ্রমবকাশং দদাতি। যথা কৃতবিশ্বাসস্য পত্যুঃ পুংশ্চলী জায়া জারাণামবকাশং দত্ত্বা পতিং ঘাতয়তি, তথা মনোঽপি কামাদিভির্যোগিনং ভ্রংশয়তীত্যর্থঃ ॥ ৪

অন্বয়ঃ।—[ তস্য তাদৃশস্য কামাদিমূলভূতস্য মনসঃ বশ্যতামননং মোহবিজৃম্ভিতমেবেতি প্রতিপাদয়তি কাম ইত্যাদিনা ] কামঃ মন্যুঃ ( ক্রোধঃ ) মদঃ ( অহঙ্কারঃ ) লোভঃ শোকমোহভয়াদয়ঃ ( শোকঃ মোহঃ ভয়ঞ্চ আদয়ঃ যেষাং তে ) কর্ম্মবন্ধশ্চ ( কর্ম্মবন্ধনঞ্চ ) যন্মূলঃ ( যৎ মন এব মূলং নিমিত্তং যস্য তথাভূতঃ, তথা হি যেন মন-সৈব এতৎ সর্ব্বমনিষ্টকরং বস্তু সমুৎপাদ্যত ইতি ভাবঃ ) কো বুধঃ ( বুদ্ধিমান্ জনঃ ) তৎ ( মনঃ ) স্বীকুর্য্যাৎ নু ? ( অবং স্বং কুর্য্যাৎ, স্বাধীনতাং নয়েদিত্যর্থঃ। ) [ তথা হি মনঃ কস্যাপি নাধীনং ভবতি পরং তত্র স্বাধীনতাবুদ্ধির্মূঢ়তৈব, অতঃ তত্র বশ্যতাবুদ্ধিমপহায় চিরং তত্র জাগরূকেণ স্থাতব্যমিতি ভাবঃ ] ॥ ৫

মূলানুবাদ।—যে চিত্তই একমাত্র কাম, ক্রোধ, মদ, লোভ, শোক, মোহ ও ভয়াদি এবং কর্ম্মবন্ধের নিমিত্ত, তাহাকে কোন্ বুদ্ধিমান্ ব্যক্তি স্বাধীন মনে করিতে পারেন ? ॥ ৫

শ্রীধরটীকা।—অরীন্ কথয়ন্ উপসংহরতি—কাম ইতি। যন্মূলঃ যন্নিমিত্তো ভবতি তৎ মনঃ কো নু বুধঃ স্বীকুর্য্যাৎ স্বাধীনমিতি মন্যেত ? ॥ ৫

অন্বয়ঃ।—[ অথ প্রসঙ্গিকং বৃত্তমুপসংহৃত্য প্রস্তুতং প্রতিপাদয়তি অথৈবমিত্যাদিনা ] অথ এবম্ ( উক্ত-প্রকারেণ ) বিলক্ষণৈঃ ( অনিতরসাধারণৈঃ ) জড়বৎ ( জড়স্যেব ) অবধূতবেশভাষাচরিতৈঃ ( অবধূতবেশো তদীয়-ভাষয়া তদীয়াচরণেন চ ইত্যর্থঃ ) অবিলক্ষিতভগবৎপ্রভাবঃ ( অবিলক্ষিতঃ অবিজ্ঞাতঃ ভগবৎপ্রভাবঃ ভগবৎবিভূতিঃ

তস্য হ বা এবং মুক্তলিঙ্গস্য ভগবত ঋষভস্য যোগমায়াবাসনয়া দেহ ইমাং জগতীমভি-মানাভাসেন সংক্রমমাণঃ কোঙ্কবেঙ্কটকুটকান্ দক্ষিণকর্ণাটকান্ দেশান্ যদৃচ্ছয়োপগতঃ কুটকাচলোপবন আস্যে কৃতাশ্মকবল উন্মাদ ইব মুক্তমূর্দ্ধজোঽসংবীত এব বিচচার ॥ ৭

যস্য তথাভূতঃ) অখিললোকপালললামঃ (অখিলানাং লোকপালানাং ললামঃ অলঙ্কারভূতঃ, শ্রেষ্ঠভূতোঽপীত্যর্থঃ) [সঃ ঋষভদেবঃ] যোগিনাং সাম্পরায়বিধিং (দেহপরিত্যাগপ্রকারম্) অনুশিক্ষয়ন্ স্বকলেবরং (স্বীয়ং শরীরং) জিহাসুঃ (পরিত্যক্তুমিচ্ছুঃ, স্বকলেবরপ্রাকট্যং পরিহাতুমিচ্ছুরিত্যর্থঃ) অনর্থান্তরভাবেন (অর্থান্তরভাবঃ পৃথক্ পদার্থত্বং, ন অর্থান্তরভাবঃ, তেন স্বাভেদেন ইত্যর্থঃ) আত্মনি আত্মানম্ অসংব্যবহিতং (মায়াব্যবধানশূন্যং) নিরী-ক্ষমাণঃ (পশ্যন্, ন তু আধারাধেয়ভাবেন মায়াব্যবধানেন চ পশ্যন্নিতি অসংব্যবহিতমিত্যস্য অনর্থান্তরভাবেনে-ত্যস্য চ তাৎপর্য্যম্) উপরতানুবৃত্তিঃ (উপরতা বাধিতা অনুবৃত্তিঃ বাসনানুবর্ত্তনং যেন তথাভূতঃ সন্, নিরুদ্ধবাসনঃ সন্নিত্যর্থঃ) উপররাম (লিঙ্গদেহাভিমানং পরিতত্যাজ) [তথা হি যোগিনাং দেহত্যাগপ্রকারশিক্ষণার্থমেব ভগবানপ্যয়ং যৌগিকেন বিধিনা দেহত্যাগপ্রকারমাদর্শিতবানিতি ভাবঃ] ॥ ৬

মূলানুবাদ।—অনন্তর উক্তরূপ নানাবিধ ইতরবিলক্ষণ জড়বৎ অবধূতবেশ ও ভাষা অবলম্বন পূর্ব্বক বর্ত্তমান থাকায় তাঁহাতে কেহ ভগবানের প্রভাব জানিতে পারিল না, সকল লোকপালগণের শ্রেষ্ঠ হইয়াও তিনি যোগিগণের দেহত্যাগপ্রকার শিক্ষা দিবার জন্য নিজ প্রকট কলেবর পরিত্যাগের ইচ্ছায় আত্মাতে অভিন্ন মায়ার অব্যবহিতরূপে আত্মাকে জানিতে থাকিয়া বাসনানুবৃত্তিশূন্য হইয়া লিঙ্গদেহাভিমান পরিত্যাগ করিলেন ॥ ৬

শ্রীধরটীকা—প্রাসঙ্গিকং সমাপ্য প্রস্তুতমাহ—অথেতি। অখিলানাং লোকপালানাং ললামো মণ্ডনভূতোঽপি উপরতা অনুবৃত্তির্যস্মাৎ স উপররাম লিঙ্গদেহাভিমানং জহৌ। বিলক্ষণৈরনেকপ্রকারৈরবধূতবেশাদিভির্বিলক্ষিতো ভগবৎপ্রভাবো যস্মিন্। সাম্পরায়বিধিং দেহত্যাগপ্রকারম্। আধারাধেয়ভাবব্যাবৃত্ত্যর্থমাহ—অনর্থান্তরভাবেন স্বাভেদেন। উপাসনাব্যাবৃত্ত্যর্থমাহ—অসংব্যবহিতম্ ॥ ৬

অন্বয়ঃ।—[অথাস্য শ্রীভগবতঃ পরিত্যক্তলিঙ্গদেহাভিমানস্যাপি অবিদ্যাভাসবাসনয়া বাসিতস্য তস্য নানাস্থান-পরিভ্রমণাদিকমাহ তস্যেত্যাদিনা] এবং মুক্তলিঙ্গস্য হ বা (পরিত্যক্তলিঙ্গদেহাভিমানস্যাপি) তস্য ভগবতঃ ঋষভস্য দেহঃ যোগমায়াবাসনয়া (অবিদ্যাভাসবাসনয়া) অভিমানাভাসেন (অবিদ্যাভাসবাসনাপ্রসূতেন ইত্যর্থঃ) ইমাং জগতীং (পৃথিবীং) সংক্রমমাণঃ (পরিভ্রমন্) যদৃচ্ছয়া কোঙ্ক-বেঙ্কট-কুটকান্ (তত্তদাখ্যান্) [তথা] দক্ষিণকর্ণাট-কান্ দেশান্ (তদাখ্যান্ জনপদাংশ্চ) উপগতঃ (প্রাপ্তঃ সন্) কুটকাচলোপবনে (কুটকাচলস্য সম্বন্ধিনি কাননে) আস্যে (মুখে) কৃতাশ্মকবলঃ (কৃতপ্রস্তরগ্রাসঃ, কেনাপি অভিপ্রায়েণৈব মুখে প্রক্ষিপ্তপাষাণকবল ইত্যর্থঃ) উন্মাদ ইব (উন্মত্ত ইব) মুক্তমূর্দ্ধজঃ (বিস্রস্তকেশকলাপঃ) অসংবীতঃ (অনাবৃতঃ নগ্ন ইতি যাবৎ) এব বিচচার (বিচরণং কৃতবান্) [তথা হি যথা কুলালেন ভ্রামিতং চক্রং ঘটনিষ্পত্তেরনন্তরমপি পূর্ব্ববেগবশাৎ কিয়ৎকালং ভ্রমত্যেব, অনন্তরঞ্চ নিবৃত্তে বেগে বিরমতি, তথৈব লিঙ্গদেহাভিমাননিবৃত্ত্যনন্তরমপি সঃ ঋষভদেবঃ অবিদ্যাভাস-বাসনাপ্রসূতেন অভিমানাভাসেন অনন্তরমপি নানাদেশান্ পরিবভ্রাম, যদৃচ্ছয়া চ কুটকাচলোপবনে সমুপস্থিতঃ মুখে প্রস্তরান্ নিক্ষিপ্য কিয়ৎকালং পরিভ্রমণং কৃতবানিতি ভাবঃ] ॥ ৭

মূলানুবাদ।—এইরূপে সেই ভগবান্ ঋষভদেব লিঙ্গদেহাভিমান ত্যাগ করিলেও তদীয় দেহ যোগ-মায়াবাসনাপ্রসূত অভিমানাভাসবশতঃ কোঙ্ক, বেঙ্কট, কুটক ও দক্ষিণ কর্ণাটক দেশে পরিভ্রমণ করিতে করিতে

অথ সমীরবেগবিধূতবেণুসঙ্ঘর্ষণজাতোগ্রদাবানলস্তদ্বনমালেলিহানঃ সহ তেন দদাহ ॥ ৮

যস্য কিলানুচরিতমুপাকর্ণ্য কোঙ্কবেঙ্কটকুটকানাং রাজার্হন্নামোপশিক্ষ্য কলাবধর্ম্ম উৎকৃষ্যমাণে ভবিতব্যেন বিমোহিতঃ স্বধর্ম্মপথমকুতোভয়মপহায় কুপথপাষণ্ডমসমঞ্জসং নিজমনীষয়া মন্দঃ সম্প্রবর্ত্তয়িষ্যতে ॥ ৯

যদৃচ্ছাক্রমে কুটকাচলের উপবনে উপস্থিত হইয়া মুখে প্রস্তরখণ্ডগ্রাস নিক্ষেপ পূর্ব্বক উন্মাদের ন্যায় বিস্রস্তকেশে নগ্নাবস্থায় ভ্রমণ করিতে লাগিল ॥৭

শ্রীধরটীকা।—মনসা স্বয়ং ত্যক্তেঽপ্যভিমানে কেনাপি সংস্কারেণ দেহঃ প্রচলতি যথা কুলালচক্রম্, সোঽয়মভিমানাভাসস্তেন। স চ জীবন্মুক্তানামবিদ্যাবাসনয়া ভবতীতি ততো বিশেষমাহ—যোগমায়াবাসনয়েতি। কোঙ্কাদীন্ দেশান্ গতঃ সন্ কয়াপি বাসনয়া আস্যে কৃতঃ অশ্মকবলো যেন। অসংবীতো নগ্নঃ ॥ ৭

অন্বয়ঃ।—[ অথান্যেন তস্যাপি দেহস্য পরিত্যাগপ্রকারমাহ অথেত্যাদিনা ] অথ ( অনন্তরং কুটকাচলোপবনে তথাবস্থয়া বিচরণপ্রক্রমানন্তরমিত্যর্থঃ ) সমীরবেগবিধূতবেণুসঙ্ঘর্ষণজাতোগ্রদাবানলঃ ( সমীরস্য বায়োঃ বেগেন বিধূতানাং কম্পিতানাং বেণূনাং বংশানাং, উপলক্ষণেন বৃক্ষাণামপীতি জ্ঞেয়ম্, সংঘর্ষেণ পরস্পরং ঘর্ষণেন জাতঃ সমুৎপন্নঃ যঃ উগ্রঃ সুমহান্ দাবানলঃ দাবাগ্নিঃ সঃ ) আলেলিহানঃ ( শিখয়া সমুদ্দীপ্যমানঃ সন্ ) তেন ( ঋষভদেবেন, ভগবদবলম্বিতেন স্থূলশরীরেণ ইত্যর্থঃ ) সহ তৎ বনং দদাহ। [ তদ্বনবর্ত্তিনাং তরুশকুনিমৃগাদীনাং স্থূলদেহান্ দাবানলঃ দদাহ, তেষাং সূক্ষ্মদেহভূতং ঋষভদেবশরীরমপি ইতি স্থূলসূক্ষ্মদ্বিবিধদেহেভ্য এব তেষাং বিয়োগাৎ সর্ব্বেষামেব তৎপ্রসাদেন মুক্তির্জাতেতি সূচ্যতে ] ॥ ৮

মূলানুবাদ।—অনন্তর ( কদাচিৎ ) বায়ুবেগে সঞ্চালিত বেণু ও বৃক্ষসমূহের পরস্পর উৎকট ঘর্ষণে উৎপন্ন উগ্র দাবাগ্নি লেলিহান শিখা বিস্তার করিয়া ঋষভদেবের শরীর সহিত সমগ্র বনকে দগ্ধ করিয়া ফেলিল ॥ ৮

শ্রীধরটীকা।—সমীরবেগেন বিধূতানাং কম্পিতানাং বেণূনাং সঙ্ঘর্ষেণ জাত উগ্রো দাবানলঃ। আলেলিহানঃ সর্ব্বতো গ্রসন্ ॥ ৮

অন্বয়ঃ।—[ এতস্য খলু ভগবদবতারস্য লীলাশ্রবণকীর্ত্তনাদিভিরেব কলিকালবর্ত্তিনাং প্রত্যগ্‌দৃষ্টিসামর্থ্যশূন্যানাং কৃতকৃত্যতা, ন তু তদীয়চরিতানুষ্ঠানেন, তদীয়চরিতানুষ্ঠানস্য প্রত্যগ্‌দর্শনপ্রধানস্য তৈরসুকরত্বাৎ, অতঃ কেবলং তদীয়বাহ্যাচরণনিষ্ঠা ভ্রষ্টা এবেতি প্রতিপাদয়ন্নাহ যস্যেত্যাদি ] যস্য ( ভগবতঃ ঋষভদেবস্য ) অনুচরিতম্ ( আচরণবৃত্তম্ ) উপাকর্ণ্য ( তদ্দেশবাসিভ্যো জনগণেভ্যঃ শ্রুত্বা ) কিল অর্হন্নামা ( অর্হন্ ইতি নাম যস্য সঃ, অর্হন্নামকঃ ) কোঙ্কবেঙ্কটকুটকানাং ( তদাখ্যদেশানাং ) রাজা উপশিক্ষ্য ( স্বয়ং তৎ শিক্ষিত্বা ) কলৌ ( কলিকালে ) অধর্ম্মে উৎকৃষ্যমাণে ( উৎকর্ষং গচ্ছতি সতি ) ভবিতব্যেন ( অবশ্যং ভোক্তব্যেন প্রাণিনাং পূর্ব্বসঞ্চিতপাতকফলেন ) বিমোহিতঃ ( মোহং নীতঃ ) মন্দঃ ( মন্দবুদ্ধিঃ সঃ ) অকুতোভয়ং ( নিঃশঙ্কম্ ) স্বধর্ম্মপথং ( স্বীয়ধর্ম্মমার্গং, স্বেনাচরণীয়স্য কর্ম্মণো মার্গমিত্যর্থঃ ) অপহায় নিজমনীষয়া ( শাস্ত্রনির্দেশমবমত্য স্ববুদ্ধিমাত্রবলেন ) অসমঞ্জসং ( বিশৃঙ্খলং যথা স্যাৎ তথা ) কুপথপাষণ্ডং ( কুপথশ্চাসৌ পাষণ্ডশ্চেতি তং, কুৎসিতমার্গরূপং পাতকমিত্যর্থঃ ) সম্প্রবর্ত্তয়িষ্যতে। [ তথা হি কর্ম্মজাতমাত্মনা কর্ত্তব্যমননুষ্ঠায় যো বা মলিনাত্মা সম্প্রবর্ত্ততে জ্ঞানবৃত্তে, তস্য নায়ং সুপথ ইতি বিচারমকুর্ব্বন্নেব জনস্তদাচরিতেন পথা প্রবর্ত্তমানঃ পতিষ্যতি, তত্রৈব প্রবর্ত্তকঃ স রাজেতি মহামোহবিজৃম্ভিতমস্যেতি ভাবঃ ] ॥ ৯

মূলানুবাদ।—যে ভগবান্ ঋষভদেবের আচরণ তদ্দেশবাসী জনগণের নিকট শ্রবণ করিয়া মন্দবুদ্ধি অর্হন্‌০

যেন হ বাব কলৌ মনুজাপসদা দেবমায়াবিমোহিতাঃ স্ববিধিনিয়োগশৌচচারিত্র্যবিহীনা দেবহেলনান্যপব্রতানি নিজনিজেচ্ছয়া গৃহ্লানা অস্নানানাচমনাশৌচকেশোল্লুঞ্চনাদীনি কলিনাহ-ধর্ম্মবহুলেনোপহতধিযো ব্রহ্মব্রাহ্মণযজ্ঞপুরুষলোকবিদূষকাঃ প্রায়েণ ভবিষ্যন্তি ॥ ১০

তে চ হ্যর্ব্বাকৃতনয়া নিজলোকযাত্রয়ান্ধপরম্পরয়াশ্বস্তাস্তমস্যন্ধে স্বয়মেব প্রপতিষ্যন্তি ॥ ১১

নামক কোঙ্ক, বেঙ্কট ও কুটকের রাজা কলিকালে অধর্ম্মপ্রভাব উপস্থিত হইলে ভবিতব্যপ্রভাবে বিমোহিত হইয়া স্বধর্ম্ম পরিত্যাগপূর্ব্বক অকুতোভয়ে স্বীয় বুদ্ধিবলে পাতিত্যজনক কুপথের অদযন্তনরূপে প্রবর্ত্তন করিবেন ॥ ৯

শ্রীধরটীকা।—অবধূতবেশেন ঋষভদেবস্তত্র গত ইত্যেতস্য সূচকমাহ। যস্য কিল আশ্রমাতীতমনুচরিত তদ্দেশবাসিভ্য উপাকর্ণ্য অর্হন্নিতি নাম যস্য স রাজা স্বয়ং তদুপশিক্ষ্য শিক্ষিত্বা কুপথঞ্চাসৌ পাষণ্ডশ্চ তং নিজমনীষয়া সম্প্রবর্ত্তয়িষ্যত ইত্যন্বয়ঃ। তত্র হেতুঃ—কলাবিত্যাদি। ভবিতব্যেন প্রাণিনাং পূর্ব্বসঞ্চিতপাপফলেন ॥ ৯

অন্বয়ঃ।—যেন (সম্প্রবর্ত্তকেন) হ বাব কলৌ দেবমায়াবিমোহিতাঃ (দৈবত-মায়য়া বিমূঢ়তাং প্রাপিতাঃ) স্ববিধিনিয়োগশৌচচারিত্র্যবিহীনাঃ (স্বস্য যো বিধিঃ শাস্ত্রাদেশঃ, কর্ত্তব্যং বা, তস্য নিয়োগেন যে শৌচচারিত্র্যে, শৌচং বিশুদ্ধিঃ বাহ্যা, চারিত্র্যং শুদ্ধিরান্তঃকরণিকী, তাভ্যাং বিহীনাঃ পরিত্যক্তাঃ, শৌচাৎ চারিত্র্যাচ্চ পরিভ্রষ্টা ইত্যর্থঃ) অধর্ম্মবহুলেন (অধর্ম্মপ্রচুরেণ, বিবিধাধর্ম্মসমুপবৃংহিতেনেত্যর্থঃ) কলিনা উপহতধিয়ঃ (উপহতা ধীঃ যেষাং তে, পরাভূতমতয়ঃ) মনুজাপসদাঃ (মনুজাধমাঃ) নিজনিজেচ্ছয়া (স্বাচ্ছন্দ্যেন, শাস্ত্রনিদেশানপেক্ষয়ৈবেত্যর্থঃ) দেবহেলনানি (দেবতাবজ্ঞাসাধনানি) অস্নানানাচমনাশৌচকেশোল্লুঞ্চনাদীনি (অস্নানং নিয়মস্নানবিরতঃ, অনাচমনং আচমনাভাবঃ, অশৌচঃ শুচিত্বশূন্যতা, কেশোল্লুঞ্চনং কেশবাপনং, তদাদীনি) অপব্রতানি (কুৎসিতানুষ্ঠানানি) গৃহ্লানাঃ (আশ্রয়ন্তঃ) ব্রহ্মব্রাহ্মণযজ্ঞপুরুষলোকবিদূষকাঃ) ব্রহ্ম বেদঃ, ব্রাহ্মণাঃ বেদজ্ঞাঃ, যজ্ঞপুরুষঃ যজ্ঞেশ্বরঃ, লোকাঃ সৎপুরুষাঃ, তেষাং, বেদাদীনাং নিন্দাসাধকাঃ) প্রায়েণ (ন তু সাকল্যেন, তথাত্বে জগতো বিলয়প্রসঙ্গাদিতি ভাবঃ) ভবিষ্যন্তি। [তথা হি 'যদ্যদাচরতি শ্রেষ্ঠস্তত্তদেবেতরো জনঃ' ইতি নিয়মানুরোধাৎ তস্য রাজ্ঞস্তথা চরিতমীক্ষমাণাঃ সর্ব্বে শাস্ত্রবিধিমবিধিং মন্বানা অশাস্ত্রীয়েষু বিধিষু অস্নানাদিষু রমমাণা নূনং ব্রহ্ম-ব্রাহ্মণাদ্যপকর্ষং সম্পাদয়িষ্যন্তি, তেন চ জগতো মহদেবানিষ্টমুপজনিষ্যত ইতি ভাবঃ] ॥ ১০

মূলানুবাদ।—যে প্রবর্ত্তকের প্রভাবে দেবমায়ামোহিত স্বীয় বিধিনিয়োগলব্ধ শৌচ ও চারিত্র্য অর্থাৎ বাহ্যশুদ্ধি ও আন্তরশুদ্ধিশূন্য মনুষ্যাধমগণ অধর্ম্মবহুল কলি দ্বারা উপহতবুদ্ধি হইয়া নিজ নিজ ইচ্ছাক্রমে স্নান, আচমন ও শৌচ পরিত্যাগ পূর্ব্বক কেশলুঞ্চন প্রভৃতি দেবতার অবজ্ঞাজনক কুৎসিত ব্রতসমূহ অবলম্বন করিতে থাকিয়া ব্রহ্ম, ব্রাহ্মণ, যজ্ঞপুরুষ ও সাধুলোক এই সকলকে প্রায়ই নিন্দাদি দ্বারা দূষিত করিয়া তুলিবে ॥ ১০

শ্রীধরটীকা।—যেন প্রবর্ত্তকেন মনুজেষু অপসদা নিকৃষ্টাঃ স্ববিধিনা নিয়োগো যস্মিন্ শৌচচারিত্রে তদ্বি-হীনাঃ, দেবাবজ্ঞারূপাণি অস্নানাদীনি কুব্রতানি গৃহ্লানাঃ বেদাদীনাং বিদূষকা ভবিষ্যন্তি ॥ ১০

অন্বয়ঃ।—[তত্তদাচরণেন চ তেষাং সর্ব্বেষামন্ধে তমসি পতনং শংসতি তে চেত্যাদিনা] তে চ (পূর্ব্বোক্তাঃ) অর্ব্বাকৃতনয়াঃ (পরজাতাঃ জনাঃ, যে গতানুগতিকতয়া অর্হৎপথমনুপ্রবিষ্টা ইতি ভাবঃ) অন্ধপরম্পরয়া (অন্ধপরম্পরাক্রমেণ) নিজলোকযাত্রয়া (অবেদমূলয়া স্বেচ্ছাবিহিতলোকযাত্রয়া) আশ্বস্তাঃ (আশ্বাসং প্রাপ্তাঃ) স্বয়মেব হি অন্ধে তমসি প্রপতিষ্যন্তি ॥ ১১

মূলানুবাদ।—সেই পরজাত ব্যক্তিগণ অন্ধপরম্পরাক্রমে স্বেচ্ছাকৃত লোকযাত্রা দ্বারাই আশ্বস্ত হইয়া স্বয়ংই গভীর অন্ধকারে পতিত হইবে। (তৎসহ তমোময় নরকে যাইবে) ॥ ১১

অযমবতারো রজসোপপ্লুতলোককৈবল্যোপশিক্ষণার্থঃ ॥ ১২

**শ্রীধরটীকা**।—তৎফলঞ্চ অন্ধং তমঃ প্রাপ্স্যন্তীত্যাহ তে—চেতি। অর্ব্বাক্তনয়া অবেদমূলয়া নিজলোকযাত্রয়া স্বেচ্ছাকৃতপ্রবৃত্ত্যা আশ্বস্তাঃ কৃতবিশ্বাসাঃ ॥ ১১

**অন্বয়ঃ**।—[ অথ ঋষভদেবাবতারস্য তথা অনর্থপ্রয়োজকত্বে কিমিতি ভগবতস্তদবতারো যুজ্যেত ভগবদবতারস্য জগদ্ধিতৈকান্তত্বাদিতি শঙ্কায়ামাহ অয়মবতার ইত্যাদি ] অয়ম্ অবতারঃ ( ঋষভদেবরূপেণ ভগবত আবির্ভাবঃ ) রজসা ( রজোগুণেন ) উপপ্লুতলোককৈবল্যোপশিক্ষণার্থঃ ( উপপ্লুতানাম্ উপদ্রুতানাং রজোগুণবলেন প্রচ্ছাদিতবিশুদ্ধসত্ত্বগুণেন মোক্ষমার্গং বিস্মরতামিত্যর্থঃ, লোকানাং কৈবল্যস্য মোক্ষমার্গস্য উপশিক্ষণম্ অনুশাসনমেব অর্থঃ প্রয়োজনমস্যেতি তথাভূতঃ ) [ তথা হি যদা লোকা রজসা প্রচ্ছাদিতসত্ত্বগুণত্বেন মোক্ষমার্গং বিস্মৃত্য অন্যো পথি প্রবর্ত্তন্তে, তদা তান্ অপুণ্যাৎ পথঃ প্রত্যাবর্ত্ত্য পুণ্যে মোক্ষমার্গে পুনঃ সম্প্রবর্ত্তয়িতুময়মবতারারম্ভো ভগবতঃ, স চায়ং সত্যাদিযুগত্রয়ার্থং প্রবর্ত্ততে, কলৌ তু কেবলং তদীয়কথা শ্রোতব্যৈব, ন তু তদনুকরণেন বর্ত্তিতব্যমপীতি বিশ্বনাথাদীনাং হৃদয়মিতি ধ্যেয়ম্ ] ॥ ১২

**মূলানুবাদ**।—রজোগুণে যাহারা উপদ্রুত অর্থাৎ রজোগুণপ্রভাবে যাহাদের সত্ত্বগুণপ্রভাব প্রচ্ছন্ন হওয়ায় মোক্ষমার্গের বিস্মৃতি ঘটিয়াছে, তাহাদিগকে পুনরায় মোক্ষমার্গের শিক্ষা দিবার জন্যই ভগবানের এই ঋষভদেবরূপে আবির্ভাব। ( অর্থাৎ সত্য, ত্রেতা ও দ্বাপর যুগের জন্যই ভগবানের ঐ চরিত্রবিকাশ, কলিকালে কেবলমাত্র ঐ চরিত শ্রবণেরই যোগ্য, অনুষ্ঠানের যোগ্য নহে ) ॥ ১২

**শ্রীধরটীকা**।—ননু তর্হ্যনর্থকারী কিমর্থোঽয়মৃষভাবতারঃ? তত্রাহ—অয়মিতি। রজোব্যাপ্তানাং জনানাং মোক্ষমার্গোপশিক্ষার্থঃ ॥ ১২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—পরমহংসাচার্য্য শ্রীশুকদেবের বাক্য শ্রবণ করিয়া মহারাজ পরীক্ষিতের মনে সন্দেহ উপস্থিত হইল যে, ভগবান্ ঋষভদেব পরমপুরুষ, তাঁহার তপঃপ্রভাবে যদৃচ্ছাক্রমে যে সকল যৌগিক ঐশ্বর্য্য উপস্থিত হইতে লাগিল, তাহাতে তাঁহার বিরাগের কারণ কি? যেহেতু, যে সকল মহাত্মা যোগপ্রভাবে জ্ঞান অর্জ্জন করিয়াছেন, লব্ধজ্ঞানপ্রভাবে যাঁহাদের কর্ম্মবন্ধন শিথিল হইয়া গিয়াছে, তাঁহাদের কর্ম্মমূলক ক্লেশ কিছুতেই উৎপন্ন হইতে পারে না। শাস্ত্রে আছে যে, যিনি তত্ত্বজ্ঞান লাভ করেন, যাঁহার হৃদয়গ্রন্থি অর্থাৎ কর্ম্মবাসনা ছিন্ন হয়, এবং সর্ব্বসংশয় বিলীন হইয়া যায়, তিনি শুভাশুভ সর্ব্বপ্রকার কর্ম্ম হইতে নিষ্কৃতি লাভ করেন। শুভ ও অশুভ সর্ব্বপ্রকার কর্ম্মের বিলয় হইলে আর কর্ম্মমূলক ক্লেশরাশি কিরূপে উৎপন্ন হইতে পারে? অতএব উক্তপ্রকার মহাপুরুষগণেরই যখন ক্লেশের অণুমাত্র সম্ভাবনা নাই, তখন আত্মারাম ভগবান্ ঋষভদেব যদৃচ্ছাক্রমে প্রাপ্ত যোগৈশ্বর্য্য যে হৃদয়ের সহিত অভিনন্দন করিলেন না ইহার হেতু কি? মহারাজ পরীক্ষিতের এই সংশয় উচ্ছেদ করিবার মানসে মহর্ষি শ্রীশুকদেব বলিলেন—হে মহারাজ। আমি যাহা বলিতেছি, শ্রবণ কর; ইহা শুনিয়া অবধারণ করিলেই তোমার সংশয় উচ্ছিন্ন হইবে। মহারাজ! মন বড় চঞ্চল পদার্থ, এমন কোন ব্যাক্তি নাই যে, মনের এই চাঞ্চল্য নিবারণ করিতে পারে। পৌরাণিক ইতিবৃত্ত আলোচনা করিলেই বুঝিতে পারিবে যে, এই মন একান্ত নিরবগ্রহ, ইহাকে কোনও রূপে বাধা দিবার উপায় নাই, ইহার উপর কখনও বিশ্বাস স্থাপন করা যায় না। যখন দেবতাগণ সমুদ্রমন্থন করিতে থাকিলেন, তখন সমুদ্র হইতে সুধা উত্থিত হইয়াছিল, অসুরগণকে সুধা হইতে বঞ্চিত করা প্রয়োজন বুঝিয়া ভগবান্ শ্রীবিষ্ণু তখন মোহিনীরূপ ধারণ করিলেন। তখন সেই অসামান্য রূপের প্রভাবে সকলেই মোহিত হইল, অসুরগণ ত মুগ্ধ হইয়া সুধার কথাই ভুলিয়া গেল। মোহিনীরূপধারী ভগবান্ ছল করিয়া অসুরদিগকে সুধার বিনিময়ে সুরা বণ্টন করিয়া দিলেন। এরূপ অবস্থায় সংযমিপ্রধান পরমযোগী মহাদেবও

বিচলিত হইলেন, মোহিনীরূপধারী শ্রীভগবানের অলোকসামান্য রূপপ্রভায় তিনিও মুগ্ধ হইলেন, তাঁহার সকল সংযমশক্তি এককালে তিরোহিত হইল, তিনি তাঁহার প্রতি একান্ত আকৃষ্ট হইলেন, স্বকীয় মনের উপর আর তিনি আধিপত্য রক্ষা করিতে পারিলেন না। চিরন্তন যোগবিধির অনুষ্ঠানে তাঁহার যে-চিত্ত সুনির্ম্মল ভাব ধারণ করিয়াছে, যে চিত্তকে তিনি সর্বদাই বশে রাখিয়া আসিয়াছেন, হঠাৎ এমন একটা সময় আসিল—যে সময়ে তাঁহার সমস্ত সংযম, সমস্ত সামর্থ বিলুপ্ত হইল। যে-কামকে তিনি কালক্রমে দগ্ধ করিয়াছিলেন, আজ সেই কামকেই তিনি জয় করিতে পারিলেন না, তাহার অধীনতা হেতু অসংযত হইয়া পড়িলেন, অথচ তিনি ত যেমন তেমন ব্যক্তি নহেন। তবেই দেখ যে, মনের উপর বিশ্বাস স্থাপন করা কত দূর সম্ভব। মন সংযম অবলম্বন করিয়া সুচির কাল স্থিরভাবে অবস্থান করিলেও তাহা যে কখন কোন্ কারণে বিকৃত হইয়া অসংযম অবলম্বন করিবে তাহা বলা অসম্ভব। এই কারণেই বিবেকী ব্যক্তিগণ মনকে কখনও বিশ্বাস করেন না। সৌভরী মহর্ষির বৃত্তান্ত শুনিলেও ঠিক ঐ কথাই স্থির করিতে পারিবে। সৌভরী জীবন্মুক্ত, তাঁহার চিত্ত হইতে সংসারের মালিন্য সম্পূর্ণরূপে অপগত হইয়াছিল, কিন্তু একদা তিনি জলে সন্তানপরিবৃত মৎস্যদম্পতির ক্রীড়া দেখিতে পাইয়া সংসারধর্ম্মে অনুরাগী হইলেন এবং পরে বহুদার পরিগ্রহ করিয়া সংসারসুখের অনুভূতিতে আত্মনিয়োগ করিয়াছিলেন। এখন দেখ দেখি, মন মালিন্য-মুক্ত হইলেও তাহার এমনই স্বভাব যে, কখনও কোনও কারণে হঠাৎ হয় ত সে বিকৃত হইয়া পড়িতে পারে। এই জন্যই বিবেকী ভগবান্ ঋষভদেব ভাবিলেন যে, যদি আমি আমার চিত্তকে যোগৈশ্বর্য্যবিষয়ে অভিনন্দনের অবসর দিই, তবে হয়ত দুর্ব্বার চিত্ত আবার অলৌকিক ঐশ্বর্য্যে আসক্ত হইয়া পড়িবে, কাজে কাজেই চিত্তকে বিষয় হইতে মুক্ত রাখিতে হইবে, যহাতে বিষয়ের প্রতি উহা আর আকৃষ্ট না হয় এবং তদ্বিষয়ে প্রযত্ন করিতে হইবে। ইহার সুন্দর একটি দৃষ্টান্ত এই যে,—সুচতুর ব্যাধ নিজ কৌশলে কাননে বিচরণ করিয়া যখন কোন হরিণশাবককে ধরিতে পারে তখন সে অনবরত সেই হরিণশাবককে সংযত করিয়া রাখে, ক্ষণকালের জন্যও তাহাকে বন্ধনমুক্ত করিয়া যথেচ্ছ ভাবে বিচরণ করতে দেয় না, কারণ তাহা হইলে চঞ্চলস্বভাব হরিণ নিজ অবন্ধ্য ইচ্ছার তাড়নায় হয়ত দূরে যাইয়া নিজ যূথের সহিত মিলিত হইবে, আর তাহাকে সংযত করিবার কোন উপায়ও থাকিবে না, অথবা অনবধানে পথ চলিতে চলিতে কূপাদিতে পতিত হইয়া আত্মবিসর্জন করিবে। সেইরূপ সংযমী ব্যক্তিও মনকে চিরকালের জন্য সংযত রাখিতে যত্নবান হইয়া থাকেন। এই কারণেই মনের উপর অবিশ্বাসহেতু মনকে যোগৈশ্বর্য্যভোগে নিযুক্ত করিতে ঋষভদেব পরাঙ্মুখ হইয়াছিলেন। মন বড দুর্দম, সে নিজ প্রভাব বিস্তার করিয়া অনবরত জীবকে কামাদি রিপুসমূহ দ্বারা পরাভূত করাইয়া তাহার প্রভূত অকল্যাণ সাধন করিয়া থাকে, চঞ্চলস্বভাবতা হেতু কামাদিদ্বারা যোগভ্রষ্ট করিয়া দেয়, অতএব তাহার প্রতি বিশ্বাস স্থাপন করা মূর্খতার ফল ব্যতীত আর কিছুই নহে। এই সকল কারণেই ঋষভদেব চিত্তকে অল্পমাত্র বিষয়ভোগেও অনুরক্ত করিবার পক্ষে বিরোধী হইয়াছিলেন। তিনি অসাধারণ শক্তি ও ঐশ্বর্য্যের অধিপতি হইলেও জড়ের ন্যায় বেশ, ভাষা প্রভৃতি অবলম্বন করিয়া থাকিতেন, তাঁহার বেশ ও ভাষা দেখিয়া কেহই তাঁহাকে ভগবান্ মহাপুরুষের অবতার বলিয়া বুঝিতে পারিত না, সকলেই তাঁহাকে একটা সাধারণ জড বা উন্মত্ত বলিয়া মনে করিত। এই অবস্থায় কিছুদিন থাকিয়া তিনি মনে করিলেন যে, আমাকে যোগীজনোচিত দেহ পরিত্যাগ শিক্ষা দিতে হইবে; ইহা মনে করিয়া নিজ কলেবর পরিহার অর্থাৎ অপবর্গের কামনায় বিষয়ানুবৃত্তিশূন্য হইয়া দেহাভিমান পরিত্যাগ করিলেন। লিঙ্গদেহের অভিমানই সংসারের কারণ; যতকাল পর্য্যন্ত জীবের লিঙ্গদেহ ও লিঙ্গদেহাভিমান থাকে, ততকাল পর্য্যন্তই সংসার হইতে পারে, আবার যখন ঐ লিঙ্গদেহ ও লিঙ্গদেহাভিমান বিলীন হইয়া যায়, তদনন্তর আর সংসারের সম্ভাবনা থাকে না। এই লিঙ্গদেহাভিমানত্যাগই বাস্তবিক যোগীর দেহপরিত্যাগ, সাধারণ ভৌতিক শরীরত্যাগ নহে। ভগবান্ ঋষভদেব

স্বয়ং পরমাত্মা, একমাত্র মায়ার সাহচর্য্যে তিনি ঋষভদেব-শরীর পরিগ্রহ করিয়াছেন, ঐ মায়ার ব্যবধান ত্যাগ করিয়া তিনি নিজকে পরমাত্মার স্বরূপে দেখিতে লাগিলেন। তাঁহার উদ্দেশ্য এই যে, তিনি যে শরীররূপে প্রকট হইয়াছেন, উহা ত্যাগ করিতে হইবে। এই প্রকারে যখন তাঁহার লিঙ্গদেহাভিমান বিদূরিত হইল, তখনই যে তিনি দেহ ত্যাগ করিয়া বিদেহভাব অবলম্বন করিলেন তাহা নহে; পরন্তু জীবন্মুক্তের অবস্থায় তত্ত্বজ্ঞান প্রকাশ লাভ করিয়াও সেই দেহ লইয়াই সমস্ত জগতে ভ্রমণ করিতে থাকিলেন। জীবন্মুক্ত ব্যক্তির ইহাই রীতি এবং ঐ রীতি জগতে প্রচার করিবার জন্যই স্বয়ং ভগবান্ হইয়াও তিনি উক্ত রীতির অনুবর্ত্তন করিতে থাকিলেন। অবিদ্যাভাসগ্রহত অভিমানাভাস লইয়া তিনি নানাস্থানে শরীরকে সঞ্চালিত করিতে লাগিলেন, কারণ বাস্তবিক দেহাভিমান তাঁহার বিলুপ্ত হইয়াছে অথচ অভিমান ব্যতিরেকে তাঁহার উক্তরূপ কার্য্যাবলী সুসম্ভব হইতে পারে না, এই জন্যই অভিমানের আভাস মাত্র সহায় করিয়াই তিনি সর্ব্বত্র বিচরণ করিতে লাগিলেন। লৌকিক জগতেও দেখিতে পাওয়া যায় যে, কুলাল বা কুম্ভকার যখন ঘট নির্ম্মাণ করিতে থাকে, তখন দণ্ডদ্বারা সে চাকাটী ঘুরাইয়া দেয়, যে পর্য্যন্ত সেই চক্রের বেগ থাকে, সেই পর্য্যন্তই ঘট নির্ম্মিত হইতে থাকে। সেইরূপ জীবও তত্ত্বজ্ঞান লাভ করিলেও যে পর্য্যন্ত প্রারব্ধ কর্ম্মের ক্ষয় না হয়, সেই পর্য্যন্তই শরীর ধারণ করিয়া থাকে, পরে যখন প্রারব্ধ কর্ম্মের ক্ষয় হয়, তখনই উক্ত দেহ ত্যাগ করিয়া বিদেহ মুক্তি অবলম্বন করে। প্রারব্ধবশে যে পর্যন্ত দেহ থাকে, সেই পর্য্যন্তই সেই শরীর পূর্ব্ববৎ গমনাগমনাদি নানাবিধ ক্রিয়া হইতে বিরত হয় না। উক্ত অবস্থায় পরমাত্মার সহিত জীবের অভেদজ্ঞান বা দেহাদিভিন্ন আত্মজ্ঞান থাকিলেও আহার্য্যরূপে ভেদজ্ঞান কল্পনা করিয়া লইয়া লৌকিক ব্যবহার সম্পাদিত হইয়া থাকে। এই সকল বিষয় প্রতিপাদন করিবার জন্যই ভগবান ঋষভদেব জীবন্মুক্ত অবস্থা অবলম্বন করিয়াও জগতের নানাস্থানে উক্ত রূপে ভ্রমণাদি করিতে লাগিলেন, নিষ্ক্রিয় ভাবে অবস্থান করা বিধেয় বিবেচনা করিলেন না। এইরূপে জগতে ভ্রমণ করিতে করিতে কোঙ্ক, বেঙ্কট ও কুটকদেশে উপস্থিত হইয়া কুটকাচলের উপবনে উপনীত হইলেন। তাঁহার অবস্থার এই বৈশিষ্ট ছিল যে, তিনি কেশ সংস্কারাদি করিতেন না, যাহাই পাইতেন তাহাই মুখে নিক্ষেপ করিতেন, উন্মাদের ন্যায় অবস্থায় কাল অতিবাহিত করিতেন। বাহ্য কোন বিষয়ে তাঁহার আসক্তি দেখা যাইত না, এমন কি সম্মুখে প্রস্তরখণ্ড পাইলেও তাহা মুখে নিক্ষেপ করিয়া তূষ্ণীম্ভাব অবলম্বন করিয়া থাকিতেন। এই প্রকারে যখন তিনি উক্ত কাননে ভ্রমণ করিতেছিলেন, তখন অকস্মাৎ একদিন ঐ কাননে বংশদণ্ডের পরস্পর ঘর্ষণ ও বৃক্ষ সমূহের বায়ুজনিত পরস্পর সংঘর্ষে দাবানল উৎপন্ন হইলে, সেই দাবানলে বৃক্ষরাশি ভস্মীভূত হইল, বংশগুল্ম দগ্ধ হইল, সঙ্গে সঙ্গে বাহ্যজ্ঞানশূন্য নিশ্চলাবস্থায় অবস্থিত ঋষভদেবের স্থূল শরীরও দগ্ধ হইয়া গেল। প্রারব্ধের ক্ষয় হইলে আর স্থূল দেহ থাকিবে কেন—ইহা দেখাইবার জন্যই ভগবান্ লীলাবশে নিজদেহ কালক্রমে এইভাবে বিলীন করিলেন। অগ্নির লেলিহান জিহ্বা কাহাকেও তথায় বাদ দিল না, সকলকেই গ্রাস করিল, বনে যাহা কিছু ছিল, সমস্তই ভস্মীভূত হইয়া গেল। ইহার তাৎপর্য্য এই যে, ভগবান্ ঋষভদেবের দেহ সকল জীবের সূক্ষ্ম শরীর, উহাও যখন দগ্ধ হইল, তখন তাঁহার প্রসাদে বনবর্ত্তী সকল বস্তুই মুক্ত হইয়া গেল।

কোঙ্ক, বেঙ্কট ও কুটকের 'অর্হন্' নামক রাজা তাঁহার এই চরিত্র শ্রবণ করিয়া মুগ্ধ হইলেন এবং তাঁহার অনুকরণে চলিবার জন্য প্রবৃত্ত হইলেন। কিন্তু তাহাতে অনধিকারচর্চা হওয়ায় জগতের অনিষ্ট হইবে; কারণ ঋষভদেব নিজ চরিত্রদ্বারা যে ধর্ম্মের উপদেশ করিয়াছেন, উহা কলিকালের জীবের অনুষ্ঠেয় নহে, কেবল তিনি সত্য, ত্রেতা ও দ্বাপর কালের রাজস জীবের পরিত্রাণার্থ ঐ উপদেশ করিয়াছেন। কাজেই কলিকালে উক্ত অনুষ্ঠান প্রবর্ত্তন করিলে তাহাতে যে অনিষ্ট হইবে, ইহা বলাই বাহুল্য। কলিকালের জীব কেবল ঐ চরিত্র শ্রবণ করিবে, অনুশীলন করিবে না, কারণ উক্তরূপ অনুষ্ঠান করিলে তাহাতে মহান্ অনিষ্ট সংঘটিত হইবে॥ ১—১২

তস্যানুগুণান্ শ্লোকান্ গায়ন্তি—

অহো ভুবঃ সপ্তসমুদ্রবত্যা, দ্বীপেষু বর্ষেষ্বধিপুণ্যমেতৎ।
গায়ন্তি যত্রত্যজনা মুরারেঃ, কর্ম্মাণি ভদ্রাণ্যবতারবন্তি॥ ১৩
অহো নু বংশো যশসাবদাতঃ, প্রৈয়ব্রতো যত্র পুমান্ পুরাণঃ।
কৃতাবতারঃ পুরুষঃ স আদ্য,-শ্চচার ধর্ম্মং যদকর্ম্মহেতুম্॥ ১৪
কো ন্বস্য কাষ্ঠামপরোঽনুগচ্ছে,-ন্মনোরথেনাপ্যভবস্য যোগী।
যো যোগমায়াঃ স্পৃহয়ত্যুদস্তা, হ্যসত্তয়া যেন কৃতপ্রযত্নাঃ॥ ১৫

অন্বয়ঃ।—তস্য (ভগবদবতারস্য ঋষভদেবস্য) গুণান্ অনু (গুণান্ লক্ষীকৃত্য, অথবা অনুগুণানিতি শ্লোকানিত্যস্য বিশেষণম্, গুণানুবাদকানিত্যর্থঃ) শ্লোকান্ গায়ন্তি [ভারতবর্ষবাসিন ইতি শেষঃ] অহো! সপ্তসমুদ্রবত্যাঃ (সপ্তসমুদ্রপরিবেষ্টিতায়াঃ) ভুবঃ (অস্যাঃ পৃথিব্যাঃ) দ্বীপেষু বর্ষেষু এতৎ (ভারতবর্ষম্) অধিপুণ্যম্ (অধিকপুণ্যযুক্তম্) যত্রত্যজনাঃ (যস্য ভারতবর্ষস্য সম্বন্ধিনঃ মানবাঃ) মুরারেঃ (ঋষভদেবরূপেণ অবতীর্ণস্য শ্রীবিষ্ণোঃ) অবতারবন্তি (অবতারযুক্তানি ঋষভদেবাবতারসম্বন্ধীনি) ভদ্রাণি (মঙ্গলময়ানি) কর্ম্মাণি গায়ন্তি (কীর্ত্তয়ন্তি, অবতারয়ন্তীতি পাঠে ভদ্রাণি মঙ্গলানি অবতারয়ন্তি আবির্ভাবয়ন্তি, মঙ্গলাবির্ভাবকারীণীত্যর্থঃ, কর্ম্মাণীত্যস্য বিশেষণমিদম্)॥ ১৩

মূলানুবাদ।—তাঁহার গুণসম্বন্ধে ভারতবর্ষীয় জনগণ কীর্ত্তন করেন,—অহো! সপ্ত-সমুদ্র-পরিবেষ্টিত পৃথিবীর মধ্যে যতগুলি দ্বীপ ও বর্ষ আছে, তন্মধ্যে এই ভারতবর্ষই অধিক পুণ্যপ্রদ—যে ভারতবর্ষের লোকসমূহ মুরারি শ্রীনারায়ণের ঋষভদেবরূপে অবতারযুক্ত মঙ্গলময় কার্য্যাবলী কীর্ত্তন করিয়া থাকেন॥ ১৩

শ্রীধরটীকা।—তস্য কৈবল্যোপশিক্ষাস্য অনুরূপান্। অধি অধিকং পুণ্যং যস্মিন্ এতদ্ভারতং বর্ষম্। ঋষভাদ্যবতারযুক্তানি কর্ম্মাণি॥ ১৩॥

অন্বয়ঃ।—অহো নু প্রৈয়ব্রতঃ (প্রিয়ব্রতস্য অয়ং, তস্মাদুৎপন্ন ইত্যর্থঃ) বংশঃ যশসা অবদাতঃ (বিশুদ্ধঃ) যত্র (বিশুদ্ধে বংশে) পুরাণঃ পুমান্ (সর্ব্বেষাং ব্রহ্মাদীনামপি আদিভূতঃ পুরুষঃ) সঃ কৃতাবতারঃ (অবতীর্ণঃ অপি) আদ্যঃ পুরুষঃ (এব সন্ ন তু অন্যথাত্বম্ প্রাপ্ত ইত্যর্থঃ) অকর্ম্মহেতুম্ (অকর্ম্ম নৈষ্কর্ম্ম্যং মোক্ষ ইত্যর্থঃ, তস্য হেতুং কারণভূতং) ধর্ম্মং (নিবৃত্তিলক্ষণং ধর্ম্মমিত্যর্থঃ) চচার (অনুষ্ঠিতবান্) [তথা হি ভগবতস্তস্য নরদেহমাশ্রিত্য অবতীর্ণস্যাপি অন্যথাভাবো ন জাত ইতি যৎ সোঽস্য ভগবন্মহিমৈব, তেনৈব মহিম্না স লোকশিক্ষণায় মোক্ষহেতুং ধর্ম্মমাত্মনা অনুষ্ঠায় লোকানুপশিক্ষয়ামাসেতি তাৎপর্য্যম্]॥ ১৪

মূলানুবাদ।—অহো! প্রিয়ব্রতের বংশ যশের দ্বারা বিশুদ্ধ, যে-বংশে পুরাণপুরুষ বাসুদেব অবতীর্ণ হইয়াও আদ্যপুরুষভাবেই অবস্থিত থাকিয়া মোক্ষহেতু ধর্ম্মের অনুষ্ঠান করিয়াছিলেন॥ ১৪

শ্রীধরটীকা।—প্রিয়ব্রতস্য বংশোঽবদাতঃ শুদ্ধঃ। যত্র বংশে। যদ্ যস্মাৎ অকর্ম্ম মোক্ষস্তস্য হেতুং ধর্ম্মং চচার॥ ১৪

অন্বয়ঃ।—[অনেনাধিগতস্য প্রকারস্য অন্যেন অশক্যত্বমাহ কোঽন্বস্যেত্যাদিনা] কো নু অপরঃ (এতদ্ভিন্নঃ) যোগী অভবস্য (নাস্তি ভবঃ যস্য তথাভূতস্য বস্তুতো জন্মরহিতস্য, অথবা নাস্তি ভবঃ সংসারঃ যস্মাৎ তথাভূতস্য জ্ঞাতস্য সংসারবিনিবর্ত্তকস্য ইত্যর্থঃ) অস্য (ভগবতঃ ঋষভদেবস্য) কাষ্ঠাং (দিশং, অনেনাশ্রিতং ভাবমিতি শেষ-

ইতি হ স্ম সকলবেদলোকদেবব্রাহ্মণগবাং পরমগুরোর্ভগবত ঋষভাখ্যস্য বিশুদ্ধাচরিতমীরিতং * পুংসাং সমস্তদুশ্চরিতাভিহরণম্। পরমমহামঙ্গলায়নমিদমনুশ্রদ্ধয়োপচিতয়ানুশৃণোত্যাশ্রাবয়তি বাহবহিতো ভগবতি তস্মিন্ বাসুদেব একান্ততো ভক্তিরনয়োরপি সমনুবর্ত্ততে॥ ১৬

মপীত্যর্থঃ ) মনোরথেনাপি ( কল্পনয়াপি ) অনুগচ্ছেৎ ( অনুসরেৎ ) যঃ ( যোগী ) যেন ( ভগবতা ) অসত্তয়া ( অবস্তুত্বেন হেতুনা ) উদস্তাঃ ( নিরস্তাঃ ) কৃতপ্রযত্নাঃ ( কৃতঃ যেন সমনুষ্ঠিতঃ প্রযত্ন যাভ্যঃ তাঃ ) যোগমায়াঃ ( সিদ্ধীঃ ) স্পৃহয়তি হি ( বাঞ্ছত্যেব, ন তু উদস্যতীতি ভাবঃ ) [ তথা হি অয়ং ভগবান্ যা এব সিদ্ধীঃ অসদ্ভূতা মত্বানঃ পরিহৃতি তদর্থমেব প্রযত্নপরা অপরে যোগিনঃ ক্লিশ্যন্তীতি তস্যানুকরণমন্যেন সুতরামশক্যমেবেতি তাৎপর্য্যম্ ] ॥ ১৫

মূলানুবাদ।—এই ভগবান্ ঋষভদেব যে সকল সিদ্ধিকে অসৎ বুঝিয়া তুচ্ছরূপে পরিত্যাগ করিয়াছেন, অপর যোগিগণ সেই সিদ্ধি কামনা করিয়া প্রভূত যত্ন অবলম্বন করিয়া থাকেন, কাজেই অপর কোন্ যোগী এমন আছেন, যিনি কল্পনায়ও এই অজ ভগবানের আচরণ অনুকরণ করিতে সমর্থ হয়েন ? ॥ ১৫

শ্রীধরটীকা।—অপরঃ কো নু যোগী অস্য কাষ্ঠাং দিশমপ্যনুগচ্ছেৎ ? যো যোগী যেন ঋষভেণ অসত্তয়া অবস্তুত্বেন উদস্তা নিরস্তা যোগমায়াঃ সিদ্ধীর্বাঞ্ছতি। কথম্ভূতাঃ ? কৃতঃ প্রযত্নো যাসু, তদর্থং প্রযত্নঞ্চ করোতীত্যর্থঃ। যদ্বা কথম্ভূতাঃ ? উদস্তাঃ কৃতপ্রযত্নাঃ সেবিতুমুদ্যতা অপীত্যর্থঃ॥ ১৫

অন্বয়ঃ।—[ অথেদং ভগবচ্চরিতং যঃ শৃণোতি যশ্চান্যান্ শ্রাবয়তি তয়োরুভয়োরেব পরমভক্ত্যনুবৃত্তিমাহ ইতি হেত্যাদিনা ] ইতি হ স্ম ( উক্তরূপং খলু ) ঈরিতং ( কথিতং ) সকলবেদলোকদেবব্রাহ্মণগবাং ( সকলানাং বেদানাং লোকানাং দেবানাং ব্রাহ্মণানাং গবাঞ্চ ) পরমগুরোঃ ( সর্ব্বাপেক্ষয়া প্রকৃষ্টতমস্য গুরোঃ ) ভগবতঃ ঋষভাখ্যস্য বিশুদ্ধাচরিতং ( সুনির্ম্মলং চারিত্র্যং ) পুংসাং ( জীবানাং ) সকলদুশ্চরিতাভিহরণম্ ( সকলানাং দুশ্চরিতানাং দুষ্কৃতানাম্ অভিহরণম্ অভিতো নিবর্ত্তকম্ ), পরমমহামঙ্গলায়নম্ ( সর্ব্বোত্তমকল্যাণকরম্ ) ইদং ( ভগবতঃ বিশুদ্ধাচরিতম্ ) অনু ( লক্ষীকৃত্য ) উপচিতয়া ( প্রবৃদ্ধয়া ) শ্রদ্ধয়া অবহিতঃ ( সাবধানঃ সন্, যঃ ) অনুশৃণোতি বা ( অথবা ) আশ্রাবয়তি ( অন্যাংশ্চ সম্যাকৃতয়া শ্রাবয়তি ) অনয়োরপি ( তয়োঃ ) তস্মিন্ ভগবতি বাসুদেবে একান্ততঃ ( ঐকান্তিকভাবেন ) ভক্তিঃ সমনুবর্ত্ততে। [ তথা হি ভগবচ্চরিতস্য নিরুক্তপূর্ব্বস্যায়ং প্রভাবো যৎ শ্রোতৃণাং শ্রাবয়িতৃণাঞ্চ চিত্তদোষমুপশময্য তত্র সুবিশুদ্ধাং ভক্তিমুপপাদয়তীতি ভাবঃ ] ॥ ১৬

মূলানুবাদ।—পূর্ব্বে যেরূপ সকল বেদ, লোক, দেবতা, ব্রাহ্মণ ও গোগণের পরমগুরু ভগবান ঋষভদেবের বিশুদ্ধ আচরণের কথা বলা হইল, উহা জীবের সর্ব্বপ্রকার দুরিত নষ্ট করে। পরম কল্যাণকর এই চরিত্রের প্রতি প্রভূত শ্রদ্ধাবশতঃ যে ব্যক্তি অবধান সহকারে ইহা শ্রবণ করে, অথবা অন্যকে শ্রবণ করায়, সেই উভয় ব্যক্তিরই সেই ভগবান্ বাসুদেবের উপর একান্ত ভক্তি উৎপন্ন হইয়া থাকে॥ ১৬

শ্রীধরটীকা।—বিশুদ্ধাচরিতং যদীরিতং কথিতং তৎ সমস্তং দুশ্চরিতম্ অভিতো হরতীতি তথা। পরমমহামঙ্গলানাময়নঞ্চ। অবহিতঃ সন্। অনয়োরপি শ্রোতৃশ্রাবয়িত্রোরবিশেষেণ ভক্তিঃ সম্যক্ অনুবৃত্তা ভবতীত্যর্থঃ॥ ৬

* ক্বচিৎ "বিশুদ্ধাচরিতেরিত"মিতি পাঠান্তরং, তট্টীকা চ "বিশুদ্ধাচরিতে যদীরিত মিতি।

যস্যামেব কবয় আত্মানমবিরতং বিবিধবৃজিনসংসারপরিতাপোপতপ্যমানমনুসবনং স্নাপয়ন্তস্তয়ৈব পরয়া নির্ব্বৃত্যা হ্যপবর্গমাত্যন্তিকং পরমপুরুষার্থমপি স্বয়মাসাদিতং নো এবাদ্রিয়ন্তে ভগবদীয়ত্বেনৈব পরিসমাপ্তসর্ব্বার্থাঃ ॥ ১৭

রাজন্ পতির্গুরুরলং ভবতাং যদূনাং, দৈবং প্রিয়ঃ কুলপতিঃ ক্ব চ কিঙ্করো বঃ।
অস্ত্বেবমঙ্গ ভগবান্ ভজতাং মুকুন্দো, মুক্তিং দদাতি কর্হিচিৎ স্ম ন ভক্তিযোগম্ ॥ ১৮

**অন্বয়ঃ**।—[ তস্যা এব ভক্তেঃ পরমপুরুষার্থভাবমুপপাদয়ন্নাহ যস্যামেবেত্যাদি ] কবয়ঃ ( পণ্ডিতাঃ ) যস্যামেব ( ভক্তৌ, সুধানদীসদৃশায়ামিতি ভাবঃ ) অবিরতং বিবিধবৃজিনসংসারপরিতাপোপতপ্যমানং ( বিবিধানি বৃজিনানি পাতকানি যত্র তথাভূতো যঃ সংসারঃ, তেন যঃ পরিতাপঃ, তেন উপতপ্যমানম্, অথবা বিবিধৈঃ বৃজিনৈঃ পাপৈঃ যঃ সংসারপরিতাপঃ সাংসারিকং দুঃখং, তেন উপতপ্যমানম্ ) আত্মানং ( স্বম্ অন্তঃকরণম্ ) অনুসবনং ( বারং বারং ) স্নাপয়ন্তঃ ভগবদীয়ত্বেনৈব ( ভগবৎসম্বন্ধিত্বমাত্রেণৈব ) পরিসমাপ্তসর্ব্বার্থাঃ ( পরিসমাপ্তাঃ পর্য্যবসিতাঃ সর্ব্বে অর্থাঃ প্রয়োজনানি যেষাং তথাভূতাঃ সন্তঃ ) তয়ৈব ( হেতুভূতয়া ) পরয়া ( অত্যুত্তময়া ) নির্বৃত্যা হি ( সন্তোষেণৈব ) স্বয়মাসাদিতমপি ( অযত্নেন লব্ধমপি ) পরমপুরুষার্থম্ আত্যন্তিকম্ অপবর্গং ( মোক্ষং ) নো এব ( নৈব ) আদ্রিয়ন্তে। [ ভক্তিরসেনৈব তে পরিতৃপ্তা নান্যমপবর্গাদিকমপি অপেক্ষন্তে ইতি ভাবঃ ) ॥ ১৭

**মূলানুবাদ**।—পণ্ডিতগণ যে ভক্তিরসেই অবিরত বিবিধপাপময় সংসারতাপে তপ্যমান স্বীয় অন্তঃকরণকে বার বার স্নান করাইতে থাকিয়া ভগবৎসম্বন্ধবশত সর্ব্বপ্রয়োজন সমাপ্ত মনে করিয়া থাকেন, তাঁহারা সেই ভক্তিপ্রসূত নির্বৃতিলাভে কৃতার্থতাহেতু অযত্নলব্ধ পরমপুরুষার্থ আত্যন্তিক অপবর্গ বা মোক্ষকেও পর্য্যন্ত আদর করেন না ॥ ১৭

**শ্রীধরটীকা**।—ভক্তেঃ পরমপুরুষার্থতামাহ। যস্যং ভক্তাবেব, ন তু যোগাদিষু, অনুসবনমবিরতম্ আত্মানং স্নাপয়ন্তঃ স্বয়মাসাদিতম্ অপ্রার্থিতং ভগবতা স্বয়মেব দীয়মানমপি। অনাদরে হেতুঃ—ভগবদীয়ত্বেন পরিতঃ সমাপ্তাঃ সম্যগাপ্তাঃ সর্ব্বে পুরুষার্থা যৈস্তে ॥ ১৭

**অন্বয়ঃ**।—[ নমু দুর্লভমেব লোকে পূজ্যতে ন তু সুলভমতঃ ভাগবতস্তথা সুলভত্বেন তদপেক্ষয়া দুর্লভস্য মোক্ষস্য নাদর ইতি তু ব্যঙ্গমাত্রমেবেত্যাশঙ্কায়ামাহ রাজন্নিত্যাদি ] হে রাজন্। ভবতাং ( পাণ্ডবানাং ) যদূনাঞ্চ পতিঃ ( পালকঃ ) গুরুঃ ( উপদেশকঃ ) দৈবম্ ( উপাসনীয়ঃ ) প্রিয়ঃ ( প্রীতিযুক্তঃ বন্ধুঃ ) কুলপতিঃ ( কুলস্য বংশস্য পতিঃ নিয়ামকঃ ) ক্ব চ ( কদাচিচ্চ ) বঃ ( যুষ্মাকং ) কিঙ্করঃ ( দৌত্যাদিকর্ম্মণা আদেশপালকোঽপি ) অলং ( ভবিতুং সমর্থঃ )। হে অঙ্গ। এবম্ অস্তু [ তথাপি সঃ ] ভগবান্ মুকুন্দঃ ( নারায়ণঃ ) ভজতাম্ ( অন্যেষাং যোপাসকানাম্ ) মুক্তিম্ [ এব ] দদাতি স্ম ( পূর্ব্বম্ অদদাৎ ) ন কর্হিচিৎ ভক্তিযোগম্ ( মুক্তেরধিকং ভক্তিযোগমিত্যর্থঃ, যুষ্মদপেক্ষয়া অপরেষামুপাসকানামপকৃষ্টতয়া কেবলং মুক্তিমেব ভক্তিযোগাদপকৃষ্টাং প্রতিপাদয়তি যুষ্মাকঞ্চ পরমভাগবতত্বেন ভক্তিযোগমপি তেন চ তথাবিধং ভাবম্ ইতি ভক্তিযোগাপেক্ষয়া মোক্ষস্য ন দুর্লভত্বমিত্যন্তরং প্রত্যেতব্যমিতি ভাবঃ ) ॥ ১৮

**মূলানুবাদ**।—হে রাজন্। ভগবান্ তোমাদের ( পাণ্ডবদিগের ) এবং যদুবংশীয় ব্যক্তিগণের পালক, উপদেশক, উপাস্য, প্রিয়, কুলপতি এবং কদাচিৎ কিঙ্করও হইতে পারেন ; এরূপ হইলেও তিনি অপরাপর নিকৃষ্ট উপাসকদিগের পক্ষে মুক্তিরূপ অপকৃষ্ট ফলই দান করিয়াছেন, কখনও উৎকৃষ্ট ভক্তিযোগ দান করেন নাই ( কারণ ভক্তিযোগ মুক্তি অপেক্ষাও উৎকৃষ্ট, উহা সাধারণের প্রাপ্য নহে ) ॥ ১৮

**শ্রীধরটীকা**।—নমু ভগবতোঽতিসুলভত্বদর্শনাৎ মোক্ষস্য চাতিদুর্লভত্বাদিয়মতিস্তুতিরেবেত্যাশঙ্ক্যাহ। হেং

নিত্যানুভূতনিজলাভনিবৃত্ততৃষ্ণঃ, শ্রেয়স্যতদ্রচনয়া চিরসুপ্তবুদ্ধেঃ।
লোকস্য যঃ করুণয়াভয়মাত্মলোক,-মাখ্যান্নমো ভগবতে ঋষভায় তস্মৈ॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
পঞ্চমস্কন্ধে ঋষভদেবানুচরিতং নাম ষষ্ঠোঽধ্যায়ঃ॥ ৬

রাজন্! ভবতাং পাণ্ডবানাং যদূনাঞ্চ পতিঃ পালকঃ, গুরুরুপদেষ্টা, দৈবমুপাস্যঃ, প্রিয়ঃ সুহৃৎ, কুলস্য পতির্নিয়ন্তা, কিং বহুনা, ক্ব চ কদাচিৎ দৌত্যাদিষু বঃ পাণ্ডবানাং কিঙ্করোঽপি আজ্ঞানুবর্ত্তী, অস্তু নামৈবং তথাপি অন্যেষাং নিত্যং ভজতামপি মুক্তিং দদাতি, ন তু কদাচিদপি সপ্রেমভক্তিযোগম্॥ ১৮

অন্বয়ঃ।—[অথেদানীং প্রস্তুতস্য পরমপুরুষস্য ঋষভদেবস্য নমস্কারেণ প্রস্তুতমুপসংহরতি নিত্যেত্যাদিনা] নিত্যানুভূতনিজলাভনিবৃত্ততৃষ্ণঃ (নিত্যম্ অনুভূতং সাক্ষাৎকৃতং যৎ নিজং স্বরূপং, স এব লাভস্তেন নিবৃত্তা অপগতা তৃষ্ণা বিষয়ান্তরাকাঙ্ক্ষা যস্য তথাভূতঃ অথবা নিত্যম্ অনুভূতঃ যঃ নিজঃ স্বরূপানন্দঃ তল্লাভেনৈব নিবৃত্ততৃষ্ণঃ ইত্যর্থঃ) যঃ (ঋষভদেবঃ) অতদ্রচনয়া (অতদর্থপ্রযত্নেন দেহাদ্যর্থপ্রযত্নেনেত্যর্থঃ) শ্রেয়সি (কল্যাণময়ে বিষয়ে) চিরসুপ্তবুদ্ধেঃ (চিরং সুপ্তা নিদ্রিতা বুদ্ধিঃ অন্তঃকরণং যস্য তথাভূতস্য) লোকস্য (সম্বন্ধে) করুণয়া (কৃপয়া, তদীয়দুঃখপ্রতি-হননেচ্ছয়েত্যর্থঃ) অভয়ং (ভয়রহিতম্) আত্মলোকম্ (আত্মনঃ লোকং বৈকুণ্ঠম্) আখ্যাৎ (প্রাপ্যত্বেন নিরদিশৎ) তস্মৈ ভগবতে ঋষভায় নমঃ (প্রণতিরস্তু)॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে ষষ্ঠোঽধ্যায়ঃ॥ ৬

**মূলানুবাদ।**—যিনি নিয়ত আত্মস্বরূপানন্দ অনুভব করায় বিষয়ান্তর বাসনা হইতে নিবৃত্তি লাভ করিয়াছেন এবং দেহাদির অর্থে প্রযত্নবশতঃ চিরসুপ্তবুদ্ধি জীবের সম্বন্ধে কৃপাপূর্ব্বক নিজ বৈকুণ্ঠলোক প্রাপ্য বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, সেই ভগবান্ ঋষভদেবকে নমস্কার করি॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে ষষ্ঠাঽধ্যায়ে॥ ৬

**শ্রীধরটীকা।**—বর্ণিতমৃষভাবতারং নমস্করোতি। নিত্যমনুভূতং যন্নিজং স্বরূপং স এব লাভঃ, তেন নিবৃত্তা তৃষ্ণা যস্য সঃ। অতদ্রচনয়া দেহাদ্যর্থমনোরথেন শ্রেয়সি বিষয়ে চিরং সুপ্তা বুদ্ধির্যস্য তস্য জনস্য করুণয়া নির্ভয়মাত্ম-স্বরূপং য আখ্যাতবান্ তস্মৈ নমঃ॥ ১৯

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে ষষ্ঠোঽধ্যায়ঃ॥ ৬

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—ঋষভদেবরূপে অবতীর্ণ শ্রীভগবানের প্রভূত গুণাবলী সুধীগণ কীর্ত্তন করিয়া থাকেন। ভগবান্ ঋষভদেব ভারতবর্ষে প্রিয়ব্রতের বংশধর হইয়া জন্ম পরিগ্রহ করিয়াছিলেন। তাঁহার কর্ম্মাবলী অদ্ভুত, সাধারণে তাহার অনুকরণ করিতে পারে না। তাঁহার যশ চারিদিকে প্রসৃত হইয়াছিল, কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, ভগবান্ ঋষভদেব পুরাণপুরুষ পরমেশ্বর হইয়াও কেবলমাত্র লোকশিক্ষা দিবার অভিপ্রায়ে মোক্ষহেতু যে ধর্ম্মের অনুষ্ঠান করিয়াছিলেন, উহা সাধারণ লোকের অনুকরণীয় না হইলেও যাঁহারা অসাধারণ শক্তিসম্পন্ন যোগী, তাঁহাদের পক্ষে উহার উপযোগিতা আছে, পরন্তু যাঁহারা সিদ্ধি প্রভৃতির অধীন সেই সকল নিকৃষ্ট যোগী তাঁহার কার্য্যাবলী কল্পনায়ও আনিতে পারেন না। তাঁহারা স্বীয় কাম্য সিদ্ধিকে সৎ বলিয়া ধারণা করিয়া তাহার অধীন হইয়া থাকেন এবং তদপেক্ষা উর্দ্ধস্তরে উঠিতে পারেন না, এই জন্যই যোগশাস্ত্রে সিদ্ধিসমূহকে প্রত্যূহ অর্থাৎ যোগের বিঘ্ন বলিয়া বর্ণনা করা হয়। তবে যোগমার্গে

সিদ্ধিরও যে একটা উপযোগিতা আছে। তাহা এই যে,—যে ব্যক্তি যে কার্য্যই আগ্রহ সহকারে করিতে থাকুক না কেন, সে যদি দেখিতে পায় যে ক্রমশঃই তাহার একটা ফল হইতেছে। তবেই অরও উত্তরোত্তর ফল হইবে এই দৃঢ় নিশ্চয় হওয়ায় কার্য্যবিষয়ে তাহার আগ্রহ বৰ্দ্ধিত হইতে থাকে, আর যদি সে দেখিতে পায় যে সে যে কার্য্য করিতেছে তাহার কোনই ফল হইতেছে না, কেবল সে কাজই করিয়া যাইতেছে, তবে তাহার কার্য্যবিষয়ে স্বভাবতঃই একটা শৈথিল্য আসিয়া পড়ে; সুতরাং যোগের অনুষ্ঠান কালে যোগী যদি ক্রমশঃ যৌগিক শক্তির প্রভাবে একটী একটী সিদ্ধি উত্তরোত্তর উৎপন্ন হইতেছে দেখিতে পান, তবেই তাহার ফল সম্ভাবনায় সেই যোগে আগ্রহ বৰ্দ্ধিত হইবে এবং পরে যোগশক্তিরপ্রভাবে তিনি পরমপুরুষার্থ লাভে সক্ষম হইবেন। পরন্তু সে বিষয়ে একমাত্র এইরূপ দৃষ্টি রাখিতে হইবে যে, ঐ সিদ্ধিতেই যাহাতে যোগী আসক্ত হইয়া উত্তর ভূমিকার অবলম্বনে শিথিলপ্রযত্ন না হয়েন। যোগী যদি অন্তরালে সিদ্ধির প্রতি আসক্ত হইয়া পড়েন, তবেই আর উত্তরবর্ত্তী উৎকৃষ্ট ভূমিকালাভের কোনও রূপ সম্ভাবনা থাকে না। ভগবান্ ঋষভদেব অনায়াসলব্ধ সিদ্ধিসমূহে নিজ অনাসক্তি প্রকটিত করিয়া উহাই উপদেশ দিয়াছেন। সুতরাং যিনি উৎকৃষ্ট যোগ মার্গে আরূঢ় হইয়া পরমপুরুষার্থ কামনা করিবেন, তাঁহার উক্ত দৃষ্টান্তে আন্তরালিক সিদ্ধিসমূহে নিঃস্পৃহ হইয়া যোগের অনুষ্ঠান করিতে হইবে, অন্যথায় পরমপুরুষার্থ লাভ সুদূরপরাহত।

ভগবান্ ঋষভদেবের যে চরিতকথা বর্ণিত হইল, উহা শ্রবণ করা ও অন্যকে শ্রবণ করান, উভয়েরই অসীম মাহাত্ম্য আছে। এই চরিত শ্রবণ করিলে বা শ্রবণ করাইলে শ্রোতা ও শ্রাবয়িতা, উভয়েরই চিত্তে মলিনতা দূর হয়। চিত্তের মালিন্য বিদূরিত হওয়ায় যখন চিত্ত স্বচ্ছ নির্ম্মলতা ধারণ করে তখনই তাহাতে ভগবৎকৃপায় বিশুদ্ধ ভক্তি আবির্ভূত হয়। ভক্তি মুক্তি অপেক্ষাও, উৎকৃষ্ট যাঁহারা পরমজ্ঞানী, তাঁহারা উক্ত ভক্তিকে মুক্তি অপেক্ষা অনেক উৰ্দ্ধে স্থান দিয়া থাকেন। তাঁহারা সেই ভক্তিসুধাসমুদ্রে অবগাহন করিয়া এমনই তৃপ্তি লাভ করেন যে, সে তৃপ্তির আর তুলনা নাই; তখন তাঁহারা সংসারের সকল তাপ সুদূরে বিসর্জ্জন করেন, কর্ম্মময় জীবন তখন আর তাঁহাদিগকে অণুমাত্র দুঃখে অভিভূত করে না। ভগবানের ভক্তিপ্রভাবে তাঁহারা শ্রীভগবানেরই অধীন হইয়া যান, তাহাতেই তাঁহাদের সকল প্রয়োজনের পরিসমাপ্তি হয়, সেই ভক্তিরসে পূত অন্তঃকরণকে আর তাঁহারা কোনও প্রয়োজনের জন্য প্রবর্ত্তন করেন না, অনায়াসলব্ধ মুক্তিকেও তুচ্ছ গণনা করেন।

এখন এই আশঙ্কা হইতে পারে যে জগতে দেখা যায়—যে বস্তু সুলভ তদপেক্ষা দুর্লভ বস্তুকেই লোকে আদর করিয়া থাকে, লৌহ অপেক্ষা স্বর্ণ দুর্লভ বলিয়াই জনগণ লৌহ অপেক্ষা স্বর্ণকে অধিক আদর করিয়া থাকেন। এস্থলে ভগবান্ অতি সুলভ এবং মোক্ষ অতি দুর্লভ; সুতরাং ভগবানের অপেক্ষাও মোক্ষ কিরূপে আদৃত হইতে পারে? তাহার উত্তর এই যে, ভক্তি দ্বারা ভগবান্ সুলভ হইলেও ভগবদ্‌ভক্তি সুলভ বস্তু নহে। অসীম পুণ্যপ্রভাবে পাণ্ডবগণ ও যাদবগণ ভগবানে ভক্তি লাভ করিয়াছিলেন। এইরূপ যাঁহারা অসীম পুণ্যশালী, তাঁহারাই কালক্রমে ভগবদ্‌ভক্তি লাভ করিয়া থাকেন, সাধারণ যোগী কিছুতেই ভগবদ্ ভক্তি লাভ করিতে পারেন না, বরং যোগপ্রভাবে, মুক্তি লাভ করিতে পারেন, কিন্তু মোক্ষ অপেক্ষা ভক্তি উৎকৃষ্টস্থানীয় বলিয়া তাহা ভগবানের কৃপা ব্যতীত লাভ হয় না, ইহাই অভিপ্রায়।

হে রাজন্! তুমি পাণ্ডববংশে জন্মগ্রহণ করিয়া কৃতার্থ হইয়াছ, অতএব তুমি একথা মনে করিও না যে, প্রিয়ব্রতের বংশে ভগবান্ ঋষভদেবরূপে জন্ম পরিগ্রহ করিয়াছিলেন, কিন্তু পাণ্ডববংশে জন্মগ্রহণ করেন নাই, কাজেই তোমার বংশ অপকৃষ্ট; পরন্তু তুমি যে বংশে জন্মগ্রহণ করিয়াছ, সেই বংশের ভক্তিপ্রভাবে সে ভগবান্ শ্রীকৃষ্ণ তোমাদের দৌত্য ও সারথ্য পর্য্যন্ত স্বীকার করিয়াছেন, ইহা কম গৌরবের কথা নহে।

তোমাদের বংশে ভগবান্ শ্রীকৃষ্ণ যেরূপ পালক, সেইরূপ গুরু, প্রিয়, সুহৃৎ এমন কি রাজার আদেশানুবর্ত্তী ভৃত্যের তুল্য কার্য্য ও করিয়া দেন, উহা একমাত্র তোমার পূর্ব্বপুরুষগণের ভক্তিপ্রভাব ব্যতীত আর কিছুরই ফল নহে, অতএব যে বংশে ঐরূপ পরমভাগবত ব্যক্তিগণ জন্মগ্রহণ করিয়াছেন, যে বংশে তোমার ন্যায় পরমভাগবত রাজা জন্মগ্রহণ করিয়াছে, তাহার উৎকর্ষের বিষয় কি আর বিশেষ করিয়া বলিয়া দিতে হইবে ?

শ্রীভগবান্ স্বয়ং চিরবিগততৃষ্ণ, তিনি কেবল সচ্চিদানন্দময়, আনন্দানুভূতিই তাঁহার একমাত্র কার্য্য। যে সকল মূঢ়জীব দেহাগেহাদির নিরত প্রযত্নপর তাহারা যদি কথঞ্চিৎ ভগবৎকরুণা লাভ করিতে পারে—যদি পূর্ব্ব জন্মার্জ্জিত পুণ্যবলে তাহাদের সেই মোহ কাটিয়া যায়—তবে তাহারাই আবার শ্রীভগবানের নিজ বৈকুণ্ঠলোক লাভ করিয়া কৃতার্থ হইতে পারে। হে রাজন্! তুমি চিন্তিত হইও না, শ্রীভগবানের করুণা তোমাদের বংশে চিরকাল অবিচ্ছিন্নভাবে বর্ত্তমান আছে. সুতরাং সেই বংশে জন্মগ্রহণ করিয়া পরমভাগবত তুমিও সেই করুণালাভে বঞ্চিত হইবে না। শ্রীভগবান্ তোমার প্রতি কৃপা করিয়া যে ভক্তি দান ধন করিয়াছেন, তাহাতেই তুমি কৃতার্থ হইবে, অতএব তাঁহাকে নমস্কার কর, তাঁহাতেই আত্মসমর্পণ কর, লৌকিক বিষয়সমূহের কথা একেবারে ভুলিয়া যাও, জগৎ অসার ভাবিয়া তাহার প্রতি মায়া মমতা পরিত্যাগ কর, তাহা হইলে সকল যাতনা হইতে অব্যাহতি পাইবে। শ্রীভগবানে আত্মসমর্পণ করিতে পারিলেই ভগবান্ তোমাকে নিজের করিয়া লইবেন। অতএব হে রাজন্! তুমি সেই পরমপুরুষ ঋষভদেবের চরণে প্রণত হও। এই বলিয়া শ্রীশুকদেব রাজাকে উপদেশ দিলেন ॥ ১৩—১৯

ইতি শ্রীধামশান্তিপুর-পুরন্দর-প্রভুবর শ্রী সীতানাথবংশোদ্ভব শ্রীরাধাবিনোদগোস্বামি-প্রবর্ত্তিতায়াং
শ্রী কালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিনীনাম তাৎপর্য্য সমালোচনায়াং
পঞ্চম স্কন্ধে ষষ্ঠোধ্যায়ঃ ॥ ৬

# পঞ্চমঃ স্কন্ধঃ

—(*)—

## সপ্তমোঽধ্যায়ঃ।

শ্রীশুক উবাচ।

ভরতস্তু মহাভাগবতো যদা ভগবতাবনিতলপরিপালনায় সঞ্চিন্তিতস্তদনুশাসনপরঃ পঞ্চজনীং বিশ্বরূপদুহিতরমুপযেমে ॥ ১

তস্যামু হ বা আত্মজান্ কার্ৎস্ন্যেনানুরূপানাত্মনঃ পঞ্চ জনয়ামাস ভূতাদিরিব ভূতসূক্ষ্মাণি সুমতিং রাষ্ট্রভৃতং সুদর্শনমাবরণং ধূম্রকেতুমিতি ॥ ২

অন্বয়ঃ।—[ পূর্ব্বেণাধ্যায়ত্রয়েণ ঋষভদেবোপাখ্যানমুক্ত্বা অনন্তরৈরষ্টাভিরধ্যায়ৈর্ভরতোপাখ্যানং বর্ণয়িতু কামঃ সপ্তমেনাধ্যায়েনানেন যজ্ঞৈর্হরের্যজনমভিধাস্যন্ আদৌ সংসারধর্ম্মানুগুণং ভরতস্য দারপরিগ্রহমাহ ভরতস্থিত্যাদিনা ] মহাভাগবতঃ ( পরমঃ ভাগবতঃ ) ভরতস্তু ( তুশব্দঃ ভগবৎস্বরূপাৎ ভগবত ঋষভদেবাদাখ্যাতপূর্ব্বাদস্য ভেদং গ্রাহয়িতুম্, তথা হি আদৌ ভগবৎস্বরূপস্য ঋষভদেবস্য কথা প্রস্তুতা ইদানীং ভাগবতস্য কথা প্রস্তূয়ত ইতি নবীনত্বাদস্য বৃত্তস্য অবধাতব্যমিতি ভাবঃ ) যদা ভগবতা ( ঋষভদেবেন ) অবনিতলপরিপালনায় ( স্বাধিষ্ঠিতস্য ধরণিতলরাজ্যস্য পরিতো রক্ষায় ) সঞ্চিন্তিতঃ ( সঙ্কল্পিতঃ, সঙ্কল্পেনৈব রাজ্যাদৌ নিযুক্ত ইত্যর্থঃ ) [ তদা এব ] তদনুশাসনপরঃ ( তস্য যৎ অনুশাসনম্ আজ্ঞা রাজ্যপালনবিষয়িণী দারপরিগ্রহবিষয়িণী বা, তৎপরঃ তদধীনঃ, তদীয়মাদেশমনুবর্ত্তমনন ইত্যর্থঃ ) বিশ্বরূপদুহিতরং ( বিশ্বরূপস্য কন্যাং ) পঞ্চজনীং ( তদাখ্যাম্ ) উপযেমে ( পরিণীতবান্ ) [ তথা হি পৃথ্বীপরিপালনস্য রাজধর্ম্মস্য গৃহস্থবৃত্তিত্বাৎ গৃহস্থবৃত্তেশ্চ দারপরিগ্রহসাধনত্বাৎ ঋষভদেবাজ্ঞাপরিপালনায় দারপরিগ্রহমকরোদ্ ভরত ইতি ভাবঃ ] ॥ ১

মূলানুবাদ—শ্রীশুকদেব বলিলেন,—যখন পরমভাগবত ভরত ভগবান্ ঋষভদেব কর্ত্তৃক স্বাধিষ্ঠিত পৃথিবীর পালনের জন্য সঙ্কল্পদ্বারা নিযুক্ত হইলেন, তখনই তিনি ঋষভদেবের আজ্ঞাপালনে তৎপর হইয়া বিশ্বরূপ-দুহিতা পঞ্চজনী নাম্নী কন্যাকে বিবাহ করিলেন। ( অর্থাৎ পিতা রাজ্যপালনে আদেশ করিয়াছেন, তাহা পালন করিতে হইলে গৃহস্থধর্ম্ম অবলম্বন করা প্রয়োজন, গৃহস্থধর্ম্ম আবার পত্নীর অধীন, কাজেই ভরত বিবাহ করিলেন ) ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

অধ্যায়ানাং ত্রয়ৈর্নেমমৃষভাখ্যানমীরিতম্। অষ্টভির্ভরতাখ্যানমতঃ প্রস্তূয়তেঽদ্ভুতম্॥

সপ্তমে ভরতো রাজ্যে চিরং যজ্ঞৈর্হরিং যজন্। আরব্ধকর্ম্মনির্ব্বাণে হরিক্ষেত্রেঽভজদ্ধরিম্॥

সঞ্চিন্তিতঃ সঙ্কল্পেনৈব রাজ্যাদৌ নিযুক্তঃ ॥ ১

অজনাভং নামৈতদ্বর্ষং ভারতমিতি যত আরভ্য ব্যপদিশন্তি ॥ ৩

স চ বহুবিন্মহীপতিঃ পিতৃপিতামহবদুরুবৎসলতয়া স্বে স্বে কর্ম্মণি বর্ত্তমানাঃ প্রজাঃ স্বধর্ম্মমনুবর্ত্তমানাঃ পর্য্যপালয়ৎ ॥ ৪

অন্বয়ঃ।— [ অথ তস্যাং স্বীয়পত্ন্যাং পঞ্চজন্যাং স্বানুরূপসুতোৎপাদানমাহ তস্যমু হেত্যাদিনা ] [ সঃ ] তস্যাং ( পঞ্চজন্যাম্ ) উ হ বা ( এব ) ভূতাদিঃ ( অহঙ্কারঃ ) ভূতসূক্ষ্মাণীব ( শব্দাদীনি সূক্ষ্মভূতানি তন্মাত্রাণি ইব, প্রকৃতে-মহান্ মহতোঽহঙ্কারঃ, অহঙ্কারাৎ পঞ্চতন্মাত্রাণীত্যাদিসৃষ্টিক্রমাৎ ) কাৎস্ন্যেন ( সামগ্র্যেণ, রূপাদিভিঃ সর্ব্বৈরেব ভাবৈরিত্যথঃ ) আত্মনঃ ( স্বস্য ) অনুরূপান্ ( সুসদৃশান্, একান্ততৎস্বরূপগুণসম্পন্নানিত্যর্থঃ ) সুমতিং রাষ্ট্রভৃতং সুদর্শনম্ আবরণং ধূম্রকেতুমিতি ( নিরুক্তনামকান্, ইতিশব্দযোগেঽপি প্রথমাভাব আর্ষঃ ,অথবা ইতি শব্দোঽয়ং সমুচ্চয়ার্থক., ধূম্রকেতুমিতি ধূম্রকেতুমপি ইত্যর্থঃ, তেনাত্র প্রথমাপ্রসঙ্গ এব নাস্তি ) পঞ্চ আত্মজান্ ( পুত্রান্ ) জনয়ামাস। [ আত্মজপদেন পুত্রাণাং নির্দ্দেশাৎ ঔরসত্ত্বতয়া তেষামপি কিঞ্চিন্মাহাত্ম্যমভিব্যজ্যতে ] ॥ ২

মূলানুবাদ।—ভূতাদি অর্থাৎ অহঙ্কার যেমন সূক্ষ্মভূত শব্দ, স্পর্শ রূপ, রস ও গন্ধতন্মাত্র উৎপাদন করে, সেইরূপ ভরত সেই পঞ্চজনীর গর্ভে নিজ ঔরসে সকল প্রকারে নিজের অনুরূপ সুমতি, রাষ্ট্রভৃত, সুদর্শন, আবরণ ও ধূম্রকেতুনামক পাঁচটি পুত্র উৎপাদন করিলেন ॥ ২

শ্রীধরটীকা।—আত্মনো অনুরূপান্। ভূতাদিরহঙ্কার ইব ভূতসূক্ষ্মাণীতি সন্ততিবৃদ্ধৌ দৃষ্টান্তঃ ॥ ২

অন্বয়ঃ।—[অথ ঋষভদেবস্য রাজত্বকালে অজনাভমিতি সংজ্ঞয়া প্রসিদ্ধমপি এতদ্ ভারতবর্ষং ভরতস্য প্রকর্ষেণ ভারতসংজ্ঞামাপেতি কথয়তি অজনাভমিত্যাদিনা ] অজনাভং নাম (অজশ্চ নাভিঃ ঋষভদেবশ্চ তয়োরিদং অজনাভং, ষ্ণ-প্রত্যয়স্য বৃদ্ধিহেতোঃ সদ্ভাবেঽপি সংজ্ঞাপূর্ব্বকবিধিত্বাৎ আর্ষত্বাদ্বা বৃদ্ধ্যভাব উপপাদনীয়ঃ ) [ অস্য বর্ষস্য পুরা অজস্বামিকত্বাৎ ঋষভদেবস্বামিকত্বাচ্চ অজনাভমিতি নাম জাতমিতি ] এতদ্ বর্ষং ( সম্প্রতি ভারতাখ্যয়া লব্ধপ্রচারমিত্যর্থঃ ) যতঃ ( যস্মাদ্ রাজ্ঞো ভরতাৎ ) আরভ্য ( অবধীকৃত্য ) ভারতমিতি ব্যপদিশন্তি, (কথয়ন্তি, জনাঃ ইতি শেষঃ ) [ তথা হি ঋষভদেবনান্তরং যদা ভরতো রাজাভূৎ তদা তন্নাম্নৈবাস্য বর্ষস্য ভারতমিতি সংজ্ঞাং প্রচারিতবন্তস্তানুরক্তা রাজাস্য ইতি গুণগরিমা প্রাচীনরাজবিস্মারকতয়া মহদস্য মাহাত্ম্যমভিব্যজ্যতে ] ॥ ৩

মূলানুবাদ।—এই বর্ষ ঋষভদেবের অধিকার কালে অজনাভসংজ্ঞায় আখ্যাত ছিল, পরন্তু ভরতের অধিকার আরম্ভ হইলে (তাঁহার গুণে মুগ্ধ হইয়া ) প্রজাগণ ইহাকে ,ভারত নামে আখ্যাত করে ॥ ৩

শ্রীধরটীকা।—ভারতমিতি স্বনামাখ্যাপকত্বেন ধর্ম্মাদ্যতিশয়ঃ সূচিতঃ ॥ ৩

অন্বয়ঃ।—স চ বহুবিৎ ( নানাবিষয়াভিজ্ঞঃ সর্ব্বজ্ঞকল্প ইত্যর্থঃ ) মহীপতিঃ ( রাজা ভরত ) পিতৃপিতামহ-বৎ ( পিতৃপিতামহসদৃশঃ ) উরুবৎসলতয়া ( উরুঃ গুর্ব্বী যা বৎসলতা বাৎসল্যং প্রজাসু স্নেহ ইত্যর্থঃ তয়া, অথবা উরুষু গুরুষু যা বৎসলতা অনুরাগঃ তয়া, গুরুপ্রদর্শিতমার্গানুরাগেণ ইত্যর্থঃ ) স্বে স্বে ( স্বকীয়ে ) কর্ম্মণি বর্ত্তমানাঃ ( স্বীয়কর্ত্তব্যনিষ্ঠা ইত্যর্থঃ ) স্বধর্ম্মমনুবর্ত্তমানাঃ ( স্বধর্ম্মমনুতিষ্ঠন্তীঃ ) প্রজাঃ পর্য্যপালয়ৎ। [ তথা হি তদীয়াধিকার-সময়ে তদীয়াঃ প্রজাঃ সর্ব্বা এব স্বধর্ম্মানুকূলকৃত্যমার্গেষু লগ্না বভুবুঃ, স চাপি প্রজাসু পুত্রবৎ স্নেহং দধানঃ তৎপালনং চকার ইতি বিশদার্থঃ ] ॥ ৪

মূলানুবাদ।—বহুবিষয়াভিজ্ঞ সেই রাজা ভরত পিতৃপিতামহগণের ন্যায় প্রভূত প্রজাবাৎসল্য সহকারে স্বধর্ম্মানুগত নিজ কর্ত্তব্যনিষ্ঠ প্রজাদিগকে পালন করিতে লাগিলেন ॥ ৪

ঈজে চ ভগবন্তং যজ্ঞক্রতুরূপং ক্রতুভিরুচ্চাবচৈঃ শ্রদ্ধয়াহৃতাগ্নিহোত্র-দর্শপূর্ণমাস-চাতুর্ম্মাস্য-পশুসোমানাং প্রকৃতিবিকৃতিভিরনুসবনং চাতুর্হোত্রবিধিনা ॥ ৫

সম্প্রচরৎসু নানাযাগেষু বিরচিতাঙ্গক্রিয়েষ্বপূর্ব্বং যৎ তৎ ক্রিয়াফলং ধর্ম্মাখ্যং পরে ব্রহ্মণি যজ্ঞপুরুষে সর্ব্বদেবতালিঙ্গানাং মন্ত্রাণামর্থনিয়ামকতয়া সাক্ষাৎ কর্ত্তরি পরদেবতায়াং ভগবতি বাসুদেব এব ভাবয়মান আত্মনৈপুণ্যমৃদিতকষায়ো হবিঃষ্বধ্বর্য্যুভির্গৃহ্যমাণেষু স যজমানো যজ্ঞভাগভাজো দেবাংস্তান্ পুরুষাবয়বেঽভ্যধ্যায়ৎ ॥ ৬

অন্বয়ঃ।—[ প্রজাপালননিরতস্যাপি তস্য যজ্ঞাদিভির্ভগবদারাধনমাহ ঈজ ইত্যাদিনা ] [ স ভরতঃ ] চাতুর্হোত্রবিধিনা (চাতুর্হোত্রবিধ্যনুসারেণ) শ্রদ্ধয়া আহৃতাগ্নিহোত্রদর্শপূর্ণমাসচাতুর্মাস্যপশুসোমানাম্ (আহৃতাঃ স্বাধিকারেণ আত্মসাৎ কৃতাঃ যে অগ্নিহোত্রাদয়ঃ সোমান্তাঃ তেষাং) প্রকৃতিবিকৃতিভিঃ (প্রকৃতয়ঃ সকলাঙ্গসম্পূর্ণাঃ, বিকৃতয়ঃ অঙ্গবিশেষহীনা বিকলাঙ্গা ইত্যর্থঃ, তাভিঃ) উচ্চাবচৈঃ (মহদ্ভিঃ অল্পৈশ্চ নানাবিধৈঃ) ক্রতুভিঃ (যজ্ঞৈঃ) যজ্ঞক্রতুরূপম্ (অত্র যজ্ঞা অযূপাঃ, ক্রতবশ্চ সযূপাঃ তদ্রূপম্, অযূপযজ্ঞরূপং সযূপক্রতুরূপঞ্চেত্যর্থঃ) ভগবন্তম্ অনুসবনং (নিরন্তরং যথাকালমিত্যর্থঃ) ঈজে চ (ইষ্টবানিত্যর্থঃ, ফলবৎকর্ত্তৃত্বাদাত্মনেপদম্) [ অনুসবনমিত্যন্তমেবেদং গদ্যমিতি কেচিদ্ বদন্তি, তন্মতে চাতুর্হোত্রবিধিনেতি পরত্র গদ্যাংশে সম্বধ্যতে ] ॥ ৫

মূলানুবাদ।—সেই রাজা ভরত চাতুর্হোত্রবিধি অনুসারে শ্রদ্ধাপূর্ব্বক অধিকৃত অগ্নিহোত্র, দর্শ, পৌর্ণমাস, চাতুর্মাস্য, পশুযাগ ও সোমযাগের প্রকৃতি ও বিকৃতিরূপ নানাবিধ মহান্ ও অল্প ক্রতুদ্বারা যূপশূন্য ও যূপযুক্ত-যজ্ঞরূপী শ্রীভগবানের আরাধনা করিয়াছিলেন ॥ ৫

শ্রীধরটীকা।—বহুবিৎ সর্ব্বজ্ঞঃ ॥ ৪ ॥ যজ্ঞা অযূপাঃ, ক্রতবঃ সযূপাঃ, তদ্রূপম্ উচ্চাবচৈর্মহদ্ভিরল্পৈশ্চ ক্রতুভিঃ কর্ম্মভিঃ শ্রদ্ধয়া ঈজে চ। তানেবাহ। আহৃতাঃ স্বাধিকারেণ আত্মসাৎ কৃতা যে অগ্নিহোত্রাদয়স্তেষাং প্রকৃতিবিকৃতিভিঃ। অগ্নিহোত্রাদয়ো দ্বিবিধাঃ— সকলাঙ্গযুক্তাঃ প্রকৃতয়ঃ, বিকলাঙ্গা বিকৃতয় ইতি, তৈর্দ্বিবিধৈরপি ইষ্টবানিত্যর্থঃ। অনুসবনমিত্যন্তং বা, চাতুর্হোত্রবিধিনেত্যন্তং বা গদ্যম্ ॥ ৫

অন্বয়ঃ।—[ কর্ম্মফলস্য বস্তুতো ভগবদাশ্রয়ত্বমেব তচ্চ স্ববুদ্ধ্যা আত্মসাৎ কুর্ব্বতোঽনিষ্টমিষ্টঞ্চ তদ্বৈপরীত্যেনেতি তদ্বিপরীতমেব সুধিয়স্তস্য ভরতস্য বর্ত্তনমভূদিত্যাহ সম্প্রচরৎস্বিত্যাদিনা ] বিরচিতাঙ্গক্রিয়েষু (বিরচিতাঃ নির্ব্বর্ত্তিতাঃ অঙ্গক্রিয়াঃ অঙ্গকর্ম্মাণি যেষাং তথাভূতেষু, স্বানুষ্ঠিতাঙ্গসমষ্টিসহিতেষ্বিত্যর্থঃ) নানাযাগেষু (বহুপ্রকারেষু যজ্ঞেষু) সম্প্রচরৎসু (প্রবর্ত্তমানেষু সৎসু) যৎ (অপূর্ব্বম্ অপূর্ব্বাভিধানম্) তৎ ক্রিয়াফলং (ক্রিয়াফলভূতং) ধর্ম্মাখ্যং (বস্তু) পরে ব্রহ্মণি (পরব্রহ্মরূপে) যজ্ঞপুরুষে (যজ্ঞেশ্বরে, নিরুক্তযজ্ঞক্রতুরূপে ঈশ্বরে বা) সর্ব্বদেবতালিঙ্গানাং (সর্ব্বাসাং দেবতানাং মন্ত্রপ্রতিপাদিতানামিন্দ্রাদীনাং দেবানাং প্রতিপাদয়িতৄণাং) মন্ত্রাণাম্ অর্থনিয়ামকতয়া (অর্থনিয়ন্তৃরূপেণ) সাক্ষাৎ কর্ত্তরি (প্রয়োজকে) পরদেবতায়াং (সর্ব্বেভ্য ইন্দ্রাদিদেবতাগণেভ্যঃ প্রকৃষ্টদেবতারূপে) ভগবতি বাসুদেবে এব (শ্রীনারায়ণ এব) ভাবয়মানঃ (চিন্তয়ন্, শাস্ত্রফলং প্রযোক্তরীতিন্যায়েন সর্ব্বং শাস্ত্রফলভূতমপূর্ব্বং পরমেশ্বরে এব সমর্পয়ন্নিত্যর্থঃ) হবিঃষু (অগ্নৌ প্রক্ষেপ্তব্যেষু হবনীয়েষু আজ্যাদিভাগেষু) অধ্বর্য্যুভিঃ (ঋত্বিগ্‌বিশেষৈঃ) গৃহ্যমাণেষু (প্রক্ষেপার্থমুদ্যোজ্যমানেষু সৎসু) সঃ যজমানঃ (ভরতঃ) আত্মনৈপুণ্যমৃদিতকষায়ঃ (আত্মনঃ নৈপুণ্যেন কৌশলেন কর্ম্মচাতুর্য্যেণ ইত্যর্থঃ, মৃদিতাঃ ক্ষপিতাঃ কষায়াঃ রাগাদয়ো যস্য তথাভূতঃ সন্) যজ্ঞভাগভাজঃ (যজ্ঞাংশভাগিনঃ) তান্ (ইন্দ্রাদীন্) দেবান্ পুরুষাবয়বেষু (পুরুষস্য তস্য বাসুদেবস্য

এবং কর্ম্মবিশুদ্ধ্যা বিশুদ্ধসত্ত্বস্যান্তর্হৃদয়াকাশশরীরে ব্রহ্মণি ভগবতি বাসুদেবে মহাপুরুষ-রূপোপলক্ষণে শ্রীবৎসকৌস্তুভবনমালারিদরগদাদিভিরুপলক্ষিতে নিজপুরুষহৃল্লিখিতেনাত্মনি পুরুষরূপেণ বিরোচমান উচ্চৈস্তরাং ভক্তিরনুদিনমেধমানরয়াজাযত ॥ ৭

অবয়বেষু বাহ্বাদিষু) অভ্যধ্যায়ৎ (অভিধ্যানেন কল্পয়ামাস) [তথা হি ইন্দ্রায় স্বাহেত্যুক্তের্বাসুদেবস্য প্রভো-র্বাহুপূজেয়ং সূর্য্যায় স্বাহেত্যুক্তেস্তস্যৈব লোচনপূজেয়মিত্যেবমবধারয়ামাসেতি ভাবঃ] ॥ ৬

মূলানুবাদ।—যখন বিবিধ অঙ্গক্রিয়ার অনুষ্ঠান পূর্ব্বক রাজা ভরতের নানাপ্রকার যজ্ঞ অনুষ্ঠিত হইতে লাগিল এবং অধ্বর্য্যু ঋত্বিগ্‌গণ অগ্নিতে হবিঃ প্রক্ষেপে ব্যাপৃত হইলেন, তখন তাহাতে যে অপূর্ব্ব উৎপন্ন হইতে লাগিল, যজমান ভরত সেই ধর্ম্মাখ্য ক্রিয়াফলভূত অপূর্ব্ব, পরব্রহ্মরূপী সর্ব্বদেবতাপ্রকাশক মন্ত্রের অর্থনিয়ামকরূপে সাক্ষাৎ প্রয়োজক যজ্ঞপুরুষ পরমদেবতা ভগবান্ বাসুদেবেই সমর্পণ করিয়া নিজ কর্ম্মকৌশলে রাগাদি কষায়সমূহ ক্ষীণ করত যজ্ঞভাগের অধিকারী ইন্দ্রাদিদেবতাগণকে শ্রীভগবানের অবয়বরূপে চিন্তা করিতে থাকিলেন ॥ ৬

শ্রীধরটীকা।—কিঞ্চ সম্প্রচরৎসু প্রবর্ত্তমানেষু নানাযাগেষু, বিরচিতা অনুষ্ঠিতা অঙ্গক্রিয়া যেষাং তেষু, যদ-পূর্ব্বং তদ্বাসুদেব এব ভাবয়মানঃ চিন্তয়ন্ স যজমানো যজ্ঞভাগভাজো যে দেবাঃ সূর্য্যাদয়স্তান্ পুরুষস্য বাসুদেবস্য অবয়বেষু চক্ষুরাদিষু অভ্যধ্যায়ৎ, ন তু তৎপৃথক্ত্বেনেত্যর্থঃ। অপূর্ব্বে পক্ষদ্বয়ং মীমাংসকানাম্—তদানীমেব সূক্ষ্ম-ত্বেনোৎপন্নং ফলমেবাপূর্ব্বং, কালান্তরফলোৎপাদিকা কর্ম্মশক্তির্বেতি। তদুক্তম্—"যাগাদেব ফলং তদ্ধি শক্তিদ্বারেণ সিধ্যতি। সূক্ষ্মং শক্ত্যাত্মকং বাপি ফলমেবোপজায়তে" ॥ ইতি। তদেতদাহ। ক্রিয়াফলং ধর্ম্মাখ্যমিতি চ। ননু যদি অঙ্গং দেবতা, কর্ম্ম প্রধানমিতি মতং, তর্হি কর্ত্তৃনিষ্ঠমপূর্ব্বং স্যাৎ? তদুক্তম্—"কর্ম্মভ্যঃ প্রাগযোগ্যস্য কর্ম্মণঃ পুরুষস্য বা। যোগ্যতা শাস্ত্রগম্যা যা পরা সাহপূর্ব্বমিষ্যতে।" ইতি। অথ দেবতা প্রধানং, কর্ম্ম তু দেবতারাধনার্থং, তদা দেবতাপ্রসাদরূপত্বাৎ অপূর্ব্বস্য দেবতাশ্রয়ত্বমেব যুক্তং প্রোক্ষণাদ্যপূর্ব্বস্যেব ব্রীহ্যাদ্যাশ্রয়ত্বম্। কুতো বাসুদেবাশ্রয়ম-পূর্ব্বং ভাবয়তি? উচ্যতে যদি কর্ত্তৃনিষ্ঠমপূর্ব্বং স্যাৎ তর্হি বাসুদেবস্যান্তর্যামিণঃ প্রবর্ত্তকত্বেন মুখ্যকর্ত্তৃত্বাৎ তদা-শ্রয়মেবাপূর্ব্বং ন তু তৎপ্রয়োজ্যযজমানাশ্রয়ম্, শাস্ত্রফলং প্রযোক্তরীতি ন্যায়াৎ। অন্যথা ঋত্বিজামপি অপূর্ব্বাশ্রয়ত্ব প্রসঙ্গাৎ। তদেতদাহ—সাক্ষাৎ কর্ত্তরীতি। দেবতাশ্রয়ত্বেহপি বাসুদেবাশ্রয়ত্বমেবেত্যাহ—পরদেবতায়ামিতি। পরদেবতাত্বে হেতুঃ—সর্ব্বদেবতালিঙ্গানাং তত্তদ্দেবতাপ্রকাশকানাং মন্ত্রাণাং যেঽর্থা ইন্দ্রাদিদেবতাস্তেষাং নিয়ামকতয়া তস্যৈব প্রসাদনীয়ত্বাৎ ফলদাতৃত্বাচ্চ যুক্তমেব অপূর্ব্বাশ্রয়ত্বমিত্যর্থঃ। এবং ভাবনমেব আত্মনো নৈপুণ্যং কৌশলং তেন মৃদিতাঃ ক্ষীণাঃ কষায়া রাগাদয়ো যস্য। অধ্বর্য্যুভিরিতি বহুবচনং নানাকর্ম্মাভিপ্রায়েণ ॥ ৬

অন্বয়ঃ।—[অথাস্য ভগবতি কর্ম্মফলং ভাবয়তঃ কর্ম্মানুষ্ঠানেন ভাগবতভক্তিপ্রকর্ষমাহ এবমিত্যাদিনা] এবম্ (উক্তপ্রকারেণ) কর্ম্মবিশুদ্ধ্যা (কর্ম্মণাং বিশুদ্ধ্যা মলশূন্যত্বেন অঙ্গপরিপূরণেনেতি যাবৎ) বিশুদ্ধসত্ত্বস্য (নির্ম্মলান্তঃকরণস্য) অন্তর্হৃদয়াকাশশরীরে (অন্তর্হৃদয়ং হৃদয়াভ্যন্তরমেব আকাশং, স এব শরীরম্ অভিব্যক্তিস্থানং যস্য তথাভূতে, হৃদয়পুণ্ডরীক এব অভিব্যক্তিযোগ্য ইত্যর্থঃ) ব্রহ্মণি (পরব্রহ্মরূপে) ভগবতি মহাপুরুষরূপোপলক্ষণে (মহাপুরুষরূপৈঃ মহাপুরুষাকারৈঃ তচ্চিহ্নৈঃ ভাবৈর্বা উপলক্ষণে উপগতচিহ্নে, অথবা মহাপুরুষাণাং রূপাণি এব উপলক্ষণানি চিহ্নানি যস্য তথাভূতে) শ্রীবৎসকৌস্তুভবনমালারিদরগদাদিভিঃ (বনমালাদ্যৈঃ সৌন্দর্য্যোপকরণৈঃ তথা শত্রুভীষণৈঃ গদাদিভিশ্চ) উপলক্ষিতে (যুক্তে) নিজপুরুষহৃল্লিখিতেন (নিজপুরুষাণাং স্বীয়ভক্তানাং নারদাদীনাং হৃদা অন্তঃকরণেন লিখিতেন কল্পিতেন, হৃদি লিখিতেন আলেখ্যলিখিতবৎ নিশ্চলতয়া স্থিতেনেতি বা) পুরুষরূপেণ (পুরুষাকারেণ; এতেন নিরাকারতাশঙ্কা ব্রহ্মরূপস্যাপি ভগবতো নিরস্তা) আত্মনি রোচমানে

(প্রকাশমানে) বাসুদেবে (শ্রীনারায়ণে) অনুদিনম্ এধমানরয়া (এধমানং বৃদ্ধিং প্রাপ্নুবন্ রয়ঃ বেগঃ যস্যাঃ তথাভূতা বর্দ্ধমানধারেত্যর্থঃ) উচ্চৈস্তরাং (পরমোৎকৃষ্টা) ভক্তিঃ অজায়ত॥ ৭

মূলানুবাদ।—এইরূপে কর্ম্মের বিশুদ্ধিহেতু বিশুদ্ধসত্ব রাজা ভরত হৃদয়ের অভ্যন্তরে অভিব্যক্তির যোগ্য মহাপুরুষ-লক্ষণান্বিত শ্রীবৎস, কৌস্তভ, বনমালা ও শত্রুভীতিপ্রদ গদাদি দ্বারা উপশোভিত, নিজভক্ত নারদাদির হৃদয়ে চিত্রিতের ন্যায় নিশ্চলভাবে অবস্থিত পুরুষরূপে বিরাজমান ভগবান্ ব্রহ্মরূপী বাসুদেবের প্রতি সাতিশয় ভক্তিমান্ হওয়ায় নিরন্তর তাঁহার ভক্তির ধারা বৃদ্ধি পাইতে লাগিল॥ ৭

শ্রীধরটীকা।—এবন্তু তস্য কর্ম্মবিশুদ্ধ্যা বিশুদ্ধসত্বস্য ভক্তিরজায়তেত্যনুষঙ্গঃ। ক্ব? অন্তর্হৃদয়ে য আকাশঃ স এব শরীরমভিব্যক্তিস্থানং যস্য তস্মিন্ ব্রহ্মণি। কীদৃশে? মহাপুরুষরূপস্য উপলক্ষণমাকারো যস্য তস্মিন্। কিঞ্চ শ্রীবৎসাদিভিরুপলক্ষিতে, নিজপুরুষাণাং নারদাদীনাং হৃদি লিখিতবন্নিশ্চলতয়া স্থিতেন উক্তেন পুরুষরূপেণ আত্মনি স্বমনসি বিরোচমানে। কীদৃশী ভক্তিঃ? অত্যন্তাতিশয়েন এধমানো রয়ো বেগপ্রকর্ষো যস্যাঃ॥৭

শ্রীভাগবতামৃতবর্ষিণী। শ্রীশুকদেব পুনরায় বলিতে লাগিলেন,—হে মহারাজ! পূর্ব্ববর্ত্তী তিনটি অধ্যায়ে আমি তোমার নিকটে ঋষভদেবের অদ্ভুত অনুষ্ঠানের কথা ব্যক্ত করিয়াছি ও তিনি কিরূপে ভগবান্ হইয়াও ক্রিয়ানিষ্ঠতা অবলম্বন করিয়াছিলেন এবং কেনই বা ঐরূপ অনুষ্ঠানে ব্যাপৃত হইয়াছিলেন, তাহাও স্পষ্টরূপে বলিয়াছি। এক্ষণে সেই ঋষভদেবের জ্যেষ্ঠ পুত্র শ্রীভরত, যাঁহার কথা ইতিপূর্ব্বেই সূচনা করিয়াছি, তাঁহার বিষয় ব্যক্ত করিব। তাঁহার চরিত্রের বিষয় বিশ্লেষণ করিবার জন্য এক্ষণে সপ্তম অধ্যায় হইতে আরম্ভ করিয়া আটটী অধ্যায় বলিতেছি, শ্রবণ কর।

রাজা ভরতও একজন পরম ভগবদ্ভক্ত পুরুষ ছিলেন। পিতা ঋষভদেব তাঁহার উপর রাজ্যভার দিয়া প্রব্রজ্যা গ্রহণ করিয়াছেন, সুতরাং তাঁহাকেই রাজ্যপালন করিতে হইবে, অন্যথা পিতার আদেশ লঙ্ঘিত হয়। সৎপুত্র ভরত উহা কিরূপে করিবেন, কাজেই রাজ্যপালনের অনুরোধে তাঁহাকে সংসার সম্পূর্ণরূপে গ্রহণ করিতে হইবে। ঋষভদেব ঐরূপই তাঁহাকে আদেশ করিয়াছেন, এইজন্য তিনি বিশ্বরূপ-দুহিতা পঞ্চজনী নাম্নী কন্যাকে স্বীয় পত্নী-রূপে গ্রহণ করিলেন এবং তাহার সহায্যে যথাযোগ্য গৃহস্থধর্ম্মে ব্যাপৃত হইয়া পিতার আদেশানুরূপ কার্য্যে মনোনিবেশ করিলেন। এইরূপে ঋষভদেবের কল্পনা কার্য্যে পরিণত হইল।

রাজা ভরত উপযুক্ত বনিতালাভে পরম আনন্দিত হইলেন। কি রূপে, কি গুণে, সকল প্রকারেই পঞ্চজনী তাঁহার সম্পূর্ণ আনুকূল্য লাভ করিয়াছিলেন, সুতরাং সেই বনিতা তাঁহার অন্তরে অসীম আনন্দরসের আবির্ভাব করিতে সমর্থ হইয়াছিলেন। ক্রমে তাঁহার গর্ভে ভরতের পাঁচটি পুত্র জন্ম গ্রহণ করিল। অহঙ্কারতত্ত্ব হইতে যেমন সূক্ষ্ম পঞ্চতন্মাত্র আবির্ভূত হয়, সেইরূপ ভরতের শরীর হইতে পঞ্চ পুত্র উৎপত্তি লাভ করিল। তাহাদের নাম যথাক্রমে সুমতি, রাষ্ট্রভৃত, সুদর্শন, আবরণ ও ধূম্রকেতু। পুত্রদের নামের দ্বারা তাহাদের স্বভাবের কথঞ্চিৎ পার্থক্য অনুমিত হইতে পারে। প্রথম পুত্র সুমতি অর্থাৎ তাহার মতি অত্যন্ত সুন্দর ছিল। দ্বিতীয় রাষ্ট্রভৃৎ অর্থাৎ রাজ্যপালন যোগ্য মনীষা তাহার উত্তম ছিল। তৃতীয় সুদর্শন, তাহার রূপ অত্যন্ত সুন্দর ছিল অথবা দর্শন পদে নেত্র, যাহাদ্বারা দর্শন করা যায়, সেই দর্শন বা চক্ষু তাহার অত্যন্ত সুন্দর ছিল। চতুর্থ আবরণ অর্থাৎ চিত্তের আচ্ছন্নতা তাহার অধিক ছিল। পঞ্চম ধূম্রকেতু, তাহার কেতু বা ধ্বজ হয় ত ধূম্রবর্ণ ছিল অথবা কেতু শব্দের অর্থ চিহ্ন, তাহার চিহ্ন বা পরিচয়ের উপায় আকার ধূম্রবর্ণ ছিল, তিনি হয় ত শ্যামবর্ণ ছিলেন। অবশ্যই ইহা কেবল অনুমান দ্বারাই বলা যাইতে পারে।

পূর্ব্বে যখন ঋষভদেব রাজ্যে রাজা ছিলেন, তখন সকল প্রজা তাঁহার গুণে আকৃষ্ট ছিল এবং তাঁহারই নামের

অংশ নাভি শব্দ গ্রহণ করিয়া এই বর্ষকে তাহারা 'অজনাভ' বর্ষ বলিত। অজ একজন রাজা ছিলেন ; তদনন্তর ঋষভ দেব রাজা হইয়া তদনুরূপ উৎকর্ষ সহকারে রাজ্য পালন করিতেছিলেন। এই জন্য এই দুইজনের নাম লইয়াই জনগণ এই বর্ষকে 'অজনাভ' বলিত, কিন্তু যখন এই বর্ষ ভরতের অধীনে আসিল তখন ভরত নিজগুণ-গরিমায় পূর্ব্ববর্ত্তিরাজগণকে ভুলাইয়া দিলেন। তাঁহাদের কথা লোকে একেবারেই বিস্মৃত হইল, তাঁহাকেই দেবতার মত সকলে সম্মান করিতে লাগিল। তিনিও প্রজাগণকে পুত্রাধিক স্নেহ করিয়া তাহাদের স্নেহ আকর্ষণে সমর্থ হইলেন। তখন হইতে অজনাভ বর্ষ 'ভারতবর্ষ' আখ্যা লাভ করিল। আজ পর্য্যন্ত সেই ভারতবর্ষ নামেই এই বর্ষ আখ্যাত হইতেছে। রাজা ভরত সকল বিষয়েই অভিজ্ঞ ছিলেন। ধর্ম্ম ও অধর্ম্ম সকল বিষয়েই তাঁহার অসাধারণ অভিজ্ঞতা ছিল, কি করিয়া রাজ্য পালন করিতে হয়, কি করিলে প্রজাগণ সুরক্ষিত হয়, কিরূপে প্রজাগণকে ভালবাসিতে হয় ইহার কিছুই তাঁহার অবিদিত ছিল না, সুতরাং তাঁহার জ্ঞাতসারে প্রজাগণ অন্যায় পথে পদার্পণ করিতে পারিত না। অসাধারণ শক্তিসম্পন্ন সর্ব্বজ্ঞ ভরতের অগোচরেও যে প্রজাগণ অন্যায় আচরণ করিবেন একপ সম্ভাবনাও ছিল না, সুতরাং সকল প্রজাগণই নিজ নিজ ধর্ম্মপথের অনুবর্ত্তন করিতে বাধ্য থাকিতেন। রাজা ভরতও প্রজাগণকে ন্যায্যপথে বর্ত্তমান দেখিয়া তাহাদের প্রতি অনুরাগবশতঃ সর্ব্বপ্রকারে তাহাদিগকে রক্ষা করিবার জন্য ব্যাপৃত থাকিতেন। তাঁহার পিতৃপিতামহগণ যেরূপ ন্যায্যপথ অবলম্বন করিয়া ধর্ম্মানুসারী কার্য্যকলাপের অনুষ্ঠান পূর্ব্বক রাজ্যস্থ প্রজাগণকে পালন করিতেন, প্রজাগণের দুঃখ দূর করিবার জন্য বাৎসল্য যুক্ত অন্তঃকরণ ধারণ করিতেন, ভরতও ঠিক সেইরূপভাবে প্রজাগণের প্রতি বাৎসল্য পোষণ করিতেন। ফলকথা, তাহার অধিকার কালে প্রজাগণের কোনও দুঃখ কষ্ট ছিল না, সকলেই অসীম সুখ অনুভব করত তাঁহার রাজ্যে বসবাস করিত।

এইরূপে ভরত কেবল যে রাজ্যরক্ষা কার্য্যেই ব্যাপৃত থাকিতেন এমন নহে, তিনি যে সকল কার্য্য শাস্ত্র-সম্মত কর্ত্তব্য বলিয়া বুঝিয়াছিলেন, তাহা সর্ব্বদা সম্পাদন করিবার জন্য চেষ্টা করিতেন। রাজার পক্ষে প্রধানত যজ্ঞাদি করা কর্ত্তব্য, ইহা শাস্ত্র হইতে জানিয়া তিনি ধর্ম্মের অভিবৃদ্ধি এবং রাজ্যের সর্ব্বাঙ্গীন মঙ্গলসাধনের জন্য নিরন্তর যথাকালে নানাপ্রকার কর্ত্তব্য যজ্ঞের অনুষ্ঠান করিতেন। যজ্ঞ দুই প্রকার অযূপ ও সযূপ অর্থাৎ কতক গুলি যজ্ঞ আছে, যাহাতে যূপের প্রয়োজন হয় না, তাহাকে অযূপ বা যজ্ঞ কহে, কতক গুলি যাগ আছে যাহাতে যূপের প্রয়োজন হয়, তাহা সযূপ বা ক্রতুপদবাচ্য। রাজা ভরত ঐ যজ্ঞপদবাচ্য অযূপ যাগ ও ক্রতুপদবাচ্য সযূপ এই উভয় যাগ, করিয়াছিলেন। তাহার মধ্যে আবার অগ্নিহোত্রাদি দুইপ্রকার, সকলাঙ্গ অর্থাৎ প্রকৃতি এবং বিকলাঙ্গ অর্থাৎ বিকৃতি। তাঁহার কোন প্রকার অভীষ্ট সাধক যজ্ঞই করিতে বাকী ছিল না। তিনি চাতুর্হোত্র বিধি অনুসারে নানাবিধ যজ্ঞের অনুষ্ঠান করিয়া পুণ্যের উজ্জ্বল আলোকে আত্মাকে উদ্ভাসিত করিয়াছিলেন।

এখন আশঙ্কা হইতে পারে যে, শাস্ত্রে দেখা যায়,—'তাবৎ কর্ম্মাণি কুর্ব্বীত ন নির্বিদ্যেত যাবতা। মৎকথা-শ্রবণাদৌ বা শ্রদ্ধা যাবন্ন জায়তে॥' অর্থাৎ যে পর্য্যন্ত পুরুষের নির্বেদ বা বৈরাগ্য উৎপন্ন না হইবে অথবা যে পর্য্যন্ত ভগবৎকথাশ্রবণাদি বিষয়ে বিশুদ্ধ শ্রদ্ধা উৎপন্ন না হইবে, সেই পর্য্যন্তই কর্ম্মের অনুষ্ঠান করিবে। ভরত ভগবৎ কথাদি বিষয়ে সমধিক শ্রদ্ধাসম্পন্ন ছিলেন। তাঁহার শ্রদ্ধা ভক্তি তাঁহাকে কামনা হইতে পবিত্র রাখিয়াছিল। তবে তিনি সাধারণ সকাম সংসারীর ন্যায় কর্ম্মাসক্ত হইলেন কেন? শ্রীভগবানের এই উক্তি হইতে যাহা নির্দ্ধারণ করা যায় তাহাতে তাঁহার নৈষ্কর্ম্ম্যই শোভা পায়। এই আশঙ্কার উত্তররূপে ভগবান্ ব্যাসদেব 'সংপ্রচরৎসু' ইত্যাদি সন্দর্ভের অবতারণা করিয়াছেন। অর্থাৎ রাজা ভরত নানাবিধ কার্য্যকলাপের অনুষ্ঠান করিতেন বটে, কিন্তু নিজ ক্রিয়াকলাপের ফল সকল ভগবানেই অর্পণ করিয়াছিলেন। ভগবান্ যজ্ঞপুরুষকেই তিনি পরব্রহ্ম বলিয়া জানিতেন।

তিনিই যে সর্ব্বদেবতা প্রতিপাদক মন্ত্রের অর্থ নিয়ামকরূপে সর্ব্বকর্ম্ম প্রযোক্তা, তিনিই যে ইন্দ্রাদি সকল দেবতার ঊর্দ্ধে, ইহা জানিতে তাঁহার বাকী ছিল না; সুতরাং তিনি সর্ব্বকর্ম্মের প্রয়োজক বলিয়া 'শাস্ত্রফলং প্রযোক্তরি' এই ন্যায় অনুসারে সমস্ত কর্ম্মফল একমাত্র শ্রীভগবানেই সমর্পণ করিয়া কার্য্য করিতেন। এইরূপ কর্ম্ম ভাবদ্‌ভক্তি দ্বারা নিষিদ্ধ হয় নাই, পরন্তু সকাম কর্ম্মই নিষিদ্ধ হইয়াছে। উক্তরূপ কর্ম্ম সকাম কর্ম নহে, উহা নিষ্কাম কর্ম্ম। ঐরূপে প্রযোক্তা পরমেশ্বরে ফলার্পণ করিয়া কর্ম্ম করিতে পারিলেই নিষ্কাম কর্ম্মের অনুষ্ঠান করা হয়, ইহা গীতাগ্রন্থে প্রতিপাদিত আছে, অতএব দেখা যায় যে, রাজা ভরত তদাস্থায় কার্য্য কলাপের অনুষ্ঠান করিলেও উহা নিষ্কামভাবেই পরমেশ্বরে ফলার্পণ পূর্ব্বক করিয়াছিলেন; সুতরাং ইহাতে কোনও দোষ হয় নাই। ভরত মনে করিতেন যে, আমি যে কার্য্য করিতেছি ইহাতে যে ফল হইবে, তাহা আমার জন্য নহে, পরন্তু ভগবান্ বাসুদেবের প্রীতির জন্য, ইহা বাসুদেবের উদ্দেশ্যেই সমর্পিত, তদ্বিষয়ে আমার নিজের কোনও স্বত্ব নাই। ইহাই ধর্ম্মাখ্য ক্রিয়াফলের বাসুদেবে ভাবনা বাস্তবিক কর্ম্মফল অপূর্ব্ব যে ভগবদ্‌গত তাহা নহে, উহা কেবলমাত্র কাল্পনিক। সমস্ত কর্ম্মফল ভগবানে অর্পণ করিয়া নিষ্কামভাবে কর্ম্ম করাই মহাজনের কর্ত্তব্য, ভরতও সেই মহাজনমার্গ অবলম্বন করিয়াছিলেন।

এখন আলোচনার বিষয় হইতেছে যে, মীমাংসকগণের মতে কর্ম্ম কর্ত্তৃপ্রধান অথবা দেবতাপ্রধান। উক্ত মতের মধ্যে প্রথমকল্পে অপূর্ব্ব কর্ত্তৃনিষ্ঠ, উক্ত মতেই সূক্ষ্মরূপে উৎপন্ন ফলই অপূর্ব্ব। দ্বিতীয়পক্ষে কর্ম্ম দেবতার আরাধনার্থ বলিয়া দেবতানিষ্ঠ। দ্বিতীয়কল্পে কালান্তরে ফলোৎপাদক কর্ম্মশক্তিই অপূর্ব্ব। ইহার তাৎপর্য এই যে, যজ্ঞাদি ক্রিয়া স্বর্গাদিফলের জনক বলিয়া শাস্ত্রকারগণ বলিয়াছেন। যে কার্য্যের প্রতি যে বস্তু কারণ হয়, সেই কারণটীর কার্য্যের অব্যবহিত পূর্ব্বক্ষণে বর্ত্তমান থাকা আবশ্যক। (ইহাদার্শনিক সিদ্ধান্ত) যজ্ঞাদি ক্রিয়া নষ্ট হইয়া যাইবার বহুকাল পরে জন্মান্তরে যে স্বর্গাদিফলের উৎপত্তি হয়, উহা কিরূপে হইতে পারে? এই জন্য মধ্যবর্ত্তী একটি অপূর্ব্বনামক কর্ম্মশক্তি স্বীকার করিয়া উভয়ের সম্বন্ধে রক্ষা করা হয়। এই মতে কর্ম্মশক্তিই অপূর্ব্ব। প্রাচীনগণও বলেন যে 'যাগাদেব ফলং তদ্ধি কর্ম্মদ্বারেণ সিদ্ধ্যতি। সূক্ষ্মশক্ত্যাত্মকং বাপি ফলমেবোপজায়তে'॥ অর্থাৎ যাগ হইতেই কর্ম্ম দ্বার করিয়া স্বর্গাদি ফল হয়, অথবা যাগ হইতে সূক্ষ্মশক্তিস্বরূপ ফল উৎপন্ন হয়।

ভরত কর্ম্মাঙ্গ দেবতাকে কর্ম্মপ্রধান মনে না করিয়া কর্ম্মকে দেবতাপ্রধান মনে করিতেন, সুতরাং দেবতারাধনার্থ কর্ম্মে অপূর্ব্ব দেবতাশ্রিত, ইহাই জানা উচিত ছিল, তবে দেবতার নিয়ামক বাসুদেব উহার আশ্রয়, ইহা তিনি কিরূপে জানিলেন? ইহার উত্তর পূর্ব্বেই বলা হইয়াছে অর্থাৎ বাসুদেব প্রযোক্তা, অতএব 'শাস্ত্রফলং প্রযোক্তরি' এই ন্যায় অনুসারে সর্ব্ব কর্ম্মের মুখ্যপ্রবর্ত্তক শ্রীভগবানেই কর্ম্মফল সমর্পণ বুঝিতে হইবে।

এক্ষণে আশঙ্কা হইতে পারে যে, উক্তরূপে ভরতের ভোক্তৃত্ব না হইলেও কর্ত্তৃত্ব বা ক্রিয়াকারিত্ব অপলাপ করিবার উপায় কি? তাহার উত্তরেই ভগবানকে সাক্ষাৎ কর্ত্তা বা স্বতন্ত্র কর্ত্তা বলা হইয়াছে অর্থাৎ অনুশাসন বলে জানিতে পারা যায় যে, "স্বতন্ত্রঃ কর্ত্তা" অর্থাৎ যিনি স্বতন্ত্র বা স্বপ্রধানরূপে কার্য্য করেন তিনিই কর্ত্তা। ভরত যে কার্য্য করিতেছেন তিনি ত স্বপ্রধানভাবে সেই কার্য্য করিতে পারিতেছেন না, কারণ ভগবান্ তাঁহার প্রয়োজক হইয়াছেন, অতএব স্বতন্ত্রকে কর্ত্তা বলিতে গেলে কর্ত্তৃত্বও বাস্তবিক ভগবানেই অর্পিত হয়, সুতরাং স্বতন্ত্র কর্ত্তা ভগবান্ হইলেও অহঙ্কারবশে আত্মাতে কর্ত্তৃত্বের আরোপ করিলেই উহা বন্ধের কারণ হইয়া থাকে, উহাই প্রকৃত কর্ত্তৃত্বের বাধক। রাজা ভরত ঐরূপ মোহ ত্যাগ করিয়া প্রকৃত স্বতন্ত্র শ্রীভগবানকেই কর্ত্তা ও ভোক্তা ধারণা করিয়া লইয়াছিলেন এবং ঐরূপ নিপুণ চিন্তাবলে সংসার-বীজভূত রাগাদি ক্ষীণ করিয়া তুলিয়াছিলেন। তাঁহার আসক্তিপূর্ব্বক কার্য্যানুষ্ঠান বাসনা একান্তভাবে বিলুপ্ত হইয়াছিল—তিনি যাহা করিতেন 'কর্ত্তব্য' বলিয়াই করিতেন, আসক্তি বশে করিতেন না। তাঁহার পুরোহিতগণ তদীয় প্রতিনিধিরূপে যখন 'ইন্দ্রায় স্বাহা' বলিয়া

যজ্ঞীয় অগ্নিতে হবিঃ প্রক্ষেপ করিতেন তখন তিনি মনে করিতেন যে, এই আজ্যাহুতি দ্বারা শ্রীভগবানেরই বাহুপূজা করিতেছি; যখন তাঁহারা 'সূর্য্যায় স্বাহা' বলিয়া আহুতি দিতেন তখন মনে করিতেন যে, এই আহুতি দ্বারা শ্রীভগবানের 'লোচন পূজা' করিতেছি অর্থাৎ যজ্ঞপুরুষের বাহু ও লোচনাদি অবয়বকেই যেন শাস্ত্রকারগণ ইন্দ্র ও সূর্য্যাদিরূপে কল্পনা করিয়া লইয়াছেন। ইন্দ্র পরম ঐশ্বর্য্যশালী, শক্তিমান্ দেবতা, তিনি শ্রীভগবানের বাহুস্থানীয়, সূর্য্য তেজোময় পদার্থের মধ্যে প্রধান, কাজেই তৈজসেন্দ্রিয় লোচনস্থান তাঁহারই পূরণ করা উচিত। এইরূপে নানা দেবতাকে যজ্ঞপুরুষের নানাবিধ অঙ্গ কল্পনা করিয়া ভরত কর্ম্মমধ্যেও তাঁহারই অভিধ্যান করিতেন। এইরূপে ভগবদেকনিষ্ঠ করিয়া কর্ম্ম করাতেই তাঁহার কর্ম্মকরণ দোষ তিরোহিত হইয়াছিল। এ স্থলে আরও একটা যুক্তির অবতারণা করা যাইতে পারে যে, ভরত যে যজ্ঞাদি ক্রিয়ার অনুষ্ঠান করিতেন, উহা স্বয়ং না করিয়া প্রতিনিধি ঋত্বিক্‌গণ দ্বারাই করিতেন। অম্বরীষ প্রভৃতি প্রসিদ্ধ ভগবদ্ভক্তগণেরও ঐরূপ কর্ম্মানুষ্ঠান শাস্ত্রে দেখিতে পাওয়া যায়। অম্বরীষাদি ভক্তগণ ভগবদ্ভক্তি সহকারেই অষ্টপ্রহর অতিবাহিত করিতেন, এ অবস্থায়ও পিতৃপিতামহাদির অনুষ্ঠিত সদাচার পালন করা কর্ত্তব্য বোধে প্রতিনিধি দ্বারা উক্ত কার্য্য নির্বাহ করিতেন, তাহাতে কোন দোষ হয় নাই। 'তাবৎ কর্ম্মাণি কুর্ব্বীত ন নির্বিদ্যেত যাবতা' ইত্যাদি বিধিশাস্ত্র স্থলে 'কুর্ব্বীত' এই পদে যে আত্মনেপদের নির্দ্দেশ করা হইয়াছে, উহাতে এই বুঝা যায় যে, যে-কার্য্যের ফল আত্মগত সেই কার্য্যেই নির্বিণ্ণ অবস্থায় নিষিদ্ধ কিন্তু যে কার্য্যের ফল অনাত্মগত বলিয়া নির্দ্ধারিত, উক্ত কার্য্যে তদবস্থায়ও করা যাইতে পারে এবং 'কুর্ব্বীত' এইপদে ণিচ্ প্রত্যয়ের প্রয়োগ না থাকায় যাহা অন্য প্রতিনিধি দ্বারা অনুষ্ঠিত হইবে উক্ত কার্য্য তদবস্থায়ও অপরিহেয়। সুতরাং শ্রীভগবানে কর্ম্মফল সমর্পণ করিয়া প্রতিনিধিদ্বারা ভরত যে কার্য্য করিতেন তাহাতে উক্ত শাস্ত্রের কোনও রূপ বিরোধ নাই। শুদ্ধভক্তির অধিকারিগণের পক্ষেও এই জন্যই প্রতিনিধি দ্বারা যাহার ফল অনাত্মগামী তদ্রূপ কার্য্য করা অন্যায্য নহে। এই প্রকার নানাবিধ যুক্তি আছে বলিয়াই ভরতের কর্ম্মকরণ দোষাবহ হয় না।

যাহা হউক ভগবানে কর্ম্মফল অর্পণ করিয়া এইরূপে কর্ম্ম করিতে করিতে ভরতের ক্রমশঃ প্রতিদিনই ভগবদ্ভক্তি বৃদ্ধি পাইতে লাগিল। নারদাদি ভগবদ্ভক্তগণ ভক্তিবলে ভগবানের যে অপূর্ব্ব শ্রীবৎস, কৌস্তুভ ও বনমালাদি কোমল উপকরণ ও গদাপ্রভৃতি শত্রুভয়প্রদ উপকরণে শোভিত মহাপুরুষ রূপ চিত্তে নিরন্তর স্থাপন করিয়া চিন্তা করেন, ভরত সেই অপূর্ব্ব রূপের প্রতি অনন্যগামী চিত্ত স্থাপন পূর্ব্বক আত্মপ্রকাশ সম্পাদন করিতেন। পরব্রহ্মরূপী বাসুদেব তাঁহার হৃদয়ে জাগরূক থাকিয়া তদীয় অন্তরের অন্ধকার তিরোহিত করিতেন ও একমাত্র শ্রীভগবানে তাঁহার অনন্যগামিনী ভক্তি বর্দ্ধিত হইতে লাগিল। মূলে 'মহাপুরুষরূপোপলক্ষণে' এই বিশেষণ দ্বারা যে ভগবান্ বাসুদেবকে বিশেষিত করা হইয়াছে, উহা দ্বারা ভগবানের নিরাকারত্ব বারণ করা হইয়াছে অর্থাৎ ভগবান্ বাসুদেব পরব্রহ্মস্বরূপ হইয়াও ভক্তের ভক্তিপ্রভাবে সাকার, নিরাকার নহেন, সেই রূপেই নারদাদি তাঁহার ধ্যান করিয়া থাকেন। সেই অপূর্ব্ব শ্রীবৎসাদিচিহ্নিত ভগবদ্রূপে কর্ম্মার্পণ দুই প্রকার দেখিতে পাওয়া যায়। এক প্রকার ভগবৎ প্রীণন ও অপর প্রকার ভগবানে কর্ম্মত্যাগ। কূর্ম্মপুরাণে উক্ত আছে—'প্রীণাতু ভগবানীশঃ কর্ম্মণা তেন শাশ্বতঃ। করোতি সততং বুদ্ধ্যা ব্রহ্মার্পণমিদং পরম্'॥ 'যদ্বা ফলানাং সন্ন্যাসং প্রকুর্য্যাৎ পরমেশ্বরে। কর্ম্মণামেতদপ্যাহুর্ব্রহ্মার্পণমনুত্তমম্'॥ অর্থাৎ বুদ্ধিদ্বারা এইরূপ অবধারণ করিবে যে, কর্ম্মদ্বারা ভগবান্ প্রীতিলাভ করুন, ইহাই এক প্রকার ব্রহ্মার্পণ। অথবা পরমেশ্বরে কর্ম্মসন্ন্যাসকেও ব্রহ্মার্পণ বলা হয়। ভক্তিপক্ষে ভগবদ্ভক্তের উক্ত প্রীণাকাঙ্ক্ষাই হইয়া থাকে। ভগবদ্ভক্ত ভগবানের প্রীতি ব্যতীত আর কিছুই চাহেন না; তিনি যাহাই করুন না কেন, সকল কার্য্য দ্বারা একমাত্র শ্রীভগবানের প্রীতিই কামনা করেন। ঐ কামনা দোষশূন্য, উহাতে কামনায় মালিন্য নাই, উহা নির্ম্মল, নিষ্কাম অবস্থার উজ্জীবক, সুতরাং ভরত ঐ নির্ম্মল কামনা অন্তঃকরণে

এবং বর্ষায়ুতসহস্রপর্য্যন্তাবসিতকর্ম্মনির্ব্বাণাবসরোঽধিভুজ্যমানং স্বতনয়েভ্যো রিকৃথং পিতৃ-পৈতামহং যথাদায়ং বিভজ্য স্বয়ং সকলসম্পন্নিকেতাৎ স্বনিকেতাৎ পুলহাশ্রমং প্রবব্রাজ ॥ ৮

যত্র হ বাব ভগবান্ হরিরদ্যাপি তত্রত্যানাং নিজজনানাং বাৎসল্যেন সন্নিধাপ্যত ইচ্ছা-রূপেণ ॥ ৯

অবলম্বন করিয়াই সকল কার্য্য করিয়া যাইতে লাগিলেন, ভক্তির উজ্জল আলোক ক্রমে তাঁহাকে উজ্জল পথে লইয়া যাইতে লাগিল ॥ ১—৭

অন্বয়ঃ। - [ অথ স্বদৃষ্টানুরূপভোগকালাবসানে পুত্রেষু ধনং বিভজ্য সন্ন্যাসাবলম্বনমাহ এবমিত্যাদিনা ] এবম্ (উক্তরূপে) বর্ষায়ুতসহস্রপর্য্যন্তাবসিতকর্ম্মনির্ব্বাণাবসরঃ ( বর্ষাণাম্ অযুতানি তেষাং সহস্রং তৎপর্য্যন্তম্ অব-সিতঃ অবধারিতঃ কর্ম্মণাং রাজ্যভোগাদৃষ্টানাং নির্ব্বাণস্য সমাপ্তেঃ অবসরঃ সময়ঃ যেন তথাভূতঃ ) [ সঃ ভরতঃ ] পিতৃপৈতামহং ( পিতৃপিতামহপরম্পরয়া পরিপ্রাপ্তম্ ) অধিভুজ্যমানং ( স্বেন তাবৎকালং ভুজ্যমানম্ ) রিকৃথং ( ধনং ) যথাদায়ং ( দায়ানুসারেণ ) স্বতনয়েভ্যঃ ( স্বীয়পুত্রেভ্যঃ সুমতিপ্রভৃতিভ্যঃ ) বিভজ্য ( বিভাগের দত্ত্বা ) স্বয়ং সকল-সম্পন্নিকেতাৎ ( সকলানাং সম্পদাম্ ঐশ্বর্য্যাণাং নিকেতাৎ আশ্রয়ভূতাৎ ) স্বনিকেতাৎ ( আত্মনঃ নিকেতনাৎ স্বীয়গৃহস্থাশ্রমাদিত্যর্থঃ ) পুলহাশ্রমং ( পুলহস্য মুনেঃ অশ্রমং হরিক্ষেত্রম্ ) প্রবব্রাজ ( প্রতস্থে ) [ অত্র আত্মনিকেতস্য সকলসম্পন্নিকেতনবিশেষণাৎ অশক্তস্তস্করঃ সাধুরিতি ন্যায়েন ন ভোগ্যবস্তুবিরহবতস্তস্য সংসারাশ্রমপরিত্যাগঃ পরং সৎস্বপি ভোগ্যবস্তুষু প্রভূতেষু বৈরাগ্যেণ পরমার্থদৃষ্ট্যৈবেতি অভিব্যজ্যতে ] ॥ ৮

মূলানুবাদ।—রাজা ভরত উক্তরূপে সহস্রাযুত বর্ষ পর্য্যন্ত নিজ রাজ্যভোগের অনুকূল অদৃষ্টের সমাপ্তি-কাল অবধারণ করিয়া পিতৃপিতামহগণের ভুক্ত স্বাধিকৃত ধন দায়ক্রমে নিজ পুত্রগণকে বিভাগ করিয়া দিয়া স্বয়ং সকল সম্পদের আশ্রয়ভূত নিজ গৃহস্থাশ্রম হইতে বহির্গত হইয়া পুলহ মুনির আশ্রম হরিক্ষেত্রে গমন করিলেন ॥ ৮

শ্রীধরটীকা। এবমনয়া বৃত্ত্যা বর্ষাণামযুতানি, তেষাং সহস্রং, তৎপর্য্যন্তকালেঽবসিতো নিশ্চিতঃ কর্ম্ম-নির্ব্বাণাবসরঃ রাজ্যভোগাদৃষ্টসমাপ্তিসময়ো যেন সঃ। অধিকৃত্য ভুজ্যমানং রিকৃথং ধনং যথাবিভাগং বিভজ্য সকল সম্পদাং নিকেতাদাশ্রয়াৎ স্বগৃহাৎ পুলহাশ্রমং হরিক্ষেত্রং প্রবব্রাজ ॥ ৮

অন্বয়ঃ। —[ তস্য পুলহাশ্রমস্য হরিক্ষেত্রস্য বৈশিষ্ট্যং প্রতিপাদয়তি যত্রেত্যাদিনা ] যত্র ( যস্মিন্ হরিক্ষেত্রে বিদ্যাধরকুণ্ডে ) ভগবান্ হরিঃ ( নারায়ণঃ ) অদ্যাপি ( বহুকালাতিক্রমেঽপি ) তত্রত্যানাং ( তত্র নিবসতাং ) নিজ-জনানাং ( স্বীয়ভক্তানাং ) বাৎসল্যেন ( স্নেহেন ) ইচ্ছারূপেণ ( ভক্তানামভিলাষানুরূপেণ আকারেণ ) সন্নিধাপ্যতে ( সন্নিহিতঃ ক্রিয়তে. বাৎসল্যেনেতি কর্ত্তৃপদমভিমতম্, তেন ভক্তবাৎসল্যস্যৈবায়ং প্রভাব ইতি ব্যজ্যতে ) হ বাব ( নিশ্চিতম্ ) ॥ ৯

মূলানুবাদ।—যে পবিত্র হরিক্ষেত্রে অদ্যাপি ভগবান্ নারায়ণ তত্রত্য স্বীয় ভক্তগণের প্রতি অসাধারণ, বাৎসল্যহেতু ভক্তগণের অভিমত রূপ গ্রহণ করিয়া ভক্তগণকে দেখা দিয়া থাকেন। ( ভগবান্ যে ভক্তগণকে ঐরূপে দেখা দেন তাহার কেবল ভক্তবাৎসল্যই কারণ ) ॥ ৯

শ্রীধরটীকা।- যত্র ক্ষেত্রে বিদ্যাধরকুণ্ডে, বাৎসল্য কর্ত্তৃ, তেন সন্নিহিতঃ ক্রিয়তে। ভক্তানামপেক্ষিতেন রূপেণ সন্নিহিতো ভবতীত্যর্থঃ ॥ ৯

যত্রাশ্রমপদান্যুভয়তো নাভিভির্দৃশচ্চক্রৈশ্চক্রনদী নাম সরিৎপ্রবরা সর্ব্বতঃ পবিত্রী-করোতি ॥ ১০

তস্মিন্ বাব কিল স একলঃ পুলহাশ্রমোপবনে বিবিধকুসুমকিশলয়তুলসিকাম্বুভিঃ কন্দমূল-ফলোপহারৈশ্চ সমীহমানো ভগবত আরাধনং বিবিক্ত উপরতবিষয়াভিলাষ উপ-সম্ভৃতোপশমঃ পরাং নির্ব্বৃতিমবাপ ॥ ১১

তয়েত্থমবিরতপুরুষপরিচর্য্যয়া ভগবতি প্রবর্দ্ধমানানুরাগভরদ্রুতহৃদয়শৈথিল্যঃ প্রহর্ষ-বেগেণাত্মন্যুদ্ভিদ্যমানরোমপুলককুলক ঔৎকণ্ঠ্যপ্রবৃত্তপ্রণয়বাষ্পনিরুদ্ধাবলোকনয়ন এবং নিজরমণারুণচরণারবিন্দানুধ্যানপরিচিতভক্তিযোগেন পরিপ্লুতপরমাহ্লাদগম্ভীরহৃদয়হ্রদা-বগাঢ়ধিষণস্তামপি ক্রিয়মাণাং ভগবৎসপর্য্যাং ন সস্মার ॥ ১২

অন্বয়ঃ। [ তত্র শালগ্রামচক্রপ্রভৃতিগণ্ডকীস্থিত্যা শালগ্রামশিলানামবস্থানেন চ স্থানান্তরবিলক্ষণং পবিত্রত্বং শংসতি যত্রেত্যাদিনা ] যত্র ( যস্মিন্ হরিক্ষেত্রে ) চক্রনদী ( চক্রাণাং শালগ্রামচক্রাণাং নদী গণ্ডকী ) নাম সরিৎপ্রবরা ( শ্রেষ্ঠা নদী ) উভয়তো নাভিভিঃ ( উভয়তঃ উপরি অধশ্চ নাভিঃ যেষাং তৈঃ উপরি অধোভাগে চ নাভিপরি-শোভিতৈঃ ) দৃশচ্চক্রৈঃ ( শিলাচক্রৈঃ ) আশ্রমপদানি ( আশ্রমস্থানানি ) সর্ব্বতঃ ( সর্ব্বস্মিন্ ভাগে ) পবিত্রীকরোতি ( পাবয়তি ) [ তথা হি তত্র শিলাচক্রশালগ্রামপ্রসবিণ্যাঃ গণ্ডকীনদ্যাঃ শিলাচক্রাণাঞ্চ বর্ত্তমানত্বা তত্রত্যানি আশ্রমপদানি সর্ব্ববিলক্ষণপবিত্রতাবন্তি অতস্তত্র পূততমস্য তস্য স্থিতিঃ শুভায় যুক্ততমৈবেতি ভাবঃ ] ॥ ০

মূলানুবাদ।—যে স্থানে চক্রনদী বা গণ্ডকী নামক প্রসিদ্ধ নদী উপরিভাগে ও অধোভাগে নাভিচিহ্নযুক্ত অর্থাৎ শিলামধ্যবর্ত্তি-চক্রচিহ্নযুক্ত শিলাচক্র ( শালগ্রাম ) সমূহদ্বারা আশ্রমস্থানগুলিকে পবিত্র করিয়া থাকে ॥ ১০

শ্রীধরটীকা।—আশ্রমস্থানানি উভয়তঃ উপর্য্যধশ্চ নাভির্যেষাং তৈর্দৃশচ্চক্রৈঃ শিলামধ্যগতচক্রৈঃ চক্রনদী গণ্ডকী সরিতাং শ্রেষ্ঠা পবিত্রীকরোতি ॥ ১০

অন্বয়ঃ।—[ অথাস্য তত্র পুণ্যক্ষেত্রে নানোপকরণৈঃ শ্রীহরিসেবাং কুর্ব্বতঃ পরমনির্বৃতিলাভমাহ তস্মিন্নিত্যা-দিনা ] তস্মিন্ পুলহাশ্রমোপবনে ( পুলহাশ্রমস্য উপবনে ) একলঃ ( একাকী ) বাব কিল ( এব ) সঃ ( ভরতঃ ) বিবিধকুসুমকিশলয়তুলসিকাম্বুভিঃ ( বিবিধৈঃ নানাপ্রকারৈঃ কুসুমৈঃ কিশলয়ৈঃ নবপল্লবৈঃ তুলসিকাভিঃ তুলসীদলৈঃ তথা অম্বুভিঃ জলৈঃ, সর্ব্বত্র বহুবচনম্ প্রত্যেকপ্রাচুর্য্যখ্যাপনার্থম্ ) কন্দমূলফলোপহারৈশ্চ ( কন্দাদিভঃ উপহারদ্রব্যৈশ্চ ) ভগবতঃ ( শ্রীনারায়ণস্য ) আরাধনং সমীহমানঃ ( সম্যক্তয়া কুর্ব্বন্ ) বিবিক্তঃ ( বিশুদ্ধঃ ) উপরতবিষয়াভিলাষঃ ( উপরতঃ নিরস্তঃ বিষয়াভিলাষঃ বিষয়াসক্তিঃ যস্য সঃ ) উপসম্ভৃতোপশমঃ ( উপসম্ভৃতঃ প্রবৃদ্ধঃ উপশমঃ যস্য সঃ তথা-ভূতশ্চ সন্ ) পরাং নির্বৃতিম্ ( সন্তোষম্ ) অবাপ ॥ ১১

মূলানুবাদ।—সেই পুলহাশ্রমের উপবনে একাকী অবস্থায়ই সেই ভরত নানাপ্রকার পুষ্প, পল্লব তুলসী, জল, কন্দমূল ও ফল উপহার দান করিয়া শ্রীভগবানের আরাধনা করিতে থাকিয়া বিশুদ্ধতা অবলম্বন পূর্ব্বক বিষয়াভিলাষ হইতে নিবৃত্তি লাভ করিলেন এবং উপশম সঞ্চয় করিয়া পরম আনন্দ প্রাপ্ত হইলেন ॥ ১১

শ্রীধরটীকা।—একলঃ একঃ। আরাধনং সমীহমানঃ কুর্ব্বাণঃ। বিবিক্তঃ শুদ্ধঃ, অতএব উপরতো বিষয়া-ভিলাষো যস্য সঃ, উপসম্ভৃতঃ সংবৃদ্ধঃ উপশমো যস্য ॥ ১২

অন্বয়ঃ।—[ অথাস্য ভগবদ্ধ্যানবাসিতচেতসঃ সর্ব্ববিস্মৃতিমাহ তয়েত্যাদিনা ) ইত্থম্ ( উক্তরূপয়া ) তয়া

ইত্থং ধৃতভগবদ্‌ব্রত ঐণেয়াজিনবাসসানুসবনাভিষেকার্দ্রকপিশকুটিলজটাকলাপেন চ বিরোচমানঃ সূর্য্যার্চ্চা ভগবন্তং হিরণ্ময়ং পুরুষমুজ্জিহানে সূর্য্যমণ্ডলেঽভ্যুপতিষ্ঠন্নেত-দুহোবাচ ॥ ১৩

অবিরতপুরুষপরিচর্য্যয়া (অবিরতয়া পুরুষস্য পরমপুরুষস্য ভগবতঃ শ্রীবিষ্ণোঃ পরিচর্য্যয়া সেবয়া, অথবা অবিরতঃ অবিধ্বংসী নিত্যস্বরূপঃ পরম ইতি যাবৎ যঃ পুরুষঃ নারায়ণঃ তস্য পরিচর্য্যয়া সর্ব্বপ্রকারয়া সেবয়া ইত্যর্থঃ) ভগবতি প্রবর্দ্ধমানানুরাগভরদ্রুতহৃদয়শৈথিল্যঃ (প্রবর্দ্ধমানঃ প্রকৃষ্টরূপেণ বৃদ্ধিং গচ্ছন্ যঃ অনুরাগভরঃ প্রেমধারা, তেন দ্রুতং দ্রবীভূতং যৎ হৃদয়ম্ অন্তঃকরণং, তস্মিন্ শৈথিল্যম্ অনুদ্যমঃ যস্য তথাভূতঃ, অথবা প্রবর্দ্ধমানেন অনুরাগ-ভরেণ দ্রুতং পলায়িতং হৃদয়স্য শৈথিল্যম্ আলস্যং বিষয়ান্তরাভিভবো বা যস্য তথাভূতঃ, ভগবদনুরাগবাসনয়া সমুদ্দীপ্তপ্রভাবস্য চিত্তস্য অধিকারীত্যর্থঃ) প্রহর্ষবেগেন (পরমাহ্লাদস্য প্রভাবেণ) আত্মনি (শরীরে) উদ্ভিদ্যমানরোমপুলককুলকঃ (উদ্ভিদ্যমানানি উদ্ভেদেন জায়মানানি রোমপুলককুলানি রোমাঞ্চবৃন্দানি যস্য সঃ,) ঔৎকণ্ঠ্যপ্রবৃত্তপ্রণয়বাষ্পনিরুদ্ধাবলোকনয়নঃ (ঔৎকণ্ঠ্যেন ভগবতি উৎকণ্ঠাতিশয়েন প্রবৃত্তো যঃ প্রণয়বাষ্পঃ প্রায়াশ্রুধারা, তেন নিরুদ্ধঃ বাধিতঃ অবলোকঃ দৃষ্টিঃ যয়োঃ তথাভূতে নয়নে যস্য তথাভূতঃ) এবং নিজ-রমারুণচরণারবিন্দানুধ্যানপরিচিতভক্তিযোগেন (নিজরমণস্য স্বীয়রতিসম্পাদকস্য স্বপ্রীতিপ্রদানতৎপরস্য ইত্যর্থঃ, যে অরুণে রক্তবর্ণে চরণারবিন্দে পাদপদ্মে, তয়োঃ অনুধ্যানেন নিরন্তরচিন্তনেন পরিচিতঃ সমিদ্ধঃ যঃ ভক্তি-যোগঃ তেন) পরিপ্লুতপরমাহ্লাদগম্ভীরহৃদয়হ্রদাবগাঢধিষণঃ (পরিপ্লুতঃ পরিতো ব্যাপ্তঃ হৃদয়স্য সর্ব্বপ্রদেশ ব্যাপীত্যর্থঃ, যঃ পরমাহ্লাদঃ সর্ব্বোত্তমানন্দঃ যস্মিন্, তাদৃশে গম্ভীরহৃদয়হ্রদে অবগাঢা নিমগ্না ধিষণা বুদ্ধিঃ যস্য তথাভূতঃ অথবা পরিপ্লুতেন পরমাহ্লাদেন গম্ভীরে অতলস্পর্শে হৃদয়হ্রদে অবগাঢা ধিষণা যস্য তথাভূত ইত্যর্থঃ) [সঃ] ক্রিয়মাণামপি (স্বয়ং তদা অনুষ্ঠীয়মানামপি) তাং ভগবৎসপর্য্যাং (ভাগবতীং সেবাং) ন সস্মার [তথা হি ভগবৎসেবাজনিতেন পরমানন্দেন বিলুপ্তসর্ব্বজ্ঞানজ্ঞেয়াদিভেদত্বাৎ অয়মহং ভগবৎসেবাং কুর্ব্বে, অহমুপাসকঃ ভগবাংশ্চোপাস্য ইদঞ্চ মে ভগবদুপাসনমিত্যেবমুপাস্যোপাসকভাবেনোপাসনস্যাপি ন স্মৃতিং দধারেতি ভাবঃ] ॥ ১২

মূলানুবাদ।—এইরূপে পরমপুরুষ শ্রীভগবানের সেই পরিচর্য্যা দ্বারা ভগবানের প্রতি তাঁহার যে অনুরাগ-ধারা বৃদ্ধি প্রাপ্ত হইতে লাগিল, তাহাতে তাঁহার হৃদয় দ্রবীভূত হওয়ায় হৃদয়ে অনুদ্যম আসিল, পরমানন্দপ্রভাবে তাঁহার শরীরে রোমাঞ্চ উৎপন্ন হইল, ভগবানের প্রতি উৎকণ্ঠাহেতু তাঁহার নয়নে যে প্রণয়বারি উৎপন্ন হইতে-ছিল, তাহাতে তাঁহার দৃষ্টি প্রতিরুদ্ধ হইতে লাগিল। এই প্রকারে স্বীয় প্রীতিপ্রদানকারী ভগবান্ নারায়ণের অরুণবর্ণ চরণারবিন্দযুগলের নিরন্তর ধ্যানবশত তাঁহার যে ভক্তিযোগ উদ্‌বুদ্ধ হইল, তাহাতে পরমানন্দ উৎপন্ন হইয়া তাঁহার গম্ভীর হৃদয়হ্রদ পরিব্যাপ্ত করায় সেই আনন্দে তাঁহার বুদ্ধি নিমগ্ন হইয়া রহিল, সুতরাং বুদ্ধিবৃত্তির উন্মেষা-ভাববশতঃ নিজকৃত ভগবৎ-পরিচর্য্যার বিষয়ও তখন তাঁহার স্মৃতিপথে উদিত হইল না ॥ ১২

শ্রীধরটীকা।—প্রবর্দ্ধমানানুরাগস্য ভরেণ যৎ দ্রুতং দ্রবীভূতং হৃদয়ং তস্মিন্ শৈথিল্যমনুদ্যমো যস্য। আত্মনি দেহে উদ্ভিদ্যমানং রোমপুলককুলং রোমাঞ্চবৃন্দং যস্য। ককারঃ সমাসান্তঃ। ঔৎকণ্ঠ্যাৎ প্রবৃত্তেন প্রণয়বাষ্পেণ নিরুদ্ধোঽবলোকো যয়োঃ তে নয়নে যস্য সঃ। এবং বর্ত্তমানত্বামপি ভগবৎসপর্য্যাং ন সস্মারেত্যন্বয়ঃ। তত্র হেতুঃ— নিজরমণস্য স্বপ্রীতিদাতুর্যে অরুণে চরণারবিন্দে তয়োরনুধ্যানেন পরিচিতঃ সমৃদ্ধো ভক্তিযোগস্তেন পরিপ্লুতঃ সর্ব্বতো ব্যাপ্তঃ পরমাহ্লাদঃ পরমানন্দো যস্মিন্ গম্ভীরহৃদয়হ্রদে তস্মিন্ অবগাঢা নিমগ্না ধিষণা যস্য ॥ ১২

অন্বয়ঃ।—[এবমবস্থস্য তস্য সূর্য্যার্চ্চা ভগবদারাধনমাহ ইত্থমিত্যাদিনা] ইত্থং ধৃতভগবদ্‌ব্রতঃ (এতেন অব-

পরোরজঃ সবিতুর্জাতবেদো, দেবস্য ভর্গো মনসেদং জজান।
স্বরেতসাদঃ পুনরাবিশ্য চষ্টে, হংসং গৃধ্রাণং নৃষদ্রিঙ্গিরামিমঃ ॥ ১৪

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে ভরতচরিতে ভগবৎপরিচর্য্যায়াং সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭

লম্বিতং ভগবদ্ব্রতং ভগবদুপাসনানিয়মঃ যেন তথাভূতঃ, সঃ) ঐণেয়াজিনবাসসা (ঐণেয়ং হরিণসম্বন্ধি যৎ অজিনং চর্ম্ম তদেব বাসঃ পরিধেয়ঃ তেন) অনুসবনাভিষেকার্দ্রকপিশকুটিলজটাকলাপেন চ (অনুসবনং প্রতিনিয়মস্নানম্ অভিষেকেণ স্নানেন আর্দ্রঃ সিক্তঃ কপিশঃ পিঙ্গলবর্ণঃ কুটিলঃ বক্রতাপন্নশ্চ যঃ জটাকলাপঃ তেন চ) বিরোচমানঃ (শোভমানঃ) উজ্জিহানে (উদ্‌গচ্ছতি) সূর্য্যমণ্ডলে (সূর্য্যবিম্বে) সূর্য্যর্চ্চা (সূর্য্যপ্রতিপাদিকয়া ঋচা মন্ত্রেণ বক্ষ্যমাণেন ইত্যর্থঃ) ভগবন্তং হিরণ্ময়ং পুরুষং ('ধ্যেয়ঃ সদা সবিতৃমণ্ডলমধ্যবর্ত্তীত্যাদিনোক্তং নারায়ণম্) অভ্যুপতিষ্ঠন্ (আরাধয়ন্) এতৎ (বক্ষ্যমাণং বচনম্) উবাচ ॥ ১৩

**মূলানুবাদ।** এইরূপে হরিণচর্ম্ম পরিহিত ভরত ভগবদ্ব্রত ধারণ করিয়া ও প্রতিনিয়ম স্নানের সময় স্নানবশতঃ আর্দ্র পিঙ্গলবর্ণ কুটিল জটাকলাপ দ্বারা শোভিত হইয়া উদীয়মান সূর্য্যমণ্ডলে সূর্য্যপ্রতিপাদক মন্ত্রদ্বারা ভগবান্ হিরণ্ময় পরমপুরুষ নারায়ণের আরাধনা করিতে থাকিয়া এইরূপ বক্ষ্যমান বাক্য প্রয়োগ করিতেন ॥ ১৩

**শ্রীধরটীকা।**—ধৃতানি ভগবদ্ব্রতানি যেন সঃ ভগবন্তং সূর্য্যমণ্ডলেঽভ্যুপতিষ্ঠন্ এতজ্জুহোবাচেত্যন্বয়ঃ। কীদৃশঃ? এণ্যা হরিণ্যা অজিনমৈণেয়ং, তদেব বাসস্তেন, অনুসবনাভিষেকেণার্দ্রাঃ কপিশাশ্চ যাঃ কুটিলা জটাস্তাসাং কলাপেন চ বিরোচমানঃ। সূর্য্যপ্রকাশিকয়া ঋচা হিরণ্ময়ং ধ্যেয়ঃ সদা সবিতৃমণ্ডলমধ্যবর্ত্তীত্যাদিনোক্তম্। উজ্জিহানে উদ্‌গচ্ছতি সতি। উজ্জিহাস ইতি সকারান্তপাঠে সনন্তাৎ পচাদ্যচ্, অর্থস্তু স এব ॥ ১৩

**অন্বয়ঃ।** —[কিমুবাচ ইত্যাকাঙ্ক্ষায়ামাহ পরোরজ ইত্যাদি] পরোরজঃ (রজসঃ প্রকৃতেঃ পরং রজোমুক্তং শুদ্ধসত্ত্বাত্মকমিত্যর্থঃ) জাতবেদঃ (জাতং বেদঃ ধনং কর্ম্মফলমিতি যাবৎ যস্মাৎ তথাভূতং কর্ম্মফলপ্রদমিত্যর্থঃ) [যৎ] দেবস্য (দীপ্তিমতঃ) সবিতুঃ (সূর্য্যস্য) ভর্গঃ (স্বরূপভূতং তেজঃ) মনসা (সঙ্কল্পমাত্রেণৈব) ইদং (জগৎ) জজান (জনয়ামাস, অন্তর্ভূতণ্যর্থকস্যাদাদিকস্য জনে রূপম্) পুনঃ অদঃ (যেনোৎপাদিতং জগৎ) স্বরেতসা (স্বীয়-চিচ্ছক্তিতেজসা) আবিশ্য (অন্তর্য্যামিতয়া প্রবিশ্য) গৃধ্রাণং (দুষ্টং বিষয়সুখমভিকাময়মানং) নৃষদ্রিঙ্গিরাম্ (নৃষু জীবেষু সীদতি উপাধিতয়া বর্ত্ততে যা সা নৃষৎ বুদ্ধিঃ, বুদ্ধ্যবচ্ছিন্নো জীব ইতি সিদ্ধান্তাৎ, তস্যাঃ রিঙ্গিঃ রিঙ্গণং গতিঃ, তাং রাতি দদাতি যঃ তং নৃষদ্রিঙ্গিরাং, বা ছন্দসীতি অমি পূর্ব্বরূপস্যাভাবঃ) হংসং (জীবং) চষ্টে (পশ্যতি কৃপয়া পরিপালয়তীত্যর্থঃ) [তৎ] ইমঃ (শরণং ব্রজামঃ, তদ্বিষয়িণী মতির্মে প্রকাশতামিতি ভাবঃ) ॥ ১৪

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭

**মূলানুবাদ।**—যিনি সূর্য্যদেবের তেজঃস্বরূপ রজোগুণময়ী প্রকৃতির অতীত শুদ্ধসত্ত্বাত্মক, যাঁহার সঙ্কল্পমাত্রে এই জগৎ সৃষ্ট হইয়াছে, আবার যিনি নিজ চিৎশক্তিপ্রভাবে অন্তর্য্যামিরূপে এই জগতে প্রবিষ্ট হইয়া দুষ্ট বিষয়ে আসক্ত জীবোপাধি বুদ্ধির গতিপ্রদ জীবকে কৃপাপূর্ব্বক পালন করিয়া থাকেন, সেই সবিতার তেজঃস্বরূপ আশ্রয় করি। (অর্থাৎ তাঁহার বিষয়ে যেন কখনও বুদ্ধি আবৃত না হয় ॥ ১৪

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে সপ্তমাঽধ্যায়ঃ ॥ ৭

**শ্রীধরটীকা।**—পরোরজঃ রজসঃ প্রকৃতেঃ পরং শুদ্ধসত্ত্বাত্মকং, সবিতুর্দেবস্য সূর্য্যস্য ভর্গঃ স্বরূপভূতং তেজঃ, জাতং বেদো ধনং কর্ম্মফলং যস্মাৎ তৎ, কর্ম্মফলদমিত্যর্থঃ। অত্র হেতুঃ— যৎ মনসৈবেদং বিশ্বং জজান সসর্জ্জ পুনশ্চ

অদঃ স্পষ্টং বিশ্বম্ অন্তর্যামিরূপেণ প্রবিশ্য গৃধ্রাণম্ আকাঙ্ক্ষন্তং হংসং জীবং স্বরেতসা চিচ্ছক্ত্যা বিচষ্টে পশ্যতি, পালয়তীত্যর্থঃ। নৃষু সীদতি উপাধিতয়া তিষ্ঠতি ইতি নৃষদ্ বুদ্ধিঃ তস্যা রিঙ্গিং রিঙ্গণং গতিং রাতি দদাতীতি নৃষদ্রিঙ্গিরাম্। বা চ্ছন্দসীত্যমি পূর্ব্বরূপস্যাভাবঃ। তদুর্গঃ। ইমঃ শরণং ব্রজামঃ ॥ ১৪

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—এইরূপে ভগবদুপাসনার প্রভাবে যখন ভরতের অসাধারণ যোগশক্তি আবির্ভূত হইল, তখন তিনি যোগশক্তিপ্রভাবে জানিতে পারিলেন যে সহস্র অযুতবর্ষকাল তাঁহার রাজ্যভোগের সময়। প্রত্যেক জীবেরই নিজ নিজ অদৃষ্টের ফল ভোগ করিবার একটা সময় নির্দ্দিষ্ট থাকে, সেই অদৃষ্টের ভোগকাল অতীত হইলেই তাহাকে আবার নবভাব অবলম্বন করিতে হয়, পরন্তু সাধারণ জীব ঐ নির্দ্দিষ্ট কাল জানিতে পারে না বলিয়াই মোহবশতঃ কত সুখের কল্পনায় আত্মহারা হয়, ভাবি জীবন সুদীর্ঘকাল স্থায়ী মনে করিয়া প্রভূত প্রযত্নে ভাবি জীবনের উপকরণ সংগ্রহ করিতে ব্যাপৃত হয়। কিন্তু বিধাতা বা দৈব সর্ব্বদাই জাগরুক থাকিয়া তাহা লক্ষ্য করিতে থাকেন। যেমন তাহার নির্দ্দিষ্ট সময় অতীত হয় অমনি জীবের অজ্ঞাতসারে অকস্মাৎ একদিন তাহার সমস্ত আশা কল্পনা ব্যর্থ করিয়া তাহাকে অন্তর্হিত হইতে হয়, এককালে সকল কল্পনা আকাশ কুসুমের ন্যায় অলীক বলিয়া প্রতিপন্ন হয়। কিন্তু যাঁহারা যোগী সিদ্ধদৃষ্টি সম্পন্ন, তাঁহারা যোগশক্তি প্রভাবে নিজের আয়ুঃ বা ভোগকাল বিষয়ে অন্ধ থাকেনও না, কতকাল নিজের ভোগকাল নির্দ্দিষ্ট আছে তাহা যোগশক্তিবলে জানিয়া তাঁহারা তদনুরূপ কল্পনা ও প্রযত্ন সহকারে সংসারে বিচরণ করিয়া যথাকালে কর্ত্তব্য কার্য্যে মনোনিবেশ করিতে পারেন। কাজেই পরম ভাগবত দিব্যশক্তিসম্পন্ন ভরত নিজ অদৃষ্টানুসারে সহস্রাযুতবৎসর নিজ রাজ্যভোগকাল জানিয়া সেই কাল অতীত হইলে রাজ্যভোগ ত্যাগ করিয়া প্রব্রজ্যা গ্রহণ করাই কর্ত্তব্য মনে করিলেন। তাঁহার গৃহাশ্রম সকল সম্পদে পরিপূর্ণ ছিল, ধন জন যত কিছু সুখের উপকরণ থাকে, তাহার কোনও বস্তুরই অভাব ছিল না, ইচ্ছা করিলেই তিনি সর্ব্বদা যথেচ্ছ ভোগ করিতে পারিতেন, কিন্তু তাহাতে তিনি যে বিরাগী হইলেন, ইহা তাঁহার ন্যায় মহাত্মার পক্ষেই সুসম্ভব। জগতে অনেক ব্যক্তি আছেন, যাহারা গৃহে নানাবিধ উপদ্রবে উপদ্রুত হইয়া বৈরাগ্যপূর্ব্বক প্রব্রজ্যা গ্রহণ করিয়াছেন, গৃহে থাকিয়া নানাবিধ অশান্তি ভোগ করিতে হয়, ইচ্ছা মত ভোগ করা সম্ভবপর হয় না, এই সকল কারণে দুঃখজর্জ্জরিত অন্তঃকরণে গৃহাশ্রম ত্যাগ করিয়াছেন। ব্যক্তিগত উৎকর্ষ আলোচনা করিতে গেলে তাহাদের অপেক্ষা ভরতের ন্যায় যাঁহারা ভোগের সর্ব্বপ্রকার উপকরণ থাকা সত্বেও তাহাতে আসক্ত না হইয়া প্রব্রজ্যা অবলম্বন করিতে পারেন, তাঁহাদের স্থান অনেক উচ্চে, এই অভিপ্রায় ব্যক্ত করিবার জন্যই ভগবান্ ব্যাসদেব 'সর্ব্বসম্পন্নিকেত' এই বিশেষণটী দ্বারা 'আত্মনিকেতনকে' বিশেষিত করিয়াছেন।

রাজা ভরত যখন পিতৃপিতামহগণ কর্ত্তৃক উপভুক্ত স্বাধিকৃত রাজ্য পরিত্যাগ করিয়া যাইবেন, তখন তাঁহার মনে হইল, আমি ত রাজ্য ছাড়িয়া চলিলাম, আমার অধীনে এতাবৎকাল যে সকল প্রজা রক্ষিত হইতেছিল, জগতে দুষ্টের দমন ও শিষ্টের পালন করিয়া আমি এতাবৎকাল যে সকল প্রজার পিতৃমাতৃস্থানীয় হইয়া রাজকার্য্য পরিচালনা করিতেছিলাম, তাহাদের রক্ষার বিধান আমার পক্ষে অবশ্য কর্ত্তব্য, তাহা না হইলে আমি প্রত্যবায়ভাগী হইব। এই চিন্তা করিয়া তিনি পুত্রগণের উপর রাজ্যভার অর্পণ করিলেন এবং সাংসারিক কুটিলবৃত্তির অধীন হইয়া ধনরত্নাদি বিভাগবিষয়ে পুত্রগণ পরস্পর বিরোধের সৃষ্টি করিয়া রাজ্যের বিশৃঙ্খলা উৎপাদন করিতে পারে এই আশঙ্কায় স্বয়ংই নিজ ধনরত্নাদি উপযুক্তরূপে বিভাগ করিয়া পুত্রগণকে দিয়া গেলেন। পুত্রগণ পিতার বিভাগে সন্তুষ্ট হইয়া তাঁহার প্রদত্ত ভার গ্রহণ করিলে রাজা ভরত নিশ্চিন্ত হইলেন, তখন আর তাঁহার কোনও সাংসারিক চিন্তার বিষয়

থাকিল না, তিনি প্রব্রজ্যা গ্রহণ করিয়া পুলহাশ্রম হরিক্ষেত্রে ভগবানের আরাধনার জন্য যাত্রা করিলেন। পুলহাশ্রম ভগবদারাধনার পবিত্র ক্ষেত্র, তাহার তুল্য স্থানান্তর দুর্লভ। সেইস্থানে যাঁহারা ভগবদারাধনায় ব্যাপৃত থাকেন, তাঁহাদের প্রতি ভগবানের অসীম করুণা। অনায়াসে তাহারা ভগবানের অনিন্দ্য সুন্দর যোগিজনকাম্য মূর্ত্তির সাক্ষাৎকার লাভ করেন। ভক্তবৎসল ভগবান্ ভক্তের আরাধনায় পরিতুষ্ট হইয়া কৃপাবশে তথায় ভক্তের নিকটে আত্মস্বরূপ প্রকটিত করিয়া থাকেন। রাজা ভরত বহুবিৎ, ইহা পূর্ব্বেই বলা হইয়াছে, সুতরাং তিনি ঐ ক্ষেত্রকেই ভগবদারাধনা ও ভগবৎসাক্ষাৎকারের প্রকৃষ্ট স্থল জানিয়া অন্য স্থান পরিত্যাগ পূর্ব্বক সেই স্থানেই ভগবদারাধনা করিবার জন্য বাস করিতে লাগিলেন। একই কার্য্য দেশ ও কালভেদে যে বিভিন্ন প্রকার ফল উৎপাদন করে, এ নিয়ম অলীক নহে। এইজন্য নীতিশাস্ত্রকারগণ দেশ ও কালের প্রভাবসম্বন্ধে বহু নীতিবাক্য রচনা করিয়া গিয়াছেন, এমন কি ভগবান্ শ্রীকৃষ্ণ শ্রীমদ্‌ভগবদ্‌গীতা গ্রন্থেও বলিয়াছেন—'দাতব্যমিতি যদ্দানং দীয়তেঽনুপকারিণে। দেশে কালে চ পাত্রে চ তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্॥" অতএব হরিক্ষেত্রে যে স্থানান্তর অপেক্ষা ভগবদারাধনার ফল অধিক হইতে পারে, ইহা বিস্ময়ের বিষয় নহে।

সেই পুলহাশ্রমের সন্নিধানে শালগ্রাম শিলার উৎপত্তি ভূমি গণ্ডকী নদী বর্ত্তমান। যে শালগ্রাম শিলার একটিমাত্র দর্শন, স্পর্শন বা অর্চ্চনা করিলে জীবের সর্ব্বপ্রকার আধি ব্যাধি প্রশমিত হয়, যে শালগ্রাম শিলা সকল দেবতার পূজার ক্ষেত্র, সেই শালগ্রাম শিলার জন্মভূমি গণ্ডকী নদী সন্নিধানে বর্ত্তমান থাকায় কত শত সহস্র লক্ষাধিক শালগ্রাম যে সেই আশ্রম ভূমির পবিত্রতা সম্পাদন করিত, তাহার ইয়ত্তা নাই, সুতরাং ভগবান্ নারায়ণের আরাধনা করিবার পক্ষে ইহা যে উৎকৃষ্ট চরম ক্ষেত্র, ইহা আর অধিক করিয়া বলিতে হইবে না।

রাজা ভরত সেই পুলহাশ্রমের উপবনে থাকিয়া শ্রীভগবানের আরাধনায় আত্মনিয়োগ করিলেন ও পুষ্পাদি নানাবিধ উপহারে শালগ্রামশিলাপ্রভৃতি ভগবানের অধিষ্ঠান বস্তুগুলিতে শ্রীভগবানের সভক্তিক অর্চ্চনা করিতে লাগিলেন, ভগবানের উদ্দেশে ফলমূলাদি নিবেদন করিয়া সচন্দন তুলসী, পুষ্প ও পল্লব প্রভৃতি দ্বারা ভগবানের মূর্ত্তি ভূষিত করিতে লাগিলেন ও যথাবিধানে অভিষেকাদি দ্বারা শ্রীভগবানের প্রীতি উৎপাদনে সর্ব্বপ্রকারে প্রযত্ন করিতে লাগিলেন।

এইরূপে ভগবৎসেবায় নিরন্তর ব্যাপৃত থাকায় ভরতের চিত্ত এরূপ বিশুদ্ধি লাভ করিল যে, ক্ষণকালের জন্যও তাঁহার চিত্তে পরিত্যক্ত বিষয় বাসনা স্থান লাভ করিত না। পূর্ব্বে তাঁহার যেচিত্ত বিষয়ভোগে সংলগ্ন ছিল, সেই চিত্ত বিশুদ্ধি সহকারে ভগবদুন্মুখতা অবলম্বন করায় তাহার এক কোণেও বিষয়ের আকাঙ্ক্ষা আত্মলাভ করিল না। তিনি একান্তভাবে বিষয়াভিলাষ হইতে নিবৃত্তি অবলম্বন করিয়া 'জাতাস্বাদো বিবৃতজঘনাং কো বিহাতুং সমর্থঃ' এই মহাকবি বাক্যের ব্যর্থতা প্রমাণিত করিলেন, বিষয়ের দুস্ত্যজভাব বিদূরিত করিয়া চিত্ত-সংযমের উজ্জ্বল দৃষ্টান্ত লোকচক্ষুর সম্মুখে দেখাইয়া দিলেন। ক্রমেই তাঁহার চিত্তে শমগুণ বৃদ্ধি পাইতে লাগিল, অন্তরের অন্ধকার অপগত হইল, তিনি পরম নিবৃত্তি সহকারে কালাতিপাত করিতে লাগিলেন।

এইভাবে নিরন্তর পরমপুরুষ শ্রীভগবানের সেবা করায় যখন তাঁহার ভগবানের প্রতি অনুরাগ বৃদ্ধি পাইতে লাগিল, তখন তিনি ভগবানকেই কেবল ভালবাসেন, আর কোনও দিকে তাঁহার লক্ষ্য নাই, ভগবানের প্রীতি সম্পাদনই তখন তাঁহার পরম লক্ষ্য, কিসে ভগবান্ তুষ্ট হইবেন, কি উপকরণে পূজা করিলে ভগবানের কৃপাদৃষ্টি লাভ করা যাইবে, এই সকল বিষয় নির্দ্ধারণ করিবার জন্যই তখন তাঁহার বুদ্ধি ব্যাপৃত থাকিত। ভগবানের বিষয় ছাড়া অন্য কোন বিষয়ই তাঁহার চিন্তনীয় ছিল না, সকল বিষয়ের প্রতি অনুরাগ ত্যাগ করিয়া ভগবানের প্রতি ঐরূপ গাঢ় অনুরাগ হৃদয়ে জাগরিত হওয়ায় তাঁহার হৃদয়ের তন্দ্রা দূরীভূত হইল, হৃদয় আর অলসভাবে পড়িয়া থাকা অনুমোদন

করিতে না, সর্ব্বদা ভগবানের চিন্তা করিতেই উৎসাহী হইত, লৌকিক কোনও বিষয় লাভ করিবার জন্য উদ্যম ধারণ করিত না। শ্রীভগবানের চিন্তা ও তদীয় সেবা জনিত অপূর্ব্ব আনন্দে তাঁহার শরীর ক্ষণে ক্ষণে রোমাঞ্চিত হইত, শ্রীভগবানের প্রতি উৎকণ্ঠাবশতঃ আবার অনবরত নেত্রযুগলে অশ্রুবিন্দুও প্রবাহিত হইত। শ্রীভগবানের চরণচিন্তাজনিত পরম আনন্দ সাগরে তাঁহার বুদ্ধি মগ্ন হইয়া আর অন্য কোন বিষয়ের অবধারণ করিতে পারিত না, সকল ভুলিয়া যাইত, এমনি কি আমি উপাসক, ভগবান্ উপাস্য, এ ধারণাও আর করিতে পারিত না, কেবল সেই অপূর্ব্ব ভগবচ্চিন্তাজনিত পরম আনন্দেরই উপভোগ করিত। যখন কোনও ভূমি জলোচ্ছ্বাসে প্লাবিত হইয়া যায়, তখন সেই জলের প্লাবনে যে ভূমি নিমগ্ন হইয়া থাকে, তাহার সহিত বাহ্য আকাশ বাতাসের যেরূপ কোনই সম্পর্ক থাকে না, সেইরূপ যখন ভক্তের হৃদয় প্রগাঢ় ভক্তিরসের প্লাবনে আপ্লুত হইয়া পড়ে, তখন আর তাঁহার বাহ্য বস্তুর জ্ঞান থাকে না, এমন কি ধ্যেয়, ধ্যাতা ও ধ্যান ইহার পর্য্যন্তও জ্ঞান থাকে না, কাজেই রাজা ভরতের হৃদয়ে যখন প্রগাঢ় ভগবদ্ভক্তির আবির্ভাব হইয়াছিল তখন তাঁহার সকল প্রকার জ্ঞানই যে তাঁহাতে লীন হইয়া থাকিবে, ইহাতে আর আশ্চর্য্য কি?

ভরত যখন ভগবদ্ব্রত ধারণ করিয়া অবস্থান করিতেছিলেন, তখন তিনি মৃগচর্ম্ম পরিধান করিতেন, নিয়মিত সময়ে নিয়মস্নান করিতেন, তাহাতে তাঁহার পিঙ্গল বর্ণ জটাকলাপ সিক্ত হইত ও তাহাতে তখন যে তিনি কি অপূর্ব্ব শ্রী ধারণ করিতেন, তাহা বর্ণনা করা যায় না। রাজা ভরত যখন রাজ্যের রাজা ছিলেন, তখন রাজপরিচ্ছদে তাঁহার যে শোভা হইত, কুঞ্চিত সুরঞ্জিত সুব্যবস্থাপিত কেশকলাপে তাঁহার শরীরে যে রম্যতা আবির্ভূত হইত, তদপেক্ষা এ অবস্থায় তাঁহার শতগুণ শোভা বর্দ্ধিত হইয়াছিল। তাঁহার শরীর হইতে তেজোরাশি যেন বিচ্ছুরিত হইত, বনবাসিজনোচিত তেজঃসম্ভারে তাঁহার দেহ অপূর্ব্ব শোভায় শোভিত হইত।

যখন সূর্য্যদেব আকাশে উদিত হইতেন তখন ভরত সেই সূর্য্যমণ্ডলমধ্যে ভগবান্ পরম পুরুষের ধ্যান করিতেন, সূর্য্য প্রতিপাদক ঋক্ পাঠ করিয়া পরম পুরুষের অর্চ্চনা করিতেন। শ্রীনারায়ণের ধ্যান আলোচনা করিলেই আমরা দেখিতে পাই যে, শ্রীনারায়ণের রূপ হিরণ্ময়, উহা সূর্য্যমণ্ডলের মধ্যবর্ত্তী। আকাশে আমরা প্রতিদিন যে সূর্য্যমণ্ডল দেখিতে পাই, উহা সাধারণ তেজের ন্যায় তেজোমাত্র নহে, উহা শ্রীভগবান্ নারায়ণের অধিষ্ঠানক্ষেত্র। ভগবান্ নারায়ণ দিব্যবপু ধারণ করিয়া সকলের সম্মুখে দেদীপ্যমান ঐ সূর্য্যমণ্ডলের অভ্যন্তরে বর্ত্তমান, যে কোনও ব্যক্তি বিশুদ্ধচিত্তে ধ্যান করিলেই ঐ রূপের সাক্ষাৎকার লাভ করিতে পারেন। এই কারণে রাজা ভরত উদীয়মান সূর্য্যমণ্ডলে ভগবান্ নারায়ণের আরাধনা করিতেন এবং "পরোরজ" ইত্যাদি সূর্য্যবোধক মন্ত্র পাঠ করিয়া সূর্য্যের অপূর্ব্ব তেজের আশ্রয় গ্রহণ করিতেন।

যাঁহারা যে দেবতার উপাসনা করেন, তাঁহারা সেই দেবতার উপাসনা করিয়াই ব্রহ্মের উপাসনা করিয়া থাকেন। নিরাকার পদার্থের ধারণা করা প্রথমতই অসম্ভব, এই জন্য ব্রহ্মই ভক্তগণের উপকারার্থ সেই সেই দেবতারূপে আত্মপ্রকাশ করিয়া থাকেন। যাঁহারা সূর্য্যের উপাসক তাঁহাদের উপাস্য সূর্য্যদেব, যাঁহারা গণপতির উপাসক অর্থাৎ গাণপত্য সম্প্রদায়ভুক্ত, তাঁহাদের উপাস্য গণপতি, যাহারা শৈব তাঁহাদের উপাস্য শিব, যাহারা বৈষ্ণব তাঁহাদের উপাস্য বিষ্ণু, ইঁহাদের পরস্পর পার্থক্য নাই; সকলেই একমাত্র ব্রহ্মস্বরূপ, এই জন্য শাস্ত্রকারগণ 'ভক্তানামুপকারায় ব্রহ্মণো রূপকল্পনা' ইহা স্বীকার করিয়া থাকেন। যাঁহারা যে দেবতার উপাসনা করেন, তাঁহারা সেই দেবতাকেই সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ এবং পরম উপাস্য মনে করেন, ইহা সর্ব্বথা সত্য। 'যতো বা ইমানি ভূতানি জায়ন্তে যেন জাতানি জীবন্তি যৎ প্রয়ন্ত্যভিসংবিশন্তি' ইত্যাদি শ্রুতি দ্বারা ব্রহ্মই জগতের সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছেন; সুতরাং যে কোনও দেবতাই যখন ব্রহ্মের প্রতীক বা প্রতিমূর্ত্তি

তখন সৌর সম্প্রদায় যে নিজ উপাস্য সূর্য্যদেবকে জগতের উৎপত্তি, স্থিতি ও লয়ের কারণ বলিবেন, ইহা মিথ্যা হইবে কেন ? এই জন্যই ভরত ভগবান্ সবিতার ভর্গ বা অসাধারণ তেজোময় মূর্ত্তিকে 'মনসেদং জজান' বলিয়া জগতের কারণরূপে ধারণা করিয়াছেন এবং 'স্বরেতসাদঃ পুনরাবিশ্য' এই অংশদ্বারা সর্ব্ব জগতে তাঁহাকেই অনুস্যূত দেখিতে পাইয়াছিলেন। বুদ্ধি জড় হইয়াও ঐ তেজোময় ব্রহ্মপদার্থের প্রেরণায় প্রেরিত হইয়া জীবতত্ত্ব দর্শন করিয়া থাকে ; অতএব তাঁহার আশ্রয় গ্রহণ করিয়া কামনা করিতে হইবে যে, যাহাতে বুদ্ধিকে তিনি সদ্বিষয়েই নিরন্তর প্রেরিত করেন, কখনও যাহাতে অসদ্বিষয়ে বুদ্ধি চালিত না হয়। এইরূপে ভরত তেজঃপ্রধান ব্রহ্মপ্রতীক সূর্য্যের উপাসনা করিয়া প্রার্থনা করিতেন, আর কিছুই তাঁহার কাম্য ছিল না, এবং এই প্রকারেই তাহার সময় অতিবাহিত হইত॥ ৮—১৪

ইতি শ্রীধামশান্তিপুর-পুরন্দর-প্রভুবর শ্রীসীতানাথ-বংশোদ্ভব শ্রীরাধাবিনোদ
গোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণী
নাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে সপ্তমোধ্যায়ঃ॥ ৭

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:*:—

## অষ্টমোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ।

একদা তু মহানদ্যাং কৃতাভিষেকনৈয়মিকাবশ্যকো ব্রহ্মাক্ষরমভিগৃণানো মুহূর্তত্রয়মুদকান্তে উপবিবেশ ॥ ১

তত্র তদা রাজন্ হরিণী পিপাসয়া জলাশয়াভ্যাসমেকৈবোপজগাম ॥ ২

অন্বয়ঃ।—[অথ সপ্তমেন অধ্যায়েন ভরতস্য ভগবৎপরিচর্য্যায়াং প্রকর্ষমুক্ত্বা তস্য তথাভূতস্যাপি দৈবান্মৃগশাবকং প্রতি সমাসক্তস্য তদাসক্তিপ্রভাবেণ মৃগত্বপ্রাপ্তিং প্রতিপাদয়িতুং প্রারভতে এবদাচেত্যাদিনা] একদা তু মহানদ্যাং (প্রশস্তায়াং নদ্যাং) [স ভরতঃ] কৃতাভিষেকনৈয়মিকাবশ্যকঃ (কৃতঃ অভিষেকঃ স্নানং নৈয়মিকং নিত্যনৈমিত্তিকং বিধিপ্রাপ্তম্ আবশ্যকম্ অবশ্যকর্ত্তব্যং মূত্রপুরীষোৎসর্গাদিকং যেন তথাভূতঃ) ব্রহ্মাক্ষরং (প্রণবমন্ত্রম্) অভিগৃণানঃ (জপন্) মুহূর্ত্তত্রয়ম্ উদকান্তে (জলসমীপে নদ্যাস্তীরভূমৌ) উপবিবেশ ॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন—একদা ভরত মহানদীতে স্নান ও নিত্য নৈমিত্তিক অবশ্যকর্ত্তব্য ক্রিয়াকলাপ সম্পন্ন করিয়া প্রণবমন্ত্র জপ করত মুহূর্ত্তত্রয় কাল নদীতীরে জলসমীপে উপবিষ্ট ছিলেন ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

অষ্টমে ভজতো বিষ্ণুং তস্য কর্ম্মান্তরায়তঃ। এণরক্ষাপ্রসক্তস্য জাতমেণত্বমীর্য্যতে ॥

কৃপয়াপি কৃতঃ সঙ্গঃ পতনায়ৈব যোগিনঃ। ইতি প্রদর্শয়ন্নাহ ভরতস্যৈণপোষণম্ ॥

নৈয়মিকং নিত্যনৈমিত্তিকবিধিপ্রাপ্তম্, আবশ্যকম্ অর্থপ্রাপ্তং মূত্রোৎসর্গাদি। কৃতম্ অভিষেকাদিকং যেন। ব্রহ্মাক্ষরং প্রণবং জপন্। উদকান্তে নদ্যাস্তীরে ॥ ১

অন্বয়ঃ।—[হে] রাজন্! তদা (তস্মিন্ কালে) তত্র (নদ্যাস্তীরে উদকান্তে) হরিণী (কাপি মৃগী) একৈব (একাকিনী এব নতু স্বযূথসহিতেত্যর্থঃ) পিপাসয়া (জলপানেচ্ছয়া) জলাশয়াভ্যাসং (জলাশয়স্য নদ্যাঃ অভ্যাসং সমীপম্) উপজগাম (আগতবতী) ॥ ২

মূলানুবাদ।—হে রাজন্! তখন সেই নদীর তীরভূমিতে একটী হরিণী পিপাসায় কাতরা হইয়া একাকিনীই সেই নদীর নিকটে আসিয়া উপস্থিত হইল ॥ ২

শ্রীধরটীকা।—জলাশয়াভ্যাসং নদ্যাঃ সমীপম ॥ ২

তয়া পেপীয়মান উদকে তাবদেবাবিদূরেণ নদতো মৃগপতেরুন্নাদো লোকভয়ঙ্কর উদপতৎ ॥ ৩

তমুপশ্রুত্য সা মৃগবধূঃ প্রকৃতিবিক্লবা চকিতনিরীক্ষণা সুতরামপি হরিভয়াভিনিবেশব্যগ্র-হৃদয়া পারিপ্লবদৃষ্টিরগততৃষা ভয়াৎ সহসৈবোচ্চক্রাম ॥ ৪

তস্যা উৎপতন্ত্যা অন্তর্বত্ন্যা উরুভয়বিচলিতো যোনিনির্গতো গর্ভঃ স্রোতসি নিপপাত ॥ ৫

অন্বয়ঃ।–তয়া (হরিণ্যা) উদকে (নদীজলে) পেপীয়মানে (অত্যাসক্ত্যা পীয়মানে সতি, কর্মণি যঙন্তে পেপীয়মান ইতি বক্তব্যে পেপীয়মান ইত্যার্ষং পদম্) তাবদেব (তৎক্ষণ এব) অবিদূরেণ (অনতিদূরে) নদতঃ (গর্জতঃ) মৃগপতেঃ (সিংহস্য) লোকভয়ঙ্করঃ (লোকানাং ভয়জনকঃ) উন্নাদঃ (উচ্চতমঃ শব্দঃ) উদপতৎ (সমুত্থিতঃ) ॥ ৩

**মূলানুবাদ**।—সেই হরিণী যখন অতি আগ্রহের সহিত জল পান করিতেছিল, এরূপ অবস্থায় তখনই অনতিদূরে গর্জ্জনকারী একটী সিংহের লোকভীতিজনক উচ্চনাদ উত্থিত হইল ॥ ৩

**শ্রীধরটীকা**—পেপীয়মানে অত্যাসক্ত্যা পীয়মানে সতি তাবদেব তৎক্ষণমেব অবিদূরেণ সন্নিধৌ মৃগপতেঃ সিংহস্য উন্নাদো মহান্ নাদ উদ্গতঃ ॥ ৪

অন্বয়ঃ।–তম্ (উন্নাদম্) উপশ্রুত্য (আকর্ণ্য) প্রকৃতিবিক্লবা (স্বভাচঞ্চলা, প্রকৃতৌ বিক্লবা ইতি বা) চকিতনিরীক্ষণা (চকিতং ভয়োদ্বেগসূচকং নিরীক্ষণং দর্শনং যস্যাঃ তথাভূতা) সা (জলং পিবন্তী পিপাসাতুরা) মৃগবধূ (হরিণী) সুতরামপি হরিভয়াভিনিবেশব্যগ্রহৃদয়া (হরেঃ সিংহাৎ যৎ ভয়ং তস্যাভিনিবেশেন ব্যগ্রং হৃদয়ং যস্যাঃ তথাভূতা) [তথা] পারিপ্লবদৃষ্টিঃ (পারিপ্লবা চবলা দৃষ্টিঃ নিরীক্ষণং যস্যাঃ সা তথাভূতা সতী) অগত তৃষৈব (ন গতা নিরস্তা তৃষা পিপাসা যস্যাঃ তথাভূতা অনপনীতপিপাসৈব) সহসা (নাদসমকালমেব) ভয়াৎ (সিংহশঙ্কয়া, সিংহাৎ আত্মনঃ অনিষ্টং শঙ্কমানা ইত্যর্থঃ) উচ্চক্রাম (নদীধারামুল্লঙ্ঘিতবতী) [তথা হি স্বভাবত এব মৃগজাতিরতিভীরুচঞ্চলস্বভাবা তত্রাপি সিংহগর্জ্জিতমিতি সিংহগর্জ্জিতশ্রবণমাত্রেণৈব স্বপিপাসানিবর্তনং বিস্মরন্তী ভয়াৎ নদীজলং প্রতি সমুৎপপাতেতি ভাবঃ] ॥ ৪

**মূলানুবাদ**।—স্বভাবচঞ্চলা সেই হরিণী সহসা সেই সিংহগর্জ্জন শ্রবণ করিয়া চকিতনেত্রে সিংহভয়ে ব্যাকুলা হইয়া চারিদিকে চঞ্চল দৃষ্টিপাত পূর্ব্বক তৃষ্ণানিবৃত্তি না করিয়াই ভয়ে সহসা নদীর জলের দিকে উল্লম্ফন করিল ॥ ৪

**শ্রীধরটীকা**।—প্রকৃত্যা স্বভাবত এব বিক্লবা ব্যাকুলা, সুতরান্তু হরিভয়স্যাভিনিবেশেন ব্যগ্রং ব্যাকুলং হৃদয়ং যস্যাঃ পারিপ্লবদৃষ্টিঃ পরিভ্রান্তনেত্রা, ন গতা তৃষা তৃট্ যস্যাঃ, উচ্চক্রাম নদীমুল্লঙ্ঘিতবতী ॥

অন্বয়ঃ।—[অথাস্যাস্তদানীং পূর্ণগর্ভায়াঃ সমুৎপতনবেগেন ত্রাসাতিশয়েন চ নদীসলিলে গর্ভচ্যুতিমাহ তস্যা ইত্যাদিনা] উৎপতন্ত্যাঃ (নদীসলিলদিশি সমুৎপতনং কুর্ব্বত্যাঃ) অন্তর্বত্ন্যাঃ (গর্ভিণ্যাঃ) তস্যাঃ (হরিণ্যাঃ) উরুভয়বিচলিতঃ (উরুণা গুরুতরেণ ভয়েন বিচলিতঃ সঞ্চালিতঃ স্বস্থানাদ্ ভ্রংশিত ইত্যর্থঃ) গর্ভঃ (সন্তানঃ) যোনিনির্গতঃ (সন্) স্রোতসি (নদীজলপ্রবাহে) নিপপাত ॥ ৫

**মূলানুবাদ**।—সেই হরিণী গর্ভিণী থাকায় যখন সে নদীর জলের দিকে বেগে উল্লম্ফন করিল তখন গুরুতরভয়ে তাহার গর্ভ স্থানচ্যুত হইয়া যোনিদ্বারা নির্গত হইয়া জলপ্রবাহে নিপতিত হইল ॥ ৫

**শ্রীধরটীকা**।—অন্তর্বত্ন্যা গর্ভিণ্যাঃ উরুভয়েণ স্থানাদ্বিচলিতো যোনের্নির্গতঃ সন্ স্রোতসি প্রবাহে নিপতিতঃ ॥ ৫

উৎপ্রসবোৎসর্পণ-ভয়খেদাতুরা স্বগণেন বিযুজ্যমানা কস্যাঞ্চিদ্দর্য্যাং কৃষ্ণসারসতী নিপপাতাথ চ মমার ॥ ৬

তত্ত্বেণকুণকং কৃপণং স্রোতসানূহ্যমানমভিবীক্ষ্যাপবিদ্ধং বন্ধুরিবানুকম্পয়া রাজর্ষির্ভরত আদায় মৃতমাতরমিত্যাশ্রমপদমনয়ৎ ॥ ৭

তস্য হ বা এণকুণক উচ্চৈরেতস্মিন্ কৃতনিজাভিমানস্যাহরহস্তৎপোষণ-পালনপ্রীণন-লালনানুধ্যানেনাত্মনিয়মাঃ সহযমাঃ পুরুষপরিচর্য্যাদয় একৈকশঃ কতিপয়েনাহর্গণেন বিযুজ্যমানাঃ কিল সর্ব্ব এবোদবসন্ ॥ ৮

অন্বয়ঃ।—[ অথাস্যাঃ সমুৎপতনবেগেন গিরিনদীং ক্ষুদ্রামুল্লঙ্ঘ্য গুহায়াং পতিতায়াঃ প্রাণবিয়োগমাহ উৎপ্রসবেত্যাদিনা ] উৎপ্রসবোৎসর্পণভয়খেদাতুরা (উৎপ্রসবঃ ভূম্যনবলম্বেন ঊর্দ্ধ এব গর্ভমোচনম্, অথবা উৎপ্রসব গর্ভস্রাবপাতঃ উৎসর্পণং শারীরবল্ববশাৎ ঊর্দ্ধোৎক্রমণং, ভয়ং সিংহাদনিষ্টশঙ্কাতিশয়ঃ, খেদঃ অকাণ্ডে গর্ভমুক্ত্যাদিকৃতঃ পরিশ্রমঃ তৃষাপ্রযুক্তং দুঃখঞ্চ তৈঃ আতুরা অতিকাতরা ) স্বগণেন ( স্বীয়যূথেন ) বিযুজ্যমানা ( বিরহিতা ) [ সা ] কৃষ্ণসারসতী ( কৃষ্ণসারস্য মৃগবিশেষস্য বধূঃ ) কস্যাঞ্চিৎ দর্য্যাং ( পরপারবর্ত্তিন্যাং গিরিগুহায়াং ) নিপপাত, অথচ ( তৎক্ষণাদেব ) মমার। [ তথা হি ক্ষুদ্রা কিল গিরিনদী যাবদুল্লম্ফনেনাতিক্রান্তা তাবদেব তৎপারান্তবর্ত্তি গিরি-গুহানিপতিতা মৃত্যুনা গৃহীতেতি ভাবঃ ] ॥ ৬

মূলানুবাদ।—গর্ভপাত, উল্লম্ফন, ভয় ও নানাবিধ পরিশ্রমে ক্লিষ্ট স্বীয় দলশূন্য সেই কৃষ্ণসারমৃগী ( উল্লম্ফনে নদী লঙ্ঘন করিয়া তীরান্তরবর্ত্তী ) কোনও একটী গিরিগুহায় গিয়া পতিত হইল এবং তৎক্ষণাৎ প্রাণ ত্যাগ করিল ॥ ৬

শ্রীধরটীকা।—উৎপ্রসবো গর্ভপাতঃ, উৎসর্পণমুল্লঙ্ঘনং, ভয়ঞ্চ, এতৈঃ খেদেনাতুরা পীড়িতা। দর্য্যাং গিরিগুহায়াং হরিণবধূর্নিপপাত, অথানন্তরং মৃতা চ ॥ ৬

অন্বয়ঃ।—[ অথাস্যা গর্ভস্য স্রোতসি নিপতিতস্যাপি তদানীং জীবতঃ ভরতেন সংগৃহ্য আশ্রমে স্থাপনমাহ তত্ত্বেণেত্যাদিনা ] তু ( কিন্তু, তুশব্দঃ হরিণ্যা মৃতায়া অস্য জীবিতত্বরূপং পার্থক্যমুপপাদয়িতুম্ ) কৃপণং (দীনভাবাপন্নম্ ) অপবিদ্ধং ( বন্ধুভিঃ পরিত্যক্তম্, অসন্নিধানাদিতি ভাবঃ ) তম্ এণকুণকং ( হরিণশিশুং ) স্রোতসা ( জলপ্রবাহেণ ) অনূহ্যমানং (স্বগমনদিশি চাল্যমানং) অভিবীক্ষ্য (দৃষ্ট্বা) রাজর্ষিঃ ভরতঃ বন্ধুঃ ইব (স্বজন ইব) অনুকম্পয়া মৃতমাতরমিতি (মৃতা মাতা যস্য তথাভূতং তং, অত্র ইতিশব্দস্যাব্যয়স্য যোগে সত্যামপি মৃতমাতরমিত্যত্র প্রথমাপ্রাপ্তৌ দ্বিতীয়ার্ষী, অথবা মৃতমাতরং তং এণকুণকং ইত্যাজ্ঞানেন ন তু অজ্ঞানেন, ইতির্গতির্জ্ঞানমিত্যনর্থান্তরম্ ) আদায় ( গৃহীত্বা ) আশ্রমপদম্ ( স্বীয়মাশ্রমস্থানম্ ) অনয়ৎ। [ তথা হি হরিণ্যা পরিত্যক্ত এব হরিণশিশুঃ বাল ইতি স্বয়ং স্বং রক্ষিতুমসমর্থঃ, বন্ধুভির্বিরহিত ইতি চ নাস্য পরোঽপি রক্ষক ইতি হেতোস্তস্য প্রাণরক্ষাং কর্ত্তব্যামবধারয়ন্ অনন্যগতিকতয়া স্বাশ্রমং নীত্বা এব তস্য রক্ষণমঙ্গীকৃতবানিতি ভাবঃ ] ॥ ৭

মূলানুবাদ।—( সেই হরিণশিশুর মাতা ঐরূপে প্রাণত্যাগ করিলে ) রাজর্ষি ভরত দেখিলেন যে সেই মাতৃহীন বন্ধুবান্ধবশূন্য দীন হরিণশিশুটী জলস্রোতে ভাসিয়া চলিয়াছে ; সে অত্যন্ত কাতরভাবে বর্ত্তমান, ইহা দেখিয়া তাঁহার করুণা হইল, তিনি বন্ধুর ন্যায় অনুকম্পাপূর্ব্বক তাহাকে গ্রহণ করিয়া নিজ আশ্রমে লইয়া গেলেন ॥ ৭

**শ্রীধরটীকা**।—এণকুণকং হরিণবালকম্। অপবিদ্ধং বন্ধুভিস্ত্যক্তম্। ইত্যেতৈঃ কুণকত্বাদিহেতুভির্যা অনুকম্পা তয়া অনয়ৎ॥ ৭

**অন্বয়ঃ**।—[ অথাস্য তস্মিন্ হরিণশিশাবাসক্তস্য যমনিয়মাদিভ্রংশমাহ তস্যেত্যাদিনা ) এতস্মিন্ এণকুণকে ( হরিণবালকে ) উচ্চৈঃ ( অত্যর্থং ) কৃতনিজাভিমানস্য ( কৃতঃ নিজাভিমানঃ নিজ ইতি অভিমানঃ যেন তথাভূতস্য অনিজেঽপি তস্মিন্ বিহিতনিজত্বজ্ঞানস্য ইত্যর্থঃ ) তস্য ( রাজর্ষের্ভরতস্য ) অহরহঃ হবা ( প্রত্যহমেব ) তৎপোষণপালনপ্রীণনলালনানুধ্যানেন ( তস্য হরিণশিশোঃ পোষণং পালনং প্রীণনং সন্তোষণং লালনঞ্চ তেষাং অনুধ্যানেন চিন্তনেন, তত্রৈব সুতবাসাসক্ত্যা ইতি ভাবঃ ) সহযমাঃ ( যমৈঃ অহিংসাদিভিঃ সহ বর্ত্তমানাঃ সহযমাঃ যমৈঃ সহিতা ইত্যর্থঃ ) পুরুষপরিচর্য্যাদয়ঃ ( পুরুষস্য মহাপুরুষস্য বিষ্ণোঃ পরিচর্য্যাদয়ঃ ) আত্মনিয়মাঃ ( আত্মনঃ কর্ত্তব্যকর্ম্মাণি, আত্মনো নিয়মাঃ স্নানাদয় ইতি বা ) একৈকশঃ ( একৈকভাবেন ) কতিপয়েন অহর্গণেন ( দিবসসমূহেন, কতিপয়ৈরেব দিবসৈরিত্যর্থঃ ) সর্ব্বে এব বিযুজ্যমানাঃ ( পরিত্যজ্যমানাঃ ) উদবসন্ ( উৎসন্না বভূবুঃ ) ॥ ৮

**মূলানুবাদ**।—রাজর্ষি ভরত সেই হরিণশাবকের প্রতি সাতিশয় নিজত্বের অভিমান ধারণ করিয়া প্রত্যহই তাহার পোষণ, পালন, প্রীতিসম্পাদন ও লালনের চিন্তায় যমনিয়মাদির সহিত ভগবানের পরিচর্য্যাদি নিজ কর্ত্তব্য গুলিকে একে একে পরিত্যাগ করিতে থাকিলেন ও কতিপয় দিনের মধ্যেই তাঁহার সেই সমস্ত উৎসন্ন হইল॥ ৮

**শ্রীধরটীকা**।—কৃতো নিজঃ স্বীয় ইত্যভিমানো যেন। পোষণং তৃণাদিনা, পালনং বৃকাদিভ্যো রক্ষণং, প্রীণনং কণ্ডূয়নাদিনা, লালনং চুম্বনাদিনা, এতৈর্যদনুধ্যানমাসক্তিস্তেনৈব আত্মনো নিয়মাঃ স্নানাদয়ঃ, যমা অহিংসাদয়স্তৎ সহিতা ঈশ্বরপরিচর্য্যাদয়শ্চ প্রত্যহমেকৈকশো বিযুজ্যমানাঃ সন্তঃ কতিপয়েনাহর্গণেন সর্ব্বে উৎসন্না বভূবুঃ॥৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—লীলাময় ভগবান্ কখন যে কাহাকে কোন পথে চালাইয়া কোথায় লইয়া যান, কে তাহা বলিতে পারে? রাজর্ষি ভরত যেরূপভাবে সংসারমোহ ত্যাগ করিয়া প্রব্রজ্যাগ্রহণ পূর্ব্বক ভগবদারাধনায় ব্যাপৃত হইয়াছিলেন, তাঁহারও যে কোনও কালে কোন কারণে পতন হইতে পারে, ইহা ভাবনারও অতীত, অথচ তাহাই হইল, শ্রীভগবানের ইচ্ছা সেই নির্জ্জন অরণ্যভূমিতেও তাঁহাকে সংসারের মোহে ফেলিয়া দিল। কি আশ্চর্য্য! রাজা ভরত একমনে যখন শ্রীভগবানের ধ্যানে আত্মসমর্পণ করিয়াছিলেন, তখন একদিন নদীর তীরে বসিয়া আছেন, নিজ নিত্য কর্ত্তব্য সমাহিত হইয়াছে, কেবলমাত্র প্রণব মন্ত্রজপে ব্যাপৃত থাকিয়া নদীর তীরে উপবিষ্ট রহিয়াছেন, হঠাৎ সেই নদীর তীরে কোথা হইতে একটী গর্ভিণী হরিণী আসিয়া উপস্থিত হইল। পিপাসায় তাহার হৃদয় বিদীর্ণপ্রায়, সহসা আসিয়া সে জলপানে প্রবৃত্ত হইল ও যেমন সেই হরিণী পিপাসা নিবারণের জন্য জলে মুখ দিয়াছে, তখনও তাহার জলপানের পিপাসা নিবৃত্ত হয় নাই, এমন সময়ে নাতিদূরবর্ত্তী পর্ব্বতগুহাবস্থিত সিংহের গর্জ্জন শ্রুতিগোচর হইল। মৃগজাতি স্বভাবতঃ চঞ্চল, তাহাতে আবার মৃগী গর্ভিণী বলিয়া আরও ভীত, কাজেই সহসা সিংহের ঘোর গর্জ্জন তাহাকে অত্যন্ত চঞ্চল করিয়া তুলিল। হঠাৎ চারিদিকে দৃষ্টিপাত করিয়া দেখিল যে এখনও আত্মত্রাণের উপায় আছে, সিংহ আসিয়া পড়িলে আর আত্মত্রাণের কোনও উপায় থাকিবে না। তখ তাহার আর জলপান হইল না, ভয়ে জলপানের কথা ভুলিয়া সে তখনই উল্লম্ফন করিয়া নদী উত্তীর্ণ হইতে গেল, কিন্তু সেই উল্লম্ফনের বেগে তাহার গর্ভ স্খলিত হইয়া জলে পতিত হইল, সে নিজে ক্ষুদ্র গিরিনদীর পরপারে গিরিগাত্রে পতিত হইয়া প্রাণ হারাইল।

সেই হরিণটী যে শাবক প্রসব করিল সে নদীগর্ভে পতিত হইয়া ভাসিতে লাগিল। জাতমাত্র হরিণশাবকের এমন শক্তি ছিল না—বা থাকে না যে, সে সলিলবেগ হইতে আত্মরক্ষা করিতে পারে, কাজেই নদীর

বেগের অনুকূলে তাহার দেহ ভাসিয়া যাইতে লাগিল, আত্মরক্ষায় অশক্ত হরিণশাবক মাঝে মাঝে জলে মগ্ন হইয়া আবার অভ্যন্তর বায়ুর পরিচালনে জলের উপরিভাগে ভাসিয়া উঠিল, কিন্তু কে তাহাকে পরিত্রাণ করিবে? শাবক নিরুপায় হইয়া মৃত্যুর আহ্বানে বিকল হইয়া পড়িল। তাহার গর্ভধারিণী জননী অনতিকাল পূর্ব্বেই পর্ব্বত-গাত্রে পতিত হইয়া দেহ বিসর্জ্জন করিয়াছে, তাহার বন্ধু বান্ধবগণও সমীপে নাই, কাজেই কোন রূপেই আর তাহার পরিত্রাণ সম্ভবপর নহে। যখন শাবকটী বড়ই কাতর হইয়া পড়িল, আর বুঝি সলিলবেগ হইতে তাহার জীবন রক্ষার উপায় নাই, তখন রাজর্ষি ভরত নদীর তীরে বসিয়াছিলেন এবং হরিণীর আগমন কাল হইতে সমস্ত বৃত্তান্তই প্রত্যক্ষ করিতেছিলেন। তিনি হরিণ শাবকটীর এই দুরবস্থা দেখিয়া করুণায় আর্দ্র হইয়া পড়িয়া, আর স্থির থাকিতে পারিলেন না, অবিলম্বে যাইয়া হরিণশাবকটীকে তুলিয়া আনিলেন, হরিণশাবক জীবন পাইয়া আশ্বস্ত হইল।

রাজর্ষি ভরত হরিণশাবকটীকে তুলিয়া আনিয়া ভাবিলেন, হরিণশাবটীকে ত তুলিয়া আনিলাম, ইহার মাতা মরিয়া গিয়াছে, কাজেই ইহাকে ইহার মাতার নিকট অর্পণ করিবার সামর্থ্য নাই। যদি ইহার অপরাপর বন্ধুবর্গ সমীপে থাকিত এবং তাহাদিগকে যদি ইহার বন্ধুবর্গ বলিয়া জানিতে পারিতাম, তবে তাহাদের নিকট ইহাকে অর্পণ করিয়া নিশ্চিন্ত হইতে পারিতাম, কিন্তু তাহাও দেখিতেছি না, অথচ এই নদীর তীরে বনপ্রান্তে যদি ইহাকে নিরাশ্রয়ভাবে ফেলিয়া যাই, তবে হয় ত এই শাবক আত্মরক্ষায় অসমর্থনিবন্ধন মরিয়া যাইবে। অচিরকাল পূর্ব্বেই ত এই স্থানে সিংহের গর্জ্জন শ্রবণ করিয়াছি, যদি ইহাকে সিংহ আসিয়া বিনাশ করে তাহা হইলে ইহারও জীবন নষ্ট হইবে এবং ইহার জীবনে উপেক্ষা করায় আমারও পাতক হইবে। অতএব যখন ঈশ্বরের প্রেরণায় ও অনুগ্রহে ইহাকে মৃত্যুমুখ হইতে পরিত্রাণ করিয়াছি, তখন ইহাকে বাঁচাইতে হইবে। এই শাবক বড় দীন! ইহাকে বাঁচাইয়া দীনের প্রতি অনুকম্পাজনিত পুণ্য লাভ করিব। দীনে দয়া মহতের ধর্ম্ম, সে ধর্ম্ম উপেক্ষা করা কর্ত্তব্য নহে, অতএব ইহাকে আশ্রমে লইয়া যাই। এইরূপ নানা কথা ভাবিয়া রাজর্ষি ভরত দীন হরিণ শাবকটীকে আশ্রমে লইয়া গেলেন, হরিণশাবক উপযুক্ত আশ্রয় লাভ করিয়া প্রাক্তন পুণ্যের ফলে সেই আশ্রমে পরিপুষ্ট হইবার সুযোগ পাইল।

কিন্তু বিধাতার ইচ্ছা কে বুঝিতে পারে? সংসারমুক্ত বিরাগী রাজর্ষি ভরত এতাবৎকাল একান্ত মনে ভগবদারাধনা করিতেছিলেন। সংসারে এমন কোনও বস্তু ছিল না, যে বস্তু তাঁহাকে ঐ ভগবদারাধনার আসক্তি হইতে বিচ্যুত করিতে পারে ও তাঁহার দৃঢ়তাযুক্ত চিত্তের বিরুদ্ধে দণ্ডায়মান হইতে পারে। নানাবিধ ভোগের উপকরণ, পুত্রাদি স্বজনবর্গ, রাজোচিত সম্মান, সকল বস্তুকেই তিনি তুচ্ছ জ্ঞান করিয়া নির্জ্জন বনভূমিতে আসিয়া ভগবদারাধনায় একান্তভাবে মগ্ন রহিয়াছেন ও যথাসময়ে কর্ত্তব্য কার্য্য সমাধান করিয়া যাইতেছেন, হঠাৎ বিধাতা তাঁহাকে সামান্য একটা পশুর প্রতি অনুরাগে আবদ্ধ করিবার ইচ্ছা করিলেন! বিধাতার ইচ্ছা অপূর্ণ থাকিবার নহে; কাজেই গর্ভিণী হরিণী পিপাসার্ত্তা হইয়া জলপানার্থ নদীতে আসিয়া তাঁহারই সমীপে পর্ব্বতগাত্রে পতিত হইয়া প্রাণ বিসর্জ্জন করিল ও সঙ্গে সঙ্গে শাবকটী প্রসব করিল। ভরতও সেই নিরাশ্রয় শাবকের প্রতি অনুকম্পা করিয়া তদীয় জীবন রক্ষার ভার গ্রহণ করিলেন। সেইদিন হইতেই সেই হরিণ শাবকটীকে তিনি নিজ পরিজন মনে করিয়া লইলেন, তাহার ভরণ-পোষণ কার্য্যে আত্মনিবেশ করিলেন, আর তাঁহার ভগবদারাধনায় তেমন আসক্তি রহিল না। কিরূপে হরিণশাবকটী সুখে থাকিবে, কোন্ স্থানে থাকিলে সে নিরাপদ্ হইবে, কিরূপে সে পরিপুষ্ট লাভ করিবে, এই সকল চিন্তাই করিতে লাগিলেন; সর্ব্বদা তাহার সঙ্গে সঙ্গে থাকিয়া তাহার রক্ষা করিতেন, ক্ষুধার সময় তাহাকে শস্য দিতেন, পিপাসার সময় জল দিতেন, যখন সে কাছে আসিয়া দাঁড়াইত তখন নানারূপে

অহোবতায়ং হরিণকুণকঃ কৃপণ ঈশ্বররথচরণ-পরিভ্রমণরয়েণ স্বগণসুহৃদ্‌বন্ধুভ্যঃ পরিবর্জ্জিতঃ শরণঞ্চ মোপসাদিতো মামেব মাতাপিতরৌ ভ্রাতৃ-জ্ঞাতীন্ যৌথিকাংশ্চৈবোপেয়ায নান্যং কঞ্চন বেদ ময্যতিবিশ্রব্ধশ্চাত এব ময়া মৎপরায়ণস্য পোষণপালনপ্রীণনলালনমনসূয়ুনানুষ্ঠেয়ং শরণ্যোপেক্ষাদোষবিদুষা ॥ ৯

তাহাকে আদর করিতেন, তাহার গাত্র কণ্ডূয়ন করিয়া দিতেন, শরীরের মল পরিষ্কার করিয়া দিতেন, দিবা রাত্রি সকল সময়েই তাহারই পরিচর্য্যা করিয়া কাটাইয়া দিতেন ও পুত্রের তুল্য তাহাকে মুখচুম্বন করিয়া অসীম আনন্দ লাভ করিতেন। তাহার পরিচর্য্যা ভিন্ন ভরতের আর অন্য কোনও কর্ত্তব্য তখন ছিল না।

ক্রমে ক্রমে তাঁহার যম নিয়মপ্রভৃতি কমিয়া আসিল, ভগবদারাধনার জন্য আর তাঁহার অণুমাত্র উৎকণ্ঠা বা তৎপরতা দেখা গেল না, কতিপয় দিনের মধ্যেই সেই হরিণশাবকের পোষণাদি কার্য্যে ব্যাপৃত হইয়া নিত্য-নৈমিত্তিক সকল কার্য্যই তিনি বিস্মৃত হইলেন। সাধারণ জীবের রীতি এই যে, যখন যে বিষয়ে তাহার ক্ষুদ্র পরিমাণ মন অভিনিবিষ্ট হয়, তখন সে সেই বিষয়ই অবলম্বন করিয়া থাকে, বিষয়ান্তরে মনঃ সঞ্চার তখন তাহার অসম্ভব; তাহাতে আবার যদি অন্তঃকরণ কোনও গাঢভাবে অনুপ্রাণিত হয়, তবে সেই গাঢভাব সহসা পরিত্যাগ করা তাহার পক্ষে একান্ত অসম্ভব হয়। ভগবদারাধনায় দৃঢ় ব্যবসায়সম্পন্ন ভরতের চিত্ত যে সহসা হরিণশাবকের প্রেমে বদ্ধ হইল, ইহার বিশেষ কারণ এই যে, চিত্ত সর্ব্বদাই ভোগোন্মুখ, তাহাতে বৈরাগ্য উপস্থিত হইলেও বিরোধী ভোগ্য বস্তুর উপস্থিতিতে হঠাৎ তাহার বিকৃতি ঘটে, ইহা পূর্ব্বে বিস্তৃত রূপে প্রতিপাদন করা হইয়াছে। আরও একটী কারণ এই যে, ভগবানের ইচ্ছার বিরুদ্ধাচরণ করা অসম্ভব, কাজেই রাজর্ষি ভরত সংসার বিরাগী হইয়াও সহসা মৃগশিশুর প্রতি অনুকম্পায় মুগ্ধ হইয়া তাহার ভার গ্রহণ করিয়া তাহাকেই পোষণ করিতে লাগিলেন, যম নিয়মাদি সকলই তাঁহার নষ্ট হইল॥ ১—৮

অন্বয়ঃ।—[ অথ মৃগশাবকস্য আশ্রমে নয়নানন্তরং তস্য তত্রানুরাগপ্রকারমাহ অহো বতেত্যাদিনা ] অহো বত ( অনুকম্পায়াম্ ) অয়ং ( ময়া সংগৃহীত এষঃ ) কৃপণঃ ( দৈন্যযুক্তঃ ) হরিণকুণকঃ ( মৃগশাবকঃ ) ঈশ্বররথচরণ-পরিভ্রমণরয়েণ ( ঈশ্বরস্য রথচরণঃ কালচক্রং, তস্য পরিভ্রমণরয়েণ পরিবর্ত্তনবেগেন ) স্বগণসুহৃদ্‌বন্ধুভ্যঃ ( স্বগণাঃ স্বীয়বর্গাঃ সুহৃদঃ তথা বন্ধবঃ তেভ্যঃ ) পরিবর্জ্জিতঃ ( ভ্রষ্টঃ সন্ ) মা ( মামেব ) শরণম্ চ উপসাদিতঃ ( প্রাপিতঃ, বিধাত্রা ইতি শেষঃ ) মামেব মাতাপিতরৌ ভ্রাতৃ-জ্ঞাতীন্ যৌথিকাংশ্চ ( যূথসম্বন্ধিনশ্চ ) উপেয়ায় ( জ্ঞাতবান্ ), অন্যং ( মদ্‌ভিন্নং ) কঞ্চন ন বেদ ( জানাতি ) [ তথাহি অয়ং জাতমাত্রো মামেব স্বজনং মাতরং পিতরং ভ্রাতৄন্ জ্ঞাতীংশ্চ জানাতি, ন তু অপরং কমপি ইতি ভাবঃ ] ময়ি অতিবিশ্রব্ধশ্চ ( অতিবিশ্বস্তহৃদয়শ্চ ) [ অথাস্য তেনৈব কারণেন অনুপেক্ষণীয়তামাহ অত এবেত্যাদিনা ] অত এব ( ময্যেব মাতাপিতৃত্বাদিধারণাবশাদেব ইত্যর্থঃ ) শরণ্যোপেক্ষাদোষবিদুষা ( শরণ্যঃ আশ্রয়যোগ্যঃ রক্ষক ইতি বা, তস্য যা উপেক্ষা তৎকর্ত্তৃকং যদুপেক্ষণমিত্যর্থঃ, তয়া জাতো যো দোষঃ তদ্বিদুষা তদভিজ্ঞেন, তথাহি যস্য পররক্ষণে সামর্থ্যং নাস্তি স যদি পররক্ষণমুপেক্ষতে তদা ন তস্যাপরাধঃ, পরং যঃ পররক্ষণে শক্তোঽপি তদুপেক্ষতে তস্য মহান্ দোষ ইতি জানতাপীত্যর্থঃ ) ময়া ( ভরতেন ) অনসূয়ুনা ( নির্দ্দোষেঽপি বস্তুনি দোষমনাবিষ্কুর্ব্বতা, এতন্নিমিত্তং মম স্বার্থো নশ্যেৎ তদিদং মম পক্ষে অহিতমিত্যেবং দোষমপশ্যতা ইত্যর্থঃ ) [ সতা ] মৎপরায়ণস্য ( মদেকাশ্রয়স্য অস্য মৃগশাবকস্য ) পোষণ-পালন-প্রীণন-লালনম্ ( পোষণং শারীরপরিপুষ্টিসম্পাদনং, পালনং ব্যাঘ্রাদিশ্বাপদগণেভ্যঃ অস্য রক্ষণং, প্রীণনং গাত্রকণ্ডূয়নাদ্যুপচারেণ প্রীতিসম্পাদনং, লালনং চুম্বনাদিনা অভিপ্রায়ানুবর্ত্তনম্, তেষাং সমাহার ইতি সমাহারদ্বন্দ্বঃ) অনুষ্ঠেয়ম্ ( আচরণীয়ম্ ) ॥ ৯

নূনং হ্যার্য্যাঃ সাধব উপশমশীলাঃ কৃপণসুহৃদ এবংবিধার্থে স্বার্থানপি গুরুতরানুপেক্ষন্তে ॥ ১০

ইতি কৃতানুষঙ্গ আসনশয়নাটনস্নানাশনাদিষু সহ মৃগজহুনা স্নেহানুবদ্ধহৃদয় আসীৎ ॥ ১১

মূলানুবাদ।—অহো! দীনভাবাপন্ন এই হরিণশাবক কালচক্রের আবর্ত্তনে নিজ স্বজন, সুহৃদ্ ও বন্ধুগণ হইতে বিচ্ছিন্ন হইয়া (বিধাতার প্রেরণায়) আমাকেই রক্ষকরূপে প্রাপ্ত হইয়াছে। এই শাবক আমার প্রতি অত্যন্ত বিশ্বস্তচিত্ত এবং আমাকেই মাতা, পিতা, ভ্রাতা, জ্ঞাতি ও নিজ যূথসম্বন্ধী বলিয়া জানে, অন্য কাহাকেও জানে না। এই মৃগশাবক যখন একমাত্র আমাকেই রক্ষক বলিয়া জানিয়াছে, অন্য কাহাকেও জানে না, এবং রক্ষাসমর্থ ব্যক্তি আশ্রিতকে রক্ষা না করিলে অত্যন্ত দোষ ঘটে ইহা যখন আমি জানি, তখন অসূয়া পরিত্যাগপূর্ব্বক (অর্থাৎ উহা হইতে আমার স্বার্থ নষ্ট হইবে এই প্রকার বুদ্ধি ত্যাগ করিয়া) মদেকতৎপর এই মৃগশাবকের পোষণ, পালন, প্রীতিসম্পাদন ও লালন আমাকেই করিতে হইবে ॥ ৯

শ্রীধরটীকা।—আসক্তিং প্রপঞ্চয়তি অহো ইত্যাদিনা ইতি কৃতানুষঙ্গ ইত্যেতৎপর্য্যন্তেন। ঈশ্বররথচরণঃ কালচক্রং, তস্য পরিভ্রমণবেগেন স্বগণাদিভ্যো বিভ্রংশিতঃ। মা ইতি মাঞ্চ শরণং প্রাপিতঃ মামেব মাতাপিত্রাদিবুদ্ধ্যা উপেয়ায় প্রাপ্তঃ। যৌথিকান্ যূথসম্বন্ধিনঃ। অনসূয়ুনা এতন্নিমিত্তং মম স্বার্থো ভ্রশ্যতীতি দোষদৃষ্টিমকুর্ব্বতা ॥ ৯

অন্বয়ঃ।—[ঈদৃশে কর্ম্মণি সমুপস্থিতে সতি পরেষামপি সাধূনাং স্বার্থবিসর্জনমুদাহরন্ স্বসঙ্কল্পং দ্রঢয়তি নূনমিত্যাদিনা] নূনং হি (নিশ্চিতমেব) আর্য্যাঃ (আর্য্যভাবাপন্নাঃ) উপশমশীলাঃ (উপশমপ্রধানস্বভাবাঃ) কৃপণসুহৃদঃ (দীনানাং বান্ধবাঃ) সাধবঃ এবংবিধার্থে (ঈদৃশে বিষয়ে) গুরুতরান্ অপি (কা কথা লঘূনামিতি ভাবঃ) স্বার্থান্ উপেক্ষন্তে। [তথাহি যদি সাধুদৃষ্টান্তঃ সমবলম্ব্যতে তদাপি স্বার্থবিনাশশঙ্কয়া অস্য পরিত্যাগসঙ্কল্পো ন কথমপি যুজ্যতে, তদস্তু মে কিঞ্চিৎস্বার্থহানিঃ তথাপি অয়ং দীনো মামেব শরণমগাৎ মাঞ্চ বিনা নালময়ং জীবিতুমতঃ সর্ব্বথায়ং মে রক্ষণীয় এবেতি ভাবঃ] ॥ ১০

মূলানুবাদ।—আর্য্যভাবাপন্ন শান্তস্বভাব দীনের বন্ধু সাধুগণ এইরূপ বিষয় উপস্থিত হইলে নিজ গুরুতর স্বার্থও উপেক্ষা করেন, এ বিষয়ে কোনও সন্দেহ নাই ॥ ১০

শ্রীধরটীকা।—তদেবাহ—নূনং হীতি ॥ ১০

অন্বয়ঃ।—[উক্তরূপং চিন্তয়তস্তস্য তত্র হরিণপোতকে সমাসক্তিমাহ ইতীত্যাদিনা] ইতি (উক্তরূপেণ) কৃতানুষঙ্গঃ (কৃতঃ অনুষঙ্গঃ আসক্তিঃ যেন তথাভূতঃ) [স ভরতঃ] আসনশয়নাটনস্নানাশনাদিষু (আসনম্ অবস্থানং, শয়নম্, অটনং পরিভ্রমণং, স্নানম্, অশনং ভোজনঞ্চ, তান্যেব আদিভূতানি যেষাং তেষু আসনাদিষু সর্ব্বক্রিয়াসু ইত্যর্থঃ)) মৃগজহুনা (মৃগশাবকেন) সহ স্নেহানুবদ্ধহৃদয়ঃ (স্নেহেন অনুবদ্ধম্ আপ্লুতং হৃদয়ং মনঃ যস্য তথাভূতঃ) আসীৎ। [তথাহি তস্মিন্ মৃগপোতকে স তথা অনুরক্তঃ যথা কদাপি তং পরিত্যজ্য কিমপি ন চকার ইতি ভাবঃ] ॥ ১১

মূলানুবাদ।—এইরূপ ভাবে সেই হরিণশাবকের বিষয়ে অনুরাগী হইয়া রাজর্ষি ভরত আসন, শয়ন, ভ্রমণ, স্নান ও আহারাদি কোনও কার্য্যেই তাহার স্নেহ ছাড়িতেন না. সকল সময়েই তাঁহার হৃদয় ঐ হরিণশাবকের স্নেহে আপ্লুত থাকিত ॥ ১১

শ্রীধরটীকা।—ইত্যেবং কৃতোঽনুষঙ্গ আসক্তির্যেন। মৃগজহুনা মৃগাপত্যেন সহ স্নেহেনানুবদ্ধং হৃদয়ং যেন ॥ ১১

কুশ-কুসুম-সমিৎ-পলাশ-ফল-মূলোদকান্যাহরিষ্যমাণো বৃক-শালাবৃকাদিভ্যো ভয়মাশংসমানো যদা সহ হরিণকুণকেন বনং সমাবিশতি ॥ ১২

পথিষু চ মুগ্ধভাবেন তত্র তত্র বিষক্তমতিপ্রণয়ভরহৃদয়ঃ কার্পণ্যাৎ স্কন্ধেনোদ্বহতি। এবমুৎসঙ্গ উরসি চাধায়োপলালয়ন্ মুদং পরমামবাপ ॥ ১৩

ক্রিয়ায়ামনির্বর্ত্ত্যমানায়ামন্তরালেঽপ্যুত্থায়োত্থায় যদৈনমভিচক্ষীত তর্হি বাব স বর্ষপতিঃ প্রকৃতিস্থেন মনসা তস্মা আশিষ আশাস্তে স্বস্তি স্তাদ্ বৎস তে সর্ব্বত ইতি ॥ ১৪

অন্বয়ঃ।—[ কুশসমাহরণাদিক্রিয়াকালেঽপি তেনৈব সহ বিহরণমাহ কুশেত্যাদিনা ] [ সঃ ] কুশ-কুসুম-সমিৎ-পলাশ-ফল-মূলোদকানি আহরিষ্যমাণঃ ( আহর্ত্তুং গমিষ্যন্, আহর্ত্তুমিচ্ছন্নিত্যর্থঃ ) যদা বৃকশালাবৃকাদিভ্যঃ ( বৃকাঃ বন্যাঃ ব্যাঘ্রাঃ তরক্ষবো বা শালাবৃকাঃ শ্বানঃ তেভ্যঃ ) ভয়ম্ ( অস্য হরিণশাবকস্য অনিষ্টং আশঙ্কমানঃ ভবতীতি শেষঃ ) [ তদা ] হরিণকুণকেন ( তেন হরিণশাবকেন ) সহ বনং সমাবিশতি, ( ন তু তং পরিত্যজ্য ইতি ভাবঃ ) ॥ ১২

মূলানুবাদ।—যখন তিনি হোমাদি কার্য্যসম্পাদনের জন্য কুশ, পুষ্প, সমিধ্, পত্র, ফল, মূল ও জল সংগ্রহ করিবার জন্য বনে যাইতে সংকল্প করিতেন, তখন তাঁহার শঙ্কা হইত যে, পাছে ( এই হরিণশাবক আশ্রমে একাকী থাকিলে ) বৃক ও কুক্কুর প্রভৃতি দ্বারা ইহার অনিষ্ট সাধিত হয়, এই ভাবিয়া তাহাকে সঙ্গে করিয়াই তিনি বনে প্রবেশ করিতেন ॥ ১২

শ্রীধরটীকা।—স্নেহানুবন্ধমেব প্রপঞ্চয়তি—কুশকুসুমেত্যাদিনা স্বধয়তীত্যন্তেন। শালাবৃকাঃ শ্বানঃ। যদা ভয়ং শঙ্কমানো ভবতি তদা তেন সহ বনং সমাবিশতি ॥ ১২

অন্বয়ঃ।—[ পথি গচ্ছতোঽপি তস্য হরিণশাবকস্য পদে পদে ক্লেশাদিকমসহমানস্য তস্য স্কন্ধেনাপ্যুদ্বহনমাহ পথিষিত্যাদিনা ] পথিষু চ ( সুদীর্ঘেষু মার্গেষু ) তত্র তত্র ( কর্দ্দমোপরিজাতকোমলতৃণাদৌ ) মুগ্ধভাবেন বিষক্তং ( কর্দ্দমপাতেন শারীরমনিষ্টপাতমবুদ্ধা তত্র লগ্নম্ ) [ তং হরিণশাবকম্ ) অতিপ্রণয়ভরহৃদয়ঃ ( অতিশয়িতঃ প্রণয়ভরঃ স্নেহরাশিঃ যত্র তথাভূতং হৃদয়ং যস্য তথাভূতঃ ) [ স ভরতঃ ] কার্পণ্যাৎ ( অতিদীনভাবাৎ ) স্কন্ধেন উদ্বহতি। [ তথাহি যদ্যয়ং স্বয়ং গচ্ছেৎ তদা এবং যত্র তত্র তৃণাদিলোভেন বিপদ্যেত ইতি নিশ্চিত্য তমুত্থাপ্য স্কন্ধেন উবাহ ইতি ভাবঃ। কেচিত্তু মুগ্ধভাবেন বিষক্তমতিরিতি ভরতস্য বিশেষমিত্যাহুঃ, তন্মতে মুগ্ধভাবেন হরিণশাবকে সুতরাং মোহবশেন বিষক্তমতিঃ তত্র সমাসক্তচিত্তঃ ইত্যর্থঃ। তত্র অতিপ্রণয়ভরহৃদয় ইত্যপি পাঠঃ ] এবং উৎসঙ্গে ( ক্রোড়ে ) উরসি চ ( বক্ষসি চ ) আধায় ( স্থাপয়িত্বা ) উপলালয়ন্ পরমাং মুদং ( হর্ষম্ ) অবাপ ॥ ১৩

মূলানুবাদ।—পথের নানাস্থানে কর্দ্দমোপরিজাত তৃণাদি দর্শন করিয়া মুগ্ধতাহেতু সেই সেই স্থানে হরিণশাবক যখন ( নিজ বিপত্তি বিবেচনা না করিয়া ) লগ্ন হইত, তখন তাহার প্রতি হৃদয়ের অত্যন্ত স্নেহবশতঃ ভরত তাহাকে ( বিপদ হইতে রক্ষা করিবার উদ্দেশ্যে ) স্কন্ধে করিয়া বহন করিতেন। এইরূপে তাহাকে ক্রোড়ে ও বক্ষে স্থাপন করিয়া নানাপ্রকার আদর করিয়া তিনি পরম আনন্দ লাভ করিতেন ॥ ১৩

শ্রীধরটীকা।—অতিশয়িতঃ প্রণয়ভরো যস্য তৎ হৃদয়ং যস্য সঃ ॥ ১৩

অন্বয়ঃ।—[ধ্যানাদ্যন্তরালেঽপি তচ্চিন্তয়া ধ্যানব্যাঘাতমাহ ক্রিয়ায়ামিত্যাদিনা] [ সঃ ] ক্রিয়ায়াং ( ভগবৎ-

অন্যদা ভৃশমুদ্বিগ্নমনা নষ্টদ্রবিণ ইব কৃপণঃ সকরুণমতিতর্ষেণ হরিণকুণকবিরহবিহ্বল-হৃদয়সন্তাপস্তমেবানুশোচন্ কিল কশ্মলং মহদভিরম্ভিত ইতি হোবাচ ॥ ১৫

অপি বত স বৈ কৃপণ এণবালকো মৃতহরিণীসুতোঽহো মমানার্য্যস্য শঠকিরাতমতে-রকৃতসুকৃতস্য কৃতবিশ্রম্ভ আত্মপ্রত্যয়েন তদবিগণয়ন্ সুজন ইবাগমিষ্যতি ॥ ১৬

পরিচর্য্যাকর্ম্মণি ) অনির্বর্ত্ত্যমানায়াম্ ( অসম্পন্নায়াম্ ) অন্তরা অপি (অন্তরালেঽপি) উত্থায় উত্থায় ( ভগবৎপরিচর্য্যা-কার্য্যমপহায় ইতি শেষঃ ) যদা এণং ( হরিণশাবকং, এনমিতি দন্ত্যনকারযুক্তপাঠে এনং এতং হরিণশাবকমিত্যে বার্থঃ ) অভিচক্ষীত ( পশ্যেৎ ) তর্হি বাব ( তস্মিন্নেব কালে ) [ সঃ ] বর্ষপতিঃ ( ভরতঃ ) প্রকৃতিস্থেন ( স্বস্থেন ) মনসা 'হে বৎস ! তে ( তুভ্যং ) সর্ব্বতঃ ( সর্ব্বস্মিন্ বিষয়ে ) স্বস্তি ( কল্যাণং ) স্যাৎ ( অস্তু )' ইতি ( উক্তরূপাঃ ) আশিষঃ তস্মৈ ( হরিণশাবকায় ) আশাস্তে। [ তথাহি তস্য অনুরাগেণ এবং তস্য হৃদয়মাপ্লুতমভূৎ যথা তচ্চিন্তা-মপহায় একান্তেন মনসা স ভগবৎপরিচর্য্যায়ামপি ন বর্ত্তিতুং শশাক ইতি ভাবঃ ] ॥ ১৪

মূলানুবাদ।—রাজর্ষি ভরত যখন ভগবানের পরিচর্য্যায় নিযুক্ত থাকিতেন, তখন ক্রিয়া শেষ না হইতেই মধ্যে মধ্যে পুনঃ পুনঃ উঠিয়া যেমন সেই হরিণশাবককে সম্মুখে দেখিতে পাইতেন, অমনি স্বস্থ চিত্তে সেই হরিণ শাবকের প্রতি আশীর্ব্বাদ করিতেন যে—হে বৎস ! তোমার সকল বিষয়ে কল্যাণ হউক ॥ ১৪

শ্রীধরটীকা।—ক্রিয়ায়াং দেবপূজাদিলক্ষণায়াম্। বর্ষপতির্ভরতঃ। প্রকৃতিস্থেন সুস্থেন। স্যাৎ ভূয়াৎ ॥ ১৪

অন্বয়ঃ।—[ উত্থায় কদাচিদস্য অদর্শনেন চিত্তস্য দুঃস্থতামাহ অন্যদেত্যাদিনা ] অন্যদা ( কদাচিদস্য উত্থায় অদর্শনসময়ে ) ভৃশম্ ( অত্যর্থম্ ) উদ্বিগ্নমনাঃ ( উদ্বিগ্নং তদীয়ানিষ্টাশঙ্কয়া ভীতং মনঃ অন্তঃকরণং যস্য তথাভূতঃ ) নষ্টদ্রবিণঃ ( নষ্টং দ্রবিণং পূর্ব্বসঞ্চিতবিত্তং যস্য সঃ ) কৃপণ ইব ( দরিদ্র ইব ) অতিতর্ষেণ ( অতিতরাম্ ঔৎসুক্যেন ) হরিণকুণকবিরহবিহ্বলহৃদয়সন্তাপঃ ( হরিণকুণকস্য হরিণশাবকস্য বিরহেণ বিয়োগেন বিহ্বলং বিকারগ্রস্তম্ অতি-চঞ্চলমিত্যর্থঃ যৎ হৃদয়ং তত্র সন্তাপঃ যস্য তথাভূতঃ অথবা হরিণকুণকবিরহেণ বিহ্বলঃ বিশৃঙ্খলং প্রবৃত্তঃ হৃদয়-সন্তাপঃ যস্য তথাভূতঃ ) মহৎ ( বিপুলং ) কশ্মলং ( বিকারম্ ) অভিরম্ভিতঃ ( প্রাপিতঃ সন্) তমেব (হরিণশাবকম্) অনুশোচন্ কিল ( ব্যর্থমেব অনুশোচন্, কিলেত্যলীকে ) সকরুণং (করুণভাবসহিতং যথা স্যাৎ তথা) ইতি ( বক্ষ্য-মাণরূপম্ ) উবাচ হ ॥ ১৫

মূলানুবাদ।—আবার যখন ভগবৎপরিচর্য্যা অসমাপ্ত থাকিতেই মধ্য পথে উঠিয়া তিনি সেই হরিণশাবককে সম্মুখে দেখিতে পাইতেন না, তখন তাঁহার চিত্ত হরিণশাবকের অনিষ্ট আশঙ্কায় অত্যন্ত উদ্বিগ্ন হইয়া উঠিত, নষ্টবিত্ত দরিদ্রের ন্যায় অত্যন্ত ঔৎসুক্যহেতু হরিণশাবকের বিরহজনিত সন্তাপ তাঁহার হৃদয়কে বিহ্বল করিয়া দিত, তিনি হৃদয়ে অত্যন্ত বিকার প্রাপ্ত হইয়া অতি করুণভাবে তাহারই উদ্দেশে এইরূপ ( বক্ষ্যমাণরূপ ) শোক করিতে থাকিতেন ॥ ১৫

শ্রীধরটীকা।—অন্যদা অদর্শনে সকরুণং যথা ভবতি এবমনুশোচন্নিতি হোবাচেত্যন্বয়ঃ। অতিতর্ষেণ অত্যৌৎসুক্যেন। হরিণকুণকবিরহেণ বিহ্বলে হৃদয়ে সন্তাপো যস্য। কশ্মলং মোহং প্রাপিতঃ সন্ ॥ ১৫

অন্বয়ঃ।—[ ইতি হোবাচেত্যনেনোপক্ষিপ্তং শোকপ্রকারমাহ অপীত্যাদিনা ] অহো ( খেদে অব্যয়ম্ ) বত ( অনুকম্পাচামব্যয়ম্ ) স বৈ ( ঽশ্রোত্বঃ ) কৃপণঃ ( বরাকঃ ) মৃতহরিণীসুতঃ এণবালকঃ ( এণশ্চাসৌ বালকশ্চেতি এণবালকঃ, অনতিক্রান্তশৈশবঃ মৃগশিশুঃ ) অনার্য্যস্য ( আর্য্যভাববিমুক্তস্য, শরণাগতপরিপালনরূপার্য্যকর্ম্মাভাবাৎ ইতি ভাবঃ) শঠকিরাতমতেঃ (শঠকিরাতস্যেব মতিঃ বুদ্ধিঃ যস্য তথাভূতস্য) অকৃতসুকৃতস্য (ন কৃতম্ আচরিতং

অপি ক্ষেমেণাস্মিন্নাশ্রমোপবনে শষ্পাণি চরন্তং দেবগুপ্তং দ্রক্ষ্যামি ॥ ১৭

অপি চ ন বৃকঃ শালাবৃকোঽন্যতমো বা নৈকচরো (একচরো) বা ভক্ষয়তি ॥ ১৮

নিম্লোচতি হ ভগবান্ সকলজগৎক্ষেমোদয়স্ত্রয্যাত্মাদ্যাপি ন মম মৃগবধূন্যাস আগচ্ছতি ॥ ১৯

সুকৃতম্ আশ্রিতপালনাদিসমুত্থং পুণ্যং যেন তথাভূতস্য) মম (ভরতস্য) তৎ (অনার্য্যত্বশাঠ্যাদিকম্) অবিগণয়ন্ (তুচ্ছং মন্যমানঃ) সুজন ইব কৃতবিস্রম্ভঃ (কৃতঃ সঞ্চারিতঃ স্বীয়ে অন্তঃকরণে ইতি শেষঃ, বিস্রম্ভঃ যেন তথাভূতঃ, বিশ্বস্ত ইত্যর্থঃ) আত্মপ্রত্যয়েন (অয়ং মম আত্মা আত্মীয় ইতি প্রত্যয়েন বিশ্বাসেন ইত্যর্থঃ) অপি (অপি সম্ভাবনায়াম্) আগমিষ্যতি। [তথাহি স্বীয়মাতুর্মরণাৎ নিরাশ্রয়োঽয়ং হরিণশাবকঃ মামেব আশ্রিত্য জীবতি অহঞ্চ সমুদাসীনঃ নাস্য রক্ষাং কৃতবান্ পরং শঠকিরাতসাদৃশ্যেন উপেক্ষিতবানেব, তদয়ং কিং বিপন্নঃ? কিংবা মম দুর্ভাগ্যস্য স্বপ্নেনাপি সৌভাগ্যেন স্বীয়হৃদয়সারল্যেন বা মামাত্মীয়ং মত্বা অচিরাৎ কুশলী সমাগচ্ছেদিতি সকরুণং চিন্তিতবান্ ইতি বিশদার্থঃ] ॥ ১৬

মূলানুবাদ।—(ভরত এই বলিয়া শোক করিতে লাগিলেন যে,) হায় হায়! বিমাতৃক সেই দীন হরিণ-শাবক (আশ্রিতপালন না করায়) অনার্য্য শঠ ও কিরাতের ন্যায় ক্রূরমতি হতভাগ্য আমার সেই সকল অপরাধ গ্রহণ না করিয়া বিশ্বস্তচিত্তে আমাকে আত্মীয় মনে করিয়া সুজনের ন্যায় আবার কি ফিরিয়া আসিবে? ১৬

শ্রীধরটীকা।—অপীতি সম্ভাবনায়াম্। বতেত্যনুকম্পায়াম্। অহো ইতি খেদে। শঠকিরাতয়োরিব বঞ্চনপরা ক্রূরা চ মতির্যস্য অকৃতসুকৃতস্য নির্ভাগ্যস্য মম শাঠ্যাদিকম্ অগণয়ন্ আগমিষ্যতি কিম্? অপরাধাচিন্তনে হেতুঃ—আত্মপ্রত্যয়েন স্বচিত্তশুদ্ধ্যা কৃতবিশ্বাসঃ সন্ সুজনো যথা ন গণয়তি তদ্বৎ ॥ ১৬

অন্বয়ঃ।—[অন্যদপি শোকবচনমাহ অপীত্যাদিনা] অস্মিন্ আশ্রমোপবনে (আশ্রমসন্নিহিতে উদ্যানে) অপি (সম্ভাবনায়াম্) ক্ষেমেণ (মঙ্গলেন) শষ্পাণি (দূর্ব্বাদিতৃণানি) চরন্তম্ (অভ্যবহরন্তং) দেবগুপ্তং (ময়া সমারাধিতপূর্ব্বৈঃ দেবৈঃ গুপ্তং মদীয়স্ববুদ্ধ্যা ভক্তবাৎসল্যেন পরিরক্ষিতং) [তং হরিণশাবকং] দ্রক্ষ্যামি। [দেব-গুপ্তমিত্যস্য দেবৈঃ সদ্‌গোপিতমিত্যেবার্থঃ, তথাহি অহং যান্ দেবান্ আরাধয়ামি তেষাং দেবানাং মৎকৃতাপরিচর্য্যা অনেন অন্তরান্তরা প্রতিহন্যতে অতঃ স্বীয়পরিচর্য্যাভঙ্গকুপিতা দেবা এব অস্য গোপনং কৃতবন্তঃ, তদপি পুনরস্য দর্শনং লভেয় ইতি ভাবঃ] ॥ ১৭

মূলানুবাদ।—আবার কি তাহাকে এরূপ ভাবে দেখিতে পাইব যে, এই আশ্রমোপবনে সে দেবরক্ষিত হইয়া নির্বিঘ্নে কোমল তৃণ ভক্ষণ করিতেছে ॥ ১৭

শ্রীধরটীকা।—শষ্পাণি কোমলতৃণানি ॥ ১৭

অন্বয়ঃ।—[শ্বাপদৈরস্য ভক্ষণশঙ্কামুপন্যস্য শোকমাহ অপি চ ন বৃক ইত্যাদিনা] বৃকঃ শালাবৃকঃ (সারমেয়ঃ) বা অন্যতমঃ (যঃ কশ্চিদেকঃ) অপি ন ভক্ষয়তি (ইমং হরিণশাবকমিতি শেষঃ) নৈকচরঃ (যূথচরঃ অন্যৈঃ হিংস্রৈঃ মিলিতঃ সন্ ইত্যর্থঃ) বা (ন ভক্ষয়তি ইমামিতি শেষঃ, অথবা একঃ অন্যৈরসহায় এব চরতি যঃ ক্রূরপ্রকৃতিঃ সিংহব্যাঘ্রাদিঃ স কিং ভক্ষয়তি এতমিতি শেষঃ) ॥ ১৮

মূলানুবাদ।—বৃক অথবা সারমেয় বা শূকরাদি দলবদ্ধ হইয়া, অথবা একাকিভাবে বিচরণকারী ব্যাঘ্রাদি ইহাকে ভোজন করিতেছে না ত? ॥ ১৮

শ্রীধরটীকা।—নৈকচরো যূথচরঃ শূকরাদিঃ। যদ্বা এক এব চরতি যঃ ক্রূরস্বভাবো ব্যাঘ্রাদিঃ ভক্ষয়তি কিম্? ॥ ১৮

অপিস্বিদকৃতসুকৃতমাগত্য মাং সুখয়তি হরিণরাজকুমারো বিবিধরুচিরদর্শনীয-নিজ-মৃগ-দারক-বিনোদৈরসন্তোষং স্বানামপনুদন্ ॥ ২০

ক্ষ্বেলিকায়াং মাং মৃষা সমাধিনামীলিতদৃশং প্রেমসংরম্ভেণ চকিতচকিতম্ আগত্য পৃষদপরুষবিষাণাগ্রেণ লুঠতি ॥ ২১

অন্বয়ঃ।—[ অন্যথাপি মৃগশিশুমবিকৃত্য শোকং বিবৃণোতি নিম্লোচতীত্যাদিনা ] ভগবান্ সকলজগৎ-ক্ষেমোদয়ঃ ( সকলানাং জগতাং ক্ষেমঃ কল্যাণকরঃ উদয়ঃ যস্য তথাভূতঃ, উদয়েন সকলজগতাং মঙ্গলকর ইত্যর্থঃ ) ত্রয্যাত্মা ( ত্রয়ী বেদঃ আত্মা স্বরূপং যস্য তথাভূতঃ, বেদস্বরূপঃ বেদপ্রবর্ত্তকো বা, সূর্য্য ইতি যাবৎ ) নিম্লোচতি ( অস্তং যাতি ) হ ( প্রায়েণ অস্তং গত এব ইত্যর্থঃ ) অদ্যাপি ( ইদানীমপি ) মম মৃগবধূন্যাসঃ ( মৃগবধ্বাঃ অকাণ্ডে মৃতায়াঃ ময়া পাল্যমানস্য মৃগশিশোর্জনন্যাঃ ন্যাসঃ নিক্ষেপভূতঃ মৃগশিশুঃ ) ন আগচ্ছতি ( ন প্রত্যাবর্ত্ততে ) [ তথাহি সন্ধ্যা সমাগতপ্রায়া ইতঃপরঞ্চ শ্বাপদাদীনামুপদ্রবো বনে প্রভবেৎ তদদ্যাপি তস্য অনাগমনং সুমহদাশঙ্কাস্থানমিতি ভাবঃ ] ॥ ১৯

মূলানুবাদ।—যাঁহার উদয়ে সকল জগতের কল্যাণ হয়, ( যাঁহার অস্তগমনে জগতে শ্বাপদাদির উপদ্রব বাড়িয়া ওঠে ) সেই ভগবান্ বেদাত্মা সূর্য্যদেব প্রায় অস্তে গিয়াছেন, এখনও মৃগবধূর গচ্ছিত মৃগশাবক আমার নিকট ফিরিয়া আসিতেছে না! ( ইহাতে আমার অত্যন্ত শঙ্কা হইতেছে ) ॥ ১৯

শ্রীধরটীকা—সকললোকস্য ক্ষেমো যস্মাৎ স উদয়ো যস্য, বেদত্রয়ী আত্মা স্বরূপং যস্য স সূর্য্যো নিম্লোচতি অস্তং যাতি। মৃগবধ্বা ন্যাসঃ নিক্ষেপভূতঃ ॥ ১৯

অন্বয়ঃ।—[ অন্যথাপি শোকং বিবৃণোতি অপি স্বিদিত্যাদিনা ] [ সঃ ] হরিণরাজকুমারঃ ( হরিণানাং রাজা শ্রেষ্ঠঃ তস্য কুমারঃ শাবকঃ, অথবা হরিণঃ মৃগশিশুরেব রাজকুমারঃ ইতি রূপকম্) বিবিধরুচিরদর্শনীয়নিজমৃগ-দারকবিনোদৈঃ ( বিবিধাঃ নানাপ্রকারাঃ রুচিরদর্শনীয়াঃ নিজাঃ যে মৃগদারকবিনোদাঃ মৃগশিশুযোগ্যানি চঞ্চলপ্রেক্ষিতগত্যাদীনি বস্তূনি তৈঃ ) স্বানাং ( স্বজাতীয়ানাং মৃগাদীনাম্ ) অসন্তোষম্ ( অপ্রীতিম্ ) অপনুদন্ ( অপসারয়ন্, প্রীতিং সংজনয়ন্নিত্যর্থঃ ) আগত্য ( মৎসমীপমুপসৃত্য ) অপিস্বিৎ ( সম্ভাবনায়াম্ ) অকৃতসুকৃতম্ ( অকৃতপুণ্যং দুর্ভগমিতি যাবৎ ) মাং সুখয়তি ( সুখিনং কুর্য্যাৎ, বিধ্যর্থে লট্ প্রয়োগ আর্ষঃ, ব্রীহীন্ প্রোক্ষতীত্যাদিবৎ লটো বা বিধিলিঙ্ বিভক্ত্যর্থঃ ) ॥ ২০

মূলানুবাদ।—সেই হরিণ-রাজকুমার নানা প্রকার রমণীয় মৃগশিশুযোগ্য ক্রীড়াদি বিনোদনোপায় করিতে করিতে স্বজাতীয়গণের অপ্রীতি অপসারণ করতঃ আগমন করিয়া দুর্ভাগা আমাকে সুখী করিবে কি? ২০

শ্রীধরটীকা।—হরিণ এব রাজকুমারঃ আগত্য মাম্ অপিস্বিৎ সুখয়তি সুখয়িষ্যতীত্যর্থঃ। কিং কুর্ব্বন্? বিবিধৈঃ রুচিরৈর্দর্শনীয়ৈর্নিজৈর্মৃগদারকবিনোদৈঃ স্বীয়ানাং খেদমপনুদন্ ॥ ২০

অন্বয়ঃ।—[ অথান্যথাপি শোকং বিবৃণোতি ক্ষ্বেলিকায়ামিত্যাদিনা ] [ সঃ হরিণরাজকুমারঃ ] ক্ষ্বেলি-কায়াং ( ক্রীড়ায়াং ) মৃষা ( অযথার্থেন, রে মূঢ়! ত্বাং পুত্রতো যে সর্ব্বং ভগবতঃ শ্রবণকীর্ত্তনাদ্যাত্মকং পরিচর্য্যাকর্ম্ম নষ্টং তত্ত্যক্তা ত্বামদ্যাবধি ময়া ভগবৎসমাধিঃ কর্ত্তব্য ইত্যেবং কাল্পনিকেন ইত্যর্থঃ ) সমাধিনা ( ভগবতো ধ্যানেন, মৃগশিশুসমাসক্তেস্তদাপি অন্তরেণ অপরিত্যাগাদেব সমাধেরস্য মিথ্যাত্বম্ ) আমীলিতদৃশং ( নিমীলিতচক্ষুষং ) মাং ( ভবতং ) প্রেমসংরম্ভেণ ( প্রণয়কোপেন ) চকিতচকিতং ( কথঞ্চিদপরাধং বিদিত্বৈব ভীতভীতং যথা স্যাৎ তথা ) আগত্য ( মম চতুর্ষু পার্শ্বেষু পরিভ্রম্য ) পৃষদপরুষবিষাণাগ্রো ( পৃষতা জলবিন্দুনা ইব অপরুষেণ

আসাদিতহবিষি বর্হিষি দূষিতে ময়োপালব্ধো ভীতভীতঃ সপদ্যুপরতরাস ঋষিকুমার-বদবহিতকরণকলাপ আস্তে ॥ ২২

কিং বা অরে আচরিতং তপস্তপস্বিন্যানয়া যদিয়মবনিঃ সবিনয়-কৃষ্ণসার-তনয়তনুতর-সুভগ-শিবতমাখরখুরপদপঙ্‌ক্তিভির্দ্রবিণবিধুরাতুরস্য কৃপণস্য মম দ্রবিণপদবীং সূচয়ন্ত্যাত্মানঞ্চ সর্ব্বতঃ কৃতকৌতুকং দ্বিজানাং স্বর্গাপবর্গকামানাং দেবযজনং করোতি ॥ ২৩

কোমলেন বিষাণাগ্রেণ শৃঙ্গাগ্রভাগেন, শৃঙ্গাগ্রস্য অপরুষত্বঞ্চ তস্য শৈশবাৎ প্রণয়পূর্ব্বকস্পর্শনাচ্চ উপপাদ্যম্) লুঠতি (সংঘট্টয়তি) ॥ ২১

**মূলানুবাদ।**—আমি যখন ক্রীড়ায় মিথ্যা সমাধি অবলম্বন পূর্ব্বক (তাহার প্রতি তিরস্কার করিয়া) চক্ষুঃ নিমীলিত করিয়া থাকি, তখন সেই হরিণশাবক প্রণয়কোপবশতঃ আমার চারিদিকে চকিত চকিতভাবে ভ্রমণ করিয়া জলবিন্দুর ন্যায় কোমল শৃঙ্গাগ্রদ্বারা আমার গাত্রে যেমন মৃদু মৃদু সংঘট্টন করে ॥ ২১

**শ্রীধরটীকা।**—সম্ভবতি চৈতদিত্যাহ। ক্ষ্বেলিকায়াং ক্রীডায়াং মৃষা যঃ সমাধিস্তেন আমীলিতে দৃশৌ যেন তং মাং প্রেমসংরম্ভেণ প্রণয়কোপেন পৃষজ্জলবিন্দুরুদ্বৎ অপরুষেণ মৃদুনা বিষাণাগ্রেণ লুঠতি সংঘট্টয়তি ॥ ২১

**অন্বয়ঃ।**—[ অথান্যথাপি শোকমাহ আসাদিতহবিষীত্যাদিনা ] ময়া আসাদিতহবিষি (আসাদিতং প্রাপ্তং হবিঃ যেন তথাভূতে) বর্হিষি (দর্ভে) দূষিতে (দন্তাকর্ষণাদিনা অপবিত্রীকৃতে সতি) [ময়া] উপালব্ধঃ (তিরস্কৃতঃ সন্) [সঃ] ভীতভীতঃ (অত্যর্থং ভয়ং প্রাপ্তঃ) সপদি (সহসা) উপরতরাসঃ (উপরতঃ নিবৃত্তঃ রাসঃ ক্রীডা যস্য তথাভূতঃ) ঋষিকুমারবৎ অবহিতকরণকলাপঃ (অবহিতঃ নিশ্চলীকৃতঃ করণকলাপঃ ইন্দ্রিয়সমূহঃ যেন তথাভূতঃ সন্) আস্তে। [ন তু তদৈব পুনরপি তস্য দূষণে প্রবৃত্তিং লভত ইতি ভাবঃ] ॥ ২২

**মূলানুবাদ।**—আমি যখন হোমের দর্ভে হবিঃ প্রদান করি, তখন চাঞ্চল্যবশতঃ হরিণশিশুটি সেই দর্ভ দন্তাদি দ্বারা আকর্ষণ করিয়া অপবিত্র করিলে আমি তিরস্কার করি এবং সে সেই তিরস্কারে অত্যন্ত ভীত হইয়া সহসা ক্রীডা পরিত্যাগ পূর্ব্বক ঋষিকুমারের ন্যায় নিশ্চলেন্দ্রিয় হইয়া অবস্থান করে ॥ ৩১

**শ্রীধরটীকা।**—আসাদিতং হবির্যস্মিন্ তস্মিন্ বর্হিষি দর্ভে দন্তাকর্ষণাদিনা চাপলেন দূষিতে সতি। দূষিত্বেতি পাঠে বর্হিষি বিষয়ে দূষণং কৃত্বেত্যর্থঃ। ময়া অধিক্ষিপ্তঃ সন্ তৎক্ষণমেব উপরতক্রীডো নিশ্চল আস্তে ॥ ২২

**অন্বয়ঃ।**—[ অথাস্য সমীপে তস্য মৃগশিশোঃ পদচিহ্নং দৃষ্টবতঃ সৌভাগ্যসূচনমাহ কিং বেত্যাদিনা ] অরে! (অহো!) তপস্বিন্যা (সৌভাগ্যশালিন্যা) অনয়া (অবন্যা) কিং বা (কীদৃশমুৎকৃষ্টং) তপঃ আচরিতম্ (অনুষ্ঠিতং) যৎ (যস্মাৎ তপসোঽনুষ্ঠানাৎ হেতোঃ) ইয়ম্ অবনিঃ (পৃথিবী) সবিনয়-কৃষ্ণসার তনয়-তনুতর-সুভগ-শিবতমাখর-খুরপদপঙ্‌ক্তিভিঃ (সবিনঃঃ বিনয়বশাৎ কোমলচরণসঞ্চারঃ কৃষ্ণসারতনয়ঃ কৃষ্ণসারমৃগশিশুঃ তস্য তনুতরা অতিক্ষুদ্রাঃ সুভগাঃ অতিরমণীয়াঃ শিবতমাঃ কল্যাণময়াঃ অখরাঃ পরুষভাবরহিতাঃ সুকোমলা ইতি যাবৎ খুরাঃ যেষু তেষাং পদানাং ভূমিভাগে অঙ্কিতানাং চরণচিহ্নানাং পঙ্‌ক্তিভিঃ শ্রেণিভিঃ) দ্রবিণবিধুরাতুরস্য (দ্রবিণেন বিত্তভূতেন হরিণশিশুনা বিধুরস্য বিরহিতস্য অতএব আতুরস্য কাতরভাবযুক্তস্য) কৃপণস্য (দীনতাং গতস্য) মম দ্রবিণপদবীং (দ্রবিণস্য তস্য মৃগশিশোঃ পদবীং মার্গং) সূচয়ন্তী সর্ব্বতঃ (সর্ব্বস্মিন্ ভাগে) আত্মানং চ কৃতকৌতুকং (কৃতমণ্ডনম্) স্বর্গাপবর্গকামানাং (স্বর্গম্ নিরবচ্ছিন্নসুখরূপং তদধিকরণপ্রদেশাত্মকং বা ত্রিদিবম্ অপবর্গং মোক্ষঞ্চ কাময়মানানাং) দ্বিজানাং (ব্রহ্মক্ষত্রবিশাং দ্বিজাতীনাং) দেবযজনং (দেবোদ্দেশেন যাগ-সাধনযোগ্যং) করোতি। ['যস্মিন্ দেশে মৃগঃ কৃষ্ণস্তস্মিন্ ধর্ম্মান্ নিবোধত' ইতি স্মৃত্যা কৃষ্ণসারবিহারভূমেরেব

অপিস্বিদসৌ ভগবানুড়ুপতিবেনং মৃগপতিভয়ান্মৃতমাতরং মৃগবালকং স্বাশ্রমপরিভ্রষ্ট-মনুকম্পয়া কৃপণজনবৎসলঃ পরিপাতি ॥ ২৪

কিংবাত্মজবিশ্লেষজ্বরদবদহনশিখাভিরুপতপ্যমানহৃদয়স্থলনলিনীকং মামুপসৃতমৃগীতনয়ং শিশিরশান্তানুরাগগুণিতস্রবন্নিজবদনসলিলামৃতময়গভস্তিভিঃ স্বধয়তীতি চ ॥ ২৫

ধর্ম্মানুষ্ঠানযোগ্যতায়াঃ কীর্ত্তনাৎ অস্য কৃষ্ণসারশিশোশ্চরণচিহ্নাঙ্কিততয়া পৃথিব্যা অস্যা দেবযজনযোগ্যভূমিত্বং জাতমিতি ভাবঃ ]॥ ২৩

মূলানুবাদ।—অহো! এই সৌভাগ্যবতী পৃথিবী এমন কি তপস্যার অনুষ্ঠান করিয়াছে যাহাতে বিনীতস্বভাব কৃষ্ণসার মৃগশিশুর সূক্ষ্ম সুন্দর কল্যাণময় কোমল খুরযুক্ত চরণের চিহ্নশ্রেণী নিজ দেহে ধারণ করিয়া মদীয় বিত্তস্বরূপ হরিণশিশুর বিরহে কাতর দৈন্যগ্রস্ত আমাকে তাহার পথ জানাইয়া দিতেছে এবং নিজদেহের সর্ব্বস্থান উহাদ্বারা ভূষিত করিয়া স্বর্গ ও মোক্ষকামী দ্বিজগণের দেবযজনযোগ্য স্থানরূপে আত্মাকে সূচিত করিতেছে॥ ২৩

শ্রীধরটীকা।—ইতি বহুধা প্রলপ্যোত্থায় বহির্নির্গতঃ সন্ খুরপাতভূভাগোপলম্ভসম্ভ্রান্তহৃদয় আহ—কিং বেতি। অরে অহো অনয়া ক্ষিত্যা কিং বা তপ আচরিতম্? তপস্বিন্যা সভাগ্যয়া। যদ্ যস্মাৎ ইদং সবিনয়স্য কৃষ্ণ-সারতনয়স্য তনুতরাঃ সুভগাঃ শিবতমা অথবাশ্চ খুরা যেষু তেষাং পদানাং তত্র তত্রাঙ্কিতানাং পঙ্‌ক্তিভিঃ দ্রবিণং মৃগস্তেন বিরহিতস্য অত এবাতুরস্য দুঃখিতস্য মম দ্রবিণমার্গং সূচয়ন্তী সতী স্বাত্মানঞ্চ তাভিঃ কৃতমণ্ডনং দ্বিজানাং দেবযজনং যজ্ঞভূমিং করোতি। 'যস্মিন্ দেশে মৃগঃ কৃষ্ণস্তস্মিন্ ধর্ম্মান্ নিবোধতে'তি স্মৃতেঃ॥ ২৩

অন্বয়ঃ।—[ অথ তদা সমুদিতপ্রায়স্য চন্দ্রস্য মৃগলাঞ্ছনং দৃষ্ট্বা তমেবাত্মনো মৃগশিশুমাশঙ্কমানঃ প্রস্তৌতি অপি স্বিদিত্যাদিনা ] অপিস্বিৎ (সম্ভাবনায়াম্) অসৌ (আকাশে দৃশ্যমানঃ) ভগবান্ (ঐশ্বর্য্যশালী, অন্যথা আকাশে বিচরতা অনেন ভূমিগতস্য মৃগশিশোঃ সমাদরণাসম্ভবাদিতি ভাবঃ) কৃপণজনবৎসলঃ (দীনজন্তুগণান্ প্রতি বাৎসল্য-যুক্তঃ) উড়ুপতিঃ (নক্ষত্রপতিঃ চন্দ্রঃ) মৃতমাতরং (মৃতা মাতা যস্য তথাভূতং) স্বাশ্রমপরিভ্রষ্টং (স্বনিবাসভূতাৎ মদীয়াশ্রমাৎ অন্যত্র ভ্রষ্টম্) এনং মৃগবালকং (মৃগশিশুং) মৃগপতিভয়াৎ (সিংহভয়াৎ) অনুকম্পয়া (দীনদুঃখ-প্রহরণেচ্ছয়া) পরিপাতি (রক্ষতি, স্বীয়লাঞ্ছনরূপেণ গৃহীত্বেতি শেষঃ) [ তথাহি যোঽয়মাকাশগতে চন্দ্রে মৃগশিশু-র্দৃশ্যতে স এব মে মৃগশিশুরিতি ভাবঃ ]॥ ২৪

মূলানুবাদ।—আকাশে দৃশ্যমান কৃপণজন-বৎসল ভগবান্ নক্ষত্রাধিপতি চন্দ্রই কি দয়াবশতঃ বিমাতৃক নিজ আশ্রম হইতে ভ্রষ্ট এই মৃগশিশুকে সিংহের ভয় হইতে (নিজ লাঞ্ছনরূপে গ্রহণ করিয়া) রক্ষা করিতেছেন॥ ২৪

শ্রীধরটীকা।—তাবদুদিতে চন্দ্রে মৃগং দৃষ্ট্বা স্বমৃগং তং সম্ভাবয়ন্নাহ—অপিস্বিদিতি॥ ২৪

অন্বয়ঃ।—[ অথ চন্দ্রস্য সুশীতলেন করসম্পাতেন শরীরশান্তিমনুভবন্নিবাহ কিংবেত্যাদি ] কিং বা (সম্ভাবনায়াম্) [ অসৌ ভগবান্ উড়ুপতিঃ ] আত্মজবিশ্লেষজ্বরদবদহনশিখাভিঃ (আত্মজঃ পুত্রস্থানীয়ঃ মৃগশিশুঃ তস্য বিশ্লেষেণ বিয়োগেন জাতঃ জ্বরঃ তাপঃ স এব দবদহনঃ দাবাগ্নিঃ তস্য শিখাভিঃ জ্বালাভিঃ) উপতপ্যমান-হৃদয়স্থলনলিনীকম্ (উপতপ্যমানা তাপং প্রাপ্তা হৃদয়মেব স্থলনলিনী স্থলপদ্মিনী যস্য তথাভূতং বহ্নিতাপদগ্ধ-পদ্মসাম্যেন দহ্যমানহৃদয়মিত্যর্থঃ) উপসৃতমৃগীতনয়ম্ (উপসৃতঃ অনুসৃতঃ মৃগীতনয়ঃ মৃগশিশুঃ যেন তথাভূতং মৃগীতনয় ইত্যত্র মৃগীপদং মৃতমাতৃকত্বসূচনেন সুতরামনুকম্পাসূচনার্থম্) মাং শিশিরশান্তানুরাগগুণিতস্রবন্নিজ-বদনসলিলামৃতময়গভস্তিভিঃ (শিশিরং শীতলং শান্তম্ অনুদ্ধতপ্রবৃত্তম্ অনুরাগেণ ময়ি প্রেম্ণা গুণিতং পুনঃ পুনরাবর্ত্তিতং যথা স্যাৎ তথা স্রবৎ ক্ষরৎ যৎ নিজবদনসলিলং তদেব অমৃতময়গভস্তয়ঃ তৈঃ, লোকে হি মাদৃশা

যথা বদনসলিলৈঃ প্রসিক্তৈঃ আবিষ্টানাং তাপং শময়ন্তি তথা অয়মপি চন্দ্রঃ শীতহৃদয়করকিরণৈর্মম ইতি ভাবাভিপ্রায়কমিদং পদকং) স্বদতীতি চ (শ্রীমজ্জীব) [ অন্যে তু বদন্তি, কিংবেতি ভাবিবস্তুসম্ভাবনয়া উপসৃত-মৃগীতনয়মিত্যস্য উপসৃতঃ প্রাপ্তঃ ভাবিনি কালে ইত্যর্থঃ যেন তথাভূতমিত্যর্থঃ। মাং কিং বা স্বদতি স্বদয়িষ্যতি প্রীণয়িষ্যতীতি যাবৎ। এতেন তদানীং মৃগশিশুবিরহাতুরস্য তস্য চন্দ্রকিরণো ন সুখায় পরং যদা তস্য লাভঃ সম্ভবেৎ তদৈব মহৎ সুখং ভবিষ্যতি তদীদৃশং সৌভাগ্যং কিমু কদাচিৎ মম স্যাদিত্যেবং ভাবনা পরিব্যক্তা ভবতীতি ]॥ ২৫

**মূলানুবাদ।**—পুত্রতুল্য মৃগশিশুর বিরহতাপরূপ দাবাগ্নির শিখা আমার হৃদয়কমলকে অত্যন্ত দগ্ধ করিতেছে, আমি সেই মৃগশিশুর সন্ধানে বহির্গত হইয়াছি, এই অবস্থা দেখিয়াই কি চন্দ্রদেব সুশীতল শান্তিপূর্ণ অনুরাগহেতু পুনঃ পুনঃ আবর্ত্তিত নিজ অমৃতময় কিরণরূপ বদন-সলিল দ্বারা আমাকে সুখী করিতে চেষ্টা করিতেছেন ? ২৫

**শ্রীধরটীকা।**—চন্দ্রস্পর্শসুখং প্রাপ্যাহ। কিংবেতি সম্ভাবনায়াম্। আত্মজবিশ্লেষেণ জস্তাপঃ, স এব দবদহনঃ, তস্য জ্বালাভিরুপতপ্যমানা হৃদয়রূপা স্থলনলিনী যস্য। জলস্থং পদ্মং তাপং সোঢুং সমর্থমিতি স্থল-গ্রহণম্। উপসৃতোঽনুগতো মৃগীতনয়ো যেন তং মাং চন্দ্রঃ স্বদতি শান্তিং নয়তি। কৈঃ? শিশিরং তৎ শান্তং সখ্যানুরাগেণ গলিতং আবর্ত্তিতং পুনঃ পুনঃ স্রবৎ যদ্ বদনসলিলং তদেবামৃতময়া গভস্তয়স্তৈঃ। লোকে হি সুহৃদাদয়ো বদনসলিলৈস্তাপং শময়ন্তীতি প্রসিদ্ধম্। উপসৃতো মৃগীতনয় ইতি পাঠে মনোরথমাত্রমেতৎ। উপসৃতঃ প্রাপ্তো মৃগীতনয়ঃ কিং বা মাং স্বদয়িষ্যতীতি। শেষং সমানম্॥ ২৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—রাজর্ষি ভরত যখন স্বীয় নিত্যকৃত্য সম্পাদন করিবার জন্য নদীতীরে বসিয়াছিলেন, তখন তাঁহার দৃষ্টি যেমন সেই হরিণশিশুর প্রতি পতিত হইয়াছিল, অমনি দয়াপরবশ হইয়া তিনি তাহাকে রক্ষা করিতে অগ্রসর হইয়া স্রোত হইতে তুলিয়া আশ্রমে লইয়া গিয়া পালন করিতে লাগিলেন, ফলে ক্রমে ক্রমে তাঁহার কর্ত্তব্য কর্ম্মে বিঘ্ন উপস্থিত হইতে লাগিল, কারণ তিনি অনবরতই সেই হরিণশিশুর কথা চিন্তা করিতেন। ইহাতে তাঁহার ধ্যান-ধারণা সকলই বিলুপ্ত হইল, ভগবানের চিন্তা হইতে তিনি বহু দূরে সরিয়া পড়িলেন। অনেক সময়েই তাঁহার মনে হইত যে—হায়! হায়! এই হরিণশিশু অতি দীন, ইহার জন্মকালেই ইহার মাতা মরিয়া গিয়াছে, দুর্ভাগ্যবশতঃ যেমন এই শিশু মাতৃক্রোড়ে স্থান পায় নাই, তেমনি আত্মীয় স্বজনও কেহ আসিয়া ইহাকে গ্রহণ করে নাই ও ইহার নিজেরও এমন সামর্থ্য কভু নাই যে স্বয়ংই আত্মরক্ষা করিতে পারে। বিধাতা ইহাকে যখন আমার আশ্রয়ে দিয়াছেন, ইহাকে আমার অবশ্যই পালন করিতে হইবে। এই হরিণশিশু জন্মমাত্রেই আমাকে আশ্রয়রূপে লাভ করিয়াছে, আমাকে ভিন্ন আর কাহাকেও আত্মীয় বলিয়া জানে না, ইহার আত্মীয় আর কেহ নাই। আমার প্রতি বিশ্বাস করিয়া এই শিশু আত্মসমর্পণ করিয়াছে, অতএব আমি যদি ইহাকে পালন না করি, তবে আমার মহান্ প্রত্যবায় হইবে। ইহাকে পালন করিতে যাইয়া আমার যে কর্ত্তব্য কর্ম্মের বহু বিঘ্ন হইতেছে ও হইবে তাহা দেখিতে গেলে চলিবে না, কারণ সাধুগণ স্বার্থ বিসর্জ্জন দিয়া পরার্থে জীবনপর্য্যন্তও দান করিয়া থাকেন, অতএব আমি যদি ইহার পালনের জন্য সামান্য স্বার্থ বিসর্জ্জন করিতে না পারি, স্বার্থের অনুরোধে এই শরণাগত হরিণ শিশুকে উপেক্ষা করি, তবে আর আমার পাপের সীমা থাকিবে না ও তাহাতে মহান্ অনিষ্টের সম্ভাবনা রহিয়াছে। অতএব ইহাকে পালন না করিয়া প্রত্যবায় ভোগ করা অপেক্ষা সাধুগণের পদবী অনুসরণ করিয়া শরণাগত শিশুকে পালন করিয়া স্বার্থ ত্যাগই কর্ত্তব্য; ইহাতে কোনও বিপ্রতিপত্তির বিষয় নাই। এইরূপ নানা চিন্তা করিয়া রাজর্ষি ভরত নিজ কার্য্যের সমর্থন করিতে লাগিলেন এবং সকল সময়েই সেই মৃগশিশুর

স্নেহে পরিপূর্ণ থাকিয়া তাহার লালন পালন করিতে লাগিলেন ও আহারের সময় আহার্য্য, পিপাসার সময় পানীয়, শয়নের সময় কোমল তৃণময় শয্যা প্রভৃতি দান করিয়া তাহাকে পোষণ করিতে লাগিলেন।

যখন তিনি নিত্য-কর্ত্তব্য হোমাদি কার্য্য সম্পাদনের উপযোগী কুশাদি উপকরণ সংগ্রহ করিবার জন্য বনে যাইতেন, তখন তাঁহার মনে হইত—এই বনে কত হিংস্র শ্বাপদগণ বাস করে, তাহারা সর্ব্বদাই হরিণাদি দুর্ব্বল প্রাণীকে নিরাশ্রয় পাইলেই হত্যা করিয়া ফেলে, অতএব যদি আমি এই হরিণশিশুকে একাকী এই আশ্রমে রাখিয়া যাই, তবে হয় ত হিংস্রজন্তুর আক্রমণে এই মৃগশিশু বিপন্ন হইতে পারে, অতএব ইহাকেও সঙ্গে লইয়া যাওয়াই কর্ত্তব্য। এই ভাবিয়া তাহাকে আশ্রমে একাকী না রাখিয়া সঙ্গেই লইয়া যাইতেন এবং নিশ্চিন্তচিত্তে হরিণশাবকের অনিষ্ট চিন্তা হইতে অব্যাহতি লাভ করিয়া নানা উপকরণ সংগ্রহ করিতেন।

পথে যাইতে যাইতে মুগ্ধ হরিণশিশু পথিপার্শ্বে অথবা অনতিদূরস্থিত জলের প্রান্তপ্রদেশে কর্দ্দমোপরি জাত তৃণপ্রভৃতি দেখিয়া চাঞ্চল্যবশতঃ তাহা খাইবার জন্য ধাবিত হইত এবং কর্দ্দমোপরি পতিত হইয়া যখন কর্দ্দমে নিমগ্ন হইত, তখন রাজর্ষি ভরত প্রমাদ গণিতেন। হরিণশিশু যাইতে যাইতে হয় ত কোনও স্থানে আঘাত প্রাপ্ত হইয়া যখন পড়িয়া যাইত তখন হরিণশিশুর ব্যথা অপেক্ষা তাঁহার হৃদয়ে অধিক ব্যথা লাগিত। হরিণের স্বভাবসুলভ চাঞ্চল্য তিনি কি করিয়া প্রতিরোধ করিবেন? বহু চেষ্টা করিয়াও তাহাকে শান্ত ও বিপন্মুক্ত অবস্থায় রাখিতে না পারিয়া অগত্যা তাহাকে নিজ স্কন্ধে বহন করিয়া লইয়া যাইতেন—নানারূপ কোমল তিরস্কারবাক্য প্রয়োগ করিয়া মাঝে মাঝে পুত্রের ন্যায় তাহার মুখ চুম্বন করিতেন, এইরূপে নির্ব্বিঘ্নে তাহাকে লইয়া তিনি কুশাদি সংগ্রহ করিয়া আনিতেন। পথে যাইতে যাইতে কখনও তাহাকে কাঁধে তুলিতেন—কখনও ক্রোড় লইতেন —কখনও বক্ষে ধারণ করিতেন। তাহার প্রতি পুত্রাধিক স্নেহে তাঁহার পরম আনন্দ হইত; ঠিক পিতা ও মাতা যেমন পুত্রের প্রতি অসীম স্নেহ পোষণ করেন এবং পুত্রের মঙ্গলামঙ্গল সকল দিকে দৃষ্টি রাখিয়া তাহার সহিত ব্যবহার করেন, পুত্রের অণুমাত্র কষ্টও সহ্য করিতে পারেন না, রাজর্ষি ভরতও সেই হরিণশাবকের প্রতি সেইরূপ ব্যবহার করিতেন।

ঐ উপকরণ সংগ্রহ করিয়া আনিয়া যখন তিনি নিজ কর্ত্তব্য জপ তপস্যাদিতে নিরত হইতেন, তখনও তিনি প্রিয় হরিণশাবকের কথা ভুলিতে পারিতেন না—মাঝে মাঝে যেমন তাহার কথা মনে হইত অমনি তিনি উঠিয়া তাহার অনুসন্ধান করিতেন; কার্য্যের অসমাপ্তি অবস্থায়ও তিনি তাহার সন্ধানে বিরত হইতেন না। উঠিয়া সন্ধান করিতে যাইয়া যখন নিকটেই সেই শিশুকে দেখিতে পাইতেন, তখন তাঁহার চিত্ত শান্ত হইত এবং তাহার নানাবিধ মঙ্গল কামনা করিয়া আশীর্ব্বাদ পূর্ব্বক আবার আসিয়া কর্ত্তব্য কার্য্যে মনোনিবেশ করিতেন; কিন্তু অধিক কাল একনিষ্ঠভাবে নিজ কার্য্য করিতে পারিতেন না—কিছুকাল পরেই আবার উঠিয়া হরিণশিশুর সন্ধান করিতেন, আবার যখন দেখিতেন যে সে সমীপেই বিচরণ করিতেছে ও খেলা করিতেছে তখন আর তাঁহার চিন্তা থাকিত না, আবার নিজ কার্য্যে মনোনিবেশ করিতেন। এই রূপে তাঁহার সকল কার্য্যে বিশৃঙ্খলা ঘটিতে লাগিল, হরিণশিশুর পরিচর্য্যা ভিন্ন অপর কোনও কার্য্যই তিনি মনোযোগ সহকারে করিতে পারিতেন না, যে কার্য্যই যখন করিতেন একমাত্র সেই হরিণশিশুর চিন্তাই তাঁহার সমস্ত কার্য্যের অভিনিবেশ নষ্ট করিয়া দিত।

যদি কখনও এমন হইত যে, কোনও ক্রিয়ার অন্তরালে যখন তিনি হরিণশাবককে খুঁজিতে উঠিয়া তাহাকে দেখিতে পাইতেন না, তখন তাঁহার চারিদিক শূন্য মনে হইত—জগৎ অসার মনে করিতেন, চক্ষুতে অন্ধকার দেখিতেন—ঐ মৃগশিশুর অনিষ্ট আশঙ্কায় তাঁহার হৃদয় ব্যাকুল হইয়া উঠিত। ধনশালী ব্যক্তি ধন নষ্ট হইলে যেমন শোক করিতে থাকে, হরিণশিশুর জন্য তিনিও সেইরূপ শোক করিতে থাকিতেন, কিছুই তাঁহার ভাল লাগিত না,

বনের প্রাকৃতিক সুদৃশ্য পত্রপুষ্প প্রভৃতি সকলই তাঁহার নিকট বিষবৎ বোধ হইত। তাঁহার হৃদয় হরিণশিশুর বিরহে কাঁদিয়া উঠিত, তিনি কি করিবেন কিছুই স্থির করিতে পারিতেন না, করুণবিহ্বল হইয়া যত কথাই বলিতেন, চারিদিকে ছুটিয়া বেড়াইতেন। তাঁহার আশ্রম হাহাকারে পূর্ণ হইয়া উঠিত, শোক করিতে করিতে তিনি বলিতেন—হায়! হায়! মৃত হরিণীর এই শিশুকে আমি এতাবৎ কাল যত্ন সহকারে পালন করিয়াছি, কিন্তু আমি নিতান্ত মূঢ় শঠ প্রকৃতি, আমার অসাবধানতায় আজ সেই শিশু হয় ত কোথাও বিপন্ন হইয়াছে। হায়! হায়! আমি এখন তাহাকে কোথায় পাইব! আমার কি এমন সৌভাগ্য হইবে যে, সেই মৃগশিশু পূর্ব্বের ন্যায় আমাকে বিশ্বাস করিয়া আবার আমার নিকট ফিরিয়া আসিবে! আমি অতি পাতকী, তাহা না হইলে আমার তাহাকে উপেক্ষা করিবার বুদ্ধি হইবে কেন? হে ভগবন্! দয়া করিয়া আমার হরিণশিশুকে আনিয়া দাও, সে অতি দীন, তাহার কেহ রক্ষক নাই, তুমি তাহার প্রতি দয়া কর। ভগবন্! তাহাকে দেখাইয়া দাও, সে সুখে এই আশ্রমের উপবনে ঘাস খাইতেছে—ইহা আমি এখনই যেন দেখিতে পাই, তাহা না হইলে আমার জীবন থাকিবে না। হে ভগবন্! আমি ত তোমাকে কত অর্চ্চনা করিয়াছি, যদি তাহাতে আমার অণুমাত্রও পুণ্য সঞ্চিত হইয়া থাকে, তুমি যদি তাহাতে অণুমাত্র সন্তোষ লাভ করিয়া থাক, তবে মঙ্গলের সহিত আমার হরিণশিশুর দর্শন করাইয়া দাও, আর আমি কিছুই চাই না, সে যে আমার জীবনের জীবন!

হায়! হায়! ঐ ত সূর্য্যদেব অস্তাচলে গমন করিতেছেন, আকাশ ঘোর অন্ধকারাচ্ছন্ন হইয়া আসিতেছে, বনের গভীরতা অন্ধকারে আরও গভীর হইয়া আসিতেছে। এই ঘোর অন্ধকারে ব্যাঘ্র ভল্লুক সিংহ প্রভৃতি শ্বাপদগণ আনন্দিত হইয়া চারিদিকে বিচরণ করিতে থাকিবে, এখনও আমার হরিণশিশু যখন আসিল না, তখন তাহার বিপদ্ অনিবার্য্য! এতকাল সূর্য্যদেব ছিলেন, উহাও কথঞ্চিৎ সান্ত্বনার বিষয় ছিল, এখন ত আর সান্ত্বনার কোনও উপায় নাই। তবে কি আমার আজ প্রিয় হরিণশিশুকে হারাইতেই হইবে—তবে কি আর আমি তাহার দেখা পাইব না—আর কি তাহার ক্রীড়া দেখিতে পাইব না? হায়! হায়! আমি অতি হতভাগ্য, আমার ভাগ্যে এ কি হইল!! আবার কি সে আসিবে? আবার কি সে আসিয়া পূর্ব্বের ন্যায় আমার অন্তরে ব্রহ্মানন্দ অপেক্ষা অধিক আনন্দ প্রদান করিবে? পূর্ব্বে আমার হরিণশিশু যখন ক্রীড়া করিতে থাকিত—আমার সমীপে নানাপ্রকার হাব ভাব করিত তখন কতবার আমি তাহার প্রতি কৃত্রিম কোপ করিয়া বলিয়াছি—রে মূঢ়! আর আমি তোমাকে আদর করিব না, তোমাকে আদর করিয়া তোমার সুখ স্বাচ্ছন্দ্যের দিকে দৃষ্টি করিয়া আমার জপ তপ সকল নষ্ট হইতে বসিয়াছে, এখন তোমাকে ছাড়িয়া আবার আমি জপ তপস্যায় মন দিব—তুমি বনের পশু বনে যাও, আমার নিকট আর থাকিতে পারিবে না। সে তখন আমার কৃত্রিম কোপ বুঝিতে পারিয়া তাহার কোমল শৃঙ্গাগ্র দ্বারা আমার গাত্রে কোমল আঘাত করিয়া স্নেহের চরম অবস্থা দেখাইত। আবার যখন আমি হোমাদি কার্য্য করিবার জন্য বস্তুসমূহ সংগ্রহ করিয়া লইতাম, তখন চাঞ্চল্যবশতঃ সেই মৃগশিশু আসিয়া বস্তুসমূহে অপবিত্র মুখ স্পর্শ করাইত, তাহাতে কোপ করিয়া আমি যখন তাহাকে তিরস্কার করিতাম, তখন সে অতি ভীতভাবে শান্ত মুনিবালকের ন্যায়একপাশে দাঁড়াইয়া থাকিত, যেন তাহার কোনও দোষ নাই, সে অপরাধী বলিয়া নিজেকে বুঝিতে পারিয়া শান্ত হইয়াছে। তখন সে আর উপকরণের দিকে আসিত না, তাহার চাঞ্চল্য আর দেখা যাইত না। হায়! হায়! আমি যে সেই সময়ে তাহাকে তিরস্কার করিয়াছি, তাহার জন্যই কি সে আজ আমার আশ্রম ত্যাগ করিয়া নিরাপদ্ স্থানে আশ্রয় গ্রহণ করিয়াছে! যদি তাহাই হয় তবে এবার সে ফিরিয়া আসিলে আর তাহাকে আমি তিরস্কার করিব না। ওরে হরিণ শিশু! তুই ফিরিয়া আয়! আর আমি তোকে সেরূপ কটূক্তি করিব না। এইরূপে তিনি কত কথাই না বলিতেন ও কত কথাই না ভাবিতেন।

এবমঘটমানমনোরথাকুলহৃদয়ো মৃগদারকাভাসেন স্বারব্ধকর্ম্মণা যোগারম্ভণতো বিভ্রংশিতঃ স যোগতাপসো ভগবদারাধনলক্ষণাচ্চ। কথমিতরথা জাত্যন্তর এণকুণক আসঙ্গঃ সাক্ষান্নিঃশ্রেয়সপ্রতিপক্ষতয়া প্রাক্‌পরিত্যক্ত-দুস্ত্যজ-হৃদয়াভিজাতস্য তস্যৈবমন্তরায়বিহত-যোগারম্ভণস্য রাজর্ষের্ভরতস্য তাবন্মৃগার্ভকপোষণপালনপ্রীণনলালনানুষঙ্গেণাবিগণয়ত আত্মানমহিরিবাখুবিলং দুরতিক্রমঃ কালঃ করালরভস আপদ্যত॥ ২৬

আবার যখন চারিদিকে ভ্রমণ করিতে করিতে কোথাও পথের ধূলি বা কর্দ্দমের উপর সেই হরিণশিশুর পদচিহ্ন দেখিতে পাইলেন, তখন তিনি কথঞ্চিৎ আশ্বস্ত হইলেন, সেই চরণচিহ্ন অবলম্বন করিয়া আবার খুঁজিতে থাকিলেন, খুঁজিতে খুঁজিতে সন্ধ্যা ঘোর হইয়া আসিল, আকাশে চন্দ্রদেব উদিত হইলেন। চন্দ্রের বক্ষে যে হরিণচিহ্ন আছে তাহা দেখিয়া ভরত চমকিত হইয়া ভাবিলেন—বুঝি চন্দ্রদেব আমার হরিণশাবকটীকে শ্বাপদগণের আক্রমণ হইতে রক্ষা করিবার জন্য নিজ বক্ষে তুলিয়া রাখিয়াছেন। অহো! না জানি পৃথিবী কি কঠোর তপস্যা করিয়াছে, যাহার ফলে আমার স্নেহের কৃষ্ণসারশিশু তাহার বক্ষে চরণচিহ্ন অঙ্কিত করিয়া চলিয়া গিয়াছে, না জানি চন্দ্রই বা কি ভাগ্যবান্ যাহার বলে তিনি যে সেই কৃষ্ণসারশিশুকে ক্রোড়ে ধারণ করিতে পারিয়াছেন, আর আমি অত্যন্ত দুর্ভাগা, এতকাল যে তপস্যা করিয়াছি, তাহা সমস্তই নিষ্ফল হইয়াছে, তাহা না হইলে আমি সেই কৃষ্ণসারশিশু-কর্ত্তৃক বঞ্চিত হইব কেন ও আমি তাহার স্পর্শসুখ অনুভব করিতে অসমর্থ হইব কেন? তাহার অভাবে দৈন্যযুক্ত হইয়া আজ আমার যথায় তথায় তাহাকে খুঁজিয়া শোকগ্রস্ত হইতে হইবেই বা কেন? সৌভাগ্যশালী এই চন্দ্রদেব ত অনায়াসে আমার হরিণশিশুকে ক্রোড়ে ধারণ করিয়া শান্তি অনুভব করিতেছেন। পৃথিবীও পরম পুণ্যবতী, কারণ সেই কৃষ্ণসারশিশুর চরণচিহ্ন বক্ষে ধারণ করিয়া পৃথিবী নিজকে দেবযজ্ঞের যোগ্যস্থান বলিয়া সূচনা করিতেছে। শাস্ত্রকারগণ বলিয়া থাকেন, যে স্থানে কৃষ্ণসারমৃগ বিচরণ করে সেইস্থান দেবযজনভূমি অর্থাৎ দেবতার উদ্দেশে যজ্ঞ করিবার সুযোগ্য স্থান হয়, অতএব এই ভূমিতে যখন কৃষ্ণসারের চরণচিহ্ন দেখা যাইতেছে তখন ইহাও দেবযজ্ঞের উপযুক্ত ভূমি।

চন্দ্রদেব চারিদিকে যে সুধাকিরণ বিকীর্ণ করিতেছেন, তাহার তাৎপর্য্য এই যে, আমি মৃগশিশুর বিরহে অত্যন্ত দুঃখিত হইয়া সন্তাপে জর্জ্জরিত হইয়াছি ও দাবাগ্নিসন্তপ্ত কমলের ন্যায় আমার হৃদয়কমল বিরহাগ্নি-শিখায় দগ্ধ হইতেছে, তাই চন্দ্রদেব শীতল কিরণসম্পাতে বুঝি আমাকে—আমার হৃদয়কমলকে শীতল করিতে মানস করিয়াছেন। পরন্তু আমার ত আজ কিছুই ভাল লাগিতেছে না, সকল সুখকর বস্তুই দুঃখের জনক হইয়া উঠিতেছে, রমণীয় দর্শন বস্তুগুলি আর আমায় তৃপ্তি দেয় না—সুখস্পর্শ কোন বস্তুই আর আমার গাত্রদাহ নির্ব্বাপণ করে না। হায়! হায়! আমার মৃগশিশু কোথায় গেল! আমি যে তাহাকে প্রাণাপেক্ষা ভাল-বাসিতাম! ॥ ৯ ২৫

অন্বয়ঃ।—[অথৈবং মৃগদারকবিরহেণাকুলভাবং গতস্য তপসো ভ্রংশনমাহ এবমিত্যাদিনা] সঃ যোগতাপসঃ (যোগেন ভক্তিযোগেনৈব তাপসঃ যোগমিশ্রতাপসঃ ভগবদুপাসক ইত্যর্থ ইতি বা) [ভরতঃ] এবম্ (উক্ত-রূপেণ) অঘটমানমনোরথাকুলহৃদয়ঃ (অঘটমানঃ ফলমসম্পলভমানঃ যঃ মনোরথঃ অভিলাষঃ মৃগশিশুবিষয়ক ইত্যর্থঃ, তেন আকুলং হৃদয়ং যস্য তথাভূতঃ, অথবা মনোরথ ইতি মনোরথবিষয়ো মৃগশিশুরিত্যর্থঃ, অঘটমানঃ অসম্মিলন্ যঃ মনোরথঃ অভিলাষবিষয়ঃ মৃগশিশুঃ তেন অদৃশ্যমানেন আকুলং হৃদয়ং যস্য তথাভূত ইত্যর্থঃ) মৃগ-দারকাভাসেন (মৃগদারকম্ আভাসয়তি প্রকাশয়তি পাল্যত্বেন তৎসমীপে উপনয়তি যৎ তেন, সহসা শীতপঃ কুর্ব্বতঃ ভরতস্য সমীপে অস্য মৃগশিশোরুপস্থিতিহেতুভূতেন ইত্যর্থঃ,) স্বারব্ধকর্ম্মণা (স্বীয়েন প্রারব্ধকর্ম্মণা)

তদানীমপি পার্শ্ববর্ত্তিনমাত্মজমিবানুশোচন্তমভিবীক্ষমাণো মৃগ এবাভিনিবেশিতমনা বিসৃজ্য লোকমিমং সহ মৃগেণ কলেবরং*মৃতমনু নমৃত-জন্মানুস্মৃতিরিতরবন্মৃগশরীরমবাপ ॥ ২৭

যোগারম্ভণতঃ (যোগানুষ্ঠানাৎ) ভগবদারাধনলক্ষণাচ্চ (ভগবদুপাসনস্বরূপাচ্চ কর্ম্মণ ইতি শেষঃ) বিভ্রংশিতঃ (ভ্রষ্টতাং নীতঃ) [এতাবদবস্থায়াঃ স্বারব্ধকর্ম্মপ্রভবত্বমেব উপপাদয়তি কথমিতরথেত্যাদিনা] ইতরথা (যদি তস্য প্রারব্ধং কর্ম্মৈব তথাবিধাবস্থাহেতুভূতং ন স্যাৎ তদা ইত্যর্থঃ) কথং (কেন হেতুনা অপরেণেত্যর্থঃ) প্রাক্পরিত্যক্তদুস্ত্যজহৃদয়াভিজাতস্য (প্রাক্ পূর্ব্বং পরিত্যক্তাঃ দুস্ত্যজাঃ অতিদুঃখেন পরিত্যাগার্হাঃ স্বীয়পুত্রাদয়ঃ যেন তথাভূতস্য তথা হৃদয়েন অভিজাতস্য অতিসম্ভ্রমতস্য; সুনির্ম্মলান্তঃকরণস্যাপীত্যর্থঃ) তস্য (ভরতস্য) জাত্যন্তরে (মানুষবিজাতীয়ে পশৌ) এণকুণকে (মৃগশাবকে) সাক্ষাৎ নিঃশ্রেয়সপ্রতিপক্ষতয়া (মোক্ষপ্রতিবন্ধকতয়া) আসঙ্গঃ (আসক্তিঃ, সম্ভবেদিতি শেষঃ), এবম্ (উক্তরূপেণ) অন্তরায়বিহতযোগারম্ভণস্য (অন্তরায়েণ বিঘ্নেন বিহতং ভ্রংশিতং যোগস্য আরম্ভণং ব্যাপারঃ যস্য তথাভূতস্য, তত্র মৃগশিশৌ পুত্রাধিকস্নেহরূপবিঘ্নেন বিঘ্নিতযোগব্যাপারস্য ইত্যর্থঃ) রাজর্ষেঃ ভরতস্য তাবৎ (সুদীর্ঘকালং যাবৎ) মৃগার্ভকপোষণপালনপ্রীণনলালনানুষঙ্গেণ (মৃগার্ভকস্য হরিণবালকস্য পোষণাদ্যনুবর্ত্তনে) আত্মানং (পরমাত্মানং ভগবন্তং পরমেশ্বরং জীবাত্মানঞ্চ) অবিগণয়তঃ (অচিন্তয়তঃ, জীবাত্মপরমাত্মচিন্তামকুর্ব্বতঃ, পরমেশভাবনাব্যাবৃত্তস্যেতি বা) অহিঃ (সর্পঃ) আখুবিলমিব (মূষিকবক্রমিব) করালরভসঃ (করালঃ ভীষণঃ রভসঃ বেগঃ যস্য তথাভূতঃ, প্রখরবেগ ইত্যর্থঃ) দুরতিক্রমঃ কালঃ (মৃত্যুঃ, অন্তকালো বা) আপদ্যত (সমুপস্থিতঃ) [তথাহি ক্রমেণ হরিণবালকলালনপালনাদিনা এবং কালং যাপয়তঃ তস্য কদাচিদজ্ঞায়মান এব আসন্নকালঃ প্রাপ্ত ইতি ভাবঃ] ॥ ২৬

মূলানুবাদ।—ভক্তিযোগের তাপস সেই রাজর্ষি ভরত স্বীয় অভিলষিত মৃগশিশুকে খুঁজিয়া না পাওয়ায় অত্যন্ত আকুলচিত্ত হইলেন। যে আরব্ধ কর্ম্মবশে তাঁহার নিকটে মৃগশিশু উপনীত হইয়াছিল, সেই আরব্ধ কর্ম্মবশতঃই তিনি যোগারম্ভ ও ঈশ্বরের আরাধনারূপ কার্য্য হইতে অত্যন্ত ভ্রষ্ট হইয়া পড়িলেন। যদি তাঁহার আরব্ধ কর্ম্মবশতঃই ঐরূপ না হইবে, তবে যে সকল পুত্রপরিজনাদি লোকে অনায়াসে ত্যাগ করিতে পারে না তাহা তিনি পূর্ব্বে অনায়াসে ত্যাগ করিয়া হৃদয়ের মালিন্য হইতে একান্ত মুক্ত হইয়াও অপর জাতীয় একটী মৃগশাবকের প্রতি ঐরূপ উৎকট আসক্তি পোষণ করিবেন কেন? উক্তরূপে তাঁহার যোগারম্ভে সাতিশয় বিঘ্ন উপস্থিত হইল, তিনি নিরন্তর সেই মৃগশিশুর পোষণ, পালন, প্রীতিসম্পাদন ও লালনে আসক্তিহেতু ভগবানের চিন্তা পরিত্যাগ করিলেন ও সর্প যেমন অজ্ঞাতভাবে মূষিকবিবরে উপস্থিত হয়, সেইরূপ কালক্রমে অজ্ঞাতসারে তীব্রবেগ দুরতিক্রম তাঁহার আসন্ন মৃত্যু কালও উপস্থিত হইল ॥ ২৬

শ্রীধরটীকা।—মৃগদারকরদাভাসমানেন ভগবদারাধনলক্ষণাৎ কর্ম্মণশ্চ বিভ্রংশিতঃ। আরব্ধকর্ম্মত্বে হেতুঃ—কথমিতরথেতি। সাক্ষাৎ স্বপুত্রবৎ কথমাসঙ্গঃ স্যাৎ? পূর্ব্বং পরিত্যক্তা দুস্ত্যজা ঔরসা যেন। অন্তরায়েণ বিহতং যোগারম্ভণং যস্য, আত্মানমবিগণয়তঃ আত্মচিন্তামকুর্ব্বত তাবদেব তীব্রবেগঃ কালো মৃত্যুসময়শ্চ আপদ্যত ॥ ২৬

অন্বয়ঃ।—[অথাস্য মরণকালেঽপি তস্যৈব মৃগশাবকস্য চিন্তয়া অনুবাসিতচেতসঃ পরজন্মনি মৃগশরীরপ্রাপ্তিমাহ তদানীমপীত্যাদিনা] [স ভরতঃ] তদানীমপি (মৃত্যুকালেঽপি) পার্শ্ববর্ত্তিনম্ আত্মজমিব (তং মৃগশিশুম্) অনুশোচন্তং (পালকবিয়োগবশাৎ শোকং কুর্ব্বন্তম্) অভিবীক্ষমাণঃ (সম্ভাবয়ন্) মৃগ এব (তস্মিন্ হরিণশাবক এব নান্যত্র ইতিভাবঃ) অভিনিবেশিতমনাঃ (সুসন্নিবেশিতান্তঃকরণঃ) মৃগেণ সহ (তেন মৃগশিশুনা

* অনু মৃতমমৃতজন্মানুস্মৃতিরিতি ক্বচিৎ পাঠঃ।

তত্রাপি হ বা আত্মনো মৃগত্বকারণং ভগবদারাধনসমীহানুভাবেনানুস্মৃত্য ভৃশমনুতপ্যমান আহ॥ ২৮

অহো কষ্টং ভ্রষ্টোঽহমাত্মবতামনুপথাদ্ যদ্ বিমুক্তসমস্তসঙ্গস্য বিবিক্তপুণ্যারণ্যশরণস্যাত্মবত আত্মনি সর্ব্বেষামাত্মনাং ভগবতি বাসুদেবে তদনুশ্রবণমননসঙ্কীর্ত্তনারাধনানুস্মরণাভিযোগেনাশূন্যসকলযামেন কালেন সমাবেশিতং সমাহিতং কার্ৎস্ন্যেন মনস্তৎ তু পুনর্ম্মমাবুধস্যারান্মৃগসুতমনু পরিসুস্রাব॥ ২৯

সহ) ইমং লোকং (শরীরং) বিসৃজ্য (পরিত্যজ্য) মৃতং (প্রাণবায়ুসংযোগশূন্যং) কলেবরং (স্বীয়ং দেহম্) অনু (পরিত্যজ্যমানদেহাদনন্তরমিত্যর্থঃ, অনুরয়ং কর্ম্মপ্রবচনীয়ঃ) নমৃতজন্মানুস্মৃতিঃ (ন মৃতা ন নাশং গতা অবিলুপ্তেত্যর্থঃ জন্মানুস্মৃতিঃ পূর্ব্বজন্মস্মরণং যস্য তথাভূতঃ) ইতরবৎ (প্রাকৃত ইব) মৃগশরীরম্ অবাপ (লেভে) [তথাহি 'যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্। তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ॥' ইতি শাস্ত্রবচনানুসারেণ মৃত্যুকালে মৃগপোতকমেব চিন্তয়তস্তস্য জন্মান্তরে মৃগশরীরলাভো যুক্ত এবেতি ভাবঃ]॥ ২৭

মূলানুবাদ।—সেই মৃত্যুকালেও তিনি দেখিতে লাগিলেন—যেন তাঁহার মৃগশাবকটী তাঁহার পার্শ্বে বসিয়া পুত্রের ন্যায় তাঁহার জন্য শোক করিতেছে, তখনও সেই মৃগশিশুতেই তাঁহার চিত্ত একান্ত অভিনিবিষ্ট ছিল; সুতরাং ঐ মৃগের সহিত নিজের এই দেহ পরিত্যাগ করিয়া মৃতদেহের পর তিনি প্রাকৃত জনের ন্যায় একটী মৃগশরীর লাভ করিলেন, পরন্তু তদবস্থায়ও পূর্ব্ব জন্মের স্মৃতি বিলুপ্ত হইল না॥ ২৭

শ্রীধরটীকা।—লোকং দেহং মৃগেণ সহিতং বিসৃজ্য প্রাকৃত ইব মৃগশরীরমবাপ। কথম্ভূতঃ? কলেবরং মৃতমনু ন মৃতা ন বিনষ্টা পূর্ব্বজন্মানুস্মৃতির্যস্য॥ ২৭

অন্বয়ঃ।—[অথাস্য জন্মান্তরে মৃগশরীরং লব্ধবতঃ পূর্ব্বজন্মস্মরণেনানুতাপমাহ তত্রাপীত্যাদিনা] তত্রাপি হ বা (তস্মিন্নপি চ মৃগশরীরে, তদবচ্ছেদেনেত্যর্থঃ) ভগবদারাধনসমীহানুভাবেন (ভগবতঃ আরাধনস্য উপাসনায়াঃ সমীহা পূর্ব্বজন্মনি যা চেষ্টা তস্যাঃ অনুভাবেন) আত্মনঃ মৃগত্বকারণং (মৃগশরীরলাভহেতুং মৃগপোতৈকচিন্তনব্যাপারপোষণমিত্যর্থঃ) অনুস্মৃত্য ভৃশম্ (অত্যর্থম্) অনুতপ্যমানঃ (অনুশোচনং কুর্ব্বন্) আহ (কথয়তি স্ম) [জন্মান্তরানুস্মরণং নহি সর্ব্বৈঃ সুকরং পরং বিলক্ষণপ্রভাবশালিভিরেব, অয়ং ভরতো ভগবদারাধনজন্যং তথা কমপি প্রভাবং প্রাপ্তঃ যেনাস্য জন্মান্তরানুস্মরণং সুসম্ভবমভূদিতি ভাবঃ]॥ ২৮

মূলানুবাদ।—সেই মৃগশরীর লাভ করিয়াও পূর্ব্বজন্মে শ্রীভগবানের আরাধনার প্রযত্ন হইতে তাঁহার যে প্রভাব জন্মিয়াছিল, তাহাতে নিজের মৃগশরীরলাভের কারণ স্মরণ করিয়া তিনি অত্যন্ত অনুতপ্ত হইয়া বলিতে লাগিলেন॥ ২৮

শ্রীধরটীকা।—আহ স্বচিত্তে॥ ২৮

অন্বয়ঃ।—[অনুতাপোক্তং বিশিষ্যাহ অহো ইত্যাদিনা] অহো কষ্টম্! অহম্ আত্মবতাং (সংযতাত্মনাম্) অনুপথাৎ (আশ্রিতাৎ মার্গাৎ) ভ্রষ্টঃ (বিচ্যুতঃ, অস্মীতি শেষঃ) যৎ (যস্মাৎ) বিমুক্তসমস্তসঙ্গস্য (বিমুক্তঃ পরিত্যক্তঃ সমস্তসঙ্গঃ সকলাসক্তিঃ যেন তথাভূতস্য) বিবিক্তপুণ্যারণ্যশরণস্য (বিবিক্তং নির্জ্জনং পুণ্যং পবিত্রম্ অরণ্যং বনমেব শরণং গৃহং যস্য তথাভূতস্য, সুখময়ং গৃহং পরিত্যজ্য কোলাহলশূন্যং পূতং কাননভাগমেব সমাশ্রিতবত ইত্যর্থঃ) আত্মবতঃ (তদা সংযতান্তঃকরণস্য মম) [যৎ] মনঃ সর্ব্বেষাম্ আত্মনাম্ আত্মনি (আত্মভূতে

ইত্যেবং নিগূঢ়নির্ব্বেদো বিসৃজ্য মৃগীং মাতরং পুনর্ভগবৎক্ষেত্রমুপশমশীলমুনিগণদয়িতং শালগ্রামং পুলস্ত্যপুলহাশ্রমং কালিঞ্জরাৎ প্রত্যাজগাম ॥ ৩০

পরমাত্মনি ) ভগবতি বাসুদেবে তদ্গুণশ্রবণমননসঙ্কীর্ত্তনারাধনানুস্মরণাভিযোগেন ( তস্য ভগবতঃ অনুশ্রবণং শ্রবণেন জ্ঞানং, মননং যুক্তিভিরুপপাদনম্, সঙ্কীর্ত্তনম্, আরাধনম্ অনুস্মরণঞ্চ তেষু অভিযোগেন অভিনিবেশেন ) অশূন্য-সকলযামেন ( অশূন্যাঃ যুক্তাঃ অবিচ্ছিন্নসম্বন্ধা ইত্যর্থঃ সকলাঃ যামাঃ সর্ব্বেঃ সময়াঃ যস্য তথাভূতেন ) কালেন সমাবেশিতং ( সংস্থাপিতং ) [ তথা ] কার্ৎস্ন্যেন ( নিঃশেষরূপেণ ) সমাহিতং (তত্রৈব বাসুদেবে সমাধিং নীতং ) তৎ তু ( তদেব মনঃ ) অবুধস্য ( অজ্ঞানতিমিরাচ্ছন্নস্য ) মম পুনঃ ( অনন্তরং মৃগশিশুসমাগমাৎ পরমিত্যর্থঃ ) আরাৎ ( সমীপচারিণং ) মৃগসুতং ( হরিণশাবকম্ ) অনু পরিসুস্রাব ( সম্পতিতম্ ) ॥ ২৯

**মূলানুবাদ**।—হায়! হায়! কি কষ্টের বিষয় যে, আমি সংযতচিত্ত ব্যক্তিগণের আশ্রিত পবিত্র পথ হইতে ভ্রষ্ট হইয়াছি, কারণ আমি পূর্ব্বে সংসারের সকল আসক্তি পরিত্যাগ করিয়া নির্জ্জন পবিত্র কাননভূমি আশ্রয় করিয়া সর্ব্বজীবের আত্মস্বরূপ ভগবান্ বাসুদেবের প্রতি নিরন্তর যে-চিত্ত স্থাপন করিয়াছিলাম—তদীয় শ্রবণ, মনন, কীর্ত্তন, উপাসনা ও স্মরণ করিয়াই নিরন্তর যে-চিত্তকে ভগবানে সম্পূর্ণ সমাহিত করিয়াছিলাম, সেই চিত্তই আবার আমার অজ্ঞতাবশতঃ মৃগশাবকের উপর আসক্ত হইল ॥ ২৯

**শ্রীধরটীকা**।—অহো কষ্টং, ধীরাণাং মার্গাৎ ভ্রষ্টোঽহম্। ভ্রংশমেবাহ। যদ্ যতো বিমুক্তাঃ সমস্তাঃ সঙ্গা যেন, বিবিক্তং পুণ্যারণ্যং শরণং যস্য, আত্মবতো ধীরস্য মম মনঃ সর্ব্বেষাং ভূতানামাত্মনি বাসুদেবে সমাবেশিতং সমাহিতঞ্চ নিশ্চলং সৎ আরাৎ দূরাদেব সুস্রাব নিঃসৃতম্। কেন সমাবেশিতম্? তস্যানুশ্রবণাদিষু অভিযোগেনাভিনিবেশেন অশূন্যাঃ সকলা যামা যস্মিন্ তেন কালেন ॥ ২৯

**অন্বয়ঃ**।—[ অথাস্য তথা জন্মান্তরবৃত্তং স্মৃত্বা শোচতঃ স্বজননীপরিত্যাগেন পুলহাশ্রমসমাগমমাহ ইত্যেবমিত্যাদিনা ] ইত্যেবং ( পূর্ব্বোক্তরূপেণ ) নিগূঢ়নির্ব্বেদঃ ( নিগূঢ়ঃ মৃগশরীরলাভেন আবিষ্করণাসামর্থ্যাৎ প্রচ্ছন্নঃ নির্ব্বেদঃ যস্য তথাভূতঃ অথবা নিগূঢ়ঃ মাতুঃ সমীপে প্রকাশনেন গমনপ্রতিবন্ধসম্ভবাৎ আত্মনৈব প্রচ্ছাদিতঃ নির্ব্বেদঃ বৈরাগ্যং পূর্ব্বজন্মানুস্মরণেন অনুতাপো বা যেন স তথাভূতঃ ) [ স মৃগরূপী ভরতঃ ] মাতরং মৃগীং ( তজ্জন্মনি জননীরূপাং হরিণীং ) বিসৃজ্য ( পরিত্যজ্য ) পুনঃ ভগবৎক্ষেত্রং ( ভগবতো নিবাসস্থানম্ ) উপশমশীলমুনিগণদয়িতম্ ( উপশমশীলানাং শমপ্রধানপ্রকৃতীনাং মুনিগণানাং দয়িতম্ অতিপ্রিয়ং ) শাল-গ্রামং ( শালগ্রামশিলাসম্বন্ধিনম্ অথবা বহুতরশালবৃক্ষোপলক্ষিতং গ্রামং স্থানবিশেষং ) পুলস্ত্যপুলহাশ্রমং কালঞ্জরাৎ ( কালঞ্জরাখ্যপর্ব্বতাৎ ) প্রত্যাজগাম ( প্রত্যাবৃত্তবান্ ) [ তথাহি আদৌ ভরতঃ হরিণ-শিশুলাভাৎ পূর্ব্বং যদেব হরিক্ষেত্রং পুলহাশ্রমমাশ্রিত্য তপস্তেপে তদেব অদ্যাপি সমাশ্রয়ণীয়ং মত্বা তত্রৈব সমুপাগতবানিতি ভাবঃ ] ॥ ৩০

**মূলানুবাদ**।—উক্ত মৃগরূপী রাজর্ষি ভরত গূঢ়রূপে নিজ অন্তঃকরণে নির্ব্বেদ প্রাপ্ত হইয়া স্বীয় জননী হরিণীকে পরিত্যাগ করিয়া পুনর্ব্বার ভগবানের ক্ষেত্র, শান্তস্বভাব মুনিগণের অতিপ্রিয়, শালগ্রাম শিলাদ্বারা পবিত্র পুলস্ত্য-পুলহাশ্রমে কালঞ্জর পর্ব্বত হইতে ( যে স্থানে মৃগরূপে তিনি জন্ম লাভ করিয়াছিলেন সেই স্থান হইতে ) প্রত্যাগমন করিলেন ॥ ৩০

**শ্রীধরটীকা**।—নিগূঢ়োঽনাবিষ্কৃতো নির্ব্বেদো যেন। শালবৃক্ষোপলক্ষিতং গ্রামম্। কালঞ্জরাৎ যত্র জাতস্তস্মাৎ পর্ব্বতাৎ ॥ ৩০

তস্মিন্নপি কালং প্রতীক্ষমাণঃ সঙ্গাচ্চ ভৃশমুদ্বিগ্ন আত্মসহচরঃ শুষ্কপর্ণতৃণবীরুধা বর্ত্তমানো মৃগত্বনিমিত্তাবসানমেব গণয়ন্ মৃগশরীরং তীর্থোদকক্লিন্নমুৎসসর্জ্জ ॥ ৩১

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
পঞ্চমস্কন্ধে আদিভরতচরিতেঽষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮

অন্বয়ঃ।—[ অথাস্য তত্রৈব কঞ্চিৎ কালমতিবাহ্য মৃগশরীরপরিত্যাগমাহ তস্মিন্নপীত্যাদিনা ] তস্মিন্নপি ( ভগবৎক্ষেত্রে ) [ সঃ ] কালং প্রতীক্ষমাণঃ ( অবসরমপেক্ষমাণঃ, সময়মতিবাহয়ন্নিত্যর্থ ইতি বা ) সঙ্গাৎ ( বিষয়াসঙ্গাৎ ) ভৃশম্ উদ্বিগ্নশ্চ ( ভীতশ্চ, তত্তস্মিন সাবধানমবতিষ্ঠমান ইত্যর্থঃ ) আত্মসহচরঃ ( আত্মা স্বয়মেব সহচরঃ সহায়ঃ যস্য তথাভূতঃ অনন্যসহায় ইতি যাবৎ ) শুষ্কপর্ণ-তৃণ-বীরুধা ( শুষ্কেন পর্ণেন পত্রেণ তৃণেন বীরুধা লতয়া চ ) বর্ত্তমানঃ ( আত্মনা বৃত্তিং কুর্ব্বন্ ) মৃগত্বনিমিত্তাবসানম্ এব ( মৃগত্বস্য মৃগভাবস্য স্বেনোপাত্তস্য ইতি শেষঃ, নিমিত্তং কারণীভূতং যৎ দুরদৃষ্টং তস্য অবসানং নিবৃত্তিমেব ) গণয়ন্ ( চিন্তয়ন্, কথং মম মৃগত্বহেতুভূতং দুরদৃষ্টং নশ্যেদিত্যেবং চিন্তয়ন্নিত্যর্থঃ ) তীর্থোদকক্লিন্নং (তীর্থজলৈরার্দ্রম্, অর্দ্ধোদকস্থমিত্যর্থঃ) মৃগশরীরম্ উৎসসর্জ্জ ( পরিতত্যাজ ) ॥ ৩১

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে অষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮

**মূলানুবাদ।**—তিনি সেই স্থানে থাকিয়াও কালের প্রতীক্ষা করিয়া বিষয়াসক্তি হইতে অত্যন্ত ভীত হইয়া একাকী শুষ্কপত্র, তৃণ ও লতাদিদ্বারা জীবিকা নির্ব্বাহ করিতে থাকিয়া মৃগত্বের হেতুভূত দুরদৃষ্টের অবসান কামনা করিয়াই তীর্থোদকে নিজ শরীর অর্দ্ধমগ্ন করিয়া সেই মৃগদেহ পরিত্যাগ করিলেন ॥ ৩১

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে অষ্টমোধ্যায়ঃ ॥ ৮

**শ্রীধরটীকা।**—আত্মৈব সহচরো যস্য একাকী। প্রতীক্ষণস্যৈব প্রপঞ্চঃ—মৃগত্বনিমিত্তেতি। তীর্থোদকেন ক্লিন্নমার্দ্রম্, অর্দ্ধোদকস্থমিত্যর্থঃ ॥ ৩১

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে অষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—রাজর্ষি ভরত প্রব্রজ্যা গ্রহণ পূর্ব্বক পরম যোগী হইয়াছিলেন, কাজেই তাঁহার ঐরূপ মৃগশাবকের প্রতি আসক্তি নিতান্ত অসম্ভবই ছিল, তাহা হইলেও শ্রীভগবানের ইচ্ছাই তাঁহাকে ঐ পথে প্রবর্ত্তিত করিয়াছিল, সুতরাং সাধ্য কি যে তিনি তাহার প্রতিরোধ করেন। মৃগশাবকেরও তখন পর্য্যন্ত প্রারব্ধ কর্ম্ম অবশিষ্ট ছিল, আরব্ধ ক্ষয় না হইলে কখনও দেহের অবসান হইতে পারে না; কাজেই প্রারব্ধবশে যখন মৃগশাবককে জীবিত থাকিতেই হইবে, তখন বিধাতারও তদনুরূপ এমন একটী আশ্রয় তাহাকে দিতে হইবে যাহাতে অনায়াসে সে জীবিত থাকিয়া নিজ আরব্ধ কর্ম্ম ভোগ করিতে পারে। এই জন্যই তখন বিধাতা ভরতকে সমীপে পাইয়া তাঁহাকেই ঐ মৃগশাবকের আশ্রয় কল্পনা করিয়া দিলেন। বিধাতার ইচ্ছার অধীনতায় রাজর্ষি ভরতও নিজ কঠোর যোগ দূরে পরিহার করিয়া একমাত্র সেই মৃগশাবককেই নিঃসম্বল জীবনের সম্বল বলিয়া মানিয়া লইয়া তাহার সেবাকেই সর্ব্বপ্রযত্নে কর্ত্তব্য বলিয়া ধারণা করিয়া লইলেন। পশুপ্রকৃতি মৃগশাবকও তাঁহাকে যোগ ব্যাপার হইতে বিচ্যুত করিল, ভগবানের উপাসনা হইতে তিনি অত্যন্ত দূরে সরিয়া পড়িলেন।

মূলের 'স্বারব্ধকর্ম্মণা' পদের একাধিক অর্থ দেখিতে পাওয়া যায়; তন্মধ্যে একটী অর্থ এই যে—'স্বস্য আরব্ধ কর্ম্মণা' অর্থাৎ নিজের পূর্ব্বসঞ্চিত প্রারব্ধ কর্ম্ম দ্বারা। তাৎপর্য্য এই যে, পুরুষ জগতে যত কিছু কার্য্য করে, তৎসমুদয় নিজকৃত

কর্ম্মের ফল এবং ঐ কর্ম্ম করিয়াই জীব সুখ দুঃখাদি ভোগ করিয়া থাকে। ঐ কৃত কর্ম্ম দুই প্রকার—পাপ ও পুণ্য উহাই বিভিন্ন ভাবে যথাক্রমে দুঃখ ও সুখের উৎপাদন করিয়া থাকে, ইহা পূর্ব্বে বিশেষরূপে বিবৃত করা হইয়াছে। অতএব এতকাল রাজর্ষি ভরত যে পুণ্যবশে মহাযোগের অনুষ্ঠান করিতে ছিলেন, তাহার সঙ্গে তাঁহার আবার এমন একটী অবিশুদ্ধ অদৃষ্ট ছিল, যাহার প্রভাবে যোগমার্গ হইতে ভ্রষ্ট হইয়া আজ তাঁহাকে অনেক নিম্নে আসিয়া পতিত হইতে হইয়াছে ও মৃগশাবকের প্রতি উৎকট অনুরাগবশতঃ আবার তাঁহাকে উৎকট বিষয়ী বলিয়া গণ্য হইতে হইয়াছে।

পক্ষান্তরে ভাগবতপ্রবর বিশ্বনাথ চক্রবর্ত্তী বলেন যে, লোকের প্রারব্ধ কর্ম্ম দুই প্রকার, শোভন ও অশোভন, তন্মধ্যে শোভন প্রারব্ধ ভক্তগণের প্রিয়, নয়নে তীব্রাঞ্জন দানাদির তুল্য নিজের প্রতি ভক্তি ও উৎকণ্ঠা বর্দ্ধনার্থ ভগবান্ স্বয়ং উহা স্বেচ্ছায় উৎপাদন করিয়া থাকেন। তাহার ফলে পরিণামে ভগবানের প্রতি অসাধারণভক্তির উদ্রেক হইয়া থাকে। উক্ত প্রকার প্রারব্ধ ভগবানের প্রতি রতিসম্পন্ন ব্যক্তিরও হইয়া থাকে। দ্বিতীয় অর্থাৎ অশোভন প্রারব্ধ প্রাচীন প্রাকৃত কর্ম্মময়, উহার ফলে পরিণামে বিষয়ের প্রতি অভিনিবেশ সম্পন্ন হয়। প্রকৃত স্থলে 'স্বারব্ধকর্ম্মণা' ইহার অর্থ সু অর্থাৎ শোভন প্রারব্ধ কর্ম্ম দ্বারা। ইহার তাৎপর্য্য এই যে, শোভন প্রারব্ধ কর্ম্ম দ্বারা ভরত যে নিরন্তর যোগব্যাপার করিতেছিলেন, তাহা হইতে তিনি ভগবানের অবন্ধ্য ইচ্ছার ফলেই ভ্রষ্ট হইলেন, কারণ ভগবানের ইচ্ছা বিরোধী না হইলে ভক্তিযোগে কখনও কঠোর বিঘ্ন উপস্থিত হয় না; এই জন্যই বিশ্বনাথ চক্রবর্ত্তীপাদ স্পষ্টই বলিয়াছেন যে 'যদিও ভক্তিযোগ বহুবিঘ্নাকুল হয় না, তথাপি ভগবানের ইচ্ছাক্রমেই ভগবানের আরাধনা হইতে ভরত ভ্রষ্ট হইলেন।'

শ্লোকস্থ 'মৃগদারকাভাসেন' এই পদের সাধারণতঃ দুই প্রকার অর্থ দেখা যায়; তন্মধ্যে এক অর্থ মৃগদারক অর্থাৎ মৃগশাবককে যে স্বারব্ধ কর্ম্ম নিকটে প্রকাশ করিয়া দিয়াছে; এই পক্ষে উহা 'স্বারব্ধকর্ম্মণা' এই অংশের বিশেষণ। ইহার তাৎপর্য্য এই যে, ভরতের নিজ প্রারব্ধ কর্ম্মবশেই তিনি নির্লিপ্ত পুরুষ হইয়াও হঠাৎ নদীতে ভাসমান মৃগশাবককে দেখিতে পাইলেন, তাহা না হইলে তাঁহার সমীপে হঠাৎ ঐরূপ বিষয় উপস্থিত হইবে কেন? মৃগশাবকেরও প্রারব্ধ অবশিষ্ট রহিয়াছে, কাজেই তৎপ্রভাবে সেও ভরতের দৃষ্টিপথে পতিত হইল—তাহা না হইলে তাহার মৃত্যুই অপরিহার্য্য ছিল। অপর এক অর্থ—নিকৃষ্ট মৃগশাবক অর্থাৎ ভরত নিজ প্রারব্ধ ও মৃগশাবকের প্রারব্ধবশেই নিকৃষ্ট মৃগশাবকে আসক্ত হইয়া যোগভ্রষ্ট হইলেন। তাহা না হইলে যে ভরত স্নেহের পুত্তলী নিজ পুত্র কন্যাদিগকে অনায়াসে পরিত্যাগ করিয়া নির্ব্বিঘ্নে বনে চলিয়া আসিয়াছেন—একদিনের জন্য তাহাদিগকে মনেও করেন নাই—মায়ার বন্ধন সম্পূর্ণ ছিন্ন করিয়া পরমার্থ দৃষ্টি প্রায় লাভ করিয়াছিলেন—নিত্য-কর্ম্মে নিরন্তর চিত্তকে আসক্ত করিয়া একমাত্র ভগবান্‌কে চরম অবলম্বন করিয়া লইয়াছেন—তাঁহারই আজ অকস্মাৎ এই ক্ষুদ্র মৃগশাবকের প্রতি অদ্ভুত আসক্তি হইবে কেন? যিনি মুক্তিকামনায় সমস্ত বিষয়সুখ ত্যাগ করিয়া নির্জ্জন বন ভূমিতে তপস্যায় আত্মনিয়োগ করিয়াছেন, তাঁহারই আজ মুক্তির প্রতিরোধক বিষয়াসক্তি হৃদয়ে জাগরূক হইয়া সমস্ত কর্ত্তব্য কর্ম্ম হইতে নিরস্ত করিবে কেন?

যাহা হউক, এইভাবে নানারূপে তিনি হরিণশাবকের বিষয় লইয়া ব্যতিব্যস্ত থাকিতেন, তাঁহার যোগ-ব্যাপার একেবারে বিলুপ্ত হইল, হরিণশাবকের লালন পালন কার্য্যে রত থাকিয়া তিনি আত্মচিন্তা একেবারে ভুলিয়া গেলেন। মন বড় ক্ষুদ্র, সে যখন এক বিষয়ে গাঢ়ভাবে আসক্ত হয়, তখনতাহার অন্য বিষয়ে সংক্রমণ অসম্ভব; অতএব রাজর্ষি ভরতের মন সর্ব্বদাই যখন হরিণশাবকের লালন পালনাদিতে ব্যাপৃত হইল তখন আর তাঁহার আত্মচিন্তাদি উৎকৃষ্ট কার্য্যে মনঃসন্নিবেশ কিরূপে হইবে? ক্রমে ক্রমে অজ্ঞাতসারে তীব্রগামী কাল অতিক্রান্ত হইল, তাঁহার মৃত্যু সময়

আসিয়া উপস্থিত হইল। মৃত্যুর কালবিলম্ব নাই, জীবের অভিলষিত ভোগ সম্পূর্ণ করা হইল কিনা তাহা তাহার দেখিবার অবসর নাই, সে ঠিক সময় মত আসিয়া উপস্থিত হইবে। ইহার মধ্যে যদি উত্তম কার্য্যের অনুষ্ঠান করিয়া পুণ্য অর্জ্জন করিতে পার, তবেই শরীর ও জন্ম সার্থক ; অন্যথা অকস্মাৎ সে তোমার সমস্তই বিফল করিয়া দিবে ও তখন তোমার অনুতাপ আসিবে। শতচেষ্টায়ও তাহাকে কেহ অতিক্রম করিতে পারে না, এই জন্যই শাস্ত্রকার বলিয়াছেন—'গৃহীত এব কেশেষু মৃত্যুনা ধর্ম্মমাচরেৎ' অর্থাৎ মৃত্যু আসিয়া যেন কেশ ধারণ করিয়াছে, এখনই লইয়া যাইবে—অনুনয় বিনয় মানিবে না—অনুকম্পা পূর্ব্বক তোমার আশাপূর্ণতার অপেক্ষা করিবে না—কাতর ক্রন্দনে কর্ণপাত করিবে না, তাহার নির্দিষ্ট সময় আসিলেই সে আসিয়া উপস্থিত হইবে এবং তোমাকে বন্ধন করিয়া নিজ ধর্ম্মাধিকরণে লইয়া যাইবে ; অতএব কোনও রূপ অপেক্ষা না করিয়া সকল কার্য্য পরিত্যাগ পূর্ব্বক ধর্ম্মের অনুষ্ঠান কর, তাহাতেই সেই ধর্ম্মাধিকরণে জয় লাভ করিতে পারিবে। ঐ ধর্ম্ম ছাড়া জগতে আর এমন কোনও বস্তু নাই যাহার বলে সেই স্থানে জয় লাভ করিতে পার ; এক ধর্ম্ম ছাড়া আর কোনও বস্তুর কথাই সেখানে গৃহীত হয় না।

ক্রমে সেই দুরতিক্রম কালপ্রভাবে যখন রাজর্ষি ভরতের মৃত্যু আসিয়া সম্মুখে উপস্থিত হইল, তখনও তিনি সেই প্রিয় মৃগশাবকের কথা ভুলিতে পারিলেন না, তাঁহার মনে হইতে লাগিল, তিনি দেখিতে লাগিলেন যেন তাঁহার বিরহ বেদনায় আকুল হইয়া ক্ষুদ্র মৃগশাবক তাঁহার পার্শ্বে দীনভাবে উপবিষ্ট থাকিয়া শোকে বিহ্বল হইয়া অশ্রু বিসর্জ্জন করিতেছে। হায়! হায়!! নিরাশ্রয় মৃগশাবক কাহাকে আশ্রয় করিয়া জীবন ধারণ করিবে? কে তাহাকে আহার্য্যদানে পালন করিবে? এই হিংস্রজন্তু পরিপূর্ণ পার্ব্বত্য বনবিভাগে কে তাহাকে স্নেহ পূর্ব্বক রক্ষা করিবে? তাহার যে আর কেহ নাই, প্রসবমাত্র তাহার জননী তাহাকে অনিচ্ছাপূর্ব্বক ত্যাগ করিয়া গিয়াছে, কাজেই সে স্বজনের স্নেহও পায় নাই। এতাবৎকাল আমিই তাহাকে পুত্রবৎ পালন করিয়া নির্ব্বিঘ্নে রক্ষা করিয়াছি, এখন আমার অভাবে নিশ্চয়ই এই শাবক বিপন্ন হইবে। হায়! হায়!! বুঝি হরিণশাবক আমার বিরহে জীবন হারাইবে। এইরূপে মৃত্যুকালেও একমাত্র মৃগশাবকের চিন্তাই তাঁহার হৃদয়কে আপ্লুত করিয়া রহিল, ফলে মৃত্যুর পর তিনি মৃগযোনি লাভ করিলেন। গীতায় শ্রীভগবান্ স্বয়ং বলিয়াছেন—"যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্। তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ॥" 'হে কৌন্তেয়! জীব মৃত্যুকালে যে যে অবস্থা চিন্তা করিতে করিতে দেহত্যাগ করে, সর্ব্বদা তাহার চিত্ত সেই ভাবে অনুবাসিত থাকায় পরজন্মে সে সেই অবস্থাই প্রাপ্ত হয়। সুতরাং রাজর্ষি ভরত হরিণশাবককে লাভ করিবার পর নিরন্তরই তাহার চিন্তায় কালাতিপাত করিয়াছেন, মৃত্যুকালেও তাহারই চিন্তায় তদীয় হৃদয় পরিপ্লুত ছিল, তাহার চিন্তা ব্যতীত তদীয় হৃদয়ে অন্য কোনও চিন্তার প্রভাব দৃষ্ট হইত না ; এই জন্য তাঁহার যে পরজন্মে মৃগযোনি লাভ হইবে ইহাতে আর আশ্চর্য্যের বিষয় কি আছে? ইহা না হইলে যে শ্রীভগবানের বাক্য মিথ্যা হয়।

পরজন্মে রাজর্ষি ভরত মৃগত্ব প্রাপ্ত হইলেন বটে কিন্তু পূর্ব্বজন্মে যে তিনি সুদীর্ঘকাল একান্তচিত্তে ভগবানের আরাধনা করিয়াছিলেন তাহার ফলে তাঁহার যে অসাধারণ শক্তি আবির্ভূত হইয়াছিল এবং চিত্তের মলরাশি বিদূরিত হইয়াছিল, তাহারই প্রভাবে এই মৃগশরীরেও তাঁহার জন্মান্তর-স্মৃতি অব্যাহত থাকিল ও সেই স্মৃতিবশতঃ তাঁহার অনুক্ষণ পূর্ব্বজন্মের কথা মনে হইতে লাগিল। কঠোর তপস্যা করিয়া সিদ্ধপ্রায় হইয়াও তিনি যে অকস্মাৎ মৃগশিশুর স্নেহে অভিভূত হইয়া সমস্ত নষ্ট করিয়াছেন তজ্জন্য তাঁহার অত্যন্ত অনুতাপ হইতে লাগিল। তিনি ভাবিতে লাগিলেন—হায়! হায়!! মূঢ় আমি কি করিয়াছি! শ্রীভগবানের তপস্যায় বিমুখ হইয়া সামান্য হরিণশাবকের

মোহে সমস্ত জপ তপ ভুলিয়া সংযমী ঋষি তপস্বীদিগের মার্গ হইতে ভ্রষ্ট হইয়া পড়িয়াছি এবং তাহারই ফলরূপে আজ অধম পশুযোনি লাভ করিয়া অশেষ দুঃখভোগ করিতেছি।

হায়! আমি নিজ চিত্তকে সংযত করিয়াছিলাম—ভগবানে সম্পূর্ণরূপে আত্মসমর্পণ করিয়া তাঁহারই শ্রবণ মননাদি কার্য্য অবাধে করিতেছিলাম, আমার মনের গতি সম্পূর্ণ পরিবর্ত্তিত হইয়া ভগবন্মুখী হইয়াছিল, কিন্তু হঠাৎ আমার নিজ মূর্খতাবশে এ কি বিপর্য্যয় ঘটিল! দীন হরিণশাবককে মাতৃক্রোড় হইতে বিচ্ছিন্ন দেখিয়া তাহাকে কোলে তুলিয়া লইলাম—তাহারই স্নেহে সকল ভুলিয়া অধঃপতিত হইলাম, নিয়তির প্রভাবে শ্রীভগবানের কথা ভুলিয়া মৃগশাবকের অনুবর্ত্তন করিতে গিয়া কাচ মূল্যে চিন্তামণি বিক্রয় করিলাম। হায়! হায়! আমি কি দুর্ভাগ্য! এইভাবে অনুশোচনা করিয়া ভরত মৃগযোনি লাভ করিলেও সহসা একদিন নিজ গর্ভধারিণী হরিণীর মায়া ত্যাগ করিয়া পুণ্যবান্‌দিগের অভিমত পুলস্ত্যাশ্রমে গিয়া উপস্থিত হইলেন। তিনি যে স্থানে থাকিয়া পূর্ব্বে ভগবানের আরাধনা করিতেন আবার সেই পুণ্যভূমিতে আসিয়া উপস্থিত হইলেন এবং কিছুকাল সেই স্থানে পবিত্রভাবে থাকিয়া মৃগদেহ ত্যাগ করিলেন ॥ ২৬—৩১

ইতি-শ্রীরামশান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথ-বংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদ শর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণীনাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে অষ্টমোধ্যায়ঃ ॥ ৮

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:*:—

## নবমোঽধ্যায়ঃ

—:*:—

শ্রীশুক উবাচ।

অথ কস্যচিদ্ দ্বিজবরস্যাঙ্গিরসপ্রবরস্য শম-দম-তপঃ-স্বাধ্যায়াধ্যয়ন-ত্যাগ-সন্তোষ-তিতিক্ষা-প্রশ্রয়-বিদ্যানসূয়াত্মজ্ঞানানন্দযুক্তস্যাত্মসদৃশশ্রুতশীলাচার-রূপৌদার্য্যগুণা নব সোদর্য্যা অঙ্গজা বভূবুঃ, মিথুনঞ্চ যবীয়স্যাং ভার্য্যায়াম্ ॥ ১

অন্বয়ঃ।—[ অথ নবমেনাধ্যায়েন তস্য ভরতস্য মৃগশরীরপরিত্যাগানন্তরং জড়বিপ্রত্বলাভাদিকং প্রতিপাদয়িষ্যন্ উপক্রমতে অথেত্যাদি ] অথ ( তস্য ভরতস্য মৃগশরীরপরিত্যাগানন্তরম্, অথেতি বৃত্তান্তান্তরপ্রারম্ভে বা ) আঙ্গিরসপ্রবরস্য ( আঙ্গিরসপ্রবরোপলক্ষিতগোত্রসম্ভূতস্য ) শম-দম-তপঃ-স্বাধ্যায়াধ্যয়ন-ত্যাগ-সন্তোষ-তিতিক্ষা-প্রশ্রয়-বিদ্যানসূয়াত্মজ্ঞানানন্দযুক্তস্য ( শমঃ, দমঃ, তপঃ, স্বাধ্যায়স্য অধ্যয়নং বেদাদিপাঠঃ, ত্যাগঃ অতিথিপ্রভৃতিভ্যঃ অন্নদানাদিকং, সন্তোষঃ, তিতিক্ষা শীতোষ্ণাদিদ্বন্দ্বসহিষ্ণুতা, প্রশ্রয়ঃ বিনয়ঃ, বিদ্যা কর্ম্মবিদ্যা, অনসূয়া সতাং দোষাবিষ্করণপরাঙ্মুখতা সাধুনিন্দাবৈমুখ্যমিত্যর্থঃ, আত্মজ্ঞানং দেহাদিব্যতিরিক্তস্য আত্মনঃ তত্ত্ববোধঃ, আনন্দঃ ধর্ম্মসম্পদা সমুৎপাদিতঃ সুখবিশেষঃ, তদ্‌যুক্তস্য ) কস্যচিৎ দ্বিজবরস্য ( ব্রাহ্মণস্য ) আত্মসদৃশশ্রুতশীলাচার-রূপৌদার্য্যগুণাঃ (আত্মনঃ সদৃশাঃ শ্রুতং শাস্ত্রজ্ঞানং, শীলং সাধুচরিত্রম্, আচারঃ অনুষ্ঠানং, রূপং সৌন্দর্য্যং, ঔদার্য্যঞ্চ গুণাঃ যেষাং তথাভূতাঃ ) নব সোদর্য্যাঃ ( একমাতৃগর্ভসম্ভূতাঃ ) অঙ্গজাঃ (পুত্রাঃ) বভূবুঃ। যবীয়স্যাং ( কনিষ্ঠায়াং) ভার্য্যায়াম্ভ মিথুনঞ্চ ( একঃ পুত্রঃ একা চ কন্যা ) [ বভূবেতি শেষঃ ] ॥১

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন। ( হে রাজন্! অতঃপর ঘটনা শ্রবণ করুন ) আঙ্গিরসপ্রবর-সম্ভূত বিচক্ষণ এক ব্রাহ্মণ ছিলেন। তিনি শম, দম, তপস্যা, বেদাদি পাঠ, অতিথিকে অন্নদানাদি, সন্তোষ, শীতোষ্ণাদি দ্বন্দ্ব সহিষ্ণুতা, বিনয়, বিদ্যা, সাধুদিগের প্রতি অসূয়াশূন্যতা, আত্মজ্ঞান ও আনন্দ যুক্ত ছিলেন। তাঁহার এক স্ত্রীর গর্ভে নয়টী পুত্র হইয়াছিল, তাঁহারা সকলেই শাস্ত্রজ্ঞান, চরিত্র, আচরণ, সৌন্দর্য্য ও ঔদার্য্যগুণে তাঁহারই তুল্য হইয়াছিলেন এবং তদীয় কনিষ্ঠা ভার্য্যার গর্ভে একটী পুত্র ও একটী কন্যা হইয়াছিল ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

নবমে জড়বিপ্রত্বে তস্য রাগাদ্যভাবতঃ। ভদ্রকালীপশুত্বেঽপি নির্ব্বিকারত্বমীর্য্যতে ॥

পিতুঃ প্রাপ্তাত্মবিজ্ঞানো ভরতো মৃগতাং গতঃ। আরব্ধকর্ম্মবেগেন তদন্তে জড়বিপ্রতাম্ ॥

আঙ্গিরসগোত্রজাতানাং প্রবরস্য শ্রেষ্ঠস্য শমাদিযুক্তস্য। ত্যাগোঽত্র অতিথ্যাদিভ্যোঽন্নদানাদি। বিদ্যা

যস্তু তত্র পুমাংস্তং পরমভাগবতং রাজর্ষিপ্রবরং ভরতমুৎসৃষ্ট-মৃগশরীরং চরমশরীরেণ বিপ্রত্বং গতমাহুঃ ॥ ২

তত্রাপি স্বজনসঙ্গাচ্চ ভৃশমুদ্বিজমানো ভগবতঃ কর্ম্মবন্ধবিধ্বংসন-শ্রবণ-স্মরণগুণবিবরণ-চরণারবিন্দ-যুগলং মনসা বিদধদাত্মনঃ প্রতিঘাতমাশঙ্কমানো ভগবদনুগ্রহেণানুস্মৃত-স্বপূর্ব্ব-জন্মাবলিরাত্মানমুন্মত্তজড়ান্ধবধিরস্বরূপেণ দর্শয়ামাস লোকস্য ॥ ৩

কর্ম্মবিদ্যা। আত্মজ্ঞানং দেহাদিব্যতিরিক্তভোক্ত্রাত্মজ্ঞানম্। আনন্দো ধর্ম্মসম্পত্তিজঃ। আত্মনা সদৃশাঃ শ্রুতাদয়ো গুণা যেষাং তে সমানোদরা নব পুত্রা বভূবুঃ। যবীয়স্যাং কনিষ্ঠায়াঞ্চ মিথুনং স্ত্রীপুরুষযুগ্মম্॥ ১

অন্বয়ঃ।—[ অথ ভরতস্যৈব তন্মিথুনান্তর্গতপুত্রত্বমাহ যস্ত্বিত্যাদিনা ] তত্র ( মিথুনে ) যস্তু পুমান্ ( পুরুষঃ পুত্ররূপ ইত্যর্থঃ ) তম্ উৎসৃষ্টমৃগশরীরম্ ( উৎসৃষ্টঃ পরিত্যক্তঃ মৃগস্য শরীরঃ যেন তথাভূতং ) চরমশরীরেণ (কর্ম্মানুসারেণোপগতেন অনন্তরদেহেন) বিপ্রত্বং (ব্রাহ্মণভাবং, ব্রাহ্মণশরীরমিত্যর্থঃ) গতং (প্রাপ্তং) পরমভাগবতং রাজর্ষি-প্রবরং (রাজর্ষিশ্রেষ্ঠং) ভরতমাহুঃ [ বিজ্ঞা জনা ইতি শেষঃ ]। [তথাহি রাজর্ষির্ভরতঃ মৃগশরীরং স্বেচ্ছয়া পরিত্যজ্য অবশিষ্টেন শুভাদৃষ্টেন পুনস্তস্যাং ভার্য্যায়াং তস্মাদ্ দ্বিজবরাৎ পুত্ররূপেণ জনিং লেভে ইতি ভাবঃ ] ॥ ২

মূলানুবাদ।—পরমভাগবত রাজর্ষিপ্রবর ভরতই মৃগশরীর ত্যাগ করিয়া অবশিষ্ট কর্ম্মপ্রভাবে শরীর পরিগ্রহ পূর্ব্বক বিপ্রযোনি লাভ করিয়া ঐ মিথুনের অন্তর্গত পুত্ররূপে জন্মগ্রহণ করিয়াছেন, ইহা জ্ঞানী ব্যক্তিগণ বলিয়া থাকেন ॥ ২

শ্রীধরটীকা।—উৎসৃষ্টং মৃগশরীরং যেন তম্। 'শুচীনাং শ্রীমতাং গেহে যোগভ্রষ্টোঽভিজায়তে' ইতি স্মৃতেঃ ॥ ২

অন্বয়ঃ।—[ অথাস্য বিপ্রশরীরং পরিগৃহীতবতো জন্মান্তরানুষঙ্গং চিন্তয়তঃ অন্যসঙ্গেনাত্মভ্রংশপরিজিহীর্ষয়া উন্মত্তাদিরূপেণ স্থিতিমাহ তত্রাপীত্যাদিনা ] তত্রাপি ( স্বেন পরিগৃহীতবিপ্রদেহেঽপি ) স্বজনসঙ্গাচ্চ ( আত্মীয়মাতা-পিতৃভ্রাতৃপ্রভৃতিসমাগমাৎ, চকারাৎ অন্যসঙ্গাচ্চেত্যর্থঃ) আত্মনঃ প্রতিঘাতং (ভ্রংশম্) আশঙ্কমানঃ ভৃশম্ উদ্বিজমানঃ ( ভীতঃ সন্ ) ভগবতঃ ( শ্রীবাসুদেবস্য) কর্ম্মবন্ধবিধ্বংসন-শ্রবণ-স্মরণ-গুণবিবরণ-চরণারবিন্দযুগলং (কর্ম্মবন্ধস্য কর্ম্ম-রূপস্য বন্ধসাধনস্য অথবা কর্ম্মজনিতস্য বন্ধস্য বিধ্বংসনং বিধ্বংসকারণং শ্রবণং স্মরণং গুণবিবরণম্ উৎকর্ষব্যাখ্যানং যস্য তথাভূতং যৎ চরণারবিন্দযুগলং পাদপদ্মদ্বয়ং তৎ) মনসা বিদধৎ (চিত্তেন ধারয়ন্) ভগবদনুগ্রহেণ (পূর্ব্বারাধিতস্য ইদানীমারাধ্যমানস্য চ ভগবতঃ বাসুদেবস্য প্রসাদেন) অনুস্মৃতস্বপূর্ব্বজন্মাবলিঃ (অনুস্মৃতা স্বপূর্ব্বজন্মাবলি স্বীয়প্রাক্তনজন্মধারা যেন তথাভূতঃ, অহমহং রাজর্ষিভরত আসম্ অথ গৃহীতপ্রব্রজ্যোঽপি মৃগশাবকানুষঙ্গেন মৃগত্বং প্রাপ্তঃ ততশ্চ পুনঃ কালঞ্জরাৎ পর্ব্বতাৎ পুলস্ত্যাশ্রমং প্রাপ্য দেহত্যাগেন বিপ্রযোনৌ সমুৎপন্ন ইত্যেবং স্মৃত-পূর্ব্বজন্মবৃত্তান্তপ্রবাহ ইত্যর্থঃ ) আত্মানং লোকস্য [ সমীপে ] উন্মত্তজড়ান্ধবধিরস্বরূপেণ ( উন্মত্তঃ উন্মাদগ্রস্তঃ জড়ঃ জাড্যদোষদূষিতঃ অন্ধঃ বধিরশ্চ তেষাং স্বরূপেণ অবস্থয়া উপলক্ষিতমিতি শেষঃ ) দর্শয়ামাস। [ তথাহি লোকা যথা তমুন্মাদাদিদোষদূষিতমব্যবহার্য্যং মন্যমানাস্ততো বহির্বর্ত্তিষ্ঠেরন্ তথৈব ভাবমবলম্বিতবানিতি ভাবঃ ] ॥ ৩

মূলানুবাদ।—রাজর্ষি ভরত সেই বিপ্রদেহ লাভ করিয়াও স্বজনসঙ্গ ও অপরের সঙ্গ হইতে আত্মভ্রংশ আশঙ্কা করিয়া অতি ভীত হইয়া, যে-ভগবানের চরণারবিন্দ বিষয়ে শ্রবণ, মনন ও যাঁহার গুণবিবরণ কর্ম্মবন্ধ বিধ্বংস করে, সেই চরণারবিন্দযুগল চিত্তে ধ্যান করত শ্রীভগবানের অনুগ্রহে পূর্ব্ব পূর্ব্ব স্বীয় জন্মধারা স্মরণ

তস্যাপি হ বা আত্মজস্য স বিপ্রঃ পুত্রস্নেহানুবদ্ধমনা আ সমাবর্ত্তনাৎ সংস্কারান্ যথোপদেশং বিদধান উপনীতস্য চ পুনঃ শৌচাচমনাদীন্ কর্ম্মনিয়মাননভিপ্রেতানপি সমশিক্ষয়ৎ। অনুশিষ্টেন হি ভাব্যং পিতুঃ পুত্রেণেতি॥ ৪

স চাপি তদুহ পিতৃসন্নিধাবেবাসধ্রীচীনমিব স্ম করোতি। ছন্দাংস্যধ্যাপয়িষ্যন্ সহ ব্যাহৃতিভিঃ সপ্রণবশিরস্ত্রিপদাং সাবিত্রীং গ্রৈষ্মবাসন্তিকান্ মাসানধীয়ানমপ্যসমবেতরূপং গ্রাহয়ামাস॥ ৫

পূর্ব্বক লোকের নিকট নিজেকে উন্মত্ত, জড, অন্ধ ও বধিররূপে প্রতিপন্ন করিতে লাগিলেন (যাহাতে জনগণ তাঁহাকে উন্মাদাদিগ্রস্ত অব্যবহার্য্য মনে করিয়া ব্যতিব্যস্ত করিতে না আসে)॥ ৩

শ্রীধরটীকা।—তত্রাপি চ অন্যসঙ্গাৎ আত্মনো ভ্রংশমাশঙ্কমানশ্চ আত্মানম্ উন্মত্তাদিরূপেণ দর্শয়ামাসেত্যন্বয়ঃ। কিং কুর্ব্বন্? কর্ম্মবন্ধবিধ্বংসনং শ্রবণং স্মরণং গুণানাং বিবরণং কথনঞ্চ যস্য তৎ ভগবতশ্চরণারবিন্দযুগলং মনসা বিশেষেণ ধারয়ন্। প্রতিঘাতশঙ্কায়াং হেতুঃ—অনুস্মৃতা স্বীয়পূর্ব্বজন্মনামাবলিঃ পরম্পরা যেন সঃ॥ ৪

অন্বয়ঃ।—[অথ জডস্য গার্হস্থ্যে অনধিকারাৎ স্নেহেন সমাবর্ত্তনপর্য্যন্তান্ সংস্কারানেতস্য পিত্রা সুসম্পাদিতনাহ তস্যাপীত্যাদিনা।] সঃ বিপ্রঃ (আঙ্গিরসগোত্রজাতঃ ভরতস্য পিতা ব্রাহ্মণঃ) পুত্রস্নেহানুবদ্ধমনাঃ (পুত্রস্নেহেন তনয়বাৎসল্যেন অনুবদ্ধং সম্বদ্ধং মনঃ যস্য তথাভূতঃ সন্) তস্যাপি (জডাদ্যবস্থাবতোঽপি) আত্মজস্য (পুত্রস্য) আ সমাবর্ত্তনাৎ (সমাবর্ত্তনপর্য্যন্তান্) সংস্কারান্ যথোপদেশম্ (শাস্ত্রীয়বিধ্যনুসারেণ) বিদধানঃ (কুর্ব্বন্) উপনীতস্য চ (উপনয়নসংস্কারেণ সংস্কৃতস্য চ) পুনঃ তস্য অনভিপ্রেতানপি (তেন জড়ভূতেন ভরতেন অনপেক্ষিতানপি) শৌচাচমনাদীন্ কর্ম্মনিয়মান্ (নিয়মেন কর্ত্তব্যকর্ম্মাণি) পুত্রেণ পিতুঃ অনুশিষ্টেন (গৃহীতোপদেশেন) ভাব্যম্ (পিত্রা পুত্র উপদেশেন বিনেতব্যঃ) ইতি হ বা (ইতিহেতোরেব) সমশিক্ষয়ৎ (পুরা শিক্ষয়া বিনীতবান্)॥ ৪

মূলানুবাদ।—সেই ব্রাহ্মণ পুত্রস্নেহের আকর্ষণে আকৃষ্ট হইয়া, পুত্র ভরত জডপ্রকৃতি হইলেও, তাহার সমাবর্ত্তন পর্য্যন্ত সংস্কারাদি যথাবিধি সাধন পূর্ব্বক উপনয়ন দিয়া পরে আবার তাহার অনভিপ্রেত হইলেও শৌচ আচমনাদি কর্ম্মনিয়মগুলি তাহাকে শিক্ষা দিতে লাগিলেন; কারণ পিতার পুত্রকে উপদেশ দান করা কর্ত্তব্য॥ ৪

শ্রীধরটীকা।—পুত্রস্নেহে অনুবদ্ধং মনো যস্য সঃ। জড়স্য গার্হস্থ্যানধিকারাৎ সমাবর্ত্তনান্তান্ সংস্কারান্ বিদধানস্তমুপনীয়, উপনীতস্য পুনঃ শৌচাদীন্ তস্যানভিপ্রেতানপি সমশিক্ষয়ৎ। তত্র হেতুঃ—অনুশিষ্টেন হি ভাব্যং পিতুঃ সকাশাৎ পুত্রেণেতি॥ ৫

অন্বয়ঃ।—[অথ পিত্রা প্রতিপাদিতোপদেশস্যাপি তস্য তদান্যথা প্রবৃত্তিমাহ স চাপীত্যাদিনা] তদুহ (তস্মিন্ কালে অথবা 'তৎ উ হ' ইতি ভিন্নানি পদানি, উ ভোঃ তৎ তদা ইতি ঐতিহ্যে) সোঽপি (ভরতঃ) পিতৃসন্নিধৌ এব অসধ্রীচীনমিব (অসমীচীনমিব, মলমূত্রাদ্যুৎসর্গতঃ পূর্ব্বম্ শৌচাচমনাদিকমননুষ্ঠেয়ং গর্হিতমিব কর্ম্ম, ইবশব্দস্য অবাস্তবতাবোধকত্বাৎ তস্য পক্ষে তৎ সমীচীনমেবেতি ব্যজ্যতে) করোতি স্ম, [তথাহি পিতা তস্য সনির্বন্ধমুপদেশং দদাতি তদ্ যদি নিরাবাধং যথাযথময়মুপদেশমনুসরেৎ তদা ক্রমেণ উপদেশোপদ্রবো বর্দ্ধেত তদেবং প্রবর্ত্তিতব্যং যেন মম পিতুঃ শিক্ষাদাননির্বন্ধো নিবর্ত্তেত ইতি বুদ্ধ্বা উপদেশাননুরূপানুষ্ঠানং নানুবর্ত্তয়ামাসেতি ভাবো গম্যতে] [পিতা তু] ছন্দাংসি (কপিঞ্জলালম্ভনন্যায়েন বহুবচনস্য ত্রিত্বমাত্রবোধকত্বাৎ ঋগ্‌যজুঃসামাখ্যান্ ত্রীন্ বেদান্, অথবা বহুবচনস্য সাধারণ্যেন বহুত্বমাত্রবোধকত্বাৎ চতুরো বেদা-

এবং স্বতনুজ আত্মন্যনুরাগাবেশিতচিত্তঃ শৌচাধ্যয়ন-ব্রতনিয়ম-গুর্ব্বনল-শুশ্রূষণাদ্যৌপ-কুর্ব্বাণক-কর্ম্মাণ্যনভিযুক্তান্যপি সমনুশিষ্টেন ভাব্যমিত্যসদাগ্রহঃ পুত্রমনুশাস্য স্বয়ং তাবদনধিগতমনোরথঃ কালেনাপ্রমত্তেন স্বয়ং গৃহ এব প্রমত্ত উপসংহৃতঃ ॥ ৬

নিত্যর্থঃ) অধ্যাপয়িষ্যন্ (তং অধ্যাপনয়া বোধয়িষ্যন্) ব্যাহৃতিভিঃ (ভূরাদিব্যাহৃতিভিঃ) সহ সপ্রণবশিরস্ত্রিপদাং (প্রণব ওঙ্কারঃ স এব শিরঃ আদিভূতঃ যস্য তথাভূতং ত্রিপদং যত্র তথাভূতাং) সাবিত্রীং (গায়ত্রীং) গ্রৈষ্মবাসন্তিকান্ (গ্রীষ্মর্ত্তুসম্বন্ধিনৌ দ্বৌ বসন্তর্ত্তুসম্বন্ধিনৌ দ্বৌ ইতি সঙ্ঘাতেন চতুঃসংখ্যকান্ চৈত্রাদীন্) মাসান্ [ব্যাপ্য] অধীয়ানমপি (ক্রিয়মাণাধ্যয়নমপি) অসমবেতরূপম্ (অসংহতরূপং যথা স্যাৎ তথা) গ্রাহয়ামাস [তথাহি স বিপ্রঃ বহুপ্রযত্নেন পুত্রং শিক্ষয়িতুম্ অভিলষন্নপি মাসচতুষ্টয়ং প্রযত্নেনাপি গায়ত্রীশিক্ষাম্ অস্য সম্পূর্ণতয়া সম্পাদয়িতুং নাশক্নোৎ, স হি তদা মাসচতুষ্টয়ানন্তরমপি গায়ত্রীবর্ণানুপূর্ব্বীমজ্ঞাত্বৈব ব্যাচষ্টে ন তু যথানুপূর্ব্বীকং সমগ্রান্ বর্ণান্ বক্তুমলং ভবতীতি ভাবঃ] ॥ ৫

**মূলানুবাদ।**—তখন সেই ভরত পিতার সম্মিধানেই মলমূত্রাদি পরিত্যাগের পূর্ব্বেই শৌচাচমনাদি অসমীচীন কার্য্য করিতে লাগিলেন। (কারণ যে কোনও রূপে পিতার নির্ব্বন্ধ নিবৃত্তি করা তাঁহার অত্যন্ত প্রয়োজন বোধ হইয়াছিল) তিনি পুত্রকে চারি বেদ অধ্যয়ন করাইবেন বলিয়া 'ভূর্ভুবঃ স্বঃ' এই ব্যাহৃতি সহিত অগ্রে প্রণবযুক্ত ত্রিপাদ সমন্বিত গায়ত্রী শিক্ষা দিতে আরম্ভ করিলেন। ভরত পিতার নিকট গ্রীষ্ম ও বসন্তকালের চারিটী মাস ব্যাপিয়া উহার শিক্ষা লাভ করিয়াও যথাযথরূপে উহা শিক্ষা করিতে পারিলেন না। (গায়ত্রীর এক একটি বর্ণ শিখিতে পারিলেও কোন্ বর্ণের পর ঠিক কোন্ বর্ণ পড়িতে হইবে এবং কোন্ স্বরে উহার পাঠ করিতে হইবে তদ্বিষয়ে অনভিজ্ঞই থাকিলেন) ॥ ৫

**শ্রীধরটীকা।**—সোঽপি চ পিতুঃ শিক্ষানির্ব্বন্ধনিবৃত্তয়ে অসমীচীনম্ অসমীচীনমিব করোতি স্ম। উপাকরণবেদব্রতাদ্যনন্তরং শ্রাবণাদিমাসেষু বেদান্ অধ্যাপয়িষ্যন্ আদৌ তাবৎ ব্যাহৃতিভিঃ সহ প্রণবশিরঃসহিতাং ত্রিপদাং চৈত্রাদিচতুরো মাসান্ অধীয়ানমপি অসমবেতরূপং যথা ভবত্যেবং গ্রাহয়ামাস। তাবতাপি কালেন স্বরানুপূর্ব্ব্যাদিযুক্তং ব্যাহৃত্যাদি তস্য নাধিগতমিত্যর্থঃ ॥ ৫

**অন্বয়ঃ।**—[এবং শিক্ষামগৃহীতবতোঽপি পুত্রস্য বিদ্যাপ্রতিপাদনকামস্যৈব কালং ক্ষপয়তস্তস্য কালেন দেহপরিহারমাহ এবমিত্যাদিনা] এবম্ (উক্তরূপেণ) আত্মনি (আত্মরূপে) স্বতনুজে (স্বস্য পুত্রে, 'আত্মা বৈ জায়তে পুত্র' ইত্যনুশাসনাৎ পুত্রস্যাত্মভূতত্বং জ্ঞেয়ম্) অনুরাগাবেশিতচিত্তঃ (অনুরাগেণ স্নেহেন আবেশিতম্ অনুবাসিতমিত্যর্থঃ চিত্তং যেন যস্য বা সঃ) সমনুশিষ্টেন (সুশিক্ষিতেন) ভাব্যং [পুত্রেণেতি শেষঃ] ইত্যসদাগ্রহঃ (উক্তরূপাযোগ্যাগ্রহযুক্তঃ, অসন্ আগ্রহ যস্য তথাভূত ইত্যর্থঃ) [স বিপ্রঃ] পুত্রম্ অনভিযুক্তানি অপি (তেন অনাদৃতান্যপি) শৌচাধ্যয়নব্রতনিয়মগুর্ব্বনলশুশ্রূষণাদ্যৌপকুর্ব্বাণককর্ম্মাণি (শৌচম্ আন্তরং বাহ্যঞ্চ শোধনম্, অধ্যয়নং বেদাদিপাঠঃ, ব্রতঃ, নিয়মঃ, গুরুশ্চ অনলশ্চ তয়োঃ শুশ্রূষণং গুরুসেবা অনলে হোমাদিকার্য্যঞ্চ, তান্যেব আদয়ঃ যেষাং তথাভূতানি ঔপকুর্ব্বাণকানি উপকুর্ব্বাণলক্ষণস্য সাবধিব্রহ্মচর্য্যবতঃ সম্বন্ধীনি কর্ম্মাণি) স্বয়ং তাবৎ (স্বয়মেব) অনুশাস্য (শিক্ষয়িত্বা) অনধিগতমনোরথঃ (অনধিগতঃ অপ্রাপ্তঃ মনোরথঃ অভিলাষফলং যেন তথাভূতঃ, পুত্রস্য সম্বন্ধে স্বাভিমতং শৌচাদিকমপ্রাপ্ত ইত্যর্থঃ) প্রমত্তঃ (অনবহিতঃ, পুত্রশিক্ষণাদাবেব দত্তচিত্তত্বাৎ কালব্যাপারে অবধানশূন্য ইত্যর্থঃ) স্বয়ং গৃহ এব অপ্রমত্তেন (সর্ব্বদা স্বকর্ত্তব্যেষু অবহিতেন) কালেন (কৃতান্তেন) উপসংহৃতঃ (আকৃষ্টঃ) [তথা হি স বিপ্রঃ পুত্রসংক্রান্তমনা যদ্যপি কালব্যাপারং নোপলক্ষিতবান্ তথাপি তস্য স্বব্যাপারং প্রতি সর্ব্বদা অবহিতত্বাৎ যথাকালমনুপলক্ষিত এবায়ং তং স্বাধিকারে সমাকৃষ্য মারিতবানিতি ভাবঃ] ॥ ৬

অথ যবীয়সী দ্বিজসতী স্বগর্ভজাতং মিথুনং সপত্ন্যা উপন্যস্য স্বয়মনুসংস্থয়া পতিলোকমগাৎ॥ ৭

পিতর্য্যুপরতে ভ্রাতর এনমতৎপ্রভাববিদস্ত্রয্যাং বিদ্যায়ামেব পর্য্যবসিতমতয়ো ন পরবিদ্যায়াং জড়মতিরিতি ভ্রাতুরনুশাসননির্ব্বন্ধান্ন্যবৃৎসন্॥ ৮

**মূলানুবাদ**।—এইরূপে আত্মস্বরূপ নিজপুত্রে অনুরাগহেতু তাঁহার চিত্ত আবিষ্ট থাকায় পুত্রকে উত্তমরূপে শিক্ষিত করা কর্ত্তব্য এই অসৎ আগ্রহ সহকারে উক্ত পুত্রকে তিনি স্বয়ং শৌচ, অধ্যয়ন, ব্রত, নিয়ম, গুরু ও অগ্নির শুশ্রূষা প্রভৃতি নানাপ্রকার কর্ম্ম, তাহার অনভিপ্রেত হইলেও, তাহাকে শিক্ষা দিয়া তাহার কোনও ফল পাইলেন না। একমাত্র ঐ কার্য্যে রত থাকায় কালের দিকে তাঁহার একবারেই দৃষ্টি ছিল না, কি অবহিত কৃতান্ত স্বয়ং আসিয়া তাঁহাকে আক্রমণ করিয়া তাঁহার ভবলীলা সংবরণ করাইল॥ ৬

**শ্রীধরটীকা**—আত্মভূতে স্বতনুজে অনুরাগেণ আবেশিতং চিত্তং যেন। শৌচাদীনি যানি উপকুর্ব্বাণকস্য সাবধিব্রহ্মচর্য্যবতঃ কর্ম্মাণি তানি তেন অনভিযুক্তানি অনাদৃতান্যপি তং প্রতি অনুশাস্যাপি অপ্রাপ্তপুত্রপাণ্ডিত্যমনোরথঃ স্বয়ং কালেনোপসংহৃতঃ, মৃত ইত্যর্থঃ। অনুশাসননির্ব্বন্ধে পুনস্তমেব হেতুমাহ। অনুশিষ্টেন ভাব্যমিত্যসন্ অযোগ্য আগ্রহো যস্য॥ ৬

**অন্বয়ঃ**।—[অথাস্য যবীয়স্যা ভার্য্যায়াঃ পাতিব্রত্যেনানুমরণমাহ অথেত্যাদিনা] অথ (তস্য কালেন উপসংহারানন্তরম্) যবীয়সী (কনিষ্ঠা) দ্বিজসতী (পতিব্রতা তস্য দ্বিজস্য সহধর্ম্মিণী) স্বগর্ভজাতং (স্বীয়গর্ভোৎপন্নং) মিথুনং (পুত্রং কন্যাঞ্চ) সপত্ন্যাঃ উপন্যস্য (ন্যাসরূপেণ স্থাপয়িত্বা) স্বয়ম্ অনুসংস্থয়া (অনুমরণেন) পতিলোকং (পত্যা সমাশ্রিতং লোকান্তরম্) অগাৎ (প্রাপ) [তথাহি পতিব্রতাধর্ম্মপালনমভিলষন্ত্যা তয়া পুত্রে কন্যায়াঞ্চ স্নেহং পরিবর্জ্য পরং তয়োঃ রক্ষণার্থং সপত্নীমনুরুধ্য চ পতিমনুমরণং স্বীচকার ইতি ভাবঃ]॥ ৭

**মূলানুবাদ**।—অনন্তর পতিব্রতা কনিষ্ঠা দ্বিজভার্য্যা (ভরতের মাতা) নিজ গর্ভজাত পুত্র ও কন্যাকে নিজ সপত্নীর (প্রধানা দ্বিজ ভার্য্যার) নিকট ন্যাসরূপে স্থাপন করিয়া স্বয়ং পতির অনুমরণ স্বীকার পূর্ব্বক পতিলোকে গমন করিলেন॥ ৭

**শ্রীধরটীকা**—সপত্ন্যৈ সমর্প্য। অনুসংস্থয়া অনুমরণেন। অনুসংস্থায়ামিতি সপ্তম্যন্তপাঠেঽপ্যয়মেবার্থঃ॥ ৭

**অন্বয়ঃ**।—[অথ ভরতস্য ভ্রাতৄণাং তদা তদনুশাসনোপেক্ষামাহ পিতর্য্যুপরত ইত্যাদিনা] পিতরি (পূর্ব্বম্ অত্যাগ্রহেণ অনুশিষ্টবতি স্বীয়জনকে তস্মিন্ ব্রাহ্মণে) উপরতে (মৃতে সতি) অতৎপ্রভাববিদঃ (ন তস্য ভরতস্য প্রভাবং মাহাত্ম্যং তত্ত্বজ্ঞতালক্ষণং বিদন্তি যে তে, তদীয়োৎকর্ষবিষয়ে অনভিজ্ঞা ইত্যর্থঃ) ত্রয্যাং (বেদলক্ষণায়াং) বিদ্যায়ামেব (অপরবিদ্যায়ামেবেত্যর্থঃ) পর্য্যবসিতমতয়ঃ (পর্য্যবসিতা নিষ্ঠাং গতা মতিঃ যেষাং তে) পরবিদ্যায়াং ন (তত্ত্বজ্ঞানলক্ষণায়াং অপর্য্যবসিতমতয় ইতি শেষঃ) ভ্রাতরঃ (ভরতস্য বিমাতৃগর্ভোৎপন্না ইত্যর্থঃ) এনং (ভরতং) জড়মতিরিতি (জড়া সূক্ষ্মবিষয়গ্রহণাসমর্থা মতিঃ বুদ্ধিঃ যস্য তথাভূতঃ ইতি, জ্ঞাত্বেতি শেষঃ) ভ্রাতুঃ (ভরতস্য) অনুশাসননির্ব্বন্ধাৎ (শিক্ষাদানবিষয়ে আগ্রহাৎ) ন্যবৃৎসন্ (নিবর্ত্তিতুমৈচ্ছন্, 'ন্যবৃৎসন্' ইতি সনন্তমার্ষং পদম্) [তথাহি পিতা যথা পূর্ব্বং স্নেহাতিরেকেণ জড়মতিমমুং জ্ঞাত্বাপি তচ্ছিক্ষণমুপপাদয়িতুং প্রযত্নাতিশয়ং সমাশ্রিতবান্, পিতরি উপরতে তদীয়ং প্রভাবং জ্ঞাতুমশক্তাস্তদীয়া ভ্রাতরস্তু ন তথা পরং তস্য শিক্ষায়ামুপেক্ষামেব সমাশ্রিতবন্ত ইতি ভাবঃ]॥ ৮

**মূলানুবাদ**।—ভরতের পিতা সেই ব্রাহ্মণ যখন কাল-কবলে পতিত হইয়া জীবন হারাইলেন, তখন ভরতের

ভগবতঃ প্রিয়নিকেতো ভবতত্ত্বরূপঃ যস্য তথাভূতম্, অনবিগতভরততত্ত্বমিত্যর্থঃ ) পণ্ডিতমানিনং ( পণ্ডিতমাত্মানং মন্যতে যস্তং, স্বয়মপণ্ডিতমপি পণ্ডিতাভিমানযুক্তমিত্যর্থঃ ) নরদেবাভিমানং (নরদেবমাত্মানং মন্যমানং) যোগেশ্বর-চর্য্যায়াং ( যোগেশ্বরাণাং যোগৈশ্বর্য্যযুক্তানাং চর্য্যায়াং জড়াদিসাম্যেন ব্যবহারে ) নাতিব্যুৎপন্নমতিং ( নাতি-ব্যুৎপন্না নাতিশয়েন পরিচিতা মতিঃ যস্য তথাভূতং, যোগৈশ্বর্য্যযুক্তানামাচরণে অনভিজ্ঞমিত্যর্থঃ ) [ তং রহূগণং ] স্ময়মান ইব ( ঈষৎ স্মিতং কুর্ব্বাণ ইব ) ইদং ( বক্ষ্যমাণং বচনম্ ) আহ ॥ ৮

মূলানুবাদ।—এইরূপে রাজা রহূগণ যখন বহু অসম্বদ্ধ বাক্য বলিতেছিলেন—রাজত্বের অভিমানে আত্মগর্ব্ব প্রকাশ করিতেছিলেন—রজোগুণ ও তমোগুণবিদ্ধ গর্ব্বে শ্রীভগবানের প্রিয় ভক্তগণের অবজ্ঞা করিতেছিলেন এবং নিজেকে বিজ্ঞ বলিয়া মিথ্যা অভিমান পোষণ করিতেছিলেন, তখন সেই ভগবান্ ব্রহ্মজ্ঞ সর্ব্বভূতের বন্ধুস্বরূপ স্বয়ং ব্রহ্মভূত ব্রাহ্মণ ভরত উঁহাকে যোগীগণের আচরণীয় জড়াদিভাবে অনভিজ্ঞ জানিয়া ঈষৎ হাস্যপূর্ব্বক নিরহঙ্কারে ইহা বলিতে লাগিলেন ॥ ৮

শ্রীধরটীকা।—অবদ্ধমসম্বদ্ধম্। নরদেবোঽহমিত্যভিমানো যস্য তম্। অস্তবিদ্ধেন সংগুণিতেন তির-স্কৃতোঽশেষঃ সম্পূর্ণঃ ভগবতঃ প্রিয়ো নিকেতঃ আশ্রয়ো যেন তম্। যদ্বা অশেষাণাং ভগবৎপ্রিয়াণাং নিকেতঃ। সর্ব্বেষাং ভূতানাংসুহৃচ্চ আত্মা চ। যোগেশ্বরাণাং চর্য্যা জড়াদিবৎ আচরণং তস্যাং নাত্যন্তং ব্যুৎপন্না পরিমিতা মতির্যস্য তম্। স্ময়মানো হসন্নিবেতি মুখপ্রসত্তির্দ্যোত্যতো। বিগতস্ময়ো গতগর্ব্বঃ ॥ ৮

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—দেবী ভদ্রকালী সজ্জনচূড়ামণি ভরতের রক্ষার জন্য কৃপাপরবশ হইয়া দস্যু-গণের বিনাশ সাধন করিয়া যখন অন্তর্হিত হইয়া গেলেন। ভরত তখন নির্লিপ্ত, তাঁহার বিপদেও বিপদ্ জ্ঞান নাই, সম্পদেও সম্পদ জ্ঞান নাই। দস্যুগণ যখন তাঁহাকে বধ করিবার জন্য খড়্গ উত্তোলন করিয়াছিল, তখন তিনি যেমন নিরাতঙ্কে অবস্থান করিতেছিলেন, দস্যুগণের বিনাশের পরও যখন তিনি বিপদ্ হইতে মুক্তিলাভ করিলেন, তখনও তাঁহার বিপদ্ মুক্তি নিবন্ধন কোনও আনন্দের লক্ষণ দৃষ্ট হইল না।

একদা সিন্ধুসৌবীর দেশের অধিপতি রাজা রহূগণ তত্ত্ববিষয়ে প্রশ্ন করিবারজন্য কপিলাশ্রমে যাইতে ছিলেন। তিনি প্রবল পরাক্রান্ত রাজা, তদীয় শিবিকাবাহকদিগের অধ্যক্ষ বলপূর্ব্বক বেতন না দিয়াই শিবিকা বহন করাইবার জন্য বহুলোক ধরিয়া আনিয়াছিল। রাজা ও তদীয় শিবিকাধ্যক্ষের প্রবল প্রভাবে কেহই কোনও কথা না বলিয়া তদীয় শিবিকাবহন কার্য্যে নিযুক্ত হইল। তিনি যখন ইক্ষুমতী নদীর তীর দিয়া যাইতে ছিলেন, তখন শিবিকাবাহকগণের অত্যন্ত পরিশ্রম হওয়ায় অপর সাহায্যকারী শিবিকাবাহকের প্রয়োজন হইল। তখন অধ্যক্ষ পুরুষ উক্ত কার্য্যের জন্য অপর লোক অন্বেষণ করিতে লাগিলেন, কিন্তু সেই নির্জ্জন অরণ্যভূমিতে সহসা লোক কোথায় মিলিবে? বহুক্ষণ অন্বেষণ করিতে করিতে হঠাৎ সে ভরতকে দেখিতে পাইয়া আনন্দিত হইল এবং ভাবিল, এই যে ব্যক্তিকে দেখিতেছি, ইহার শরীর বেশ সুপরিপুষ্ট ও দৃঢ়, ইহাকে যদি শিবিকা-বহনার্থ নিয়োগ করা যায় তবে অপর শিবিকাবাহকগণ ইহার সাহায্যে পরিশ্রমের অপনোদন করিতে পারিবে। ইহাকে যেরূপ দেখা যাইতেছে,তাহাতে মনে হয়বে, এ ব্যক্তি গো এবং গর্দ্দভের ন্যায় অক্লান্তভাবে শিবিকাবহনে সমর্থ হইবে ; অতএব ইহাকেই উক্তকার্য্যে নিয়োগ করা যাউক। এই ভাবিয়া তাহাকেও পূর্ব্বগৃহীতশিবিকাবাহক গণের ন্যায় বিনা বেতনে বলপূর্ব্বক শিবিকাবহন কার্য্যে নিযুক্ত করিল। মহানুভব ভরত কষ্টসহিষ্ণু হইলেও ইতঃপূর্ব্বে কখনও শিবিকাবহন কার্য্যে অভ্যস্ত ছিলেন না ; কিন্তু জীবনে কখনও তিনি নিয়োগকারীর আদেশ লঙ্ঘন করেন নাই, তাঁহাকে যে যখন যাহা করিতে বলিয়াছে, নিরাপত্তিতে তিনি তাহাই করিয়াছেন, তাহাতে নিজ সামর্থ্যেরও বিচার করেন নাই। সম্প্রতিও তিনি তাহাই করিলেন—চিরকালের অনভ্যস্ত শিবিকাবহন

কার্য্যে নিযুক্ত হইয়াও তাহাই নিরাপত্তিতে করিতে লাগিলেন। পরন্তু ভরতের সর্ব্বদাই চিন্তা ছিল যে, তাঁহার দ্বারা যাহাতে জগতের কোনও প্রাণীর হিংসা না হয়। তিনি যখন পথে চলিতেন তখন পথে কোনও পিপীলিকা ও কীটাদি প্রাণী আছে কি না, ইহা লক্ষ্য করিতেন, সর্ব্বদাই প্রাণিহিংসা পরিহারের জন্য তৎপর থাকিতেন, সুদূর পর্য্যন্ত পর্য্যবেক্ষণ করিয়া চরণবিন্যাস করিতেন, তাই শিবিকাবহনকার্য্যে নিযুক্ত হইয়াও তাঁহার ব্যতিক্রম হইল না। একটী শর নিক্ষেপ করিলে উহা যতদূর পর্য্যন্ত যায় তিনি ততদূর পর্য্যন্ত অর্থাৎ বহুদূর পর্য্যন্ত দৃষ্টি করিয়া চরণক্ষেপ করিতে লাগিলেন, ফলে তাঁহার বিষমগতিহেতু শিবিকার গতি বিষমভাব অবলম্বন করিল। রহূগণ উহা লক্ষ্য করিলেন, অনবরত শিবিকা বিষম গতিতে চলিয়াছে, ইহা বুঝিতে পারিয়া তিনি উদ্বিগ্ন হইয়া উঠিলেন, শিবিকার বিষমসঞ্চারে তাঁহার রাজদেহ ক্লিষ্ট হইয়া উঠিল। প্রবল পরাক্রান্ত রাজা রহূগণ তাহা নীরবে সহ্য করিলেন না। বাহকগণকে সম্বোধন করিয়া তাহাদিগকে সাবধান করিয়া দিলেন। রাজার তিরস্কার পূর্ণ সাবধানতাসূচক বাক্যে বাহকগণ ভীত হইল এবং তাহারা কাতরভাবে রাজাকে জানাইল,—মহারাজ! শিবিকা বিষমভাবে গমন করিতেছে ইহা সম্পূর্ণ সত্য, কিন্তু ইহাতে আমাদের কোনও অপরাধ নাই। এতাবৎ কাল আমরা সমভাবেই শিবিকাবহন করিয়াছি, ইহা মহারাজ দেখিয়াছেন। সম্প্রতি যে নূতন ব্যক্তিকে শিবিকাবহনের জন্য নিযুক্ত করা হইয়াছে, সেই ব্যক্তি দ্রুত চলিতে পারিতেছে না। সে শিবিকা বহন করিতে করিতে মাঝে মাঝে বিরত হয়, আবার চলে, আবার বিরত হয়; এই কারণেই শিবিকা অসমানভাবে চলিতেছে; অতএব আমরা উহার সহিত মিলিত হইয়া শিবিকার সমভাব রক্ষা করিতে পারিতেছি না, এ বিষয়ে মহারাজের সুবিচার কামনা করি।

রাজা রহূগণ বাহকদিগের সানুনয় বাক্য শ্রবণ করিয়া ভাবিলেন, ইহারা সত্য কথাই বলিয়াছে; কারণ, যাহারা মিলিতভাবে কোনও কার্য্য করিতে থাকে, তাহাদের মধ্যে কেহ কোনও অপরাধ করিলে সেই অপরাধ অবিশেষে অন্য সহচরগণের উপরও পতিত হইয়া থাকে। এতাবৎ কাল ইহারা যে শিবিকাবহন করিতেছিল, তাহাতে ত ইহাদের কোনও ত্রুটি লক্ষ্য করি নাই—নূতন ব্যক্তিকে শিবিকাবহন কার্য্যে নিযুক্ত করিবার পর হইতেই ঐরূপ ত্রুটি লক্ষ্য করিতেছি, শিবিকা অসমানভাবে চলিতেছে এবং আমারও শরীরিক অত্যন্ত কষ্ট হইতেছে; অতএব এই নূতন ব্যক্তির দোষেই যে ইহা হইতেছে, এ বিষয়ে কোনও সন্দেহ নাই। ইহাকে বিশেষভাবে সাবধান করিয়া দিলেই এই ত্রুটীর উপশম হইতে পারিবে, এই ভাবিয়া তিনি ঈষৎ ক্রোধ সহকারে ভরতের প্রতি শ্লেষপূর্ণভাবে কটূক্তি করিতে লাগিলেন।

রাজা রহূগণ তত্ত্বজিজ্ঞাসার জন্য কপিলাশ্রমে যাইতেছিলেন, ইহাতে বুঝা যাইতেছে যে, তিনি নিতান্ত নিকৃষ্টচরিত্র নহেন। যদিও বৃদ্ধ সেবায় তাঁহার অনুরাগ ছিল ও অসাধু কার্য্যকে তিনি স্বেচ্ছায় বরণ করিতে পারেন না, তাহা হইলেও রজোগুণপ্রভাবে তাঁহার চিত্তের সাত্ত্বিক নির্ম্মলতা তিরোহিত হইয়াছিল বলিয়াই বলপূর্ব্বক লোকের অনিচ্ছায়ও তাহাদিগকে শিবিকাবহনে নিযুক্ত করিতে তিনি পরাঙ্মুখ হয়েন নাই এবং তাহাদের অণুমাত্র ত্রুটিকেও উপেক্ষা করিতে না পারিয়া ক্রুদ্ধ হইয়া তাহাদিগকে কঠোর তিরস্কারে তিরস্কৃত করিয়াছেন। তাঁহার সেই রজোগুণ-প্রভাবেই তিনি মহাত্মা ভরতকে চিনিতে পারেন নাই। যিনি ভস্মাচ্ছাদিত বহ্নির ন্যায় বর্ত্তমান ছিলেন, ব্রহ্মতেজঃ প্রভাবে তাঁহার যে অসাধারণ মাহাত্ম্য জাগরিত হইয়াছিল, তিনি তাহার কিছুই হৃদয়ঙ্গম করিতে পারিলেন না ও তিনি তাঁহাকে একটা সাধারণ শিবিকাবাহক ধারণা করিয়াই তাঁহার প্রতি নানাবিধ শ্লেষাদিপূর্ণ কটূক্তি বর্ষণ করিতে লাগিলেন।

তিনি বলিলেন, হে নবনিযুক্ত শিবিকাবাহক! তুমি যেরূপভাবে বিষমগতিতে শিবিকাবহন করিতেছ তাহাতে মনে হয় যে, অপর কোনও বাহকের সাহায্য ব্যতীত একাকীই তুমি এই সুদীর্ঘ পথ শিবিকাবহনে পরি

শ্রীব্রাহ্মণ উবাচ।

ত্বয়োদিতং ব্যক্তমবিপ্রলব্ধং, ভর্ত্তুঃ স মে স্যাদ্ যদি বীর ভারঃ।
গন্তুর্যদি স্যাদধিগম্যমধ্বা, পীবেতি রাশৌ ন বিদাং প্রবাদঃ॥ ৯

প্রান্ত হইয়াছ এবং তোমার শরীর যেন অত্যন্ত ক্ষীণ ও অদৃঢ় এবং বার্দ্ধক্যের আক্রমণে অশক্ত হইয়া পড়িয়াছে। তাহা না হইলে এরূপ বিষমগতি অসম্ভব, অথচ তুমি অল্পকাল মাত্র এই কার্য্যে নিযুক্ত হইয়াছ—অতি অল্পমাত্র পথই শিবিকাবহন করিয়াছ, তাহাতে আবার অপরাপর সঙ্গিগণ সম্পূর্ণরূপে তোমার সাহায্য করিয়া পরিশ্রমের লাঘব করিয়াছে। তোমার শরীরও অতি পরিপুষ্ট ও সুদৃঢ় দেখিতেছি, বয়সও ত তোমার সমধিক নহে, ইহাতেও শিবিকাবহনে এরূপ বিষমগতি হওয়া উচিত নহে, অএব তোমার এ বিষয়ে সাবধান হওয়া নিতান্ত কর্ত্তব্য হইতেছে।

রাজা রহূগণ ভরতকে এইরূপে সাবধান করিয়া দিলেও কি হইবে, তাহাতে তাহার কোনরূপ প্রকারান্তর হইল না; কারণ, তাঁহার ত অবিদ্যাপ্রসূত দেহাভিমান ছিল না, তত্ত্বজ্ঞানপ্রভাবে তাঁহার অবিদ্যা বিলুপ্ত হইয়াছিল, অতএব অভিমানপ্রসূত তিরস্কারাদিজনিত আন্তর বিকার তাঁহাকে স্পর্শ করিতে পারিবে কেন? তিনি তত্ত্বজ্ঞানের উদয়ে জীবন্মুক্ত অবস্থা লাভ করিয়াছিলেন, কেবল মাত্র চক্রভ্রমির ন্যায় শরীর পরিগ্রহ করিয়া যদৃচ্ছাক্রমে উপগত কর্ম্মসমূহ করিয়া যাইতেন, রাজার ক্রোধে তাঁহার অনিষ্টশঙ্কা ছিল না অথবা রাজার প্রীতিতে ইষ্টলাভের অল্পমাত্র ইচ্ছাও ছিল না; কাজেই রাজার কোপযুক্ত বাক্যাবলী শ্রবণ করিয়াও নির্বিকার থাকিয়া পূর্ব্বের ন্যায় বিষমভাবেই শিবিকাবহন করিতে লাগিলেন, তাহার কিঞ্চিৎ ব্যতিক্রম হইল না।

সাবধান করার পরেও যখন পূর্ব্বের ন্যায় বিষমভাবেই শিবিকা চলিতে লাগিল তখন রাজা রহূগণ অতিশয় ক্রুদ্ধ হইলেন, ভাবিলেন—ইহাকে স্পষ্ট ভাষায় শাসনপূর্ণ বাক্য না বলিলে শিক্ষা হইবে না, কোমল বাক্যে সাবধান করা ইহার যোগ্য নহে, এই ভাবিয়া তিনি বলিতে লাগিলেন,—অরে নরাধম! তুই কি জীবিত থাকিয়াও মৃত? আমার কথা শুনিতে পাইতেছিস্ না? তাহা না হইলে এ ভাবে আমার আজ্ঞা লঙ্ঘন করিতে সাহসী হইতিস্ না, অতএব তোকে এখন কঠোর শাসন করা প্রয়োজন হইয়াছে, তাহা না হইলে তোর শিক্ষা হইবে না। যখন আমার কঠোর শাসন তোর প্রতি প্রযুক্ত হইবে, তখনই তুই মদীয় আজ্ঞালঙ্ঘনের ফল বুঝিতে পারিবি। এই সকল কথা শুনিয়া জীবন্মুক্ত রাজর্ষি ভরত দেখিলেন যে, এখন যথার্থ উত্তর দিবার সময় আসিয়াছে; অতএব এখন আর নীরব থাকা উচিত নহে, এই ভাবিয়া ঈষৎ হাস্যসহকারে তিনি রাজাকে বলিতে লাগিলেন॥ ১—৮

অন্বয়ঃ।—[ অথ রহূগণস্য বক্রোক্তিমাকর্ণ্য তদনুসারেণ ভরতস্য প্রত্যুত্তরং বক্তুমুপক্রমতে ত্বয়োদিতমিত্যাদিনা ] [ হে ] বীর! ত্বয়া ব্যক্তং ( স্ফুটম্ ) অবিপ্রলব্ধং ( বিপ্রলব্ধং বিপ্রলম্ভঃ তং ন বিদ্যতে যত্র তথাভূতঃ বিপ্রলম্ভরহিতং যথা স্যাৎ তথা উক্তম্, অবিপ্রলব্ধমিতি বচনবিশেষণং বা ) উদিতং ( কথিতম্ ) [ তথাহি ত্বয়া বক্রোক্ত্যা'কথিতং নাহং পরিশ্রান্ত ইত্যাদি তত্তু সর্ব্বথা যথার্থমেব কথিতমিতি ভাবঃ ] ভর্ত্তুঃ ( ভারবহনকর্ত্তুঃ দেহস্য ) সঃ ভারঃ যদি মে ( মম মৎসম্বন্ধী, অস্মৎপদবাচ্যাত্মসম্বন্ধীত্যর্থঃ ) স্যাৎ ( সম্ভবেৎ ) [ তদৈব অয়ং বিপ্রলম্ভঃ স্যাদিতি শেষঃ ] [ কিঞ্চ ] গন্তুঃ ( গমনকর্ত্তুঃ, সাক্ষিরূপেণ গমন প্রয়োজকস্য আত্মনঃ ) অধিগম্যং ( প্রাপ্যং বস্তু ) যদি অধ্বা স্যাৎ, [ তদাপি অয়ং বিপ্রলম্ভঃ স্যাৎ, এতৎ সর্ব্বস্তু যতো নাস্তি অতঃ ত্বয়া অবিপ্রলব্ধমেব কথিতমিতি ভাবঃ ] রাশৌ ( ভূতসঙ্ঘে শরীরে ) পীবেতি ( পীন ইতি ) প্রবাদঃ। বিদাং ( প্রাজ্ঞানাং ) ন ( আত্মনি-পীবেতি

স্থৌল্যং কার্শ্যং ব্যাধয় আধয়শ্চ, ক্ষুত্তৃড়্ ভয়ং কলিরিচ্ছা জরা চ।
নিদ্রা রতির্ম ন্যুরহংমদঃ শুচো, দেহেন জাতস্য হি মে ন সন্তি॥ ১০
জীবন্মৃতত্বং নিয়মেন * রাজ,-ন্নাদ্যন্তবদ্ যদ্ বিকৃতস্য দৃষ্টম্।
স্বস্বাম্যভাবো ধ্রুব ঈড্য যত্র, তর্হ্যুচ্যতেহসৌ বিধিকৃত্যযোগঃ॥ ১১

প্রবাদ নেতি শেষঃ) [ তথাহি পীনত্বকার্শ্যাদিকং সর্ব্বং ভূতসঙ্ঘাতময়স্য শরীরস্যৈব ন তু আত্মনঃ অতঃ নাহং পীবেতি যত্বয়া আত্মনঃ পীনত্বাভাবঃ প্রতিপাদিতঃ তৎ সুতরাং ন্যায্যমেবেতি ভাবঃ ]॥ ৯

মূলানুবাদ।—সেই ব্রাহ্মণ ভরত ( রহূগণের বাক্যের উত্তরে ) বলিতে লাগিলেন—হে বীর! তুমি বক্রোক্তি অবলম্বন পূর্ব্বক যাহা বলিলে, উহা সম্পূর্ণ যথার্থ; কারণ দেহই ভার বহন করে, ঐ ভার যদি আত্মা বহন করিত বা দেহের দ্বারা প্রাপ্য পথ যদি আত্মা লাভ করিত, তবেই তোমার কথা অযথার্থ হইত, তাহা যখন করে না তখন তোমার বাক্য মিথ্যা হইবে কেন? আর তুমি যে আমাকে স্থূল নয় বলিয়াছ, উহাও সত্য; কারণ, আমি আত্মস্বরূপ, আমার ত স্থূলতা বা কার্শ্য নাই। স্থূলতা ও কার্শ্য দেহেরই ধর্ম্ম, উহা আত্মাতে থাকিতে পারে না॥ ৯

শ্রীধরটীকা।—তত্র বক্রোক্ত্যা যদুক্তং ন শ্রান্তঃ, ন চ দীর্ঘমধ্বানমাগতঃ ইতি, তত্রোত্তরমাহ। ত্বয়া যদুদিতং শ্রমাদিনাস্তীতি তদ্ব্যক্তং স্ফুটং তথৈব। অবিপ্রলব্ধং বিপ্রলম্ভো ন ভবতি। তদেবাহ। হে বীর। যদি ভারো নাম কশ্চিৎ স্যাৎ, স চ ভর্ত্তুর্বোঢ়ুর্দেহস্য যদি স্যাৎ, স চ মে যদি প্রসক্তঃ স্যাৎ, তর্হি ইদানীং ভারাভাবাৎ বিপ্রলম্ভঃ স্যাৎ। ন ত্বেতদস্তি ভারস্য বোঢ়ুশ্চানিরূপ্যত্বাৎ, মম চ তৎসম্বন্ধাভাবাৎ। তথা গন্তুরধিগম্যং প্রাপ্যম্ অধ্বা বা যদি স্যাৎ। অদ্ধেতি পাঠে সাক্ষাৎ পরমার্থতঃ। তচ্চ মে যদি স্যাদিত্যাদি যোজ্যম্। যচ্চোক্তং নাতিপীবেতি, তত্রাহ চৈতন্যমুদ্দিশ্য ত্বং পীবেতি প্রবাদো বিদাংবিদুষাং ন ভবতি, কিন্তু মূর্খাণাম্। যতোহয়ং প্রবাদো বাণৌ ভূতসংঘে দেহে, ন ত্বাত্মনি। দেহ এব পীনঃ, নাহমিত্যর্থঃ॥ ৯

অন্বয়ঃ।—[ স্থৌল্যাদীনাং দেহধর্ম্মত্বমেব স্ফুটং প্রতিপাদয়তি স্থৌল্যমিত্যাদিনা ] স্থৌল্যং (স্থূলত্বং) কার্শ্যং ( কৃশতা ) ব্যাধয়ঃ ( জরাদয়ো রোগাঃ ) আধয়শ্চ ( মনোব্যথাশ্চ ) ক্ষুৎ ( ক্ষুধা ) তৃট্ ( তৃষ্ণা ) ভয়ং কলিঃ ( কলহঃ ) ইচ্ছা জরা চ ( বার্দ্ধক্যঞ্চ ) নিদ্রা রতিঃ ( সন্তোষঃ ) মন্যুঃ ( ক্রোধঃ ) অহং ( অহঙ্কারঃ ) মদঃ ( মত্ততা, অহংমদঃ, অহঙ্কার ইতি বা ) শুচঃ ( ইষ্টবিয়োগজনিতানি দুঃখানি চ ) হি ( নিশ্চিতং ) দেহেন [ সহ ] জাতস্য ( উৎপন্নস্য দেহাভিমানিনঃ জীবস্য ), মে ( মম আত্মস্বরূপস্য ) ন সন্তি॥ ১০

মূলানুবাদ।—স্থূলতা, কৃশতা, ব্যাধি, আধি, ক্ষুধা, তৃষ্ণা, ভয়, কলহ, ইচ্ছা, জরা, নিদ্রা, রতি, ক্রোধ, অহঙ্কার, মত্ততা ও শোক—এই সকলগুলিই দেহের সহিত উৎপন্ন দেহাভিমানী জীবেরই ধর্ম্ম, অভিমানশূন্য আত্মার ধর্ম্ম নহে॥ ১০

শ্রীধরটীকা।—এতৎ প্রপঞ্চয়তি—স্থৌল্যমিতি। কলিঃ কলহঃ। অহঙ্কারেণ মদশ্চ। দেহেন সহ তদভিমানেন জাতস্য হি ভবন্তি, মম তু নিরভিমানস্য ন সন্তি। যদ্বা দেহে জাতে যো জাতস্তস্যৈব তানি, মম তু তত্র ন জাতস্য ন সন্তীতি॥ ১০

অন্বয়ঃ।—[ 'অরে ত্বং জীবন্মৃতোহসী'ত্যত্র উত্তরমাহ জীবন্মৃতত্বমিত্যাদিনা ] [ হে ] রাজন্! বিকৃতস্য (সর্ব্বস্যৈব পরিণামিনঃ বস্তুনঃ) নিয়মেন (আবশ্যকতয়া) জীবন্মৃতত্বং দৃষ্টম্ যৎ (যস্মাৎ) [ তৎ সর্ব্বমেব বিকৃতং বস্তু ]

* জীবন্মৃতত্বং ন মমৈবেতি ক্বচিৎ পাঠঃ।

বিশেষবুদ্ধের্বিবরং মনাক্ চ, পশ্যাম যন্ন ব্যবহারতোঽন্যৎ ।
ক ঈশ্বরস্তত্র কিমীশিতব্য,-মথাপি রাজন্ করবাম কিং তে ॥ ১২

আদ্যন্তবৎ ( আদিঃ উৎপত্তিঃ, অন্তঃ বিনাশঃ, তদ্বৎ তদ্‌যুক্তম্, তথাহি ত্বং কেবলং মমৈব জীবন্মৃতত্বং লক্ষয়সি কিন্তু ন কেবলং মম পরং সর্ব্বস্যৈব পরিণামিনঃ আদ্যন্তবত্তয়া জীবন্মৃতত্বং তৎ ত্বদুক্তং তদপি সমীচীনমেবেতি ভাবঃ ) [ মাং কদর্থীকৃত্য ভর্ত্তৃশাসনমতিচরসীত্যত্র উত্তরমাহ স্বস্বাম্যেত্যাদিনা] [হে] ঈড্য ! (দৈবাদস্য প্রভুপদারূঢ ! ) যত্র ( যদা ) স্বস্বাম্যভাবঃ ( ভৃত্যাদিগতং স্বত্বং, প্রভুগতং স্বামিত্বঞ্চ, তয়োঃ সত্তা ) ধ্রুবঃ ( স্থিরঃ ব্যবস্থিত ইতি যাবৎ স্যাদিতি শেষঃ ) তর্হি ( তদা ) অসৌ (ত্বয়া নির্দ্দিষ্টঃ) বিধিকৃত্যযোগঃ ( বিধিঃ নিয়োগঃ, কৃত্যং তদনুসারেণ কার্য্যঞ্চ তয়োঃ যোগঃ ) উচ্যতে (সমুচিতো ভবতি, উচসমবায়ে ইত্যস্য ধাতোরিদং রূপম্ ) [ তথাহি য এব ত্বমদ্য রাজাসি স এব ত্বং ক্ষণান্তরে ভৃত্যোভবিতুমর্হসি, যশ্চাহং তে শিবিকাবহনকর্ম্মণি নিযুক্তো ভৃত্যভূতোঽস্মি স এবাহং পুনঃ ক্ষণান্তরে প্রভুপদ-মধ্যাসীনঃ শিবিকাবাহনকর্ম্মণি ত্বাং নিয়োজয়িতুমর্হামি অতস্তদা স্বস্বাম্যভাবস্য ব্যভিচারেণ নৈব নিয়তঃ কস্যাপি স্বাম্যভাব ইতি ভাবঃ ] ॥ ১১

**মূলানুবাদ** ।—হে রাজন্ ! (তুমি যে আমাকে জীবন্মৃত বলিয়াছ, তাহাও অন্যায় বলা হয় নাই ; কারণ) জগতে যত কিছু পরিণামী বস্তু আছে, তৎসমুদয়ই জীবন্মৃত ; যেহেতু পরিণামী পদার্থ মাত্রেরই উৎপত্তি ও বিনাশরূপ জীবন ও মরণ আছে। হে মাননীয় ! ( আপনি যে বলিয়াছেন—'তুই কেন প্রভুর আজ্ঞা লঙ্ঘন করিতেছিস' তদ্বিষয়ে আমার বক্তব্য এই যে ) কাহারও যদি প্রভু ও ভৃত্যভাব নিয়ত ব্যবস্থিত হইত, তবেই নিয়োগ ও তদনুসারে কার্য্য সম্ভব হইতে পারিত। ( কিন্তু তাহা যখন নাই অর্থাৎ আজ যে ব্যক্তি রাজা সে কাল ভৃত্য আবার আজ যে ভৃত্য কাল যখন সেই ব্যক্তিই রাজা হইতে পারে, তখন স্বস্বাম্যভাবের অব্যবস্থাহেতু নিয়োগ ও কার্য্য সঙ্গত হইতে পারে না ) ॥ ১১

**শ্রীধরটীকা** ।—যচ্চোক্তং জীবন্মৃতোঽসীতি তত্রাপ্যাহ। জীবন্মৃতত্বং ন কেবলং মম, কিন্তু বিকৃতস্য সর্ব্বস্যাপি পরিণামিনো দৃষ্টম্। যদ্ যস্মাৎ বিকৃতং প্রতিক্ষণমাদ্যন্তবৎ। যদুক্তং ভর্ত্তৃশাসনমতিচরসীতি, তত্রাহ। স্বঞ্চ স্বাম্যঞ্চ তয়োর্ভাবঃ সত্তা। হে ঈড্য ! যত্র পক্ষে ধ্রুবো যদি ব্যবস্থিতঃ স্যাদিত্যর্থঃ। তর্হি বিধিনিয়োগঃ, কৃত্যং কর্ম্ম, তয়োর্যোগঃ, ধ্রুব উচ্যতে উচিতো ভবতি। উচ সমবায় ইতি ধাতুঃ। যদি তু তব রাজ্যভ্রংশো মম চ রাজ্যং স্যাৎ তদা সর্ব্বমেতদ্বিপরীতং স্যাদিত্যর্থঃ ॥ ১১

**অন্বয়ঃ** ।—[ নন্থ ভবতু কালান্তরে প্রভুভৃত্যভাবব্যভিচারস্তথাপি যাবদহং প্রভুপদমধ্যাসে ত্বঞ্চ ভৃত্যভাবং তাবদহং তে নিয়োগকারী ত্বঞ্চ নিয়োজ্যঃ কৃত্যনিষ্পাদক ইতি যুজ্যতে ইত্যাশঙ্কায়ামাহ বিশেষেত্যাদি ] যৎ ( যস্মাৎ ) বিশেষবুদ্ধিঃ ( প্রভুরয়ং ভৃত্যোঽয়ম্ ইত্যাদিবিশেষজ্ঞানস্য ) বিবরম্ ( অবকাশং ) ব্যবহারতঃ অন্যৎ মনাক্ চ ( ঈষদপি ) ন পশ্যাম [ তথাহি ত্বমদ্য প্রভুঃ অহঞ্চ ভৃত্য ইতি প্রতীত্যা সম্পন্নস্য প্রভুভৃত্যভাবস্য ব্যাবহারিকত্বমেব ন তু পারমার্থিকত্বম্ ইতি ভাবঃ ] [ অতঃ ] কঃ ( জনঃ ) ঈশ্বরঃ ( পরমার্থতয়া প্রভুঃ ) কিং ( কিংবা বস্তু ) ঈশিতব্যম্ ( স্বত্বেন ব্যবহার্য্যম্ ) অথাপি ( যদি তথাপি ত্বমাত্মানং পরমার্থতঃ প্রভুং মাঞ্চ পরমার্থতো ভৃত্যং জানীষ ইতি ভাবঃ, তদা ) হে রাজন্ ! কিং তে ( তব ) করবাম [ কার্য্যমিতি শেষঃ ] ॥ ১২

**মূলানুবাদ** ।—হে রাজন্ ! ব্যবহার ব্যতিরেকে রাজা ও ভৃত্যাদিরূপ বিশেষপ্রকার বোধের অন্য কোনও অল্পমাত্র অবকাশও দেখিতেছি না। কেই বা বাস্তবিক প্রভু এবং কেই বা ভৃত্য যাহার উপর আধিপত্য করা যায়। তথাপি যদি এই স্বস্বামিভাব সত্য মনে কর তবে বল, আমি তোমার কি কার্য্য সাধন করিব ॥ ১২

উন্মত্তমত্তজড়বৎ স্বসংস্থাং, গতস্য মে বীর চিকিৎসিতেন।
অর্থঃ কিয়ান্ ভবতা শিক্ষিতেন, স্তব্ধপ্রমত্তস্য চ পিষ্টপেষঃ॥ ১৩

শ্রীশুক উবাচ।

এতাবদনুবাদপরিভাষয়া প্রত্যুদীর্য্য স মুনিবর উপশমশীল উপরতানাত্ম্যনিমিত্ত উপভোগেন কর্ম্মারব্ধং ব্যপনয়ন্ রাজযানমপি তথৈবোবাহ॥ ১৪

**শ্রীধরটীকা।**—নন্থ যাবদ্রাজাহং তাবৎ তব স্বামী ভবাম্যেবেতি চেৎ, তত্রাহ। বিশেষো রাজভৃত্যাদিভেদঃ, তদ্বুদ্ধের্বিবরমবকাশং ব্যবহারাদন্যৎ ন পশ্যাম। মনাক্ চ ঈষদপি। অথাপি তবায়মভিমানশ্চেৎ তর্হি ব্রূহি কিং তব করবামেতি॥ ১২

**অন্বয়ঃ।**—[যদুক্তং 'প্রমত্তস্য চ তে করোমি চিকিৎসা'মিতি তত্র আত্মনঃ মুক্তত্বেন চিকিৎসানর্থক্যং প্রতিপাদয়তি—উন্মত্তেত্যাদিনা] হে বীর! (আত্মনো বীর্য্যেণ অভিমানশালিন্! অচিকিৎস্যস্যাপি আত্মনঃ চিকিৎসাকারিত্বপ্রদর্শনেন বীর্য্যাভিমানশংসনম্) উন্মত্তমত্তজড়বৎ (উন্মত্তবৎ মত্তবৎ জড়বচ্চ অবস্থিতস্য তদবস্থয়া আত্মানং প্রত্যায়য়ত ইত্যর্থঃ) স্বসংস্থাং (স্বীয়ামবস্থাং স্বস্বরূপতাং, ব্রহ্মস্বরূপতামিতি যাবৎ) গতস্য (প্রাপ্তস্য) মে (মম, আত্মন ইত্যর্থঃ) ভবতা [কৃতেন ইতি শেষঃ] শিক্ষিতেন (বিনয়নেন, দণ্ডেন ইতি যাবৎ) কিয়ান্ অর্থঃ (প্রয়োজনম্; তথাহি অহমাত্মস্বরূপতাং গতঃ মুক্ত এবাস্মি ন তু মম অর্থানর্থয়োঃ সম্বন্ধঃ অতঃ ত্বয়া সমুৎপাদিতেন দণ্ডাদিনা মম সম্বন্ধাভাবাৎ নিরর্থক এবায়মুদ্যম ইতি ভাবঃ) [যদি পুনরহং ন মুক্তঃ পরং প্রতীতিসাম্যেন স্তব্ধঃ প্রমত্তো বেতি তথাপি নাস্তি চিকিৎসিতেনার্থ ইত্যাহ—স্তব্ধেত্যাদিনা] স্তব্ধপ্রমত্তস্য চ (স্তব্ধস্য প্রমত্তস্য চ) পিষ্টপেষঃ (পিষ্টস্য বস্তুনঃ পেষঃ পেষণং, তচ্চিকিৎসিতমিতি শেষঃ) [তথাহি যথা উদূখলাদৌ মুষলাদিনা যদেবাদৌ পিষ্টং তদেব কেনাপি পুনঃ পিষ্যতে চেৎ নিরর্থকং তদ্ ভবতি তথা মমাপি স্তব্ধস্য প্রমত্তস্য চ শিক্ষাগ্রহণসামর্থ্যাভাবাৎ তথাত্বমিতি ভাবঃ]॥ ১৩

**মূলানুবাদ।**—হে বীর! আমি যদিও উন্মত্ত, মত্ত ও জড়ের ন্যায় অবস্থিত ইহা তুমি স্থূলদৃষ্টিতে দেখিতেছ, তথাপি আমি ব্রহ্মভাবপ্রাপ্ত মুক্ত; স্থতরাং (তুমি যে বলিয়াছ আমার দণ্ড বিধান করিবে) সে দণ্ডে আমার কি ফল হইবে? আর যদি আমি মুক্ত না হইয়া স্তব্ধ কিংবা প্রমত্তই হই, তাহা হইলেও আমার দণ্ড বিধান নিরর্থক। (কারণ স্তব্ধ বা প্রমত্ত ব্যক্তিকে দণ্ডবিধান করিয়া পটু করা অসম্ভব, অতএব) উহা পিষ্ট বস্তুর পুনঃ পেষণের তুল্য জানিবে॥ ১৩

**শ্রীধরটীকা।**—যদুক্তং প্রমত্তস্য চ তে চিকিৎসাং করোমি, যথা স্বাং প্রকৃতিং ভজিষ্যসীতি, তত্রাহ। উন্মত্তাদিবদ্ বর্ত্তমানস্য বস্তুতঃ স্বসংস্থাং ব্রহ্মভাবং গতস্য ভবতা কৃতেন চিকিৎসিতেন দণ্ডেন শিক্ষিতেন বা কিয়ানর্থঃ? মুক্তস্যার্থানর্থয়োরসম্ভবাৎ। যদি পুনরহং ন মুক্তঃ, কিন্তু প্রমত্তঃ স্তব্ধ এব, তথাপি মম শিক্ষাদিকং পিষ্টপেষণবদ্ ব্যর্থমিত্যর্থঃ। ন হি জড়স্বভাবঃ শিক্ষয়াপি পটু কর্ত্তুং শক্যতে॥ ১৩

**অন্বয়ঃ।**—[অথৈবং বহুগণস্য বচনমুত্তরয়িত্বা পূর্ব্ববদেব শিবিকাবহনমাহ—এতাবদিত্যাদিনা] উপরতানাত্ম্যনিমিত্তঃ (উপরতং নিবৃত্তম্ অনাত্মস্য দেহাত্মতাবিজ্ঞানস্য নিমিত্তং কারণম্ অবিদ্যারূপং যস্য তথাভূতঃ, দেহেষু আত্মবুদ্ধিপ্রয়োজকাবিদ্যাশূন্য ইত্যর্থঃ) উপশমশীলঃ (উপশমযুক্তস্বভাবঃ) স মুনিবরঃ (মুনিবৃত্তিধারী ভরতঃ) এতাবৎ (উক্তমাত্রম্) অনুবাদপরিভাষয়া (সিদ্ধস্য অর্থস্য কথনমনুবাদঃ, স এব পরিভাষা ভাষণং তয়া, আত্মনো

স চাপি পাণ্ডবেয় সিন্ধুসৌবীরপতিস্তত্ত্বজিজ্ঞাসায়াং সম্যক্‌শ্রদ্ধয়াধিকৃতাধিকারস্তদ্ধৃদয়-গ্রন্থিবিমোচনং দ্বিজবচ আশ্রুত্য বহুযোগগ্রন্থসম্মতং ত্বরয়াবরুহ্য শিরসা তৎপাদমূলমুপসৃতঃ ক্ষমাপয়ন্ বিগতনৃপদেবস্ময় উবাচ ॥ ১৫ ॥

মুক্তত্বপ্রযুক্তার্থানর্থসম্বন্ধাভাবরূপবস্তুপ্রতিপাদকেন বচনেন) প্রত্যুদীর্য্য (তস্য রাজ্ঞো রহূগণস্য বাচম্ উত্তরয়িত্বা ইত্যর্থঃ) উপভোগেন (ফলভোগেন) আরব্ধং কর্ম্ম [স্বীয়মিতি শেষঃ] ব্যপনয়ন্ (ক্ষপয়ন্, অথবা উপভোগেন রাজোচিতফলভোগেন আবব্ধং কর্ম্ম রাজ্ঞ ইতি শেষঃ, ব্যপনয়ন্ ক্ষপয়ন্নিত্যর্থঃ) তথৈব (পূর্ব্ববদেব) রাজযানমপি (রাজ্ঞঃ রহূগণস্য যানং শিবিকামেব, অপিরেবার্থে) উবাহ ॥ ১৪

**মূলানুবাদ**।—শ্রীশুকদেব বলিলেন,—ভরতের দেহে আত্মবুদ্ধি নিবৃত্ত হইয়াছিল এবং তিনি উপশমশীল হইয়াছিলেন, সুতরাং এই পর্য্যন্ত সিদ্ধ বিষয় প্রকাশ পূর্ব্বক রাজার বাক্যের উত্তর দিয়াই মৌন অবলম্বন করিয়া ফল উপভোগদ্বারা আরব্ধ কর্ম্ম ক্ষয় করিবার জন্য পূর্ব্ববৎ নিরাপত্তিতেই রাজার শিবিকা বহন করিতে লাগিলেন ॥১৪

**শ্রীধরটীকা**।—ইত্যনুবাদরূপয়া পরিভাষয়া ভাবণেন প্রত্যুত্তরং দত্বা। উপরতম্ অনাত্মো দেহাত্মদে নিমিত্তমবিদ্যা যস্য। আরব্ধফলং কর্ম্ম ক্ষপয়ন্ ॥ ১৪

**অন্বয়ঃ**।—[অথ শাস্ত্রসিদ্ধান্তিতত্ত্বরূপবিপূর্ণভরতবাক্যশ্রবণেন রাজ্ঞো রহূগণস্য ভরতেন স্বশিবিকায়া বাহনাদিরূপাপরাধস্য বিজ্ঞানেন বিশেষতো বিজ্ঞাপনমাহ—স চাপীত্যাদিনা] হে পাণ্ডবেয়! (পরীক্ষিত!) স চাপি তত্ত্বজিজ্ঞাসায়াং (তত্ত্বস্য আত্মাদিসম্বন্ধিযাথার্থ্যস্য জিজ্ঞাসায়াং জ্ঞানেচ্ছায়াং, জ্ঞানে ইতি নিদৃষ্টার্থঃ, ইচ্ছার্থঃ প্রকৃতে অবিবক্ষিতঃ) সম্যক্ শ্রদ্ধয়া অধিকৃতাধিকারঃ (অধিকৃতঃ প্রাপ্তঃ অধিকারঃ তত্ত্ববোধরূপকর্ম্মাধিকারো যেন তথাভূতঃ; অথবা সম্যক্ শ্রদ্ধয়া তত্ত্বজিজ্ঞাসায়াম্ অধিকৃতাধিকারঃ অস্মিন্নর্থে ইচ্ছার্থো বিবক্ষিতঃ) সিন্ধুসৌবীর-পতিঃ (রাজা রহূগণঃ) হৃদয়গ্রন্থিবিমোচনং (হৃদয়স্য অন্তঃকরণস্য যঃ গ্রন্থিঃ বন্ধনং মিথ্যাজ্ঞানবাসনারূপং তস্য বিমোচনং নিবর্ত্তকং) বহুযোগগ্রন্থসম্মতং (বহুযোগশাস্ত্রানুমোদিতম্, বহুযোগসম্মতমিতি পাঠে বহবো যোগাঃ সবিকল্পকনির্বিকল্পকাদিভেদভিন্নাঃ যেষাং তথাভূতানাং প্রকৃষ্টযোগিনাং সম্মতং স্বসিদ্ধান্তাভিবাদরূপত্বাৎ অভিমতম্ ইত্যর্থঃ) তৎ দ্বিজবচঃ (দ্বিজস্য ভরতস্য বাক্যম্) আশ্রুত্য (সম্যক্ শ্রুত্বা, ন তু ঔদাসীন্যেন ইতি আঙুপসর্গতাৎ-পর্য্যম্, সত্যৌদাসীন্যে প্রকৃতবস্তুগ্রহণাসম্ভবাদিতি ভাবঃ) ত্বরয়া (অবিলম্বেন) অবরুহ্য (শিবিকামধ্যাৎ অবতীর্য্য) বিগতনৃপদেবস্ময়ঃ (বিগতঃ অপগতঃ নৃপদেবস্য সকলরাজশ্রেষ্ঠস্য স্ময়ঃ গর্ব্বঃ যস্য তথাভূতঃ সন্, তথাহি রহূগণস্য নৃপশ্রেষ্ঠতায়াঃ অভিমান আসীৎ ইদানীং তত্ত্বকথাশ্রবণানন্তরং তস্যাভিমানমুক্তত্বং জাতমিতি ভাবঃ) শিরসা তৎপাদমূলং (তস্য ভরতস্য শিবিকাবাহকস্যাপি ইতি তাৎপর্য্যং, পাদমূলং চরণপ্রান্তম্) উপসৃতঃ (প্রাপ্তঃ) ক্ষমাপয়ন্ (স্বীয়াপরাধস্য ক্ষমাং কারয়ন্) উবাচ (উক্তবান্) [তথাহি ঈদৃশস্যাপি তত্ত্বজ্ঞানবতো ময়া শিবিকা-বাহনং কারিতং তদতিতবামত্যাব্যং কৃতং যেনাহমপরাদ্ধ ইতি বুদ্ধ্যোতিভাবঃ] ॥ ১৫

**মূলানুবাদ**।—হে পাণ্ডবপুত্র পরীক্ষিৎ! সেই সিন্ধুসৌবীরপতি রাজা রহূগণ সম্যক্ শ্রদ্ধাবশতঃ তত্ত্বজিজ্ঞাসায় অধিকারী হইয়াছিলেন, সুতরাং বহুযোগ-গ্রন্থ-সম্মত হৃদয়গ্রন্থির মোচনকারী সেই দ্বিজবাক্য শ্রবণ করিয়া সত্বর শিবিকা হইতে অবতরণ পূর্ব্বক তদীয় পাদমূলে শির নত করিলেন এবং রাজোচিত অভিমান পরিত্যাগ করিয়া তাঁহার নিকট ক্ষমা প্রার্থনা পূর্ব্বক বলিতে লাগিলেন ॥ ১৫

**শ্রীধরটীকা**।—হে পাণ্ডবেয়! সম্যক্ যা শ্রদ্ধা তয়ৈব তত্ত্বজিজ্ঞাসায়াং প্রাপ্তোঽধিকারো যেন। যথা দর্শপৌর্ণমাসাধিকৃতস্যৈব গোদোহনেন পশুকামস্যাপঃ প্রণয়েদিতি গুণফলসম্বন্ধেঽপি অধিকারঃ,এবং সাত্ত্বিকশ্রদ্ধায়া-

মধিকৃতস্তৈব কার্ৎস্নেনাত্মাগধিকাব ইত্যর্থঃ। বহুযোগগ্রন্থসম্মতং দ্বিজস্ত তদ্বচঃ শ্রুত্বা বিগতো নৃপদেবোঽবিবাজ ইতি স্ময়ো গর্ব্বো যস্ত ॥ ১৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—অভিমান-রহিত রাজর্ষি ভরতের কোনরূপ অহংভার ছিল না, তিনি তত্ত্বজ্ঞানের আলোকে আত্মাকে আলোকিত কবিয়াছিলেন, সকল অভিমান তাঁহাব অন্তঃকরণ হইতে বিদূবিত হইয়াছিল; তিনি স্বয়ং ব্রহ্মস্বরূপে অবস্থিত ছিলেন। সুতরাং তিনি যখন দেখিলেন যে রাজা রহূগণ তত্ত্ববিষয়ে সম্পূর্ণ অজ্ঞের ন্যায় বাক্য প্রয়োগ কবিতেছেন, কোনও বাক্যই তাঁহার সঙ্গত হইতেছে না, তখন তাঁহার জ্ঞানদৈন্য দর্শনে ভরতের করুণা হইল। তিনি ভাবিলেন হায়! হায়!! এই রাজা যদি জ্ঞানবান্ হইতেন, যদি প্রকৃত তত্ত্ববিষয়ে ইঁহার অভিজ্ঞতা থাকিত, তবে তিনি আত্মাকে ভারবাহী বলিয়া নির্দ্দেশ করিতেন না এবং আমার জড়ভাব দেখিয়া আমাকে শিবিকাবাহক পদে নিযুক্ত কবিতেন না। আমি শ্রীভগবানের ভক্ত, আমাকে যে রাজা রহূগণ নানাপ্রকারে অবজ্ঞা করিতেছেন ইহা কেবল তমোগুণ ও বজোগুণের প্রভাব ব্যতীত অন্য কিছুই নহে, অতএব যাহাতে ইঁহার তত্ত্বজ্ঞান উৎপন্ন হয়, তাহাই কবিতে হইবে। ইঁহার যে নিজেকে রাজা জানিয়া রাজোচিত অভিমান জন্মিয়াছে এবং যোগীর স্বরূপবিষয়ে অজ্ঞান রহিয়াছে, তাহার বিনাশ করা আমার পক্ষে একান্ত কর্ত্তব্য। আমি উহার উপায় জানিয়াও যদি ঐ উপায়ের যথাস্থানে প্রয়োগ না করি, তবে নিশ্চয় আমার প্রত্যবায় ঘটিতে পাবে, এইরূপ নানা কথা ভাবিয়া ভরত রাজা রহূগণকে উপদেশ দিতে লাগিলেন।

তিনি বলিলেন, হে বীর রহূগণ! আপনি পূর্ব্বে যে সকল কথা প্রয়োগ করিয়াছেন, তাহার অর্থ পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, আপনি আমাকে শ্রমহীন বলিয়াছেন। ঐ অর্থ বিপরীত লক্ষণা দ্বারা প্রতীত হইয়া থাকে। (বিপরীত লক্ষণা নামে শব্দের যে) একটী শক্তি আছে, উহাদ্বারা শব্দের মুখ্য অর্থের বিপরীত অর্থ প্রতীত হইয়া থাকে। যেমন কোনও ব্যক্তি পূর্ব্বে যাহার অসীম অপকার সাধন করিয়াছে, সেই অপকৃত ব্যক্তি যদি পরিহাসছলে বলে যে তুমি আমার অসীম উপকাব সাধন করিয়াছ, তবে সে স্থলে যেমন উপকার শব্দেব অর্থে অপকার বুঝিতে হইবে, সেইরূপ প্রকৃত স্থলেও বিপবীত লক্ষণাদ্বারা 'উরুপরিশ্রান্তঃ' এই অংশ হইতে 'গুরুতর পরিশ্রান্ত হও নাই' ইত্যাদি অর্থ ই বুঝাইয়াছে।) আপনি বীরপ্রকৃতি রাজা, আপনি মনে করিয়াছেন যে, আমি যে লঘুভার বহন করিতেছি ইহাতে আমার কোনও পরিশ্রমের সম্ভাবনা নাই, তথাপিও আমি কেন পরিশ্রান্ত হইয়া পড়িয়াছি। হে বীর! আমি যে পরিশ্রান্ত হই নাই, এ বিষয়ে কোনও সংশয় নাই। অহং বা আমি পদের অর্থ আত্মা, সে নির্গুণ নিষ্ক্রিয় ও নিরাকার, তাহার ক্রিয়া বা গুণের সহিত সম্বন্ধ নাই। এই কারণেও তাহাব ভার বহন করা অসম্ভব; অতএব তাহার পরিশ্রম কিরূপে হইতে পারে? শরীরই ভারবহন কার্য্য করিয়া থাকে, পরন্তু তাহাতে শরীরেরই পরিশ্রম সম্ভবপর। যদি শরীরের ন্যায় আত্মাও ভারবহন কার্য্য করিত তবেই তাঁহার পরিশ্রম সুসম্ভব হইত; অতএব আপনি যে 'আমার পরিশ্রম হয় নাই' এই কথা প্রতিপাদন করিয়াছেন, উহা পরিহাস নহে, উহা সম্পূর্ণ যথার্থ। আপনি আরও বলিয়াছেন যে—আমি সুদীর্ঘ পথ চলিয়া আসি নাই, কাজেই আমার পরিশ্রম অসম্ভব', তাহাও আপনি যথার্থই বলিয়াছেন; কারণ গতিক্রিয়াও আত্মার ধর্ম্ম নহে, উহা শরীরের ধর্ম্ম। আমরা যখন চলিতে থাকি, তখন শরীরের অবয়ব চরণই উক্ত ক্রিয়ার আশ্রয়, ইহা প্রত্যক্ষই আমরা দেখিতে পাই, আত্মার সহিত ঐ গতিক্রিয়ার সম্বন্ধ নাই। আত্মা ব্যাপক, তাহাব গতিক্রিয়া সম্পূর্ণ অসম্ভব; কারণ যে বস্তুর গতি হইবে তাহার কোন অবকাশ স্থান না থাকিলে স্পন্দন অসম্ভব। যেমন আকাশ সর্ব্বব্যাপী, তাহার কোনও অবকাশ স্থান না থাকায় ক্রিয়া নাই, সেইরূপ আত্মার অবকাশ স্থান অর্থাৎ তৎশূন্য কোনও প্রদেশ নাই বলিয়াই ক্রিয়া নাই, এই জন্যই বিভু পদার্থকে নিষ্ক্রিয় বলা হয়, সুতরাং আত্মার যখন গতি নাই, তখন 'আমি

অর্থাৎ আত্মা যে দীর্ঘপথ চলিয়া আসে নাই' ইহা সম্পূর্ণ যথার্থই বলিয়াছেন, উহাও পরিহাস নহে। আর 'নাতিপীবা' এই অংশদ্বারা প্রতিপাদন করিয়াছেন যে, আমি অত্যন্ত স্থূল; সুতরাং আমার পরিশ্রম হওয়া অসম্ভব; কারণ সাধারণতঃ সুস্থকায় সবল ব্যক্তি পীন হইয়া থাকে; অতএব আমারও যখন পীনত্ব আছে তখন আমি এই লঘু ভারবহনে ক্লান্ত হইব কেন? আমি যে ক্লান্ত নহি, ইহা স্থির বটে, কিন্তু তাহার কারণ ত আমার পীনত্ব নহে, যেহেতু আলোচনা করিলে দেখা যাইবে যে, কৃশতা বা স্থূলতা আত্মার ধর্ম্ম নহে, উহা শরীরেরই ধর্ম্ম। যে শরীর যেরূপ আহার বিহার প্রাপ্ত হয়, সেই শরীর তদনুরূপ স্থূলত্ব ও কৃশত্ব লাভ করে, স্থূলত্ব ও কৃশত্ব শরীরের উপচয় ও অপচয় মাত্র। আত্মা সর্ব্বদা একরূপ নিরাকার, উহার উপচয় বা অপচয় নাই; তবে যে 'স্থূলোঽহং' 'কৃশোঽহং' ইত্যাদি প্রতীতি হয় উহা মায়াপ্রযুক্ত ভ্রমমাত্র। অনাদিকাল হইতে জীবের অন্তঃকরণে যে অবিদ্যা সঞ্চিত রহিয়াছে সেই অবিদ্যাপ্রভাবে জীব দেহকেই আত্মা বলিয়া ধারণা করে এবং সেই দেহে বর্ত্তমান স্থূলত্ব ও কৃশত্ব প্রভৃতি ধর্ম্মকে আত্মার ধর্ম্ম বলিয়া মনে করিয়াই 'স্থূলোঽহং' অর্থাৎ 'আমি স্থূল' 'কৃশোঽহং' অর্থাৎ 'আমি কৃশ' ইত্যাদি মিথ্যাজ্ঞান লাভ করিয়া থাকে। পরে যখন জন্মান্তরীণ সুকৃতিবশে শাস্ত্রবিহিত ক্রিয়াকলাপাদির অনুষ্ঠান করিতে করিতে চিত্তের অবিদ্যা বিলয় প্রাপ্ত হয়, জ্ঞানের আলোকে চিত্তের সকল মালিন্য নিবৃত্ত হইয়া যায়, তখনই চিত্তশুদ্ধি দ্বারা তত্ত্বজ্ঞান লাভনিবন্ধন দেহ ও আত্মার ভেদজ্ঞান হইয়া থাকে এবং সেই ভেদজ্ঞান দ্বারা তত্ত্বজ্ঞান লাভ হইলে দেহের ধর্ম্মকে আত্মার ধর্ম্ম বলিয়া ধারণা করে না; সুতরাং তখন আর 'স্থূলোঽহং' বা 'কৃশোঽহং' ইত্যাদি জ্ঞানও হয় না। যখনই জীব তত্ত্বজ্ঞানের প্রভাবে জানিতে পারে যে, স্থূলতা ও কৃশতা প্রভৃতি যত কিছু ধর্ম্ম আছে, উহা শরীরেরই ধর্ম্ম, আত্মার ধর্ম্ম নহে, তখন জরা ও ব্যাধির ক্লেশে ক্লিষ্ট হইয়া জীব একথা একবার স্বপ্নেও ভাবে না যে আমি জরা ভোগ করিতেছি বা আমি ব্যাধিগ্রস্ত হইয়াছি; কারণ ঐ সকলকে সে শরীর-ধর্ম্ম বলিয়াই জানিয়াছে; অতএব যথার্থদর্শী ব্যক্তির নিকট যখন স্থূলত্ব আত্মার ধর্ম্ম নহে বলিয়া প্রতীত হয়, তখন আপনি 'আমার পীনত্বহেতু পরিশ্রম অসম্ভব' এই প্রতিপাদন প্রসঙ্গে যে আত্মার পীনত্বের কথা উল্লেখ করিয়াছেন উহা সম্পূর্ণরূপে সমর্থনের অযোগ্য। 'আমি পরিশ্রান্ত নহি' ইহা নিশ্চিত বটে, কিন্তু উহা আমার পীনত্বহেতু নহে, পরন্তু আত্মার অসঙ্গতাই উহার কারণ।

হে বীর! পূর্ব্বে আপনি যে, 'জীবন্মৃতোঽসি' অংশদ্বারা জীবাত্মার জীবিতত্ব ও মৃতত্ব এই উভয়ের সূচনা করিয়াছেন, তাহাও অন্যায্য নহে, জগতে যত কিছু প্রকৃতির পরিণামভূত বস্তু আছে, তন্মধ্যে এমন একটী বস্তুও দৃষ্টিগোচর হইবে না, যাহার আদি ও অন্ত নাই। সকল বস্তুর উৎপত্তি ও বিনাশ দুইই আছে। যে বস্তু যে রূপে উৎপত্তির পূর্ব্বে বিদ্যমান, তাহাই কারণবিশেষের সম্বন্ধবশতঃ পরে উৎপন্ন হইতে দেখা যায়, আবার কালক্রমে বিনাশের কারণ উপস্থিত হইলে উহা বিনাশপ্রাপ্ত হইয়া থাকে। লৌকিক দৃষ্টিতে সকল বস্তুর উৎপত্তি ও বিনাশ দৃষ্টিগোচর না হইলেও অলৌকিক দৃষ্টিসম্পন্ন মনীষিগণ অলৌকিক দৃষ্টিশক্তি দ্বারা উহা উপলব্ধি করিয়া থাকেন। জগতে একমাত্র ব্রহ্ম পদার্থই পরমার্থ সত্য, উহার উৎপত্তি ও বিনাশ নাই। মায়ার উৎপত্তি না থাকিলেও বিনাশ আছে, কারণ যখন জীব তত্ত্বজ্ঞান লাভ করে তখনই অবিদ্যা নামক মায়া বিলয় প্রাপ্ত হয়। এইরূপে আলোচনা করিলে দেখা যাইবে যে, জগতে এমন কোনও বস্তু নাই যাহার উৎপত্তি ও বিনাশ দুইটি কিংবা বিনাশ নাই। জীবাত্মাও ঐ জগতের অন্তর্গত বলিয়া তাহারও উৎপত্তি ও বিনাশ দুইই আছে; সুতরাং আপনি যে জীবাত্মাকে অর্থাৎ প্রকৃতস্থলে যুষ্মৎপদ প্রতিপাদ্য বস্তুকে জীবন্মৃত বলিয়াছেন, তাহা সম্পূর্ণ সত্য কথাই বলিয়াছেন।

হে রাজন্! 'ভর্ত্তৃশাসনমতিচরসি' অর্থাৎ 'আমি তোমার প্রভু, তুমি আমার শাসন অতিক্রম করিতেছ', এই বাক্যের দ্বারা আমার রাজাজ্ঞা লঙ্ঘন সূচনা করিয়াছেন, উহা আপনার যোগ্য উক্তি হয় নাই; কারণ জগতে স্বামিভৃত্যভাব ব্যবস্থিত নহে। স্বকৃত প্রাক্তন অদৃষ্টের অনুসারে জীব জন্ম লাভ করিয়া অল্পকালের জন্য

স্বামিভৃত্যভাব লাভ করিয়া থাকে। আজ যে ব্যক্তি রাজা, এই দেহেই হয় ত কালক্রমে সে প্রজা বা ভৃত্যের পদে অধিষ্ঠিত হইতে পারে; এ জন্মে না হইলেও জন্মান্তরে হয় ত অবশ্যই তাহাকে নিজপদ হইতে ভ্রষ্ট হইতে হইবে। একবার যে ব্যক্তি রাজা বা প্রজার পদে অধিষ্ঠিত হইল, চিরকাল যদি তাহার সেই পদ স্থায়ী হইত, তবেই নিশ্চয় করিয়া প্রভু-ভৃত্যভাব নির্দ্দেশ করা চলিত। তাহা যখন হয় না, তখন আপনি নিজকে প্রভু বলিয়া এবং আমাকে যে ভৃত্য বলিয়া নির্দ্দেশ করিলেন উহা অব্যভিচরিত সত্য হইতে পারে না, কাজেই আপনার ঐ উক্তি আমি কিছুতেই সমীচীন বলিতে পারি না। এই জগতে যে প্রভু-ভৃত্যভাব ব্যবহৃত হয়, উহা পারমার্থিক নহে—ব্যবহারিক মাত্র, ব্যবহারদশাতেই কেবল ঐ প্রভুভৃত্যভাবের সত্তা বুঝিতে হইবে। আর যদি ঐ ব্যবহারিক বস্তুকে আপনি পারমার্থিক বলিয়া মনে করিয়া থাকেন—যদি প্রভুভৃত্যভাবকে ব্যবস্থিত ধর্ম্ম ধারণা করিয়া থাকেন, তবে সেই অনুসারে আমিও ভৃত্যভাবে আপনাকে প্রভু মানিয়া কার্য্য করিতে প্রস্তুত আছি; কারণ যে পর্য্যন্ত তত্ত্বসাক্ষাৎকারের দ্বারা মিথ্যাজ্ঞান অপসারিত না হয়, সে পর্য্যন্ত কাহারও শক্তি নাই যে উহার অপসারণ করিয়া চিত্তকে সুগঠিত করিতে পারে। দিগ্‌ভ্রান্ত ব্যক্তি যেমন যত কাল পর্য্যন্ত নিজে প্রকৃত দিক্ নির্ণয় করিতে পারে না, সে পর্য্যন্ত শত উপদেশেও তাহার সেই দিগ্‌ভ্রম অপসারিত হয় না, সেইরূপ তত্ত্বসাক্ষাৎকার দ্বারা আপনারও এই প্রভুভৃত্যভাবপ্রভৃতি মিথ্যাজ্ঞান যে পর্য্যন্ত অপসারিত না হইবে, সে পর্য্যন্ত ঐ উপদেশে আমার কোন ফল হইবে না, অতএব বলুন, আমি আপনার কোন্ কার্য্য সাধন করিব?

হে রাজন্! আপনি বলিয়াছেন যে, আমি আপনার কার্য্যে সাবধানতা অবলম্বন করিতেছি না, এই জন্য দণ্ডপাণি কৃতান্ত যেমন সাধারণ জীবের দণ্ড বিধান করেন, সেইরূপ আপনিও আমার দণ্ড বিধান করিবেন। ব্যবহারিক দৃষ্টিতে আপনার দণ্ডদানের অধিকার আছে বটে, কারণ আপনি রাজা। আপনি যদি অপরাধীর দণ্ডবিধান না করেন তবে আর কে করিবে? কিন্তু ঐ দণ্ডে আত্মার ত কোনও ক্ষতি বা শাস্তি হইবে না। আত্মা নিত্যমুক্ত; তাহার সহিত যে অর্থ ও অনর্থের কোনও সম্বন্ধ নাই, ইহা শ্রুতিস্মৃতিসিদ্ধ। অর্থ ও অনর্থের সহিত আত্মভিন্ন বস্তুরই সম্বন্ধ; অতএব আমার তাহাতে কি শাস্তি বা ক্ষেম হইবে তাহা আমি বুঝিতেছি না। আর যদি আমি মুক্ত না হই তথাপি আমার শাসনে কোনও ফল নাই; কারণ স্বভাবত যে জড় তাহাকে শাসন করিলে তাহার জাড্য অপগত হয় না, উহাতে কেবল পিষ্টপেষণই হইয়া থাকে। পিষ্ট বস্তুকে যেমন পুনঃপুনঃ পেষণ করা একান্ত নিষ্ফল, সেইরূপ জড়, উন্মত্ত বা মত্ত ব্যক্তির স্বভাব পরিবর্ত্তনের জন্য তাহাকে শাসন করাও একান্ত নিষ্ফল; অতএব আপনি আমাকে শাসন করিলেও আমার এ স্বভাবের পরিবর্ত্তন হইবে না, ইহা জানিবেন, অতএব আর নিষ্ফল শাসন করিতে আপনিই বা প্রবৃত্ত হইবেন কেন?

হে বীর! আপনি যে বীর্য্যাভিমানে উন্মত্ত হইয়া শত্রুকে দমন করিয়াছেন—দুষ্টকে দমন করিয়া শান্ত করিয়াছেন, সে অভিমান লইয়া আমার জড়ভাব অপসারণ করিতে প্রয়াসী হইবেন না, এখানে আপনার বীর্য্যের কোনও মহত্ত্বই উপযোগী হইবে না, সমস্তই ব্যর্থ হইবে; কারণ আমি ব্রহ্মভাবপ্রাপ্ত মুক্ত। আমার এ জড়তা ব্রহ্মভাবপ্রাপ্তিনিবন্ধন উপস্থিত হইয়াছে, অতএব উহার কোনরূপেই পরিবর্ত্তন সম্ভবপর নহে। আপনি এ বিষয়ে নিজের বীর্য্যাভিমান পরিত্যাগ করুন। বীর পদদ্বারা রাজাকে সম্বোধন করিয়া ভরত এই ভাবই প্রকাশ করিয়াছেন। এইরূপ বহু কথা দ্বারা রাজাকে ছলক্রমে উপদেশ দিয়া ভরত আবার যে পূর্ব্বের ন্যায় শিবিকাবহনে ব্যাপৃত হইলেন, তাহার এক কারণ এই যে ভরতের চিত্ত শমগুণপ্রধান, তাহাতে তিরস্কারাদি জনিত মালিন্য ছিল না; সুতরাং রাজার নিকট তিরস্কার লাভ করিয়াও পূর্ব্বের ন্যায় তাঁহার চিত্ত শান্তই ছিল। অপর এক কারণ এই যে, যে পর্য্যন্ত প্রারব্ধ কর্ম্মের ভোগ শেষ না হইবে সে পর্য্যন্ত শরীর ধারণ করিয়া নিয়ত কার্য্য করিতে হইবে। সুতরাং মুক্তির প্রতিবন্ধক প্রারব্ধ কর্ম্ম যে কোনও রূপে ক্ষয় করা আবশ্যক; সেইজন্য ভরত পূর্ব্ববৎ

কস্ত্বং নিগূঢ়শ্চরসি দ্বিজানাং, বিভর্ষি সূত্রং কতমোঽবধূতঃ।
কস্যাসি কুত্রত্য ইহাপি কস্মাৎ, ক্ষেমায় নশ্চেদসি নোত শুক্লঃ॥ ১৬

শিবিকাবহনে ব্যাপৃত হইলেন। ইহার আরও এক কারণ এই যে, ভরত রাজার প্রতি করুণান্বিত হইয়া উপদেশ দিলেন বটে কিন্তু তাঁহার প্রারব্ধানুসারে রাজভোগ শেষ না হইলে তত্ত্বজ্ঞানে কোনও ফল হইবে না; অতএব তাঁহার রাজোচিত ভোগ সম্পাদন করা আবশ্যক, এই ভাবিয়া ভরত পুনরায় শিবিকাবহনে ব্যাপৃত হইলেন।

রাজা রহূগণ ভরতের কথা শুনিয়া বিস্মিত ও ভীত হইলেন। ভরতের প্রতি শ্রদ্ধা ও তদীয় স্বরূপজ্ঞান বশতঃ তিনি আর শিবিকার অভ্যন্তরে থাকিতে পারিলেন না, ভরতকে ভৃত্যভাবে ব্যবহার করিতে আর তাঁহার সাহস হইল না, তখন তাঁহাকে ভৃত্যভাবে না ভাবিতে পারিয়া নিজ প্রভুভাবেই ভাবিতে লাগিলেন। ভরতের তত্ত্বোপদেশগুলি একে একে হৃদয়ঙ্গম করিয়া তিনি ভরতের পাদমূলে ভক্তিভরে প্রণত হইলেন। তিনি যে তত্ত্ব জানিবার জন্য কপিলাশ্রমে যাত্রা করিয়াছেন, শ্রদ্ধাপূর্ব্বক যে তত্ত্ব হৃদয়ঙ্গম করিবার বাসনা তাঁহার অন্তঃকরণকে পর্য্যাকুল করিয়া তুলিয়াছিল, পথিমধ্যে তাঁহারই শিবিকাবাহক মহাপুরুষ সেই তত্ত্বের গূঢ় রহস্য প্রকাশ করিয়া দিলেন, ইহা কম বিস্ময়ের ও আনন্দের কথা নহে।

রাজা রহূগণ ভরতের স্বরূপ না জানিয়া তাঁহার প্রতি কত তিরস্কার বাক্য প্রয়োগ করিয়াছেন, পরিহাসচ্ছলে নীচজনোচিত কত কথা বলিয়াছেন, তাহাতে তাঁহার যে অপরাধ হইয়াছে, সেই অপরাধের তিনি ক্ষমা ভিক্ষা করিতে লাগিলেন। তখন আর তাঁহার রাজগর্ব্ব রহিল না—সকল অভিমান পরিত্যাগ করিয়া তাঁহার চরণ প্রান্তে দণ্ডবৎ প্রণত হইয়া নানা প্রকার কাকুতি করিতে লাগিলেন।

ভরতের বাক্য শ্রবণমাত্রই যে রাজা রহূগণের ঐরূপ তত্ত্ববিষয়ে বিজ্ঞান হইয়াছিল, তাহার কারণ এই যে, রহূগণ তত্ত্বজিজ্ঞাসাবাসিত হৃদয় লইয়াই কপিলাশ্রমে যাইতেছিলেন, সুতরাং বিষয়-মোহাবরণ যে পূর্ব্বেই তাঁহার ক্ষীণ হইয়াছিল, ইহা বলিতেই হইবে; তাহা না হইলে বিষয়মোহে একান্ত আসক্তচিত্ত কখনই তত্ত্বজিজ্ঞাসায় সুবাসিত হইতে পারে না। যদি তাহাই হইত তবে সাধারণ ব্যক্তিরও তত্ত্বজিজ্ঞাসা হইতে পারিত, সুতরাং তত্ত্বজিজ্ঞাসাবাসিত চিত্তে যেমন ভরতের উপদেশ বাণী স্থান পাইয়াছে, অমনি তাহার কার্য্য হইতে আরম্ভ করিয়াছে। কাষ্ঠ যদি জলার্দ্র থাকে তবে তাহা যেমন অগ্নিসংযোগে প্রজ্বলিত হয় না, কিন্তু যে কাষ্ঠ উত্তমরূপে শুষ্ক তাহাতে অগ্নির একটী স্ফুলিঙ্গ পতিত হইলেও উহা প্রজ্বলিত হয়, ইহাই এস্থলে দৃষ্টান্তরূপে উপন্যাস করা যাইতে পারে॥ ৯—১৫

অন্বয়ঃ।—[অথেদানীং বক্তব্যং ব্যাচষ্টে—কস্ত্বমিত্যাদিনা] [হে ভদ্র!] দ্বিজানাং (ব্রহ্মক্ষত্রবিশাং মধ্যে) কঃ ত্বং নিগূঢ়ঃ (প্রচ্ছন্নস্বরূপঃ সন্) চরসি (বিহরসি) [যতঃ] সূত্রং (ব্রাহ্মণাদীনাং চিহ্নভূতং যজ্ঞোপবীতং) বিভর্ষি (ধারয়সি) [অথবা] ত্বং কতমঃ অবধূতঃ (দত্তাত্রেয়াদীনাং মধ্যে কতমঃ অবধূতঃ অসি ইতি শেষঃ) [ত্বং] কস্য (কিম্পরিচয়স্য পিতুরিতি শেষঃ) অসি (পুত্র ইতি শেষঃ) কুত্রত্যঃ (কস্মিন্ দেশে জাতঃ) অসি (কিংদেশজন্মাসি ইত্যর্থঃ) ইহাপি (অস্মিন্ স্থানে চ) কস্মাৎ (হেতোঃ) [অসীতি শেষঃ] নঃ (অস্মাকং) ক্ষেমায় (মঙ্গলায়) চেৎ অসি (আগত ইতি শেষঃ) [তর্হি] শুক্লঃ (কপিলঃ মুনিঃ) ন উত (ভবসি ইতি শেষঃ)॥ ১৬

মূলানুবাদ।—হে ভদ্র! আপনি কি ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য জাতির কেহ নিগূঢ়ভাবে বিচরণ করিতেছেন? কারণ দেখিতেছি যে আপনি দ্বিজগণের চিহ্ন যজ্ঞসূত্র ধারণ করিতেছেন। অথবা আপনি দত্তাত্রেয়াদি

নাহং বিশঙ্কে সুররাজবজ্রা,-ন্ন ত্র্যক্ষশূলান্ন যমস্য দণ্ডাৎ।
নাগ্ন্যর্কসোমানিলবিত্তপাস্ত্রা,-চ্ছঙ্কে ভৃশং ব্রহ্মকুলাবমানাৎ॥ ১৭
তদ্ ব্রূহ্যসঙ্গো জড়বন্নিগূঢ়,-বিজ্ঞানবীর্য্যো বিচরস্যপারঃ।
বচাংসি যোগগ্রথিতানি সাধো, ন নঃ ক্ষমন্তে মনসাপি ভেত্তুম্॥ ১৮

অবধূতের মধ্যে কোনও অবধূত? আপনি কাহার সন্তান? কোন্ দেশে আপনার জন্ম? কি জন্যই বা এই স্থানে আসিয়াছেন? যদি আমার মঙ্গল সাধনার্থ আপনি এস্থানে আসিয়া থাকেন তবে কি আপনি কপিল মুনি?॥ ১৬

**শ্রীধরটীকা**।—দ্বিজানাং মধ্যে কতমঃ? যতঃ সূত্রমুপবীতং বিভর্ষি। যদ্বা দত্তাত্রেয়াদীনাং মধ্যে কতমোঽবধূতঃ? ইহাপি কস্মাদ্ধেতোঃ প্রাপ্তঃ? নোঽস্মাকং ক্ষেমায় চেৎ প্রাপ্তঃ, তর্হি শুক্লঃ কপিলো মুনির্ভবসি কিম্? উতেতি বিতর্কে॥ ১৬

**অন্বয়ঃ**।—[ননু যোঽহং সোঽহং ভবামি কিন্তুবানয়া চিন্তয়া, তব প্রয়োজনস্য শিবিকাবাহনমাত্রস্য অপেক্ষিতত্বাদিত্যাশঙ্কায়ামাহ—নাহমিত্যাদি] অহং (রহূগণঃ) সুররাজবজ্রাৎ (সুররাজস্যবাসবস্য বজ্রাৎ কুলিশাৎ) ন বিশঙ্কে (ভীতো ভবামি) ত্র্যক্ষশূলাৎ (ত্র্যক্ষস্য ত্রিলোচনস্য মহাদেবস্যেতি যাবৎ শূলাৎ ত্রিশূলাস্ত্রাৎ, ন বিশঙ্ক ইতি শেষঃ) যমস্য (দণ্ডপ্রহরণস্য কৃতান্তস্য) দণ্ডাৎ (দণ্ডপ্রহরণাৎ) ন (বিশঙ্ক ইতি শেষঃ) [তথা] অগ্ন্যর্কসোমানিলবিত্তপাস্ত্রাৎ (অগ্নিঃ, অর্কঃ, সূর্য্যঃ, সোমঃ, চন্দ্রঃ, অনিলঃ, বায়ুঃ, বিত্তপঃ কুবেরশ্চ তেষাং অস্ত্রাৎ বিভিন্নজাতীয়াৎ প্রহরণাৎ, ন বিশঙ্ক ইতি শেষঃ) [কিন্তু] ব্রহ্মকুলাবমানাৎ (ব্রহ্মকুলস্য ব্রাহ্মণবংশস্য অবমানাৎ অসম্মানাৎ) ভৃশম্ (অতিমাত্রং) শঙ্কে (ভীতো ভবামি) [তথা হি সুররাজকুলিশাদিভ্যোঽপি ব্রহ্মকুলাবমানস্য অতিভীষণত্বাৎ তব ব্রাহ্মণস্য শিবিকাবাহনরূপাবমাননত্যনিষ্টকরং সম্ভাব্য ভয়মুপগতোঽস্মীতি ভাবঃ]॥ ১৭

**মূলানুবাদ**।—আমি ইন্দ্রের বজ্র, মহাদেব ত্রিলোচনের ত্রিশূল, যমের দণ্ড, অগ্নি, সূর্য্য, চন্দ্র, বায়ু ও কুবেরের অস্ত্রকেও ভয় করি না, কেবল ব্রাহ্মণকুলের অবমাননাকেই অত্যন্ত ভয় করি॥ ১৭

**শ্রীধরটীকা**।—কিমনয়া চিন্তয়া, শিবিকাং তাবদ্ বহামীতি চেৎ, অত আহ—নাহমিতি। বিত্তপঃ কুবেরঃ॥ ১৭

**অন্বয়ঃ**।—[অথ বিশেষেণ পরিচয়ং পৃচ্ছতি—তদিত্যাদিনা] তৎ (তস্মাৎ) ব্রূহি (কথয়), অসঙ্গঃ (বিষয়াসঙ্গরহিতঃ) নিগূঢবিজ্ঞানবীর্য্যঃ (নিগূঢং সুপ্রচ্ছন্নং বিজ্ঞানং বীর্য্যং সামর্থ্যঞ্চ যস্য তথাভূতঃ) অপারঃ (পারঃ সীমা উৎকর্ষাদীনামিতি শেষঃ তদ্রহিতঃ, অথবা স্বরূপতোঽনবধৃতাবধিরিতি ভাবঃ [ত্বং] জড়বৎ (জড় ইব) বিচরসি (ব্যবহরসি) [তথা হি যদ্যপি ত্বং স্বীয়ং বিজ্ঞানং বীর্য্যঞ্চ সুতরাং প্রচ্ছাদ্য বিহরসি তথাপি তব তৎ সর্ব্বং ন সুতরাং প্রচ্ছন্নমাস্তে তাত্ত্বিকবাক্যাদিভিস্তস্য পরিস্ফুটত্বাদিতি ভাবঃ] [ননু মৎস্বরূপমাদৌ কথিতমেব তৎকথং পুনরপি তদ্বিষয়ং পৃচ্ছসীতিশঙ্কায় মাহ—বচাংসীত্যাদি] হে সাধো! যোগগ্রথিতানি (যোগেন যুক্ত্যা গ্রথিতানি যুক্তানি) [তব] বচাংসি (পূর্ব্বকথিতানি তাত্ত্বিকবাক্যানি) নঃ (অস্মান্) মনসাপি (চিত্তেনাপি সহ) ভেত্তুং (ছিন্নসংশয়ীকর্ত্তুং) ন ক্ষমন্তে (শক্নুবন্তি) [তথা হি ত্বং স্বীয়ং বক্তব্যমুক্তবানপি পরং তস্য তস্য বাক্যস্য গূঢতত্ত্বপূর্ণত্বাৎ মম চ মূঢত্বাৎ তৎসর্ব্বং ময়া নাবধৃতমিতিভাবঃ]॥ ১৮

**মূলানুবাদ**।—হে সাধো! আপনার পরিচয় বলুন। আপনি বিষয়াসক্তি ত্যাগ করিয়া বিজ্ঞান ও বীর্য্য প্রচ্ছন্ন রাখিয়া জড়বৎ ব্যবহার করিতেছেন, আমি আপনার সীমা পাইতেছি না। আপনি যে উত্তর দিয়াছেন

অহঞ্চ যোগেশ্বরমাত্মতত্ত্ব,-বিদাং মুনীনাং প্রবরং গুরুং বৈ।
প্রষ্টুং প্রবৃত্তঃ কিমিহারণং যৎ, সাক্ষাদ্ধরিং জ্ঞানকলাবতীর্ণম্ ॥ ১৯
স বৈ ভবান্ লোকনিরীক্ষণার্থ,-মব্যক্তলিঙ্গো বিচরত্যপিস্বিৎ।
যোগেশ্বরাণাং গতিমন্ধবুদ্ধিঃ, কথং বিচক্ষীত গৃহানুবদ্ধঃ ॥ ২০
দৃষ্টঃ শ্রমঃ কর্ম্মত আত্মনো বৈ, ভর্ত্তুর্গন্তুর্ভবতশ্চানুমন্যে।
যথাঽসতোদানয়নাদ্যভাবাৎ, সমূল ইষ্টো ব্যবহারমার্গঃ ॥ ২১

সেই বাক্যগুলি যোগগ্রথিত অর্থাৎ যোগশাস্ত্র সম্মত; সুতরাং মনের দ্বারাও আমি সেই বাক্যগুলি আলোচনা করিয়া ছিন্নসংশয় হইতে পারিতেছি না ॥ ১৮

শ্রীধরটীকা।—যস্মাৎ ভৃশং শঙ্কে, তৎ তস্মাৎ কস্ত্বমিত্যাদিপ্রশ্নানামুত্তরং ব্রূহি। নিগূঢ়ং পিহিতং বিজ্ঞান-রূপং বীর্য্যং প্রভাবো যেন। অপারঃ অনন্তমহিমা। তত্র হেতুঃ—নো মনসাপি ভেত্তুং ন ক্ষমং ন শক্যম্। কিং ভেত্তুমিত্যাপেক্ষায়ামাহ—তে বচাংসীতি। যদ্বা মনসা যুক্তাঃ সূক্ষ্মদৃষ্টয়োঽপি ভেত্তুং ন শক্নুবন্তীত্যর্থঃ ॥ ১৮

অন্বয়ঃ।—[ অহং জ্ঞানমভিলষামি অত এব তল্লাভায় সাক্ষাদ্ ভগবন্তং কপিলদেবমুপসর্ত্তুং প্রবৃত্ত ইত্যাহ—অহঞ্চেত্যাদি ] অহঞ্চ আত্মতত্ত্ববিদাম্ ( আত্মতত্ত্বং জানতাং ) মুনীনাং প্রবরং ( শ্রেষ্ঠং ) যোগেশ্বরং (যোগনাথং, যোগিনাং ধ্যেয়স্বরূপমিতি যাবৎ) গুরুং বৈ জ্ঞানকলাবতীর্ণং (জ্ঞানকলায়ৈ জ্ঞানস্য জ্ঞাপনায় অবতীর্ণং) সাক্ষাৎ হরিং ( নারায়ণং কপিলদেবম্ ) ইহ ( অস্মিন্ সংসারে ) যৎ অরণং ( নির্বিঘ্নং, শরণমিতি যাবৎ ) [ তৎ ] কিম্ ( কিংস্বরূপম্ ) [ ইতি ] প্রষ্টুং ( জিজ্ঞাসিতুং ) প্রবৃত্তঃ ( অস্মীতি শেষঃ ) ॥ ১৯

মূলানুবাদ।—আত্মতত্ত্বজ্ঞানসম্পন্ন মুনিগণের শ্রেষ্ঠ গুরু, জ্ঞানদানের জন্য জগতে অবতীর্ণ সাক্ষাৎ নারায়ণস্বরূপ যোগেশ্বর ভগবান্ কপিলদেবের নিকট 'এ জগতে এমন কি বস্তু আছে যাহা সম্পূর্ণরূপ নিরাপদ্' এই কথা জিজ্ঞাসা করিবার জন্য আমি, প্রবৃত্ত হইয়াছি ॥ ১৯

শ্রীধরটীকা।—স্বস্য জ্ঞানার্থিতাং দর্শয়তি—অহঞ্চেতি। ইহ সংসারে যৎ অরণং শরণং তৎ কিমিত প্রষ্টুং প্রবৃত্তোঽস্মি। জ্ঞানশক্ত্যাবতীর্ণং কপিলম্ ॥ ১৯

অন্বয়ঃ।—[ নূনং স এব ভবান্ মদনুগ্রহায় পথি পরিপ্রাপ্তঃ তস্য ভগবতো জগদন্তর্য্যামিতয়া মন্মনোভাবং বিজ্ঞায় সমাগমসম্ভবাদিত্যাহ—স বৈ ইত্যাদিনা ] অপস্বিৎ (কিম্) স বৈ ভবান্ ( স এব ভবান্ ) লোকনিরীক্ষণার্থং ( লোকানং জনানাং লোকস্য ভুবনস্য বা নিরীক্ষণার্থং নিঃশেষরূপেণ পরিপালনার্থম্ ) অব্যক্তলিঙ্গঃ ( অব্যক্তচিহ্নঃ সন্) বিচরতি। [ নহু কিমিতি ত্বং বুদ্ধিমানপি মামনবধারয়ন্ পৃচ্ছসি ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—যোগেশ্বরাণামিত্যাদি ] গৃহানুবদ্ধঃ ( গৃহে সংসারে অনুবদ্ধঃ আসক্তঃ ) অন্ধবুদ্ধিঃ ( অন্ধা মোহাচ্ছন্না বুদ্ধিঃ যস্য তথাভূতঃ মূঢ়ধীঃ ) যোগেশ্বরাণাং ( যোগিশ্রেষ্ঠানাং ) গতিম্ ( অবস্থাং ) কথং বিচক্ষীত (পশ্যেৎ, জানীয়াদিত্যর্থঃ ) [ তথা হি তস্য ভগবতো লোকরক্ষণৈকব্রতত্বাৎ লোকরক্ষণায় ত্বং ভূত্বা স আগত ইতি মন্যে তদীয়চিহ্নস্য পুনরব্যক্ততয়াবস্থানাৎ নাহমজ্ঞঃ তত্ত্বেন বোদ্ধুমর্হামীতি ভাবঃ ] ॥ ২০

মূলানুবাদ।—আপনি কি সেই কপিলদেবই নিজচিহ্ন গোপন করিয়া লোকরক্ষণার্থ বিচরণ করিতেছেন? গৃহে আসক্ত মূঢ়ধী ব্যক্তি যোগিশ্রেষ্ঠ ব্যক্তিগণের অবস্থা কিরূপে ধারণা করিবে? ( সুতরাং মূঢ়ধী আমি আপনাকে যথার্থ ধারণা করিতে পরিতেছি না ) ॥ ২০

শ্রীধরটীকা।—স এব ভবান্ কিংস্বিদেবং বিচরতি? গৃহাবিষ্টঃ কথং বিচক্ষীত পশ্যেৎ? ॥ ২০

স্থাল্যগ্নিতাপাৎ পয়সোঽপি তাপ,—স্তত্তাপতস্তণ্ডুলগর্ভরন্ধিঃ।
দেহেন্দ্রিয়াস্বাশয়সন্নিকর্ষাৎ, তৎসংসৃতিঃ পুরুষস্যানুরোধাৎ ॥ ২২

অন্বয়ঃ।—[ অথেদানীং তদীয়স্বরূপপ্রশ্নে অবসিতে তদুক্তমুত্তরমাক্ষিপন্নাহ—দৃষ্ট ইত্যাদি ] ভর্ত্তুঃ (ভার-বহনকর্ত্তুঃ) গন্তুশ্চ (গমনকর্ত্তুশ্চ) আত্মনঃ বৈ (স্বস্যৈব) কর্ম্মতঃ (কার্য্যানুষ্ঠানাৎ) শ্রমঃ দৃষ্টঃ। [ তথাহি যদা অহং কমপি ভারং বহামি কুত্রচিদ্ বা চরণসঞ্চারেণ দূরং গচ্ছামি তদা মম শ্রান্তির্ভবতীতি দৃষ্টং অতএব তব ভার-বহনেন গমনেন চ শ্রান্তির্ভবতীতি অনুমানতো গম্যতে তৎ মম শ্রমো নাস্তীতিত্বদুক্তমন্যায্যম্ ইত্যাহ—ভবতশ্চেতি] ভবতশ্চ (ভর্ত্তুঃ গন্তুশ্চেতি শেষঃ) অনুমন্যে (অনুমানতো জানামি, শ্রমমিতি শেষঃ) [ আত্মনঃ কথং ভর্ত্তৃত্বাদিক-মিত্যাকাঙ্ক্ষায়াং দৃষ্টান্তমুপন্যস্য ব্যবহারিকত্বমস্য প্রতিপাদয়তি—যথেত্যাদিনা) যথা অসতা (পরমার্থতোঽসদ্‌ভূতেন ঘটাদিনা) উদানয়নাদ্যভাবাৎ (উদকস্য আনয়নাদেঃ অর্থক্রিয়ায়া অভাবাৎ) ব্যবহারমার্গঃ (অসতাপি ঘটাদিনা জলাহরণাদিরূপার্থক্রিয়াব্যবহারপদ্ধতিঃ) সমূলঃ (সপ্রমাণকঃ) ইষ্টঃ (কথিতঃ, শাস্ত্রকারৈরিতি শেষঃ)। [ তথাহি যথা ঘটাদিকং পরমার্থতোঽসদ্‌ভূতমপি জলাহরণাদিরূপার্থক্রিয়ায়াং করণত্বাদিনা ব্যবহ্রিয়তে তথৈব পরমার্থতয়া অসত্যপি আত্মনঃ ভর্ত্তৃত্বাদৌ ব্যবহারদিশা তত্র তদ্‌ব্যবহারঃ নাসমঞ্জস ইতি ভাবঃ ] ॥ ২১

মূলানুবাদ।—আমি যখন ভারবহন ও গমন কার্য্য সম্পাদন করি, তখন কর্ম্মহেতু আমার শ্রম হয়, ইহা দেখিতে পাই; সুতরাং আপনি যে ভারবহন কার্য্য ও গমনক্রিয়া করিয়া শ্রান্ত হইয়াছেন, ইহা অনুমান করিতেছি। যদিও আত্মার পরমার্থরূপে ভারবহন, গমন বা পরিশ্রমাদি কিছুই নাই, তথাপি অসদ্ বস্তু ঘটাদি দ্বারা যেমন জলানয়নাদিরূপ অর্থক্রিয়াকারিত্ব সম্ভব হয় না বলিয়া ব্যবহারিকভাবেই উহার সামঞ্জস্য প্রমাণসিদ্ধ, সেইরূপ আত্মার শ্রমাদিও ব্যবহারিক দৃষ্টিতে অসমঞ্জস নহে ॥ ২১

শ্রীধরটীকা।—এবং তৎস্বরূপং পৃষ্ট্বা তদুক্তান্যুত্তরাণ্যাক্ষিপতি। তত্র যদুক্তং মম শ্রমো নাস্তীতি তত্রাহ—দৃষ্ট ইতি। আত্মনো মে। অনুমন্যে অনুমিমে। অনুমানঞ্চৈবম্—ভবান্ ভারবহনাদিনা শ্রান্তঃ, কর্ত্তৃত্বাৎ। যঃ কর্ত্তা স শ্রাম্যতি, যথাহং যুদ্ধাদিকর্ত্তেতি। নম্বিদং ব্যবহারমাত্রং, ন তু সত্যম্। যদুক্তং ব্যবহারতোঽন্যন্ন পশ্যামেতি, তত্রাহ—যথেতি। ব্যবহারমার্গঃ প্রপঞ্চঃ সমূলঃ সপ্রমাণক এব ইষ্টঃ, যথা যথাবৎ। অসতা ঘটাদিনা উদকানয়নাদে-রভাবাৎ। এবং প্রয়োগঃ—প্রপঞ্চঃ সত্যঃ, অর্থক্রিয়াকারিত্বাৎ। যঃ পুনরসত্যঃ নাসাবর্থক্রিয়াকারী, যথা মিথ্যাঘটাদিরিতি ॥ ২১

অন্বয়ঃ।—[ অথ স্থৌল্যাদীনাং দেহাদিরূপোপাধিধর্ম্মত্বেঽপি তেষামাত্মসম্বন্ধং দৃষ্টান্তেনোপপাদয়িতুমাহ—স্থাল্যগ্নীত্যাদি ] স্থাল্যগ্নিতাপাৎ (স্থাল্যা অগ্নিনা তাপাৎ) পয়সোঽপি (স্থাল্যন্তর্বর্ত্তিনঃ জলস্যাপি) তাপঃ (উষ্ণত্বম্, পাক ইতি যাবৎ) তত্তাপতঃ (তস্য পয়সঃ তাপতঃ তাপাৎ) তণ্ডুলগর্ভরন্ধিঃ (তণ্ডুলানাং তথা গর্ভস্য তদভ্যন্তর-ভাগস্য রন্ধিঃ পাকঃ, ভবতীতি শেষঃ) [ তথাহি সাক্ষাদ্ যথা অগ্নিতাপেন স্থাল্যাদীনাং তাপঃ ন মিথ্যা তথা পরম্পরয়াপি জলাদীনাং তত্র তাপো ন মিথ্যেতি তথৈবেতি ভাবঃ ] দেহেন্দ্রিয়াস্বাশয়সন্নিকর্ষাৎ (দেহঃ, ইন্দ্রিয়াণি চক্ষুরাদীনি, অসবঃ প্রাণাঃ, আশয়ঃ অন্তঃকরণং, তেষাং সন্নিকর্ষাৎ সম্বন্ধাৎ) অনুরোধাৎ (উপাধিধর্ম্মানুবৃত্তেঃ হেতোঃ, নিদাঘাদিনা দেহস্য তাপে প্রাণাদীনাং ক্রমেণ তাপরূপধর্ম্মসম্বন্ধাদিত্যর্থঃ) পুরুষস্য (আত্মনঃ) তৎসংসৃতিঃ (তন্নিমিত্তা সংসৃতিঃ, ভবতীতি শেষঃ)। [তথাহি সাক্ষাৎ সংসরণসম্বন্ধিনঃ দেহাদেঃ সম্বন্ধাৎ আত্মনোঽপি সংসারো মিথ্যা ভবিতুং নার্হতিঅতঃ আত্মনঃ শ্রমো নসম্ভবতীতি যদুক্তং তদন্যায্যমিব ভাতীতি ভাবঃ। আদৌ নিদাঘাদিনা দেহস্তাপং গচ্ছতি, ততস্তত্তাপাৎ ইন্দ্রিয়াণি তাপং গচ্ছন্তি, তত্তাপাৎ প্রাণস্তত্তাপেন মনঃ তত্তাপাচ্চ আত্মেতি আত্মতাপঃ পরম্পরয়া সঙ্গচ্ছত ইতি হৃদয়ম্ ] ॥ ২২

শাস্তাভিগোপ্তা নৃপতিঃ প্রজানাং, যঃ কিঙ্করো বৈ ন পিনষ্টি পিষ্টম্।
স্বধর্ম্মমারাধনমচ্যুতস্য, যদীহমানো বিজহাত্যঘৌঘম্॥ ২৩

মূলানুবাদ।—(আপনি যে আত্মার শ্রান্তি অসম্ভব বলিয়াছেন, তাহাও ঠিক নহে, কারণ) স্থালী যখন অগ্নির তাপে উত্তপ্ত হয়, তখন সেই তাপে স্থালীস্থিত জলও তপ্ত হয়, আবার সেই জলের তাপে তণ্ডুলের মধ্যভাগ যেমন পাকপ্রাপ্ত হয়, সেইরূপ আত্মার উপাধিভূত দেহ, ইন্দ্রিয়, প্রাণ ও মনো সম্যক্‌সম্বন্ধহেতু তদীয় ধর্ম্ম শ্রমাদির সহিত আত্মা যুক্ত হইয়া থাকেন, উহা মিথ্যা নহে। (প্রথমতঃ নিদাঘাদিপ্রভাবে দেহ তাপ প্রাপ্ত হয়, সেই তাপে ইন্দ্রিয় তপ্ত হয়, ইন্দ্রিয়ের তাপে প্রাণ, প্রাণের তাপে মন, আবার মনের তাপে আত্মা পরিতপ্ত হইয়া থাকেন, উহা সম্পূর্ণ সত্য—মিথ্যা নহে)॥ ২২

শ্রীধরটীকা।—যদুক্তমুপাধিধর্ম্মাঃ স্থৌল্যাদয়ো যে বস্তুতো ন সন্তীতি, তত্র ঔপাধিকত্বেঽপি সত্যত্বং কিং স্যাদিত্যাহ। স্থাল্যা অগ্নিতাপাৎ তন্মধ্যবর্তিনঃ ক্ষীরস্য তাপঃ, তস্য তাপাৎ তণ্ডুলানাং বহির্ভাগস্য তাপঃ, তদন্তর্গতস্য চ রন্ধিঃ পাকঃ, ন চাত্র কিঞ্চিন্মিথ্যা। এবং দেহাদিভিঃ সন্নিকর্ষাৎ, সম্বন্ধাৎ তন্নিমিত্তা সংসৃতি পুরুষস্য ভবতি। অসবঃ প্রাণাঃ, আশয়ো মনঃ। অনুরোধাৎ উপাধিধর্ম্মানুবৃত্তেঃ। তথা হি—নিদাঘাদিনা দেহে তপ্তে ইন্দ্রিয়াণাং তাপঃ, ততঃ প্রাণস্য, ততো মনসঃ, ইত্যেবং যথাযথমূহ্যম্॥ ২২

অন্বয়ঃ।—[স্থৌল্যাদীনামুপাধিধর্ম্মাণাং পুরুষসম্বন্ধমুপপাদ্য স্বস্বাম্যভাবস্য অপ্রবদোক্তিমধিকৃত্য উত্তরং দদাতি—শাস্তেত্যাদিনা] নৃপতিঃ (রাজা) প্রজানাং শাস্তা (শাসনকর্ত্তা) অভিগোপ্তা (রক্ষণকর্ত্তা চ, ভবত্যেতি শেষঃ)। [তথাহি যদ্যপি কস্যচিৎ স্বস্বাম্যভাবো ন নিত্যঃ তথাপি কদাচিৎ কশ্চিৎ নৃপতিঃ কদাচিৎ কশ্চিৎ প্রজা চ যদা ভবতি তদা স্বস্বাম্যভাবো ন সুতরাং মিথ্যেতি কৃত্বা ত্বদুক্তিরসঙ্গতা প্রতিভাতীতি ভাবঃ]। [গুরুস্য শিক্ষা পিষ্টপেষ ইত্যংশমুত্তরয়তি—যঃ কিঙ্কর ইত্যাদিনা] যঃ কিঙ্করঃ বৈ (শ্রীভগবতঃ দাসঃ এব)[সঃ] পিষ্টং ন পিনষ্টি (নিষ্ফলং কার্য্যং ন করোতি), [কথমিত্যাকাঙ্ক্ষায়ামাহ—স্বধর্ম্মেত্যাদি] যৎ (যস্মাৎ) অচ্যুতস্য (নারায়ণস্য) আরাধনম্ (উপাসনলক্ষণং) স্বধর্ম্মং (স্বীয়ং কর্ত্তব্যং কর্ম্ম) ঈহমানঃ (কুর্ব্বন্) অঘৌঘম্ (অঘসমূহম্ প্রত্যবায়সমূহমিতি যাবৎ) বিজহাতি (পরিহরতি)। [তথাহি গুরুস্য শিক্ষণেন তত্ত্বজ্ঞানপগমেঽপি তেন কিঙ্করস্য কর্ত্তব্যম্ আজ্ঞাসম্পাদনরূপং পরিপালিতং ভবতীতি হেতোস্তদকরণেন প্রত্যবায়স্য সম্ভবাৎ তদনুষ্ঠানেন প্রত্যবায়পরিহারো ভবতীতি ন নিষ্ফলা গুরুস্যাপি শিক্ষেতি ভাবঃ]॥ ২৩

মূলানুবাদ।—(আপনি যে স্বস্বাম্যভাব অনিত্য বলিয়াছেন, তাহাও ন্যায্য নহে, কারণ—) রাজা কদাচিৎ অপর ব্যক্তির শাসন ও রক্ষণকার্য্য সত্যই করিয়া থাকেন; (অতএব উহা অনিত্য হইলেও অলীক নহে।) (আর গুরু ব্যক্তির শিক্ষাকে যে নিষ্ফল বলিয়াছেন, তাহাও অসঙ্গত; কারণ) যে ব্যক্তি ভগবান্ ঈশ্বরের কিঙ্কর, তাহার পক্ষে কিছুই পিষ্টপেষণ হয় না, যেহেতু ঐ ব্যক্তি ভগবানের আরাধনারূপ স্বধর্ম্ম প্রতিপালন করিয়া প্রত্যবায়-সমূহের পরিহার করিয়া থাকেন॥ ২৩

শ্রীধরটীকা।—যদুক্তং স্বস্বাম্যভাবঃ অধ্রুব ইতি, তত্রাহ—শাস্তেতি। অধ্রুবত্বেঽপি যদা যো নৃপতিঃ স প্রজানাং শাস্তা গোপ্তা চ। যচ্চোক্তং গুর্ব্বাদেঃ শিক্ষা পিষ্টপেষ ইতি, তত্রাহ। যোঽচ্যুতস্য কিঙ্করঃ স পিষ্টং ন পিনষ্টি নিষ্ফলং ন করোতি, তত্ত্বজ্ঞানপগমেঽপি শাস্ত্রনীশ্বরস্য আজ্ঞাসম্পাদনেনৈব ফলবত্ত্বাৎ। তদাহ। স্বধর্ম্মরূপমচ্যুতস্য আরাধনং কুর্ব্বন্ যস্মাদঘৌঘং বিজহাতি॥ ২৩

তন্মে ভবান্ নরদেবাভিমান,-মদেন তুচ্ছীকৃতসত্তমস্য।
কৃষীষ্ট মৈত্রীদৃশমার্ত্তবন্ধো, যযা তরে সদবধ্যানমংহঃ ॥ ২৪
ন বিক্রিয়া বিশ্বসুহৃৎসখস্য, সাম্যেন বীতাভিমতেস্তবাপি।
মহদ্বিমানাৎ স্বকৃতাদ্ধি মাদৃঙ্, নঙ্ক্ষ্যত্যদূরাদপি শূলপাণিঃ ॥২৫

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে জড়-ভরতরহূগণসংবাদে দশমোঽধ্যায়ঃ ॥ ১০

অন্বয়ঃ।—[অথ রহূগণঃ ভরতস্যাবজ্ঞানজনিতস্য পাতকস্য সমুচ্ছেদং প্রার্থয়মানঃ সবিনয়মাহ—তন্ম ইত্যাদি] হে আর্ত্তবন্ধো। (আর্ত্তানাং কাতরাণাং মাদৃশাং বন্ধো।) তৎ (তস্মাৎ হেতোঃ, যস্মাৎ তব বচনং বহুবংশেষু মে অসঙ্গতং প্রতিভাতি তস্মাদিতি যাবৎ) ভবান্ নরদেবাভিমানমদেন (নরদেবস্য রাজ্ঞঃ যঃ অভিমানঃ অহঙ্কারঃ অহং রাজেত্যেবং ধারণা ইত্যর্থঃ, তেন যো মদঃ গর্ব্বঃ তেন) তুচ্ছীকৃতসত্তমস্য (তুচ্ছীকৃতাঃ তিরস্কৃতাঃ অবমানিতা ইতি যাবৎ সত্তমাঃ ভবদৃশাঃ সাধবঃ যেন তথাভূতস্য, রাজত্বাহঙ্কারেণ ভবতোঽবমাননাকারিণ ইত্যর্থঃ) মে (মম, মহীত্যর্থে মে ইতি ষষ্ঠীসপ্তম্যোরর্থং প্রতি ভেদো নাস্তীতি বচনাৎ) মৈত্রীদৃশং (স্নেহযুক্তাং দৃষ্টিং) কৃষীষ্ট (করোতু)। [তথাহি অয়মজ্ঞঃ অতএব রাজত্বাহঙ্কারেণ মামপি জ্ঞানদৃশং অবজানাতি তদস্য স্নেহেন অজ্ঞানমপসারয়েয়মিতি স্নেহদৃষ্ট্যা মাং পশ্যতু ভবানিতি ভাবঃ। অথবা মে মমেতি সম্বন্ধে এব ষষ্ঠী। মৈত্রীদৃশমিতি মিত্রতাবুদ্ধিং পরমেশ্বরে বান্ধবতাবুদ্ধিমিত্যর্থঃ। কৃষীষ্ট করোতু অস্য বাক্যস্য স্বীয়শুভাশংসনরূপত্বাৎ কৃষীষ্টেতি আশীর্বিভক্তির্যুক্তা] যয়া (স্নেহযুক্তয়া দৃষ্ট্যা) সদবধ্যানম্ (সতাং ভবাদৃশাং মহতাম্ অবধ্যানম্ অবজ্ঞানং) [তদ্রূপম্] অংহঃ (পাপং) তরে (অচিরমেব তরিষ্যামি) ॥২৪

মূলানুবাদ।—হে আর্ত্তবন্ধো! আমি অজ্ঞানহেতু রাজত্বের অহঙ্কারবশতঃ নিজেকে সর্ব্ব বিষয়ে প্রধান মনে করিয়া আপনার ন্যায় সাধু ও বিজ্ঞ ব্যক্তিকে তুচ্ছ করিয়াছি, অতএব আমার প্রতি আপনি এরূপ স্নেহযুক্ত দৃষ্টি স্থাপন করুন, যাহাতে আমি সাধুজনের অবজ্ঞাজনিত মহাপাতক হইতে অব্যাহতি লাভ করিতে পারি ॥২৪

শ্রীধরটীকা।—যস্মাদেবং মম ত্বদুক্তং বিপরীতং প্রতিভাতি, তৎ তস্মাৎ নরদেবাভিমানমদেন তুচ্ছীকৃতাস্তিরস্কৃতাঃ সত্তমাঃ ভবাদৃশা যেন তস্য মে মৈত্রীদৃশং স্নেহযুক্তাং দৃষ্টিং কৃষীষ্ট করোতু। সতামবজ্ঞারূপং পাপং যয়া তরিষ্যামি ॥২৪

অন্বয়ঃ।—[ভগবদেকনিষ্ঠস্য তব মানাপমানয়োস্তুল্যত্বাৎ মদবজ্ঞাকৃতবিকারাভাবেঽপি মহদপমানকৃত পাতকেন মম বিনাশঃ সম্ভবেদিত্যাহ—ন বিক্রিয়েত্যাদিনা] বিশ্বসুহৃৎসখস্য (বিশ্বেষাং সর্ব্বেষাং সচরাচরস্থাবরাণাং জগতাং সুহৃদঃ বন্ধুভূতস্য ভগবতঃ সখা বন্ধুঃ, ভক্তত্বাৎ স্বজন ইত্যর্থঃ তস্য, অথবা বিশ্বস্য সুহৃৎ স চাসৌ সখা চেতি তস্য) সাম্যেন (সর্ব্বত্র তুল্যতাজ্ঞানেন) বীতাভিমতেঃ (বীতা ব্যপগতা অভিমতিঃ অভিমানঃ আত্মপ্রকর্ষ-জ্ঞানং যস্য তথাভূতস্য, বিগতাহঙ্কারস্য ইত্যর্থঃ) তবাপি (তব যদ্যপি) ন বিক্রিয়া (ন মৎকৃতাবমাননাজন্যবিকারঃ), [তথাপি] হি (নিশ্চিতং) স্বকৃতাৎ (স্বেনানুষ্ঠিতাৎ) মহদ্বিমানাৎ (মহতঃ জনস্য বিমানাৎ অবজ্ঞানাৎ হেতোঃ) মাদৃক্ (মাদৃশঃ জনঃ) শূলপাণিরপি (শিবতুল্যপ্রভাবসম্পন্নোঽপি) অদূরাৎ (অচিরাৎ) নঙ্ক্ষ্যতি (নাশং প্রাপ্স্যতি, অনিষ্টং লপ্স্যত ইত্যর্থঃ)। [তথাহি তব দেহে অভিমানো নাস্তি অতএব মৎকৃতঃ অয়ং অপমানস্তব মানসং বিকারং

যদ্যপি নোৎপাদয়তি তথাপি অনেন মহদপমানকারিণো মম যৎ পাতকং সম্ভবতি তেন মহদনিষ্টং মে সম্ভবেৎ অতএব তদ্ব্যপোহনমবশ্যং ময়া কর্ত্তব্যমিতি ভাবঃ ]॥ ২৫

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে দশমোঽধ্যায়ঃ॥ ১০

মূলানুবাদ।—আপনি বিশ্ববন্ধু, শ্রীভগবানের একমাত্র ভক্ত, আপনার দেহে আত্মাভিমান নাই, আপনি সকলকেই তুল্য জ্ঞান করিয়া থাকেন; সুতরাং যদিও আমার এই তিরস্কারে আপনার বিকার হয় নাই তথাপি শূলপাণির তুল্য প্রভাব সম্পন্ন হইয়াও মাদৃশ ব্যক্তি নিজকৃত মহদপমান কার্য্যহেতু অচিরকাল মধ্যে বিনাশ লাভ করিবে। (এ বিষয়ে অণুমাত্র সংশয় নাই)॥ ২৫

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে দশমোধ্যায়ঃ॥ ১০

শ্রীধরটীকা।—ননু মম অবজ্ঞাকৃতবিকারাভাবাৎ কুতঃ পাপম্? তত্রাহ—নেতি। যদ্যপি তব বিক্রিয়া নাস্তি। বিশ্বস্য সুহৃচ্চাসৌ সখা চ তস্য। ততঃ সর্ব্বত্র সাম্যেন স্বদেহে বিগতাভিমানস্য। তথাপি মহতামবমানাৎ মাদৃশো বিনঙ্ক্ষ্যতি। অদূরাৎ ক্ষিপ্রম্। শূলপাণিরিব অতিসমর্থোঽপীত্যর্থঃ॥ ২৫

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে দশমোঽধ্যায়ঃ॥ ১০

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—রাজা রহূগণ নিজ রাজগর্ব্ব পরিত্যাগ করিয়া ভরতের পাদমূলে পতিত হইলেন। বাস্তবিক ভরতকে তিনি চিনিতে পারেন নাই, ভরত যে এইরূপ মহাপুরুষ, তিনি যে তত্ত্বদর্শিগণের শ্রেষ্ঠ, তাহা বুঝিতে পারিলে নিশ্চয়ই তিনি তাঁহার প্রতি কোনও কুব্যবহার করিতে উদ্যত হইতেন না। তাঁহার শরীরে ত এমন কোনও চিহ্ন নাই, যাহাতে তিনি সেই চিহ্ন দেখিয়া তাঁহাকে মহাপুরুষ বলিয়া ধারণা করিতে পারেন; কেবলমাত্র তাঁহার যজ্ঞোপবীত দেখিয়া তিনি যে দ্বিজাতি, এই মাত্র বুঝা যায়। সুতরাং রাজা রহূগণ মহাসংশয়ে পতিত হইয়া জিজ্ঞাসা করিলেন—হে মহাত্মন্! আপনি কে? আমি মূঢ়, কাজেই আপনাকে চিনিতে পারি নাই। আপনার গলে দ্বিজাতিজনসুলভ যজ্ঞোপবীত দেখিতে পাইতেছি, উহা দেখিয়া আপনি দ্বিজ, এই মাত্র বুঝিতে পারিতেছি, অথচ আপনার মুখে তত্ত্বকথা শুনিয়া আপনাকে একজন মহাপুরুষ বলিয়াও মনে হইতেছে, সাধারণ ব্যক্তি এরূপ তত্ত্বপূর্ণ কথা বলিতে পারে না, তাই আমি মহাসংশয়ে পতিত হইয়াছি। আমি না জানিয়া অনেক কুবাক্য প্রয়োগ করিয়াছি, আপনার স্বরূপ জানিতে না পারিয়া আপনি মহনীয় হইলেও আমি আপনাকে নিন্দনীয় মনে করিয়াছি। আপনি নিজ পরিচয় দিয়া আমার সংশয় অপনোদন করুন। আপনি কি দ্বিজ অথবা কোনও অবধূত আত্মগোপন করিয়া আমাকে ছলনা করিতে আসিয়াছেন? হে মহাত্মন্! অনুগ্রহপূর্ব্বক আত্মপরিচয় প্রদানে আমাকে কৃতার্থ করুন। আমি সংশয়ে পড়িয়া বড়ই দুঃখ পাইতেছি। আপনি কোথা হইতে আসিয়াছেন, তাহাও জানি না। হঠাৎ বনমার্গে আমার ভৃত্যগণ আপনাকে অতি সাধারণ ব্যক্তি মনে করিয়া ধরিয়া আনিয়াছে, আমিও আপনাকে চিনিতে না পারিয়া নিজ শিবিকাবহন কার্য্যে নিযুক্ত করিয়াছি। আপনি কাহার অধিকারে অবস্থান করেন বা কোথা হইতে আসিয়াছেন, কিছুই পূর্ব্বে বিচার করি নাই, ইহাতে আমার অত্যন্ত মূঢ়তা প্রকাশ পাইয়াছে। আপনি অনুগ্রহ করিয়া আমার সেই অপরাধ ক্ষমা করুন। আমি ভগবানের অবতার শ্রীকপিলদেবের নিকট তত্ত্বজিজ্ঞাসু হইয়া যাইতেছি, তাঁহার নিকট তত্ত্বকথা শ্রবণ করিয়া আমার অন্তরের মোহ বিনাশ করিব, ইহা নিশ্চয় করিয়া চলিয়াছি। আপনি কি সেই কপিলদেব—আমার মনোভাব জানিয়া পথিমধ্যে অন্য রূপে আসিয়া আমাকে দেখা দিলেন? ভগবান্ স্বয়ং অন্তর্যামী, তিনি ভক্তের মনোভাব জানিয়া কার্য্য করিয়া থাকেন,

কাজেই ইহা অসম্ভব নহে। আমার মনে হইতেছে, নিশ্চয়ই আপনি আর কেহ নহেন, আমারই মঙ্গলসাধনের জন্য আপনি এই রূপান্তর পরিগ্রহ করিয়া আমাকে দেখা দিয়াছেন, আমি মূঢ় বলিয়া তাহা বুঝিতে পারি নাই। আপনাকে প্রকৃত মানববোধে কত কটু কথা বলিয়াছি। হে মহাপুরুষ! আমাকে নিজ পরিচয়দানে কৃতার্থ করুন।

আপনি ইহাও মনে ভাবিবেন না যে, আমি একটা সাধারণ ব্রাহ্মণ, আর রহূগণ পৃথিবীর অধীশ্বর, সুতরাং আমাকে তাহার এত ভয় কিসের? আমি যদি রাজা রহূগণের বাক্যে অপমানিতও হইয়া থাকি, তাহাতে রাজারই বা কি ক্ষতি? রাজার প্রভাব ত কম নহে, সেই প্রভাব অক্ষুণ্ণ থাকিলে আমার মত ক্ষুদ্র ব্রাহ্মণের অপমানে তাঁহার আশঙ্কার বিষয় কি আছে? হে ব্রাহ্মণ! আমি যে আপনাকে কটুবাক্য ও অসম্মান সূচক নানাবিধ পরিহাস দ্বারা অপমানিত করিয়াছি, উহাতে আমার অত্যন্ত ভয় উপস্থিত হইয়াছে, কারণ আমি যেমন ব্রাহ্মণবংশের অপমানকে ভয় করি, সেরূপ ইন্দ্রের বজ্র, শিবের ত্রিশূল, যমের দণ্ড, কিংবা অগ্নি প্রভৃতি দেবতার খর প্রহরণ প্রভৃতিকেও ভয় করি না। ইহার কারণ একটু অনুসন্ধান করিলেই উপলব্ধি করিতে পারা যায়। যদি কখনও কোনও কারণে কোনও ব্যক্তির প্রতি ইন্দ্র, শিব বা যমপ্রভৃতি ক্রুদ্ধ হইয়া তাহার অনিষ্ট উৎপাদনের জন্য তাহার বিরুদ্ধে নিজ নিজ প্রহরণ উদ্যত করেন, আর ব্রাহ্মণ যদি তাহার প্রতি পরিতুষ্ট থাকিয়া ঐ অনিষ্টের প্রতীকার করিতে ইচ্ছা করেন, তবে তাহার সকল প্রকার অনিষ্ট হইতে অব্যাহতি লাভ হইতে পারে। কিন্তু যদি কোনও ব্যক্তির প্রতি কোনও কারণে ব্রাহ্মণ ক্রুদ্ধ হইয়া তাহার অনিষ্ট সম্পাদনের জন্য অভিশাপাদিদানে সমুদ্যত হয়েন, তবে তখন ইন্দ্রের বজ্রপ্রভৃতি কোনও প্রহরণাদির এমন সামর্থ্য নাই যাহাতে তাহা দ্বারা সেই ব্যক্তি অনিষ্ট হইতে অব্যাহতি লাভ করিতে পারে। অতএব এইরূপ অসাধারণ শক্তিসম্পন্ন ব্রাহ্মণবংশের কোনও রূপে অমর্য্যাদা করিলে তাহা হইতে অবমাননাকারীর বিনাশ অনিবার্য্য—সন্দেহ নাই। এইজন্যই আমি আপনাকে যখন ব্রাহ্মণ বলিয়া বুঝিয়াছি, তখনই নিজ অনিষ্ট আশঙ্কায় ব্যাকুল হইয়া প্রতীকারের জন্য আপনার পাদোপান্তে আশ্রয় লইয়াছি। হে ব্রাহ্মণ! বলুন, আপনার অবমাননারূপ করাল প্রহরণ হইতে আমি কি প্রকারে আত্মরক্ষা করিতে পারিব?

আপনাকে বিষয়ে অত্যন্ত অনাসক্ত দেখিতেছি, কারণ আপনার বিলাসোপকরণে দৃষ্টি নাই, শরীরের মালিন্য অপসারণে যত্ন নাই, আপনি জড়প্রকৃতি পদার্থের ন্যায় নিজ জড়ভাব ব্যক্ত করিতেছেন। কিন্তু আপনি যেরূপ বাক্যপ্রয়োগ করিয়া আমাকে তত্ত্বকথার উপদেশ করিয়াছেন, তাহাতে আপনি যে একজন মহাযোগী মহাজ্ঞানী পুরুষ, ইহাই আমি সম্ভাবনা করিতেছি। যতই ভাবিতেছি, কিছুতেই আপনার স্বরূপ নির্ণয় করিতে পারিতেছি না। আপনি নিজ জ্ঞান ও শক্তি নিজ ইচ্ছায় তিরোহিত রাখিয়াছেন। জগতে আপনার শক্তি প্রকাশিত হইলে পাছে আপনার কার্য্যে বিঘ্ন ঘটিতে পারে, এই আশঙ্কায়ই বোধ হয় আপনি স্বরূপ প্রচ্ছন্ন রাখিয়াছেন। যাহা হউক, আমি কিন্তু কোনও রূপে আপনাকে প্রকৃতরূপে চিনিতে পারিতেছি না এবং আপনার যোগশাস্ত্রাদি সম্মত বচনপদ্ধতি সম্যক্‌রূপ অনুসরণ করিতে পারিতেছি না। হে সাধু মহাপুরুষ! সাধুব্যক্তিগণ পরের সংশয় উচ্ছিন্ন করিয়া অন্তরে আলোক দান করিয়া থাকেন, আপনি সেই সাধুর স্বভাব রক্ষা করিয়া আমার অন্তরের মোহ উচ্ছিন্ন করত আলোক দান করুন, তাহা না হইলে আমি কোনও রূপে চিত্তে শান্তি পাইব না। আপনি অসীম শক্তিসম্পন্ন, সুতরাং আমি আপনার সীমা পাইতেছি না। হে মহাপুরুষ! বলুন, আপনি কে?

আপনি হয় ত মনে করিতেছেন যে, এই ব্যক্তি রাজা, ইহার অন্তর বিষয়মোহে আচ্ছন্ন, সুতরাং ইহার প্রকৃত-পক্ষে তত্ত্বকথা জানিবার ইচ্ছা নাই, শুধু কেবল একটা রহস্যালাপের ন্যায় তত্ত্বকথা প্রশ্ন করিতেছে। সুতরাং যে ব্যক্তি

প্রকৃত তত্ত্বজিজ্ঞাসু নহে, যাহার অন্তর বাস্তবিক তত্ত্ব জানিবার জন্য উন্মুখ হয় নাই, সেই ব্যক্তির নিকট তত্ত্বকথা ব্যাখ্যা করিয়া ঐ তত্ত্বকথার অবমাননা করিব না, তাহার নিকট মৌন অবলম্বন করিয়া থাকিব। হে মহাপুরুষ! আপনি এরূপ চিন্তা করিবেন না; কারণ, আমি সেরূপ নহি। আমি সংসারতাপে পরিক্লিষ্ট হইয়া নিরাময় শান্তিপ্রদ মার্গ জানিবার জন্য যোগিশ্রেষ্ঠ ভগবদবতার শ্রীকপিলদেবের নিকট চলিয়াছি। জ্ঞানকলা সম্পাদনের সাহায্যে জাগতিক জীবের মোহ অপসারণের জন্য অবতীর্ণ ভগবান্ শ্রীকপিলদেব সাক্ষাৎ নারায়ণ। তিনি আমার মোহ অপসারণ করিবেন, ইহাই আমার ধারণা। আমার মনে হয়, সেই অন্তর্যামী ভগবান্ই আপনার রূপে আত্মপ্রচ্ছাদন করিয়া আমার সমীপে আসিয়া দেখা দিয়াছেন। আমার বুদ্ধি এতাবৎকাল বিষয়ভোগে ব্যাপৃত ছিল বলিয়া তাহার একটি ও নিশ্চয় করিতে পারিতেছে না। বিষয়মুগ্ধ জীবের এমন সামর্থ্য নাই যাহাতে সে ভবাদৃশ যোগেশ্বর ব্যক্তির তত্ত্ব নির্ণয় করিতে পারে; অতএব আপনি যদি কৃপা করিয়া নিজ স্বরূপ ব্যক্ত না করেন, তবে আমি কিরূপে আপনাকে চিনিতে পারিব? এইরূপে রাজা রহূগণ ভরতের স্বরূপ জিজ্ঞাসা করিলেন।

ইতিপূর্ব্বে ভরতকে শিবিকাবহন কার্য্যে অনিপুণ ও মন্দগামী দেখিয়া রাজা রহূগণ পরিহাস পূর্ব্বক বলিয়াছিলেন, "হে ভদ্র! তুমি কি অত্যন্ত শ্রান্ত, তাহা না হইলে তোমাতে এরূপ ধীরগতি প্রভৃতি পরিশ্রমোচিত ব্যাপার সম্ভব হইতে পারে না, অতএব আমার মনে হইতেছে—'তুমি শ্রান্ত'। ইহার উত্তরে ভরত বলিয়াছিলেন যে, "শ্রম দেহের ধর্ম্ম—আত্মার নহে; তবে আপনি আমাকে শ্রান্ত বলিলেন কেন?" এই বিষয়ের উত্তর প্রসঙ্গে রহূগণ বলিলেন যে, হে ভদ্র! আমরা দেখিতে পাই—যখন আমরা কোনও কার্য্যের অনুষ্ঠান করি, তখন আমরা পরিশ্রান্ত হইয়া থাকি। ভোজন বা গমনাদি শারীরিক কার্য্যের অনুষ্ঠান করিলে শরীরে শ্রমজনিত ঘর্ম্মের আবির্ভাব হয়, তাহাতে আমি শ্রান্ত হইয়াছি, এইরূপই ত ব্যবহার করিয়া থাকি, সেই দৃষ্টান্তে গমন ও বহন কার্য্যের অনুষ্ঠানহেতু "তুমি শ্রান্ত" এইরূপ ব্যবহার করিয়াছি, ইহা ত অন্যায্য হয় নাই। যে ব্যক্তি কোনও কার্য্য করে, তাহারই শ্রম হয়। যেমন, আমি যখন যুদ্ধাদি কার্য্য করি, তখন আমারও শ্রম হয়। এইরূপ যখন আপনি শিবিকাবহন কার্য্য করিতেছিলেন, তখন আপনার যে শ্রম হইবে, ইহা ত অসম্ভব নহে? যদিও ইহা ব্যবহারিক মাত্র—পারমার্থিক নহে, কারণ, যে পদার্থ মিথ্যা, তাহা অর্থক্রিয়াকারী হইতে পারে না। ঘটাদি পদার্থ মিথ্যা বলিয়া তাহা দ্বারা জলানয়নাদিরূপ অর্থক্রিয়াও অসম্ভব; অতএব এই শরীরাদি সকলই যখন মিথ্যা, তখন তাহা দ্বারা শ্রমও অসম্ভব। বাস্তবিক কিন্তু তাহা নহে, ঘটাদি মিথ্যা হইলেও তাহার অর্থক্রিয়াকারিত্ব ব্যবহার অসম্ভব নহে; ঘটটি মিথ্যা হইলেও যেমন উহার ব্যবহারিক সত্তা আছে বলিয়া উহা দ্বারা জলানয়নাদিরূপ ব্যবহারিক ক্রিয়া হয়, সেইরূপ ভারবহনাদিক্রিয়ার ব্যবহারিক সত্তা থাকায় তাহা হইতে উৎপন্ন ব্যবহারিক শ্রমও সুসম্ভব হইতে পারে; সুতরাং আপনি যে বলিয়াছেন—"আমার শ্রম হয় নাই" তাহা কিরূপে সঙ্গত হইতে পারে? একটু আলোচনা করিয়া দেখিলেই বুঝা যায় যে, পরম্পরায় আত্মাতেও শ্রম সম্ভব হইতে পারে। আমরা যখন স্থালী বা হাঁড়িতে অন্ন পাক করি, তখন প্রথমত অগ্নির তাপে স্থালী উত্তপ্ত হয়, সেই স্থালীর তাপে আবার স্থালীস্থিত সলিল উত্তপ্ত হয়, আবার সেই উত্তপ্ত সলিলের তাপে জলস্থিত তণ্ডুল উত্তপ্ত হইয়া কোমল অবস্থা প্রাপ্ত হইলেই পাক নিষ্পন্ন হয়। সেইরূপ দেহ ও ইন্দ্রিয়াদি কোনও কার্য্যকালে কার্য্যহেতু শ্রান্ত হইলে তৎসংসর্গে পুরুষ বা আত্মা শ্রান্ত বলিয়া প্রতীত ও ব্যবহৃত হইয়া থাকেন। অতএব আপনি যে বলিয়াছেন; "আমার শ্রম হয় নাই" 'ইহা কিরূপে যুক্তিযুক্ত বলিয়া মানিয়া লইব? আর যে স্থূলত্বাদি আত্মার উপাধিভূত দেহাদির ধর্ম্ম বলিয়াছেন তাহাতেও আমার প্রবল সংশয় হইতেছে; কারণ ঐ সকল উপাধির ধর্ম্ম হইলেও পরম্পরায় উহা আত্মারও যে ধর্ম্ম হইতে পারে তাহার দৃষ্টান্তও পূর্ব্বেই বলিয়াছি। এইরূপ নানাবিধ আলোচনায় পুরুষেরও যে সংসার একান্ত অলীক নহে, ইহাই প্রতিপন্ন হইতেছে।

আপনি আরও বলিয়াছেন যে—"পুরুষের স্বস্বামিভাব অর্থাৎ রাজা ও প্রজাভাব নিত্য নহে, কারণ আজ যে ব্যক্তি ভাগ্যবশে রাজা হইয়া জন্মগ্রহণ করিল বা ভাগ্যবশে রাজসিংহাসনে আসীন হইয়া প্রজার উপর আধিপত্য করিতে লাগিল, কালই আবার সেই ব্যক্তি প্রতিকূল ভাগ্যের তাড়নায় রাজ্যচ্যুত হইয়া অন্যের অধীনে প্রজাভাব অবলম্বন করিয়া কষ্ট ভোগ করিতে পারে। আজ যে প্রজা রাজার অধীনে থাকিয়া নানাপ্রকার কষ্টভোগ করিতেছে, আবার সেই ব্যক্তি ভাগ্যবশে রাজাসনে উপবিষ্ট হইয়া পরম সুখে কালাতিপাত করিতে পারে; অতএব পর্য্যালোচনা করিলে দেখা যায়, রাজা ও প্রজাভাব অস্থির"। ইহা বাস্তবিক সত্য বটে, কিন্তু যখন যে ব্যক্তি রাজা হয়, তখন ত সে ব্যক্তি প্রজার রক্ষণাবেক্ষণ কার্য্য করে এবং রাজা বলিয়া ব্যবহৃত হয়; কাজেই উহা স্থিরতর না হইলেও কিছু কালের জন্যও যখন উহার সত্তা আছে, তখন রাজা ও প্রজারূপে ব্যবহার ত অসম্ভব হইবে না।

আর আপনি যে বলিয়াছেন—"স্তব্ধ অর্থাৎ নিতান্ত জাড্যযুক্ত ব্যক্তির শিক্ষাদান পিষ্ট পেষণের তুল্য ব্যর্থ"। তাহাও সঙ্গত নহে, কারণ, সকলেই ভগবানের কিঙ্কর, ভগবান্ যখন যাহাকে যে কার্য্যে প্রেরণা করেন, তখন সেই ব্যক্তি সেই কার্য্যের অনুষ্ঠানে বাধ্য থাকে। ভৃত্য যেমন প্রভুর আদেশ পালন না করিলে অপরাধী হয় এবং সেই অপরাধের ফলভোগ করে, সেইরূপ ভগবানের আদেশ মান্য করিয়া না চলিলে জীবেরও অপরাধ হয়; সুতরাং স্তব্ধ ব্যক্তির শিক্ষাদানরূপ কার্য্যও ঈশ্বরের প্রেরণায় জীব করিয়া থাকে; সুতরাং তাহা নিষ্ফল হইবে কেন? বরং তাহা না করিলেই জীব অপরাধী হইয়া অপরাধের অনুরূপ ফল ভোগ করিবে। অতএব দেখা যাইতেছে যে—স্তব্ধ ব্যক্তিকে শিক্ষাদান করিলে যদিও তাহার স্তব্ধতা অপগত হয় না, তথাপি ঈশ্বরের আদেশ পালন করাতে যে প্রত্যবায় হইতে অব্যাহতি পাওয়া গেল, উহাই তাহার প্রকৃষ্ট ফল। যেমন সন্ধ্যাবন্দনাদি না করিলে পাতক হয় বলিয়া সন্ধ্যাবন্দনার অনুষ্ঠান প্রত্যবায় হইতে মুক্ত রাখে, এই জন্য সন্ধ্যাবন্দনাদি নিত্যকৃত্য সফল, সেইরূপ স্তব্ধ ব্যক্তির শিক্ষাদানেও লৌকিক ফল স্তব্ধতার অপগম না হইলেও অলৌকিক প্রত্যবায়ের পরিহাররূপ ফল আছে বলিয়া উহাও সফল, অতএব স্তব্ধ ব্যক্তির শিক্ষাদান পিষ্ট পেষণের তুল্য নিষ্ফল নহে। ঈশ্বরের আজ্ঞা সম্পাদনই ঈশ্বরের আরাধনা, উহা প্রত্যেক ব্যক্তির পক্ষেই স্বধর্ম্ম। প্রভু যেমন ভৃত্যের প্রতি নিজ আদেশ পালনরূপ কার্য্যানুষ্ঠানে পরিতুষ্ট হয়েন এবং উহাই যেমন ভৃত্যের পক্ষে প্রভুর আরাধনা, সেইরূপ ঈশ্বরের আদেশ পালনে ঈশ্বরও জীবের প্রতি অত্যন্ত পরিতুষ্ট হইয়া থাকেন। জীব যদি উহা না করে, তবে তাহাকে পাপভাগী হইতে হয়। অতএব সকলের পক্ষেই ঈশ্বরের আদিষ্ট সৎকার্য্যসমূহের পালন অবশ্য কর্ত্তব্য। আমিও সেই ঈশ্বরাদেশ পালন করিবার অনুরোধেই স্তব্ধের শিক্ষাদান করিয়াছি জানিবেন।

হে নিখিল আর্ত্ত বন্ধু! সংসারতাপে যে ব্যক্তি অত্যন্ত পীড়িত, তাহাকে আপনি সদুপদেশদানে পরিত্রাণ করুণ। আমি বিষয়মদে মত্ত হইয়া আপনার ন্যায় মহাপুরুষকে তুচ্ছজ্ঞানে অবমাননা করিয়াছি, মত্ততায় আচ্ছন্ন থাকিয়া, আপনিও যে মানুষ আমিও সেই মানুষ, আপনার শরীরও যে উপাদানে গঠিত, আমার শরীরও সেই উপাদানে গঠিত, আপনিও যে ঈশ্বরের অধীন ও পরিচারক, আমিও তাহাই, অতএব আপনাতে ও আমাতে বস্তু পর্য্যালোচনায় কোনও রূপ বৈষম্য নাই, এ সকল চিন্তা করিয়া অতি অস্থায়ী ক্ষুদ্র বিষয়মোহে মুগ্ধ হইয়া আপনাকে তুচ্ছ মনে করিয়াছি, আপনার মহত্ত্ব হৃদয়ঙ্গম করিতে না পারিয়া অনর্থক আপনাকে তিরস্কার করিয়াছি। হে মহাপুরুষ! আমার প্রতি কৃপা দৃষ্টিপাত করিয়া সেই মোহ অপসৃত করুন, যাহাতে আমি আপনাকে অবজ্ঞা করার অপরাধ হইতে সম্পূর্ণরূপে অব্যাহতি লাভ করিতে পারি—এই পাপে যাহাতে আমায় নরকভাগী হইতে না হয়, তাহার ব্যবস্থা করুন, আমি নিশ্চিন্ত হই।

হে বিশ্বের সখা! হে পরমেশ্বরের প্রিয় ভক্ত! আপনার নিকট ত সকলই সমান, আপনি মানে বা অপমানে তুল্যজ্ঞানী, সম্মান বা অসম্মানে আপনার চিত্তের বিকৃতি ঘটিতে পারে না, কাজেই আমি যে আপনাকে তিরস্কার করিয়াছি, তাহাতে রুষ্ট হইয়া আপনি আমাকে পরিত্যাগ করিতে পারিবেন না। আমি আপনার স্বরূপ কথঞ্চিৎ অবগত হইয়া ভীত হইয়াছি, আমাকে আশ্রয় ও অভয় দান করুন। এইরূপে রহূগণ ভরতের নিকট নানাবিষয়ের অবতারণা করিয়া নিজ মনোভাব জানাইলেন॥১৬—২৫

ইতি শ্রীরামশান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথ বংশোদ্ভব—শ্রীরাধাবিনোদ—গোস্বামি—প্রবর্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভগবতামৃতবর্ষিণীনাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে দশমোঽধ্যায়ঃ॥ ১০

# পঞ্চমঃ স্কন্ধঃ।

—ঃ০ঃ—

## একাদশোঽধ্যায়ঃ।

শ্রীব্রাহ্মণ উবাচ।

অকোবিদঃ কোবিদবাদবাদান্, বদস্যথো নাতি বিদাং বরিষ্ঠঃ।
ন সূরয়ো হি ব্যবহারমেতং, তত্ত্বাবমর্শেন সহামনন্তি ॥ ১

**অন্বয়ঃ।**—[অথ রহূগণেন কথিতং স্বামিভৃত্যাদিব্যবহারস্য সত্যত্বাদিকমধিকৃত্য ভরতস্য প্রত্যুত্তরমুপক্রমতে—অকোবিদ ইত্যাদিনা] অকোবিদঃ (অবিদ্বান্ অপি ত্বং) কোবিদবাদবাদান্ (কোবিদানাং পণ্ডিতানাং বাদাঃ উদ্গ্রহণিকাঃ তত্তুল্যান্ বাদান্ বচনানি) বদসি (কথয়সি, তথাহি যদ্যপি ত্বং পণ্ডিতজনবেদ্যং তত্ত্বং ন জানাসি তথাপি ত্বং পণ্ডিতম্মন্যঃ তত্ত্বালোচনং করোষীতি স্বতরামন্যায্যমিতি ভাবঃ) অথো (অস্মাৎ হেতোঃ) বিদাং (জ্ঞানবতাং বিদুষামিত্যর্থঃ) অতি (অত্যন্তং) বরিষ্ঠঃ (শ্রেষ্ঠঃ) ন (ভবসীতি শেষঃ। বিদ্বৎপ্রবীণা হি যং বিষয়ং ন জানন্তি তস্য বিষয়স্য আলোচনামেব ন কুর্ব্বন্তীতি ভাবঃ) [নন্থ কথং মম অকোবিদত্বং নিশ্চিনোষি ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—ন সূরয় ইত্যাদি) সূরয়ঃ (পণ্ডিতাঃ) হি (নিশ্চিতম্) এতং (প্রকৃতং স্বামিভৃত্যভাবাদি-বিষয়কমিত্যর্থঃ) ব্যবহারং তত্ত্বাবমর্শেন (তত্ত্বজ্ঞানেন যথার্থবস্তুবিচারেণেত্যর্থঃ) সহ ন আমনন্তি (ন বদন্তি [তথাহি যে তত্ত্বং বিচারয়েয়ুঃ তেষাং স্বামিভৃত্যাদিব্যবহারোঽয়মসত্য এব প্রতিভায়াৎ ন তু কথমপি সত্যঃ অতঃ স্বামিভৃত্যাদিব্যবহারস্য সত্যত্বনির্দ্ধারণমিদমেব তে অকোবিদত্বং প্রমাণয়তীতি ভাবঃ।]॥ ১

**মূলানুবাদ।**—সেই ব্রাহ্মণ (ভরত, রহূগণকে) বলিতে লাগিলেন—হে রাজন্! তুমি বাস্তবিক তত্ত্ববিষয়ে বিশেষ অভিজ্ঞ না হইয়াও অভিজ্ঞের মত বাক্য প্রয়োগ করিতেছ, অতএব তুমি অত্যন্ত বিদ্বদগ্রগণ্য বলিয়া আমি বলিতে পারিতেছি না। যাঁহারা তত্ত্বদর্শী পণ্ডিত, তাঁহারা এই স্বামিভৃত্যাদিব্যবহারকে তত্ত্ববিচার পূর্ব্বক সত্য বলিয়া নির্দ্ধারণ করিতে পারেন না॥ ১

**শ্রীধরস্বামিকৃতটীকা।**—

একাদশেঽথ সংপৃষ্টো রহূগণমহীভৃতা। উপাদিশৎ পরং জ্ঞানং স যোগীতি নিগদ্যতে॥

অকোবিদঃ অবিদ্বানপি ত্বং কোবিদানাং বাদা উদ্গ্রহণিকাস্তত্তুল্যান্ বাদান্ বদসি, অথো অতঃ অত্যন্তং বিদুষাং মধ্যে শ্রেষ্ঠো ন ভবসি। কুতঃ? হি যস্মাৎ, যং স্বামিভৃত্যাদিলৌকিকব্যবহারং ত্বং সত্যমাথ, এতং সূরয়স্তত্ত্ববিচারেণ সহ ন বদন্তি, কিন্তু অবিচারসুন্দরং বদন্তি, অতো ন সত্যঃ॥ ১

তথৈব রাজন্নুরুগার্হমেধ,-বিতানবিদ্যোরুবিজৃম্ভিতেষু।
ন বেদবাদেষু হি তত্ত্ববাদঃ, প্রায়েণ শুদ্ধো নু চকাস্তি সাধুঃ। ২
ন তস্য তত্ত্বগ্রহণায় সাক্ষাদ্, বরীয়সীরপি বাচঃ সমাসন্।
স্বপ্নে নিরুক্ত্যা গৃহমেধিসৌখ্যং, ন যস্য হেয়ানুমিতং স্বয়ং স্যাৎ॥ ৩

অন্বয়ঃ।—[লৌকিকপ্রভুভৃত্যাদিব্যবহারস্য অসত্যত্বমনূদ্য সম্প্রতি বৈদিকানাং কর্ম্মফলব্যবহারাণামসত্যত্বং নির্ব্বক্তি—তথৈবেত্যাদিনা] হে রাজন্! তথৈব (যথা লৌকিকেষু প্রভুভৃত্যাদিব্যবহারেষু তথেত্যর্থঃ) উরুগার্হমেধবিতানবিদ্যোরুবিজৃম্ভিতেষু (উরবঃ মহান্তঃ গৌরবপূর্ণাঃ যে গার্হাঃ গৃহস্য ইমে গার্হাঃ গৃহসম্বন্ধিন ইত্যর্থঃ, যে মেধাঃ যজ্ঞাঃ তেষাং বিতানো বিস্তারঃ, তস্য যা বিদ্যাঃ তদ্বিষয়িণ্যো বিদ্যা ইত্যর্থঃ, তাসু উরু সমধিকতয়া বিজৃম্ভিতেষু বিলসিতেষু) বেদবাদেষু (শ্রুতিবাক্যেষু কর্ম্মোপদেশকশ্রুতিভাগেষু ইত্যর্থঃ) শুদ্ধঃ (হিংসাদিদোষরহিতঃ) সাধুঃ (রাগাদিপরিশূন্যশ্চ) তত্ত্ববাদঃ (তত্ত্বব্যবহারঃ) প্রায়েণ (ঈশ্বরে সমর্পিতকর্ম্মণোনানাং জ্ঞানবৈরাগ্যদ্বারা পরামার্থফলত্বমধিকৃত্য প্রায়িকত্বমুক্তমিতি মন্তব্যম্) নু (নিশ্চিতং) ন চকাস্তি (প্রকাশতে)॥ ২

মূলানুবাদ।—হে রাজন্! লৌকিক প্রভুভৃত্যাদি ব্যবহার যেমন পারমার্থিক সত্য নহে, সেইরূপ গৌরবযুক্ত গৃহসম্বন্ধীয় যজ্ঞবিস্তারের উপদেশ দানে ব্যাপৃত বৈদিক কর্ম্মকাণ্ডেও বিশুদ্ধ অর্থাৎ হিংসাদি দোষমুক্ত ও রাগাদি মালিন্যশূন্য তত্ত্ববাদ প্রায়ই শোভা পায় না। (ঈশ্বরে যাঁহারা কর্ম্মফল অর্পণ করিয়া কার্য্য করেন, তাঁহাদের কর্ম্মকাণ্ড হইতেও পরমার্থ লাভ হয়, এই জন্যই প্রায়ই বলা হইয়াছে।)॥ ২

শ্রীধরটীকা।—বৈদিকোঽপি কর্ম্মফলব্যবহারো ন সত্য ইত্যাহ—তথৈবেতি। উরবো গার্হা গৃহসম্বন্ধিনো মেধা যজ্ঞাঃ, তেষাং বিতানো বিস্তারঃ, তদ্বিষয়াসু বিদ্যাসু উরু অধিকং বিজৃম্ভিতেষু বিলসিতেষু বেদবাদেষু তত্ত্ববাদঃ নু নিশ্চিতং ন চকাস্তি ন প্রকাশতে। তথাচ শ্রুতিঃ—'নেহ নানাস্তি কিঞ্চনে'ত্যাদি। শুদ্ধো হিংসাদিশূন্যঃ, সাধুঃ রাগাদিশূন্যশ্চ। প্রায়েণেতি ঈশ্বরার্পিতকর্ম্মণাং পরমার্থফলত্বাভিপ্রায়েণোক্তম্॥ ২

অন্বয়ঃ।—[শ্রুতবেদান্তস্যাপি কর্ম্মসু প্রবৃত্তিদর্শনাৎ সত্যতাং সম্ভাবয়্যাহ—ন তস্যেত্যাদিনা] যস্য (শ্রুতবেদান্তস্যাপি পুরুষস্য) গৃহমেধিসৌখ্যং (গৃহমেধিনঃ গৃহস্থস্য সৌখ্যং) স্বপ্নে (স্বপ্নাবস্থায়াং) নিরুক্ত্যা (নির্বচনেন, স্বাপ্নিকসুখাদিদৃষ্টান্তেনেত্যর্থঃ) স্বয়ং হেয়ানুমিতং (হেয়ত্বেন অনুমিতং) ন স্যাৎ, তস্য (পুরুষস্য) সাক্ষাৎ (যথাবৎ) তত্ত্বগ্রহণায় (তত্ত্বজ্ঞানায়) বরীয়সীরপি (বরীয়স্যোঽপি তত্ত্বনির্দ্ধারণেন গৌরবপূর্ণা অপি, বরীয়সীরিত্যত্র প্রথমার্থে দ্বিতীয়া বিভক্তিরার্ষী) বাচঃ (শ্রুতিবাক্যানি) ন সমাসন্ (ন বভুবুঃ) [তথাহি বেদান্তশ্রবণমাত্রমেব ন তত্ত্বগ্রহণে উপযুজ্যতে পরং দিঙ্মূঢবৎ স্বয়মেব যস্য চেতঃ বেদান্তশ্রবণেন সংসারস্য অসারত্বমবধারয়তি তস্যৈব শ্রুতিবাক্যানি বেদান্ততত্ত্বোপদেশকানি উপযুজ্যন্তে তত্ত্বগ্রহণে নাপরস্য ইতি ভাবঃ] ৩

মূলানুবাদ।—যে ব্যক্তি বেদান্তবাক্য শ্রবণ করিয়াও স্বাপ্নিক সুখের দৃষ্টান্তে গৃহধর্ম্মের সুখকে হেয় বলিয়া স্বয়ং অনুমান করিতে সমর্থ হয় না, তাহার পক্ষে গৌরবপূর্ণ বেদান্তবাক্য শ্রবণও প্রকৃত তত্ত্বগ্রহণে সমর্থ হয় না। (কাজেই বেদান্ত বাক্য শ্রবণকারী ব্যক্তির কর্ম্মে প্রবৃত্তিহেতুও উক্ত সত্যতা অবধারণ করা চলে না)॥ ৩

শ্রীধরটীকা।—নন্ শ্রুতবেদান্তস্যাপি পুংসঃ 'কর্ম্মসু প্রবৃত্তেঃ কথমসত্যতা? তত্রাহ—নেতি। সাক্ষাৎ যথাবৎ তত্ত্বজ্ঞানায় বরীয়স্যোঽপি বেদান্তবাচস্তস্য ন সম্যক্ আসন্ বভুবুঃ। স্বপ্নে যা নিরুক্তিস্তয়া স্বপ্নদৃষ্টান্তেন দুঃখত্বাদিহেতুনা স্বয়মেব হেয়ত্বেন অনুমিতং যস্য ন স্যাৎ॥ ৩

যাবন্মনো রজসা পূরুষস্য, সত্ত্বেন বা তমসা বানুরুদ্ধম্।
চেতোভিরাকূতিভিরাতনোতি, নিরঙ্কুশং কুশলঞ্চেতরং বা ॥ ৪
স বাসনাত্মা বিষয়োপরক্তো, গুণপ্রবাহো বিকৃতঃ ষোড়শাত্মা।
বিভ্রৎ পৃথঙ্‌নামভি রূপভেদ,-মন্তর্ববহিষ্ট্বঞ্চ পুরৈস্তনোতি ॥ ৫

অন্বয়ঃ।—[ সর্ব্বস্যাস্য সংসারস্য মনোনিমিত্ততামুপপাদ্য তস্যাপি অসত্যতামাহ—যাবন্মন ইত্যাদিনা ] যাবৎ ( যৎকালপর্য্যন্তং ) পুরুষস্য ( জীবস্য ) মনঃ ( অন্তঃকরণং ) রজসা ( রজোগুণেন ) সত্ত্বেন ( সত্ত্বগুণেন ) তমসা ( তমোগুণেন ) বা অনুরুদ্ধং (সংবদ্ধং, ভবতীতি শেষঃ ) [ তাবৎ ] চেতোভিঃ ( জ্ঞানেন্দ্রিয়ৈঃ ) আকূতিভিঃ (কর্ম্মেন্দ্রিয়ৈশ্চ) নিরঙ্কুশম্ (অপ্রতিরুদ্ধং প্রতিবন্ধশূন্যং যথা স্যাৎ তথা ইত্যর্থঃ। অথবা নিরঙ্কুশমিতি কুশলমিত্যাদি-বিশেষণম্ মনোবিশেষণং বা ) কুশলং ( ক্ষেমম্ ) ইতরঞ্চ ( অকুশলং ) বা আতনোতি ( বিস্তারয়তি ) [ তথাহি সত্ত্বগুণেনানুবাসিতং চিত্তং বিশুদ্ধং পুণ্যং সূতে, তমোগুণেনানুবাসিতং পাপং রজোগুণেন চ মিশ্রং পুণ্যমিতি তন্মূলকশ্চ সংসার ইতি মনোনিমিত্তত্বমেবাস্য ইতি ভাবঃ ] ॥ ৪

**মূলানুবাদ**।—যতকাল পর্য্যন্ত পুরুষের চিত্ত সত্ত্বগুণ, রজোগুণ বা তমোগুণের সহিত সুসম্বদ্ধ থাকে ততকাল পর্য্যন্তই উহা জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয় দ্বারা অপ্রতিরুদ্ধভাবে কুশল ও অকুশলের যথাযথভাবে সৃষ্টি করিয়া থাকে ॥ ৪

**শ্রীধরটীকা**—এবং প্রপঞ্চস্য সত্যত্বং তদুক্তং নিরাকৃত্য সংসারস্যাপি তদুক্তাং সত্যতাং নিরাকর্ত্তুং তস্য মনোনিমিত্ততামাহ—যাবদিত্যাদিনা যাবৎসমাপ্তি। মনো যাবৎ রজআদিভির্গুণৈরনুরুদ্ধং বশীকৃতং ভবতি তাবৎ তন্মনো নিরঙ্কুশং সৎ পুরুষস্য কুশলং ধর্ম্মম্ ইতরমধর্ম্মং বা আতনোতি। কৈঃ? চেতোভির্জ্ঞানেন্দ্রিয়ৈঃ, আকূতিভিঃ কর্ম্মেন্দ্রিয়ৈশ্চ ॥ ৫

অন্বয়ঃ।—[ অথাত্মনঃ প্রকৃষ্টত্বাপকৃষ্টত্বে হেতুমুপন্যস্য মনস এব ধর্ম্মাধর্ম্মযুক্তস্য অনেকদেহাদিবৈচিত্র্যে হেতুত্বং নির্ব্বক্ত—স বাসনাত্মেত্যাদিনা ] বাসনাত্মা ( বাসনাযুক্তঃ পুণ্যপাপাখ্যবাসনানুবাসিত ইত্যর্থঃ ) বিষয়োপরক্তঃ ( বিষয়েষু ভোগেষু স্রক্চন্দনবনিতাদিষু উপরক্তঃ অনুরক্তঃ, অথবা বিষয়ৈঃ উপরক্তঃ অনুবিদ্ধ ইত্যর্থঃ) গুণপ্রবাহঃ ( গুণৈঃ সমন্ততঃ প্রের্য্যমাণ ইত্যর্থঃ ) [ অতএব ] বিকৃতঃ ( কামাদিপরিণামযুক্তঃ ) ষোড়শাত্মা ( ষোড়শকলাসু প্রধানভূতঃ, ভূতানি পঞ্চ, ইন্দ্রিয়াণি দশ মনশ্চেতি ষোড়শ কলাঃ তাসু মুখ্য ইত্যর্থঃ ) সঃ ( আত্মা, তন্মন ইত্যর্থঃ, আত্মশব্দবিশেষণত্বেন স ইতি পুংস্ত্বমদোষায় ) পৃথঙ্‌নামভিঃ ( সহ ) [ পৃথঙ্‌নামভিরিত্যত্র সত্যপি বিসর্গবিকারভূতস্য রেফস্য লোপে দীর্ঘস্যানুশাসনিকত্বেঽপি দীর্ঘাভাব আর্ষঃ ] রূপভেদং ( দেবতির্য্যগাদি-প্রকারভেদং ) বিভ্রৎ ( ধারয়ন্ ) অন্তর্বহিষ্টঞ্চ ( উৎকৃষ্টত্বং নিকৃষ্টত্বঞ্চ ) পুরৈঃ ( পুরপদবাচ্যৈঃ শরীরৈরেব ) তনোতি ( কুরুতে ) ॥ ৬

**মূলানুবাদ**।—পুণ্যপাপরূপ বাসনাযুক্ত, বিষয়ানুবিদ্ধ, গুণদ্বারা ইতস্তত চালিত কামাদি পরিণামভাগী পঞ্চভূত, দশেন্দ্রিয় ও মনোরূপ ষোড়শ কলার মধ্যে মুখ্য সেই মন পৃথক্ পৃথক্ নামের সহিত নানাবিধ দেবতির্য্যগাদি রূপভেদ স্বীকার করিয়া শরীর দ্বারা উৎকৃষ্ট ও নিকৃষ্টত্বের সাধন করিয়া থাকে ॥ ৫

**শ্রীধরটীকা**।—ততশ্চ ধর্ম্মাধর্ম্মবাসনাযুক্তং তদেব অনেকদেহাদিবৈচিত্র্যং করোতীত্যাহ—স ইতি। পুংস্ত্বমাত্মশব্দবিশেষণত্বেন, তন্মন ইত্যর্থঃ। বাসনাযুক্তঃ আত্মোপাধিত্বাৎ আত্মা, অতো বিষয়ৈরুপরক্তোঽনুবিদ্ধঃ, অতো গুণপ্রবাহঃ গুণৈরিতস্ততশ্চাল্যমানঃ, অতএব বিকৃতঃ কামাদিপরিণামবান্, ষোড়শাত্মা, ষোড়শকলাসু,

দুঃখং সুখং ব্যতিরিক্তঞ্চ তীব্রং, কালোপপন্নং ফলমাব্যনক্তি।
আলিঙ্গ্য মায়ারচিতান্তরাত্মা, স্বদেহিনং সংসৃতিচক্রকূটঃ ॥ ৬
তাবানয়ং ব্যবহারঃ সদাবিঃ, ক্ষেত্রজ্ঞসাক্ষ্যো ভবতি স্থূলসূক্ষ্মঃ।
তস্মান্মনো লিঙ্গমদো বদন্তি, গুণাগুণত্বস্য পরাবরস্য ॥ ৭

ভূতেন্দ্রিয়রূপাসু মুখ্যঃ, পৃথঙ্‌নামভিঃ সহ রূপভেদং দেবতির্য্যগাদিরূপং বিভ্রৎ, অন্তর্ব্বহিষ্টম্ উৎকৃষ্টত্বং নিকৃষ্টত্বঞ্চ পুরৈস্তৈরেব দেহৈর্হেতুভূতৈঃ তনোতি। নামভিবিত্যত্র বেফলোপে দীর্ঘাভাব আর্ষঃ ॥ ৫

অন্বয়ঃ।—[ মনসঃ পুণ্যপাপযুক্তস্য তথাতথা রূপভেদং স্বীকৃত্য তদনুরূপফলসম্পাদনমাহ—দুঃখমিত্যাদিনা ] সংসৃতিচক্রকূটঃ ( সংসৃতিচক্রং সমগ্রং সংসারং কূটয়তি ছলয়তি ইতি সংসৃতিচক্রকূটঃ, সর্ব্বস্যাস্য সংসারস্য ছলনাকারী ) মায়ারচিতান্তরাত্মা ( মায়য়া অঘটনঘটনপটীয়স্যা ঈশ্বরশক্ত্যা রচিতঃ সৃষ্টঃ অন্তরাত্মা জীবোপাধিঃ ) স্বদেহিনং ( স্বীয়ং স্বসম্বদ্ধমিত্যর্থঃ দেহিনং শরীরিণম্ আত্মানম্ ) ( আলিঙ্গ্য বিশেষেণ আশ্রিত্য ) তীব্রম্ ( অনিবার্য্যং ) কালোপপন্নং ( যথাকালপ্রাপ্তং ) দুঃখং সুখং ব্যতিরিক্তঞ্চ ( তদুভয়ভিন্নমতিরিক্তং মোহঞ্চ ) ফলম্ আব্যনক্তি ( জনয়তি ) [ তথাহি মায়ারচিতঃ সত্ত্বগুণবাসিত আত্মা সুখং রজোগুণবাসিতঃ দুঃখং তমোগুণবাসিতশ্চ মোহং সূতে ইতি ভাবঃ। ] ॥ ৬

মূলানুবাদ—সমগ্র সংসারের ছলনাকারী মায়ারচিত অন্তরাত্মা জীবোপাধি স্বসংসৃষ্ট আত্মাকে বিশেষভাবে আশ্রয় করিয়া অনিবার্য্য যথাকালপ্রাপ্ত দুঃখ, সুখ ও তদ্ব্যতিরিক্ত মোহরূপ ফল উৎপাদন করিয়া থাকে ॥ ৬

শ্রীধরটীকা।—ফলঞ্চ তদনুরূপং করোতীত্যাহ। দুঃখং সুখং ব্যতিরিক্তঞ্চ মোহং তীব্রং দুর্নিবারং কালপ্রাপ্তং ফলং সর্ব্বতোঽভিব্যনক্তি সৃজতি। ননু জড়ঃ কথং সৃজতি? তত্রাহ স্বদেহিনমালিঙ্গ্য। আলিঙ্গনে কারণমাহ। মায়য়া রচিতঃ অন্তরাত্মা জীবোপাধিঃ। উপাধিতামাহ—সংসৃতিচক্রে কূটয়তি ছলয়তীতি তথা, যথা গ্রামকূটক ইতি ॥ ৬

অন্বয়ঃ।—[ যাবদেব মনসঃ সত্ত্বং তাবদেব সংসারস্য সত্ত্বাদিব্যবহার ইতি মনোনিবন্ধনত্বমেবাস্য প্রতিপাদয়তি—তাবানয়মিত্যাদিনা ] তাবান্ ( তাবৎকালপর্য্যন্তস্থায়ী ) অয়ং ( দৃশ্যমানঃ ) ব্যবহারঃ ( ব্যবহারবিষয়ঃ সংসারঃ ) সদা স্থূলসূক্ষ্মঃ ( স্থূলস্বরূপঃ সূক্ষ্মস্বরূপশ্চ, জাগ্রৎস্বপ্নরূপ ইত্যর্থঃ ) আবিঃ ( প্রকাশমানঃ সন্ ) ক্ষেত্রজ্ঞসাক্ষ্যঃ ( ক্ষেত্রজ্ঞস্য আত্মনঃ দৃশ্যঃ ) ভবতি। [ তথাহি মনসো যাবৎ সত্ত্বং তাবদেব ক্ষেত্রজ্ঞস্য আত্মনঃ প্রকাশেনাস্য সংসারস্য ব্যবহারবিষয়ত্বমিতি ভাবঃ ] তস্মাৎ ( হেতোঃ ) অদঃ ( উক্তরূপং ) মনঃ [ এব ] পরাবরস্য ( উৎকৃষ্টাপকৃষ্টস্য ) গুণাগুণত্বস্য ( গুণত্বং গুণাভিমানিত্বম্ অগুণত্বং তচ্ছূন্যত্বং তস্য, দ্বন্দ্বাৎপরঃ শ্রূয়মাণঃ প্রত্যেকমভিসম্বধ্যতে ইতি নিয়মেন গুণত্বস্য অগুণত্বস্য চ ইত্যর্থলাভঃ ) লিঙ্গং ( নিবন্ধনং, হেতুমিত্যর্থঃ ) বদন্তি ( প্রতিপাদয়ন্তি, ধীরা ইতি শেষঃ ) [ তথাহি মনঃ সংসারস্য মোক্ষস্য চ হেতু রতি সর্ব্বমেব মনোমূলমিতি ভাবঃ ] ॥ ৭

মূলানুবাদ।—যতকাল পর্য্যন্ত মনের সত্তা থাকে, ততকাল পর্য্যন্তই এই জাগ্রৎস্বপ্নরূপ সংসার প্রকাশ পাইয়া ক্ষেত্রজ্ঞ আত্মার দৃশ্যতা লাভ করে। অতএব ঐ মনকেই উৎকৃষ্ট ও অপকৃষ্ট গুণাভিমান ও গুণাভিমানরাহিত্যের হেতু বলিয়া পণ্ডিতগণ নির্দ্দিষ্ট করেন ॥ ৭

শ্রীধরটীকা।—এবমযং মনোনিবন্ধনঃ সংসারো জীবে ফলতীত্যাহ—তাবানিতি। আবিঃ প্রকাশমানঃ। সদা ক্ষেত্রজ্ঞস্য সাক্ষ্যো দৃশ্যো ভবতি। স্থূলসূক্ষ্মঃ জাগ্রৎস্বপ্নস্বরূপঃ। মনসঃ সংসারহেতুত্বমুপসংহরন্ মোক্ষস্যাপি

গুণানুরক্তং ব্যসনায় জন্তোঃ, ক্ষেমায় নৈগুর্ণ্যমথো মনঃ স্যাৎ।
যথা প্রদীপো ঘৃতবর্ত্তিমশ্নন্, শিখাঃ সধূমা ভজতি হ্যন্যদা স্বম্।
পদং তথা গুণকর্ম্মানুবদ্ধং, বৃত্তীর্মনঃ শ্রয়তেহন্যত্র তত্ত্বম্ ॥ ৮
একাদশাসন্ মনসো হি বৃত্তয়, আকূতয়ঃ পঞ্চ ধিয়োহভিমানঃ।
মাত্রাণি কর্ম্মাণি পুরঞ্চ তাসাং, বদন্তি হৈকাদশ বীর ভূমীঃ ॥ ৯

তদেব কারণমিত্যাহ তস্মাদিতি। অদো মনঃ লিঙ্গং কারণম্। গুণত্বং গুণাভিমানিত্বম্, অগুণত্বং তদ্রাহিত্যং, তদেব পরম্ অবরঞ্চ তস্য ॥ ৭

**অন্বয়ঃ**।—[ একস্যৈব মনসো বিভিন্নপ্রকারবিজাতীয়গুণাগুণত্বহেতুত্বমাহ—গুণানুরক্তমিত্যাদিনা ] গুণানুরক্তং ( গুণৈরনুবাসিতম্ ) মনঃ জন্তোঃ ( জীবস্য ) ব্যসনায় ( সংসারায়, ভবতীতি শেষঃ ) অথো নৈগুর্ণ্যং ( নিগুর্ণমেব নৈগুর্ণ্যং, গুণরহিতমিত্যর্থঃ ) [ মনঃ ] ক্ষেমায় ( মোক্ষফলায় ) স্যাৎ। যথা ঘৃতবর্ত্তিং ( ঘৃতযুক্তাং বর্ত্তিকাম্ ) অশ্নন্ ( দহন্ ) প্রদীপঃ ( দীপাগ্নিঃ ) সধূমাঃ ( ধূমসহিতাঃ ) শিখাঃ ভজতি ( অবলম্বতে ) অন্যদা হি ( অন্যস্মিন্ কালে, সতি ঘৃতক্ষয়ে ঘৃতযুক্তায়া বর্ত্তেরভাবদশায়ামিত্যর্থঃ ) স্বং পদং ( স্বীয়ং শুক্লভাস্বরস্বরূপমিত্যর্থঃ ) ভজতি, তথা গুণকর্ম্মানুবদ্ধং ( গুণকর্ম্মসংস্পৃষ্টং ) মনঃ বৃত্তীঃ শ্রয়তে, অন্যত্র ( অন্যস্মিন্ কালে ) তত্ত্বং ( স্বরূপং, শ্রয়ত ইতি শেষঃ ) [ তথাহি যথা এক এব দীপাগ্নিঃ ঘৃতবর্ত্তিকারূপসহকারিসত্ত্বাসত্ত্বাভ্যাং সধূমশিখাং শুক্লভাস্বররূপঞ্চ কালভেদেন সৃজতি তথৈব একমেব মনঃ গুণানুবাসনাসত্ত্বাসত্ত্বাভ্যাং ব্যসনং ক্ষেমঞ্চ মোক্ষরূপম্ অবস্থাভেদাৎ সূতে ইতি ভাবঃ ] ॥ ৮

**মূলানুবাদ**।—মন যখন গুণানুরক্ত থাকে, তখন সে জীবের ব্যসন বা সংসাররূপ বিপদের সৃষ্টি করে, আবার যখন গুণমুক্ত হয়, তখন সেই মনই ক্ষেম বা মোক্ষরূপ মঙ্গলের উৎপাদন করিয়া থাকে। একই প্রদীপ যখন ঘৃতযুক্ত বর্ত্তিকা বা দশা দগ্ধ করিতে থাকে, তখন সে যেমন ধূমযুক্ত শিখা প্রাপ্ত হয়, আবার যখন ঐ ঘৃতযুক্ত বর্ত্তিকা নিঃশেষ হইয়া যায়, তখন সেই প্রদীপই শুক্লভাস্বর নিজরূপ ধারণ করিয়া থাকে ও সেইরূপ মন, যখন গুণকর্ম্মানুবদ্ধ থাকে, তখনই বৃত্তিলাভ করে, আবার যখন গুণকর্ম্মশূন্য হয়, তখন তত্ত্ব লাভ করে ॥ ৮

**শ্রীধরটীকা**—কথমেকমেব বিলক্ষণয়োঃ কারণম্? অবস্থাভেদাদিত্যাহ—গুণেতি। নৈগুর্ণ্য নিগুর্ণম্। অথো ইতি কার্ৎস্ন্যেন। দৃষ্টান্তেন স্ফুটয়তি—যথেতি। অন্যদা তু ঘৃতক্ষয়ে স্বং পদং শুক্লভাস্বররূপং মহাভূতাত্মত্বং বা। অন্যত্র অন্যদা ॥ ৮

**অন্বয়ঃ**।—[ অথ মনসো বৃত্তীঃ প্রতিপাদয়তি—একাদশেত্যাদিনা ] মনসঃ পঞ্চ আকূতয়ঃ ( কর্ম্মেন্দ্রিয়াণি ) [ পঞ্চ ] ধিয়ঃ ( জ্ঞানেন্দ্রিয়াণি ) [ একঃ ] অভিমানঃ ( অহঙ্কারঃ ) [ ইত্যেতাঃ ] একাদশ হি ( একাদশসংখ্যকা এব ) বৃত্তয়ঃ আসন্। হে বীর! মাত্রাণি ( পঞ্চগন্ধাদিতন্মাত্রাণি গন্ধাদিরূপাণি বস্তূনি বা ) কর্ম্মাণি ( বিসর্গাদি-পঞ্চকর্ম্মাণি ) পুরঞ্চ ( দেহগেহাদি একম্ ইতি ) একাদশ তাসাং ( বৃত্তীনাং ) ভূমীঃ ( বিষয়ান্ ) বদন্তি হ। [ তথাহি একাদশবৃত্তীনাং বিষয়া অপি পৃথক্ত্বয়া একাদশ ইতি মনসঃ সগুণাবস্থায়াং নিরুক্তবৃত্তিলাভঃ নিগুর্ণা-বস্থায়াঞ্চ তদ্বৈপরীত্যেন মোক্ষাদিপরিপ্রাপ্তিরিতি ভাবঃ ] ॥ ৯

**মূলানুবাদ**।—পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, পঞ্চ জ্ঞানেন্দ্রিয় ও অহঙ্কার—এই একাদশটী মনের বৃত্তি বলিয়া প্রসিদ্ধ আছে। হে বীর! উক্ত বৃত্তিসমূহের আবার একাদশটী পদার্থ বিষয়রূপে নিরূপিত হইয়াছে। ঐ একাদশটী বিষয়,

গন্ধাকৃতিস্পর্শরসশ্রবাংসি, বিসর্গরত্যর্ত্যভিজল্পশিল্পাঃ ।
একাদশং স্বীকরণং মমেতি, শয্যামহং দ্বাদশমেক আহুঃ ॥ ১০
দ্রব্য-স্বভাবাশয়-কর্ম্মকালৈ,-রেকাদশামী মনসো বিকারাঃ ।
সহস্রশঃ শতশঃ কোটিশশ্চ, ক্ষেত্রজ্ঞতো ন মিথো ন স্বতঃ স্যুঃ ॥ ১১

যথা—জ্ঞানেন্দ্রিয়ের গন্ধাদি পঞ্চতন্মাত্র, কর্ম্মেন্দ্রিয়ের বিসর্গাদি পঞ্চ কর্ম্ম এবং অহঙ্কারের পুর অর্থাৎ দেহ ও গেহ প্রভৃতি বিষয় বলিয়া জানিবে ॥ ৯

শ্রীধরটীকা।—বৃত্তীর্দর্শয়তি। একাদশ বৃত্তয় আসন্—আবৃত্তয়ঃ ক্রিয়াকারাঃ পঞ্চ, বিয়শ্চ জ্ঞানাকারাঃ পঞ্চ, অভিমানশ্চেতি। হে বীর! ভূমীর্বিষয়ান্ ॥ ৯

অন্বয়ঃ।—[ অথ নিরুক্তান্ বিষয়ান্ বিশিষ্য প্রতিপাদয়তি—গন্ধেত্যাদিনা ] গন্ধাকৃতিস্পর্শরসশ্রবাংসি ( গন্ধঃ সৌরভাসৌরভভেদেন দ্বিবিধঃ ঘ্রাণগ্রাহ্যগুণবিশেষঃ, আকৃতিঃ রূপম্, স্পর্শঃ শীতোষ্ণাদিঃ, রসঃ মধুরাদিঃ, শ্রবাংসি শব্দাঃ, এতে পঞ্চ জ্ঞানেন্দ্রিয়াণাং ঘ্রাণচক্ষুস্ত্বগ্রসনাশ্রোত্রাণাং যথাক্রমং বিষয়াঃ ) বিসর্গরত্যর্ত্যভিজল্পশিল্পাঃ (বিসর্গঃ পুরীষপরিত্যাগঃ, রতিঃ সম্ভোগঃ, অর্ত্তিঃ গমনম্, অভিজল্পঃ আলপনম্, শিল্পঃ আদানম্ ইত্যেতে কর্ম্মেন্দ্রিয়াণাং পায়ূপস্থপাদবাক্পাণিরূপাণাং বিষয়াঃ ) [ পুরস্য অভিমানবিষয়ত্বপ্রকারমাহ—একাদশমিত্যাদিনা ] একাদশং ( পুরং ) মমেতি স্বীকরণং ( স্বীক্রিয়ত ইতি স্বীকরণং, তথাহি দেহঃ খলু গন্ধাদিসাম্যেন নাভিমানস্য জ্ঞেয়ত্বেন বিষয়ত্বং ভজতে নাপি কার্য্যত্বেন বিসর্গাদিসাম্যেন পরং মমেতি ভোগায়তনত্বেন স্বীকার্য্যতয়া বিষয়তামবগাহতে ইতি ভাবঃ ] একে ( অন্যে ) অহম্ ( অহঙ্কারং ) দ্বাদশং ( বৃত্ত্যন্তরম্ ) আহুঃ, [ তস্য চ ] শয্যাং ( শয্যাসংজ্ঞং পুরমেব ) দ্বাদশং ( বিষয়ম্ ) আহুঃ ॥ ১০

মূলানুবাদ।—গন্ধ, রূপ, স্পর্শ, রস ও শব্দ এই কয়টী যথাক্রমে ঘ্রাণ, চক্ষুঃ, ত্বক, রসনা ও শ্রোত্র এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয়ের বিষয়। বিসর্গ (পুরীষত্যাগ), সম্ভোগ, গতি, আলপন ও গ্রহণ এই কয়টী যথাক্রমে পায়ু, উপস্থ, পাদ, বাক্ ও পাণিরূপ কর্ম্মেন্দ্রিয়ের বিষয়। (শরীরে) 'আমার' ইত্যাকার স্বীকার ( অভিমান ) হয় বলিয়া একাদশ পুর বা শরীর অভিমানের বিষয়। কেহ কেহ অহঙ্কারকে দ্বাদশ বৃত্ত্যন্তর ও শয্যাসংজ্ঞ পুরকে তাহার দ্বাদশ বিষয় বলিয়া থাকেন ॥ ১০

শ্রীধরটীকা।—বিষয়ানেবাহ। গন্ধাদয়ঃ পঞ্চ জ্ঞানেন্দ্রিয়দ্বারা ধীবৃত্তীনাং বিষয়াঃ। আকৃতিঃ রূপং, শ্রবঃ শব্দঃ। বিসর্গাদয়ঃ পঞ্চ কর্ম্মেন্দ্রিয়দ্বারা কর্ম্মাকারবৃত্তীনাং বিষয়াঃ। রতিঃ সম্ভোগঃ, অর্ত্তির্গতিঃ। পুরস্যাভিমানবিষয়ত্বপ্রকারমাহ। একাদশং পুরম্। স্বীক্রিয়তে ইতি স্বীকরণম্। অয়মর্থঃ—শরীরমভিমানস্য ন জ্ঞেয়তয়া গন্ধাদিবদ্বিষয়ঃ, নাপি কার্য্যতয়া বিসর্গাদিবৎ, কিন্তু মমেতি ভোগায়তনত্বেন স্বীকার্য্যতয়া বিষয় ইতি। একে তু বিবেকিনামেব পুরং মমত্বাভিমানবিষয়ঃ, ন তু মূঢানাম্, অতো মূঢদৃষ্ট্যা অহম্ অহঙ্কারং দ্বাদশং বৃত্ত্যন্তরমাহুঃ, তস্য চ পুরমেব শয্যাসংজ্ঞং দ্বাদশং বিষয়মাহুঃ। তত্র হি জীবোঽহঙ্কারেণ শেতে, যতঃ পুরি শয়নাৎ পুরুষ ইত্যুচ্যতে ॥ ১০

অন্বয়ঃ।—[ উক্তানাং বৃত্তীনামবান্তরভেদানাশ্রিত্য আনন্ত্যমভিব্যনক্তি দ্রব্যেত্যাদিনা ] অমী ( নিরুক্তপূর্ব্বাঃ ) একাদশ মনসঃ ( অন্তঃকরণস্য ) বিকারাঃ ( বিকারভূতাঃ গন্ধাদিবৃত্তয়ঃ ) দ্রব্যস্বভাবাশয়কর্ম্মকালৈঃ ( দ্রব্যাণাং চন্দনকস্তুরীকুঙ্কুমাদীনাং স্বভাবাঃ অথবা দ্রব্যাণি বিষয়াঃ, স্বভাবাঃ পরিণামহেতবঃ, আশয়ঃ সংস্কারঃ, কর্ম্ম পুণ্যাপাপাত্মকমদৃষ্টং, কালঃ ক্ষোভজনকঃ সময়বিশেষঃ, তৈঃ হেতুভূতৈঃ ) শতশঃ সহস্রশঃ কোটিশশ্চ স্যুঃ। ন মিথঃ স্যুঃ নাপি স্বতঃ স্যুঃ, [ পরং ] ক্ষেত্রজ্ঞতঃ ( পরমেশ্বরাৎ, তস্য চ অনন্তশক্তিত্বাৎ অনন্তাঃ স্যুরিত্যর্থঃ )

ক্ষেত্রজ্ঞ এতা মনসো বিভূতী,-র্জীবস্য মায়ারচিতস্য নিত্যাঃ।
আবির্হিতাঃ ক্বাপি তিরোহিতাশ্চ, শুদ্ধো বিচষ্টে হ্যবিশুদ্ধকর্ত্তুঃ॥ ১২
ক্ষেত্রজ্ঞ আত্মা পুরুষঃ পুরাণঃ, সাক্ষাৎ স্বয়ংজ্যোতিরজঃ পরেশঃ।
নারায়ণো ভগবান্ বাসুদেবঃ, স্বমায়য়াত্মন্যবধীয়মানঃ॥ ১৩

[ তথাহি এক এব গন্ধঃ স্বভাবাদিভেদেন ভোক্তৃবদৃষ্টাদিবৈলক্ষণ্যেন চ নানাবিধামবস্থাং ভজমানঃ পরমেশ্বরাৎ আত্মলাভং কুরুতে এবমপরেঽপি বিষয়া ইতি বিষয়াণামানন্ত্যমুপপন্নমেবেতি ভাবঃ ] ॥ ১১

মূলানুবাদ।—উক্ত একাদশ প্রকার মনের বিকার-পদার্থ দ্রব্য, স্বভাব, সংস্কার, অদৃষ্ট ও কালকে নিমিত্ত রূপে লাভ করিয়া শত সহস্র বা কোটি কোটি ভেদে যে আত্মলাভ করে, উহা পরস্পরের সাহায্যে বা আপনা হইতেই হয় না, কিন্তু ঐ সকল নিমিত্তের সাহায্যে পরমেশ্বর হইতেই হইয়া থাকে। ( কাজেই একই গন্ধাদি বিষয়েরও নানাবিধ অবস্থারূপ নিমিত্তভেদে বৃত্তির অনন্ত প্রকার ভেদ সঙ্গত হয় ॥ ১১

শ্রীধরটীকা।—তাসাং বৃত্তীনামবান্তরভেদৈরানন্ত্যমাহ। দ্রব্যাণি বিষয়াঃ, স্বভাব পরিণামহেতুঃ, আশয়ঃ সংস্কারঃ, কর্ম্ম অদৃষ্টম্, কালঃ ক্ষোভকঃ, এতৈর্নিমিত্তভূতৈঃ প্রথমং শতশঃ, ততঃ সহস্রশঃ, ততঃ কোটিশঃ স্যুঃ। ন তু মিথঃ স্যুঃ, ন চ স্বতঃ, কিন্তু ক্ষেত্রজ্ঞতঃ পরমেশ্বরাৎ, অনন্তশক্তিত্বাৎ অনন্তাঃ স্যুরিত্যর্থঃ। যদ্বা-তাসাং মিথ্যাত্বম্ অনেনোচ্যতে। কোটিশো ভবন্ত্যস্তাঃ ক্ষেত্রজ্ঞত এব স্যুঃ তৎসত্তয়ৈব সত্তাং লভেরন্, ন তু মিথঃ, ন চ স্বতঃ ইতি। যদ্বা—ক্ষেত্রজ্ঞো জীবস্তস্মান্ন স্যুঃ, তস্যাবিকারিত্বাৎ। ন মিথঃ, ইতরেতরাশ্রয়াপত্তেঃ। ন চ স্বতঃ, আত্মাশ্রয়াপত্তেঃ। অতো মিথ্যাভূতা এবেতি ॥ ১১

অন্বয়ঃ।—[ গুণকর্ম্মানুবদ্ধস্য মনসঃ বৃত্তিশ্রবণাদিকং নির্ব্বর্ণ্য তদ্বিপরীতস্য মনসঃ তত্ত্বসমাশ্রয়ণং বিবরীতুং তত্ত্বমবাহ—ক্ষেত্রজ্ঞ ইত্যাদিনা ] শুদ্ধঃ ক্ষেত্রজ্ঞঃ ( আত্মা জীবাত্মা ইত্যর্থঃ ) এতা মায়ারচিতস্য ( মায়য়া রচিতস্য নির্ম্মিতস্য ) জীবস্য ( জীবোপাধেঃ ) অবিশুদ্ধকর্ত্তুঃ ( অবিশুদ্ধকর্ম্মসম্পাদকস্য ) মনসঃ নিত্যাঃ ( প্রবাহরূপেণ অবিচ্ছিন্নাঃ, অবিচ্ছিন্নপ্রবাহা ইত্যর্থঃ ) বিভূতীঃ ( বৃত্তীঃ ) ক্বাপি আবির্হিতাঃ ( আবির্ভূতাঃ ) [ ক্বাপি ] তিরোহিতাশ্চ বিচষ্টে ( পশ্যতি ) ॥ ১২

মূলানুবাদ।—শুদ্ধ ক্ষেত্রজ্ঞ জীবাত্মা, মায়ারচিত জীবোপাধি অবিশুদ্ধ-কর্ম্মকারী মনের প্রবাহক্রমে অবিচ্ছিন্ন এই সকল বৃত্তিসমূহকে কোথাও আবির্ভূত কোথাও তিরোহিত হইলেও সকল গুলিকেই দেখিতে পাইয়া থাকেন। ( ঐ বৃত্তিগুলি জাগ্রৎ ও স্বপ্নাবস্থায় আবির্ভূত এবং সুষুপ্তি অবস্থায় তিরোহিত হয় ) ॥ ১২

শ্রীধরটীকা।—তদেবং শ্লোকত্রয়েণ গুণকর্ম্মানুবদ্ধং মনো বৃত্তীঃ প্রসূত ইতি যদুক্তং তৎ প্রপঞ্চিতম্। অন্যদা তত্ত্বং প্রসূত ইতি যদুক্তং তদেব তত্ত্বমাহ—ক্ষেত্রজ্ঞ ইতি। জীবস্য জীবোপাধেঃ অবিশুদ্ধকর্ত্তুর্মনসঃ নিত্যাঃ প্রবাহরূপেণ অবিচ্ছিন্না জাগ্রৎস্বপ্নয়োরাবির্ভূতাঃ পশ্যতি, ক্বাপি সুষুপ্তৌ তিরোভূতাঃ পশ্যতি। অবস্থাত্রয়সাক্ষী ক্ষেত্রজ্ঞ আত্মা তত্ত্বমিত্যর্থঃ ॥ ১২

অন্বয়ঃ।—[ জীবস্য ক্ষেত্রজ্ঞপদবাচ্যস্য স্বভাবং নিরূপ্য পরমেশ্বরস্যাপি ক্ষেত্রজ্ঞপদবাচ্যস্য প্রকারং লক্ষণমাহ—ক্ষেত্রজ্ঞ ইত্যাদিনা ] ক্ষেত্রজ্ঞঃ ( ক্ষেত্রস্য সামগ্র্যেণ প্রকাশকঃ পরমেশ্বরঃ ) আত্মা ( ব্যাপকস্বরূপঃ ) পুরাণঃ ( সকলজগৎকারণতয়া সর্ব্বেষামাদিভূতঃ ) পুরুষঃ ( পূর্ণঃ অবতারপুরুষঃ ) সাক্ষাৎ ( অপরোক্ষস্বরূপঃ ) স্বয়ংজ্যোতিঃ ( স্বপ্রকাশঃ ) অজঃ ( মায়িকজন্মাদিপরিশূন্যঃ ) পরেশঃ ( পরমেশ্বরঃ, পরেষাং ব্রহ্মাদীনামপি ঈশ ইতি বা ) নারায়ণঃ ( কারণার্ণবশায়ী, অথবা নারং নরসমূহঃ জীবসমূহ ইত্যর্থঃ, তদেব অয়নং যস্য তথাভূতঃ

যথানিলঃ,স্থাবরজঙ্গমানা,-মাত্মস্বরূপেণ নিবিষ্ট ঈশেৎ।
এবং পরো ভগবান্ বাসুদেবঃ, ক্ষেত্রজ্ঞ আত্মেদমনুপ্রবিষ্টঃ॥ ১৫
ন যাবদেতাং তনুভৃন্নরেন্দ্র, বিধূয় মায়াং বয়ুনোদয়েন।
বিমুক্তসঙ্গো জিতষট্সপত্নো, বেদাত্মতত্ত্বং ভ্রমতীহ তাবৎ॥

সকলস্য জীবসমূহস্য নিয়ন্তৃত্বেন সম্বদ্ধাতার্থঃ) ভগবান্ (ষড়ৈশ্বর্য্যশালী) বাসুদেবঃ (বসুদেবনন্দনঃ শ্রীকৃষ্ণঃ) স্বমায়য়া আত্মনি (জীবে) অবধীয়মানঃ (অবস্থাপ্যমানঃ, তন্নিয়ামকরূপেণ বর্ত্তমান ইত্যর্থঃ। অবধীয়মান ইতি কর্ম্মকর্ত্তরি প্রয়োগ ইতি স্বামিসম্মতম্, স্বমায়য়া সুষ্ঠু অমায়য়া হেতুনা আত্মনি অবধীয়মানঃ মনসি অবধানবিষয়ী-ক্রিয়মাণ ইতি স্বমায়য়া স্বরূপশক্ত্যা কৃপয়া বা সহিত ইতি বার্থ ইতি বিশ্বনাথহৃদয়ম্)॥ ১৩

**মূলানুবাদ**।—যিনি ক্ষেত্র বা শরীরকে সম্পূর্ণরূপে প্রকাশ করেন, যিনি জগৎব্যাপী, সকল জগতের আদি-কারণ, পূর্ণ, সাক্ষিভূত, স্বপ্রকাশ, প্রাকৃত জন্মশূন্য এবং ব্রহ্মাদি দেবতাগণেরও ঈশ্বর, সেই কারণার্ণবশায়ী ষড়ৈশ্বর্য্যশালী বসুদেবনন্দন শ্রীকৃষ্ণ নিজমায়ায় জীবের নিয়ামকরূপে অবস্থিত॥ ১৩

**শ্রীধরটীকা**।—ক্ষেত্রজ্ঞো হি দ্বিবিধঃ—ত্বংপদার্থো জীবঃ, তৎপদার্থ ঈশ্বরশ্চ। তত্রাদ্যো নিরূপিতঃ, ইদানীং তৎপ্রাপ্যমীশ্বরং নিরূপয়তি। ক্ষেত্রজ্ঞ আত্মা ব্যাপী, পুরাণো জগৎকারণভূতঃ, পুরুষঃ পূর্ণঃ, সাক্ষাৎ অপরোক্ষঃ, স চ স্বয়ংজ্যোতিঃ, ন তু জ্ঞানস্য বিষয়ত্বেনাশ্রয়ত্বেন বা অপরোক্ষঃ। অজো জন্মাদিশূন্যঃ। পরেষাং ব্রহ্মাদীনামপি ঈশঃ। নারং জীবসমূহঃ, সোঽয়নং যস্য নিয়ন্তুঃ। ভগবান্ ঐশ্বর্য্যাদিষড্গুণবান্। বাসুদেব সর্ব্বভূতানামাশ্রয়ঃ। স্বাধীন-মায়য়া আত্মনি জীবে অবধীয়মানঃ অবস্থাপ্যমানঃ, কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ তন্নিয়ন্তৃত্বেন বর্ত্তমান ইত্যর্থঃ॥ ১৩

**অন্বয়ঃ**।—[উক্তমেব বস্তু দৃষ্টান্তেন দৃঢ়মুপপাদয়িতুমাহ—যথেত্যাদি] যথা অনিলঃ (বায়ুঃ) স্থাবর-জঙ্গমানাং (স্থাবরাণাং জঙ্গমানাঞ্চ জীবানাম্) আত্মস্বরূপেণ (প্রাণবায়ুরূপেণ) নিবিষ্টঃ (অনুপ্রবিষ্টঃ) ঈশেৎ (আধিপত্যং কুরুতে) এবং (তথা) পরঃ (সর্ব্বোত্তমঃ) ক্ষেত্রজ্ঞঃ (পরমেশ্বরঃ) ভগবান্ বাসুদেবঃ আত্মা (আত্মভূতঃ সন্) ইদং (সমগ্রং বিশ্বম্) অনুপ্রবিষ্টঃ (ঈশেদিতি শেষঃ) [তথাহি যথা প্রাণবায়ুমন্তরেণ ন স্থাবর-জঙ্গমাত্মকানাং জগতাং ক্রিয়াকারিত্বং তথৈব পরাত্মনঃ অনুপ্রবেশমন্তরেণ ন জীবানামিতি ভাবঃ]॥ ১৪

**মূলানুবাদ**।—বায়ু যেমন প্রাণবায়ুরূপে সকল স্থাবর জঙ্গমাত্মক জগতে অনুপ্রবিষ্ট থাকিয়া তাহাদিগকে নিয়মিত করে, সেইরূপ পরমেশ্বর ভগবান্ বাসুদেব আত্মরূপে সমগ্র বিশ্বে অনুপ্রবিষ্ট হইয়া সকল জীবকে নিয়মিত করিয়া থাকেন॥ ১৪

**শ্রীধরটীকা**।—এতৎ সদৃষ্টান্তমাহ—যথেতি। আত্মস্বরূপেণ প্রাণরূপেণ ঈশেৎ ঈশীত নিয়ময়তি। ইদং বিশ্বম্॥ ১৪

**অন্বয়ঃ**।—[অথৈবমাত্মনঃ শুদ্ধত্বাদিকং প্রতিপাদ্য সংসারস্য চ মিথ্যাত্বং নিরূপ্য ইদানীং সংসারনিবৃত্তি-মুপপাদয়তি—ন যাবদেতামিত্যাদিনা] হে নরেন্দ্র। তনুভৃৎ (দেহধারী জীবঃ) যাবৎ (যৎকালপর্য্যন্তং) বয়ুনো-দয়েন (জ্ঞানোৎপাদেন) এতাং (নিরুক্তরূপাং) মায়াং (সকলসংসারকারণীভূতামবিদ্যাং) বিধূয় (নিরস্য) বিমুক্তসঙ্গঃ (বিমুক্তঃ পরিহৃতঃ সঙ্গঃ বিষয়াসক্তিঃ যেন তথাভূতঃ) জিতষট্সপত্নঃ (জিতাঃ পরাভূতাঃ ষট্ সপত্নাঃ কামাদিশত্রবঃ যেন তথাভূতঃ সন্) আত্মতত্ত্বম্ (আত্মনঃ তত্ত্বং যথার্থং স্বরূপং) ন বেদ (জানাতি) তাবৎ (তৎ-কালপর্য্যন্তম্) ইহ (অস্মিন্ সংসারে) ভ্রমতি (গতমাগতঞ্চ করোতি, উচ্ছিন্নমায়াবন্ধনশ্চেৎ ন স পুনরাবর্ত্তত ইতি ভাবঃ॥ ১৫

ন যাবদেতন্মন আত্মলিঙ্গং, সংসারতাপাবপনং জনস্য।
যচ্ছোকমোহাময়রাগলোভ,-বৈরানুবন্ধং মমতাং বিধত্তে ॥ ১৬
ভ্রাতৃব্যমেতং তদদভ্রবীর্য্য,-মুপেক্ষযাধ্যেধিতমপ্রমত্তঃ।
গুরোর্হরেশ্চরণোপাসনাস্ত্রো, জহি ব্যলীকং স্বযমাত্মমোষম্ ॥ ১৭
ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
ব্রাহ্মণ-রহূগণসংবাদে একাদশোঽধ্যায়ঃ ॥ ১১

মূলানুবাদ—হে মহারাজ! দেহধারী জীব যে পর্য্যন্ত জ্ঞানোদয় দ্বারা উক্ত মায়াকে নিরস্ত করিয়া বিষয়-মোহ পরিত্যাগ পূর্ব্বক কামক্রোধাদি ষড়্‌বিধ রিপু জয় করিয়া আত্মতত্ত্বজ্ঞান লাভে সমর্থ না হয়, সেই পর্য্যন্তই এই সংসারে ভ্রমণ করিয়া থাকে। (যখন জীব আত্মতত্ত্ব জানিতে পারে, তখন আর তাহার সংসারে গতায়াত করিতে হয় না,সে মুক্তি লাভ করে) ॥ ১৫

শ্রীধরটীকা।—তদেবমাত্মনঃ শুদ্ধত্বং, সংসারস্য চ মিথ্যাত্বং প্রদর্শ্য ইদানীং তন্নিবৃত্তিমাহ—ন যাবদিতি। তনুভৃদ্দেহী বয়ুনোদয়েন জ্ঞানোৎপত্ত্যা যাবন্মায়াং বিধূয় আত্মতত্ত্বং ন বেদ, তাবদিহ ভ্রমতি ॥ ১৫

অন্বয়ঃ।—[ অথ মনসঃ বিষয়ানুরক্তস্য সতঃ ন মায়াবিধূননে আত্মতত্ত্বজ্ঞানে চ সামর্থ্যমিত্যাহ—ন যাবদে-তন্মন ইত্যাদিনা ] যৎ ( মনঃ ) শোকমোহাময়রাগলোভবৈরানুবন্ধং ( শোকঃ, মোহঃ, আময়ঃ রোগ, রাগঃ বিষয়বাসনা মৈত্রী বা, লোভঃ অপ্রাপ্যবিষয় লাভেচ্ছাবিশেষঃ, বৈরং শাত্রবং, তেষাম্ অনুবন্ধম্ অনুসরণং ) [ তথা ] মমতাং ( মমেদমিত্যভিমানপ্রসূতাং প্রীতিঞ্চ ) বিধত্তে ( জনয়তি ) [ তৎ ] এতৎ আত্মলিঙ্গম্ (আত্মনঃ লিঙ্গম্ উপাধিভূতং ) মনঃ যাবৎ (যৎকালপর্য্যন্তং) জনস্য (জীবস্য) সংসারতাপাবপনং ( সংসারতাপস্য সাংসারিক-দুঃখস্য আবপনম্ আবপনক্ষেত্রং ন বেদ, তাবৎ জীবঃ ইহ ভ্রমতীতি পূর্ব্বেণানুষঙ্গাদন্বয়সমাধিঃ ) [ তথাহি মন এব জীবস্য শোকমোহাদীনুৎপাদ্য জীবং ক্লেশয়তি বস্তুতঃ শোকমোহাদয়ো ন বস্তুভূতাঃ পরং কল্পনামাত্রসারা ইতি নিশ্চয়েনৈব সংসারভ্রমণনিবাসঃ সম্ভবতি ন তু তদন্যথাকল্পনয়া ইতি ভাবঃ ] ॥ ১৬

মূলানুবাদ।—আত্মার উপাধিভূত যে-মন শোক, মোহ, আময়, রাগ, লোভ ও বৈরের অনুবৃত্তি ও মমতা বিধান করে, সেই মনকে জীব যে পর্য্যন্ত স্বীয় সংসারদুঃখের বপনভূমি বলিয়া নির্ণয় না করে, সে পর্য্যন্ত তাহার ইহ সংসারে ভ্রমণ করিতে হয় ॥১৬

শ্রীধরটীকা—যাবচ্চ বিষয়ানুরক্তং মন এব অনর্থহেতুরিতি ন বেদ, তাবন্নির্ব্বেদাভাবাৎ পরিভ্রমত্যে-বেত্যাহ—নেতি। আত্মনো লিঙ্গমুপাধিভূতং মনঃ সংসারতাপানাম্ আবপনং ক্ষেত্রং যাবৎ ন বেদ, তাবৎ ভ্রমতীত্যনুষঙ্গঃ। তাপাবপনত্বে হেতুঃ—যৎ মনঃ শোকাদ্যনুবন্ধং মমতাঞ্চ বিধত্তে ॥ ১৬

অন্বয়ঃ।—[অথাস্য মনসঃ হরিচরণোপাসনারূপেণাস্ত্রেণ বধং বিধেহীত্যাহ—ভ্রাতৃব্যমিত্যাদিনা] তৎ (তস্মাৎ) অদভ্রবীর্য্যম্ ( অদভ্রং প্রভূতং বীর্য্যং সামর্থং যস্য তথাভূতং, প্রবলপরাক্রমযুক্তমিত্যর্থঃ ) উপেক্ষয়া ( ঔদাসীন্যেন ) অধ্যেধিতম্ (অধিকপরিমাণেন এধিতং বৃদ্ধিং প্রাপ্তং)ব্যলীকং (মিথ্যাভূতম্) আত্মমোষম্ (আত্মানং মুষ্ণাতি যঃ তম্, আত্মপ্রচ্ছাদকমিত্যর্থঃ ) এতং ভ্রাতৃব্যং ( শত্রুম্ ) অপ্রমত্তঃ (প্রমাদরহিতঃ অবধানযুক্তঃ) ত্বং গুরোঃ ( গুরুস্বরূপস্য) হরেঃ ( নারায়ণস্য ) চরণোপাসনাস্ত্রঃ ( চরণয়োঃ পাদয়োঃ উপাসনমেব অস্ত্রঃ বধসাধনং প্রহরণং যস্য তথাভূতঃ সন্) স্বয়ং জহি ( হতং কুরু ) [ তথাহি এতাবৎকালং ত্বম্ অনবধানেন মনসস্তথা অনিষ্টকরত্বং নাবধৃতবানসি অদ্য তস্য

তথা অনিষ্টকরত্বং বিজ্ঞায় তদুপেক্ষ্য ভগবদারাধনাসাং স্বং ব্যাপারং ত্বেনৈব তব মনোবিচ্ছেদাৎ দুঃখাত্যন্তবিচ্ছেদঃ সম্ভবেদিতি ভাবঃ ]॥ ১৭

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে একাদশোঽধ্যায়ঃ॥ ১১

**মূলানুবাদ**।—(ঐ যে মনের কথা বলিলাম—) তাহার শক্তি অতি প্রবল, তাহাকে তুমি যে এতকাল উপেক্ষা করিয়া আসিয়াছ, তাহাতেই সে অত্যন্ত বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে; স্বয়ং মিথ্যাভূত হইয়াও সে তোমার নিকটে আত্মার স্বরূপ প্রচ্ছন্ন করিয়া রাখিয়াছে, (অতএব) তুমি অবহিত হইয়া গুরু শ্রীহরির চরণোপাসনারূপ অস্ত্র সহায় করিয়া স্বয়ং এই শত্রুকে বিনষ্ট কর। (অর্থাৎ যদি তুমি একনিষ্ঠ হইয়া শ্রীহরির চরণোপাসনা করিতে পার, তবেই তাহাকে পরাস্ত করিয়া নিজ হিতলাভে সক্ষম হইবে—অন্যথা নহে)॥ ১৭

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে একাদশাধ্যায়ঃ॥ ১১

**শ্রীধরটীকা**।—তস্মাৎ ভ্রাতৃব্যং শত্রুম্, অবোধিতং সংবৃদ্ধং, স্বয়ং ব্যলীকং মিথ্যাভূতং, তথাপ্যাত্মানমুষ্ণাতীতি তথা তং, গুরোরেব হরিস্তস্য চরণোপাসনমেবাস্ত্রং যস্য তথাভূতঃ সন্, জহি ঘাতয়॥ ১৭

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে একাদশোঽধ্যায়ঃ॥ ১১॥

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—রাজা রহূগণ ইতিপূর্ব্বে ব্রাহ্মণ ভরতের নিকট যে সকল কথা বলিয়াছেন, ভরত তাহাতে বিস্মিত হন নাই, পরন্তু প্রত্যুত্তরদান প্রসঙ্গে বহু তত্ত্বকথার উপদেশ দিয়া তাঁহার মোহ অপসারণ করিতে প্রবৃত্ত হইয়াছেন এবং অন্তরান্তরা তাঁহার অজ্ঞতা প্রতিপন্ন করিয়া তাঁহাকে কিঞ্চিৎ তিরস্কার করিলেন, কিছু বা সদুপদেশও দিলেন। রাজার নিকট কোনও বস্তুর তিনি আকাঙ্ক্ষী নহেন, সুতরাং তাঁহার প্রতি তিরস্কার বাক্য প্রয়োগ করিতেও তিনি দ্বিধাবোধ করিলেন না। যে ব্যক্তি যাহার নিকট নিজ অভিলষিত ধনাদির আকাঙ্ক্ষা করে, সেই ব্যক্তি ভ্রমক্রমেও তিরস্কারাদি দ্বারা তাহার অপ্রীতি উৎপাদন করে না। কিন্তু ব্রাহ্মণ ভরত নিঃস্পৃহ, সুতরাং রাজাকে তাঁহার সেরূপ ভয় হইবে কেন?

ভরত বলিতে লাগিলেন—হে রাজন্! আপনি শাস্ত্রজ্ঞ পুরুষের ন্যায় নানাপ্রকার যুক্তিতর্কাদি অবলম্বন করিয়া যে সকল বস্তু প্রতিপাদন করিয়াছেন, তাহা বাস্তবিক শাস্ত্রীয় সিদ্ধান্তের অবিরুদ্ধ নহে ও আপনি তাহাকেই যেন শাস্ত্রীয় সিদ্ধান্ত মনে করিয়া লইয়াছেন। আপনি যে প্রকৃত বস্তু বিষয়ে ভ্রম করিতেছেন, ইহা আপনার অন্তঃকরণে প্রতিফলিত হইতেছে না। যে ব্যক্তি নিজ অজ্ঞতা বুঝিতে পারে, তাহাকেই পণ্ডিত বলা যায়। যে ব্যক্তি জ্ঞাতব্য বিষয় সম্বন্ধে নিজ অজ্ঞতা বুঝিতে পারে না, সে মূঢ় ব্যতীত অন্য কিছুই নহে। শাস্ত্রে আছে যে, 'ন বুধ্যতে ইত্যপি বুদ্ধিসাধ্যম্' অর্থাৎ যে বিষয় আমি বুঝিতেছি না, তাহা বুদ্ধি দ্বারা নির্ণয় করিতে হয়; সুতরাং যাহার বুদ্ধি নাই, সে ব্যক্তি কিরূপে বুঝিবে যে, ইহা আমি প্রকৃত বুঝিতেছি না, অতএব আপনি যখন নিজ অজ্ঞতা বুঝিতেছেন না, তখন আপনাকে অজ্ঞই বলিতে হইবে। পূর্ব্বে আমি বলিয়াছি যে—আত্মার অর্থাৎ আত্মার কোনও শ্রমের সম্ভাবনাই নাই এবং রাজা ও প্রজাভাব সত্য নহে। যাঁহারা তত্ত্বদৃক্, তাঁহাদের সিদ্ধান্ত এরূপ নহে। তত্ত্ব পর্য্যালোচনা করিলে বুঝা যায়—শ্রমাদি শরীরেরই ধর্ম্ম—আত্মার নহে। রাজা ও প্রজাভাব, ইহাও আত্মার ধর্ম্ম নহে, কারণ রাজা বা প্রজার সহিত আত্মার কোনও বৈলক্ষণ্য নাই। একই আত্মা একই দেহে কদাচিৎ রাজা ও কদাচিৎ প্রজা হইয়া থাকেন; সুতরাং উহা দেহেরও ধর্ম্ম নহে, উহা নিতান্তই অস্থির ধর্ম্ম। অতএব পণ্ডিতগণ ঐ সকল ব্যবহারগুলিকে নিতান্ত ভ্রমপূর্ণ বলিয়া নির্ণয় করেন। অতএব স্বামিভৃত্যভাবাদি ব্যবহারকে সত্য বলিয়া মনে করাই আপনার ভুল হইতেছে; সুতরাং বুদ্ধির পরিবর্ত্তন করুন। এইরূপ ভাবে লৌকিক

ব্যবহার গুলিও যেমন সত্যতাপূর্ণ নহে, সেইরূপ বৈদিক কর্ম্মফল ব্যবহারও যথার্থ সত্যতাপূর্ণ নহে। বেদের কর্ম্মকাণ্ড ও জ্ঞানকাণ্ডরূপ দুইটী অংশ আছে, তাহার মধ্যে কর্ম্মকাণ্ড প্রতিপাদিত অংশ ব্যবহারমার্গেই কেবল সত্যতাপূর্ণ, পরমার্থতঃ উহার সত্যতা নাই, আর জ্ঞানকাণ্ড অংশদ্বারা যে বস্তু অর্থাৎ ব্রহ্মতত্ত্ব প্রতিপাদিত হইয়াছে, তাহাই পরমার্থতঃ সত্যতাপূর্ণ। অতএব আপনি যে জ্ঞানমার্গ পরিত্যাগ করিয়া আপাততঃ স্বর্গাদি-ফলক ক্রিয়াকাণ্ডে রত হইয়াছেন, ইহাও আপনার পক্ষে ন্যায্য নহে। কর্ম্মকাণ্ডপ্রতিপাদিত যজ্ঞাদি ক্রিয়ার আলোচনা করিলে জানা যায় যে, উহাতে বীজহিংসা বা পশুহিংসাদি থাকায়, উহা অবিশুদ্ধ। যজ্ঞাদি কর্ম্মা-নুষ্ঠান করিতে হইলেই বীজহিংসা বা পশুহিংসা প্রভৃতি পাপজনক কার্য্যের অনুষ্ঠান করিতেই হয়। এই সকল আলোচনা করিয়াই আচার্য্য ঈশ্বরকৃষ্ণ স্বকৃত সাংখ্যকারিকাগ্রন্থে বলিয়াছেন—"দৃষ্টবদানুশ্রবিকঃ স হ্যবিশুদ্ধি-ক্ষয়াতিশয়যুক্তঃ।" অর্থাৎ যেমন দৃষ্টকার্য্যে দোষ বর্ত্তমান, সেইরূপ বৈদিক কার্য্যাবলীতেও দোষ বর্ত্তমান আছে; কারণ বৈদিক যাগযজ্ঞাদি অবিশুদ্ধ অর্থাৎ হিংসাদিদোষদুষ্ট। আবার অশ্বমেধাদি যাগের ফলীভূত স্বর্গাদি ফলও অক্ষয় নহে; 'ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি' এই শাস্ত্রবাক্যদ্বারা যাগফলরূপ স্বর্গাদির ক্ষয় জানিতে পারা যায়। পরন্তু যাগের ফল একরূপ নহে, নানা প্রকার যাগের নানা প্রকার ফল হইয়া থাকে। কোনও কর্ম্মের ফল ক্ষুদ্র, কোনও কর্ম্মের ফল মহৎ, সুতরাং ফলের ক্ষয়ে এবং তারতম্যে দুঃখ আছে। এইরূপে বৈদিক কর্ম্মকলাপ অপকৃষ্ট বলিয়া প্রতিপন্ন হওয়ায় তৎপ্রতিপাদক কর্ম্মকাণ্ডও অপকৃষ্ট বুঝিতে হইবে। বেদের জ্ঞানকাণ্ডপ্রতিপাদিত তত্ত্বালোচনা দ্বারা যে তত্ত্বজ্ঞানলাভ করা যায়, তাহার ফলে যে মুক্তিফল লাভ হয়, তাহা বিশুদ্ধ, নিষ্কাম কর্ম্ম-প্রসূত ও অক্ষয়। ঐ ফলের তারতম্য প্রভৃতি না থাকায় মুক্ত ব্যক্তির দুঃখের লেশও ভোগ করিতে হয় না, সুতরাং তৎপ্রতিপাদক বেদাংশই প্রকৃত সত্যতাপূর্ণ। তবে বেদের কর্ম্মকাণ্ড প্রতিপাদিত অংশ অসত্য হইলেও জ্ঞানকাণ্ডে অধিকারী হইবার জন্য উহা অবলম্বন করিতে হয়। পরন্তু কেবল কর্ম্মকাণ্ডপ্রতিপাদিত বিষয় লইয়া থাকিলেই চলিবে না, উহা মাত্র জ্ঞানকাণ্ডের দ্বারস্বরূপ মনে করিতে হইবে।

বেদান্ততত্ত্ব পর্য্যালোচনাই উহার একমাত্র উপায়। কোনও কোনও স্থলে যে দেখিতে পাওয়া যায় যে, বেদান্তশ্রবণে তত্ত্বজ্ঞান হইলে আর মুক্তি হয়না, তাহার কারণএই যে, যাহার নিকট বেদান্তশ্রবণেরপরও এইসংসার স্বতঃই হেয় বলিয়া প্রতিপন্ন হয় না, তাহার পক্ষে বেদান্তবাক্যশ্রবণেরও কোনও সার্থকতা হয় না। প্রথমতঃ বেদান্ত শাস্ত্র হইতে আত্মার শ্রবণ, অনন্তর মনন, তৎপর নিদিধ্যাসন বা ধ্যান, অনন্তর আত্মতত্ত্ব সাক্ষাৎকার জাগরিত হওয়ায় মুক্তি হয়, এইরূপে মোক্ষে বেদান্তশ্রবণ উপযোগী হইয়া থাকে। কিন্তু যাহার কেবলমাত্র বেদান্ত বাক্যের শ্রবণ হইল, পরবর্ত্তী যুক্তিমূলক অনুমান হইল না, তাহার কিরূপে তত্ত্বসাক্ষাৎকারহেতুক মুক্তি হইতে পারে? অতএব স্বপ্নদৃষ্টান্তে সংসারের অসত্যতা অবধারণ করিতে না পারিলে বেদান্তবাক্যের শ্রবণ কার্য্যকরী হইতে পারে না, ইহাতে প্রকৃত বিষয়ে কোনও দোষের আশঙ্কা নাই।

এক্ষণে আশঙ্কা হইতে পারে যে, এরূপ জানিয়াও বিষয়ী ব্যক্তি কেন বিষয়সমূহে আসক্ত হয় ও অক্ষয় এবং চিরদোষমুক্ত ভগবদ্বিষয়েই বা সংলগ্ন হয় না কেন? প্রণিধান পূর্ব্বক আলোচনা করিলে এ আশঙ্কা স্বতঃই অপনোদিত হয়। পুরুষ যে বিষয়সুখে আসক্ত হয়, উহাতে পুরুষের ব্যক্তিত্ব অপরাধী হয় না; উহা গুণের প্রভাবমাত্র। সত্ত্ব, রজ ও তম নামে তিনটী গুণ আছে, যে গুণ জগতের সর্ব্ব বস্তুতে বিশেষভাবে অনুস্যূত। সেই গুণের পার্থক্যেই মনের গতির পার্থক্য হইয়া থাকে। যাহার চিত্ত সত্ত্বগুণের প্রাবল্যে বিশদভাবযুক্ত, সেই ব্যক্তির চিত্ত বিশুদ্ধ ধার্ম্মিকভাব অবলম্বন করিয়া জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয় উভয়কেই সদ্বিষয়ে চালিত করিয়া বিশুদ্ধ ভাবের উৎপাদন করিয়া থাকে। আবার রজোগুণের প্রাবল্যে যাহার চিত্ত মিশ্রবিশদভাবযুক্ত, তাহার চিত্ত

অসদ্বিষয়সংস্পৃষ্ট যাগযজ্ঞাদির বিধান করিয়া মিশ্রধর্ম্মের উৎপাদন করিয়া থাকে। আর যাহার চিত্তে তমোভাব প্রবল; তাহার চিত্ত তমোগুণের প্রভাবে অসদ্বিষয়ে সংলগ্ন হইয়া একান্ত অসদ্বিষয়ের অনুষ্ঠান সাধনপূর্ব্বক অমিশ্র অধর্ম্ম উৎপাদন করিয়া নরকে পাতিত করিয়া থাকে।

এখন আলোচনা দ্বারা দেখা যাইতেছে যে, মনই ধর্ম্ম ও অধর্ম্ম সহায় করিয়া জাগতিক নানাবিধ বৈচিত্র্যের সৃষ্টি করিয়া নাম ও রূপের ভেদ উৎপাদন করে। দেবতির্য্যগাদি নানাবিধ দেহ তাহারই বিলাসমাত্র। ঐ সকল বিভিন্ন প্রকার উপকরণ লইয়াই জগতের সুখ দুঃখ ও অপরাপর ভাবসমূহের সৃষ্টি হয়। মন যে পর্য্যন্ত সগুণ থাকে, সেই পর্য্যন্তই উহা জগতের সৃষ্টি করে, আবার যখন গুণমুক্ততা আশ্রয় করে, তখন সেই মনই মোক্ষের উৎপাদন করিয়া থাকে। একই মন যে উক্ত বিভিন্ন প্রকার বস্তু উৎপাদনে সমর্থ হয়, তাহার একটী সুন্দর দৃষ্টান্ত মূলে প্রদত্ত হইয়াছে। জগতে দেখা যায়—প্রদীপ যখন নিজ উপকরণ ঘৃতবর্ত্তি প্রভৃতির সহিত বর্ত্তমান থাকে, তখন সেই প্রদীপশিখায় ঘৃত ও বর্ত্তি দগ্ধ হইতে থাকায় উহার সাহায্যে শিখাটী ধূমযুক্ত হয়। আবার যখন প্রদীপের উপকরণ ঘৃত ও বর্ত্তি দগ্ধ হইয়া নিঃশেষিত হইয়া যায়, তখন তাহা হইতে আর সধুম শিখা উত্থিত হয় না, পরন্তু অগ্নির স্বাভাবিক শুক্ল ভাস্বর রূপই প্রতিভাত হইতে থাকে। সেইরূপ মন যখন গুণকর্ম্মে অনুষক্ত থাকে, তখন মন বৃত্তি আশ্রয় করে, আবার সেই মনই যখন গুণকর্ম্ম হইতে বিচ্ছিন্ন হয়, তখন সহকারী বস্তুর অভাবহেতু আর বৃত্তিলাভ করে না, বৃত্তিশূন্য হইয়া তত্ত্বলাভে পবিশুদ্ধ হয়। উক্ত দৃষ্টান্ত পর্য্যালোচনা করিলে এক বস্তুর বিভিন্ন বিজাতীয় কার্য্যকারিত্ব আর অসম্ভব বলিয়া প্রতীত হইবে না, কালভেদ বা সহকারিভেদে উহা সুসঙ্গত বলিয়াই প্রতীত হইবে।

জগতে দেখা যায়, উক্ত মনের বৃত্তি বহুপ্রকার। যদিও ঐ বৃত্তি মূলত একাদশ প্রকার, কিন্তু অবান্তরভেদ আলোচনা করিলে উহা অসংখ্য প্রকার অবলম্বন করে। পরমেশ্বরের ইচ্ছাবৈচিত্র্য, ব্যক্তি এবং উপকরণ বৈচিত্র্যহেতুই উক্ত অসংখ্য প্রকার অবান্তরভেদের কারণ। যাহারা মনে করে যে, ঐ বৃত্তিগুলি জীবাত্মার, তাহারা অত্যন্ত ভ্রান্ত, উহার সহিত আত্মার কোনও সম্পর্ক নাই, পরন্তু উহার সহিত মনেরই সম্বন্ধ। আত্মপদবাচ্য পরমাত্মা ঐ বৃত্তিগুলির কখনও আবির্ভাব ও কখনও তিরোভাব দেখিয়া থাকেন। আত্মা দ্বিবিধ—জীবাত্মা ও পরমাত্মা, তন্মধ্যে পরমাত্মাও ক্ষেত্রজ্ঞ, তিনি সমস্ত জগৎ ব্যাপিয়া বর্ত্তমান এবং সকল জগতের স্রষ্টা, তাঁহার কেহ স্রষ্টা নাই। জগতে যতকিছু বস্তু আছে, তাহার মধ্যে এমন কোনও বস্তু নাই, যাহা তাঁহার পূর্ব্ববর্ত্তী, সুতরাং তিনি সর্ব্বাপেক্ষা পুরাতন। তিনি সমস্ত জগতের সাক্ষী, যোগিগণ যোগদর্শনে তাঁহার স্বরূপ প্রত্যক্ষ করিয়া পরম পদলাভে সমর্থ হন। তিনি স্বপ্রকাশ, তাঁহাকে অন্য কোনও বস্তু প্রকাশ করিতে পারে না। প্রদীপ যেমন নিজকে প্রকাশ করিবার জন্য অন্য কোনও বস্তুর অপেক্ষা না রাখিয়া নিজেই নিজকে ও অপর বস্তুকে প্রকাশ করে, সেইরূপ পরমাত্মাও স্বপ্রকাশ বলিয়া নিজ অলৌকিক অতুলনীয় প্রকাশ সাহায্যে পরকে ও নিজকে প্রকাশিত করিয়া থাকেন। তাঁহার উপর কেহ আধিপত্য করিবার নাই বলিয়া তিনিই সকলের অধিপতি, তিনি নিজ মায়াশক্তির প্রভাবে সমগ্র জীবাত্মায় অনুস্যূত রহিয়াছেন। এই জগতের সর্ব্বত্র তাঁহার সত্তা আছে। তিনি সমগ্র জগতের সহিত বিশেষভাবে সংস্পৃষ্ট থাকিয়া জগৎ নিয়মন করিয়া থাকেন। জীব মায়ার অলঙ্ঘনীয় বন্ধনে বদ্ধ হইয়া তাঁহাকে দেখিতে পায় না, যখন তত্ত্বজ্ঞানের উন্মেষবশত মায়ার বন্ধন ছিন্ন হয়, তখনই জীবের পরম পদলাভের সামর্থ্য জন্মে, আর তাহাকে সংসারে গতায়াত করিতে হয় না। অতএব হে রাজন্! যদি নিজ মঙ্গল কামনা করেন, তবে সেই পরমাত্মার প্রতি মনঃসন্নিবেশ করুন, মনকেই এই সমস্ত অনর্থের মূলীভূত নিশ্চয় করিয়া তাহার উচ্ছেদবিষয়ে যত্নবান্ হউন। মন অত্যন্ত প্রভাবশালী, ইহা আপনাকে পূর্ব্বেও বলিয়াছি।

তাহাকে যে আপনি এতকাল উপেক্ষা করিয়াছেন, তাহাতেই সে অবসর পাইয়া নিজ অসীম প্রভাব বিস্তার করিয়াছে। তাহাকে পরাভূত করিতে হইলে আর উদাসীন থাকিলে চলিবে না, অবধান পূর্ব্বক বর্ত্তমান থাকিতে হইবে। মন বাস্তবিক মিথ্যাভূত বস্তু হইলেও সে নিজপ্রভাবে নানাবিধ বৃত্তি উৎপাদন করিয়া আত্মার প্রকৃত স্বরূপ প্রচ্ছাদিত করিয়া রাখে। যদি তাহাকে পরাভূত করিতে না পারেন, তবে আপনার নিকটে আত্মা প্রচ্ছন্নই থাকিয়া যাইবেন, আপনার আর পরমার্থ লাভ হইবে না। যদি তাহাকে পরাভূত করিবার উপায় না জানেন, তবে আমি বলিতেছি, শ্রবণ করুন। আপনি সাধারণ লৌকিক খড়্গাদি দ্বারা ঐ রিপুকে বধ করিতে পারিবেন না, অলৌকিক অসীম শক্তি সম্পন্ন একখানি অস্ত্র আছে, তাহার নাম শ্রীহরিচরণসেবা। ঐ হরিচরণসেবা-রূপ অস্ত্র ধারণ করিয়া উহার সাহায্যেই ঐ প্রবল শত্রুকে পরাভূত করুন, ইহা ভিন্ন আর কোনও উপায় নাই। ঐ শত্রুকে বধ করিতে পারিলেই তদাশ্রিত বৃত্তিসমূহের বিনাশ অনিবার্য্য। আশ্রয়ের অভাবে তাহাতে আর নূতন বৃত্তির উদ্ভব হইতে পারিবে না, সুতরাং আত্মার স্বরূপ আর তিরোহিত থাকিবে না। যে সকল মিথ্যা বস্তুগুলিকে আপনি সত্য বলিয়া ধারণা করিয়া ভ্রান্ত হইয়াছেন, তাহা সকলই মিথ্যা বলিয়া প্রতীত হইবে।

হে বীর! আপনি নিজেকে দুর্ব্বল মনে করিবেন না, আপনার সামর্থ্য অসীম, নিজ সামর্থ্য না বুঝিয়া বিপন্ন হইতেছেন, নিজ সামর্থ্য বুঝিয়া প্রয়োগ করিতে পারিলেই সফলকাম হইবেন, আর উদাসীন থাকিবেন না, উদাসীন থাকিয়া অপ্রতিহতপ্রভাব মনঃশক্তি বাড়াইয়া দিবেন না। এইরূপে ভরত রাজা রহূগণকে নানা উপদেশ দিয়া বিরত হইলেন॥ ১—১৭

ইতি শ্রীরামশান্তিপুর-পুরন্দরগ্র-ভূবর-শ্রীসীতানাথ-বংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণী-নাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে একাদশোধ্যায়ঃ॥ ১১

---

# পঞ্চমঃ স্কন্ধঃ।

—:০:—

## দ্বাদশোঽধ্যায়ঃ।

### শ্রীরহূগণ উবাচ।

নমো নমঃ কারণবিগ্রহায়, স্বরূপতুচ্ছীকৃতবিগ্রহায়।
নমোঽবধূত দ্বিজবন্ধুলিঙ্গ,-নিগূঢ়নিত্যানুভবায় তুভ্যম্ ॥ ১
জ্বরাময়ার্ত্তস্য যথাগদং সন্, নিদাঘদগ্ধস্য যথা হিমাম্ভঃ।
কুদেহমানাহিবিদষ্টদৃষ্টে,-র্ব্রহ্মন্ বচস্তেঽমৃতমৌষধং মে ॥ ২

**অন্বয়ঃ**।—[ অথ রহূগণঃ শ্রীব্রাহ্মণস্য তস্য তত্ত্বোপদেশমাকর্ণ্য তস্য সাতিশয়ং গৌরবমবধারয়ন্ ঈশ্বরজ্ঞানেনাস্য প্রণতিং প্রস্তৌতি—নমো নম ইত্যাদিনা ] হে অবধূত! ( যোগেশ্বর! ) কারণবিগ্রহায় ( কারণং সকলজগন্নিদানং পরমেশ্বরঃ, তস্যেব লোকরক্ষণকারণং বিগ্রহঃ শরীরং যস্য তথাভূতায়, দেহং প্রতি অননুরক্তত্বেঽপি লোকরক্ষণার্থমেব স্বীকৃতনরকলেবরায় ইত্যর্থঃ ) স্বরূপতুচ্ছীকৃতবিগ্রহায় ( স্বরূপেণ পরমানন্দপ্রকাশেন তুচ্ছীকৃতোঽবিগণিতঃ বিগ্রহঃ শরীরং যেন তথাভূতায়, আত্মনি পরমাত্মবিজ্ঞানসমুদয়েন বিগ্রহং প্রতি নিতরামুদাসীনায় ইত্যর্থঃ ) দ্বিজবন্ধুলিঙ্গনিগূঢ়নিত্যানুভবায় ( দ্বিজবন্ধোঃ সামান্যব্রাহ্মণস্য যৎ লিঙ্গং চিহ্নং তেন নিগূঢ়ঃ প্রচ্ছাদিতঃ নিত্যঃ অনুভবঃ ব্রহ্মস্বরূপানুভবঃ যস্য তথাভূতায় ) তুভ্যং ( ভবদ্রূপিণে ব্রাহ্মণায় ) নমঃ নমঃ নমঃ (নমঃ শব্দস্য বারত্রয়কথনং নমস্কারস্য দৃঢ়তাসম্পাদনার্থম্, ত্রিরুক্তেঃ সত্যতাসূচকতায়া লোকশাস্ত্রোভয়সিদ্ধত্বাৎ ) ॥ ১

**মূলানুবাদ**।—শ্রীরহূগণ বলিলেন—হে যোগেশ্বর! ঈশ্বর যেমন লোকরক্ষণার্থ শরীর পরিগ্রহ করেন, সেইরূপ তুমিও লোকরক্ষণার্থ শরীর ধারণ করিয়াছ। তুমি ব্রহ্মস্বরূপের অনুভব করায় বিগ্রহের প্রতি ঔদাসীন্য অবলম্বন করিয়াছ অথচ নিকৃষ্ট একজন ব্রাহ্মণের বেশাদি পরিগ্রহ করায় তোমার নিত্য ব্রহ্মানুভূতি লোকের অগোচর রহিতেছে। ঈদৃশ মহান্ তোমাকে নমস্কার নমস্কার নমস্কার ( এই ত্রিসত্য করিতেছি ) ॥ ১

**শ্রীধরস্বামিকৃতটীকা**।—

দ্বাদশে পুনরাপৃষ্টঃ সন্দেহেন মহীভৃতা। স যোগী সর্ব্বসন্দেহানপাহদদিতীর্য্যতে ॥

কারণমীশ্বরঃ, তস্যেব লোকরক্ষণার্থো বিগ্রহো দেহো যস্য। স্বরূপেণ পরমানন্দপ্রকাশেন তুচ্ছীকৃতো বিগ্রহো দেহো যেন। হে অবধূত! যোগেশ্বর! দ্বিজবন্ধোর্লিঙ্গেন বেষেণ নিগূঢ়ো নিত্যানুভবো যেন তস্মৈ নমঃ ॥ ১

**অন্বয়ঃ**।—[ অথাস্য বচস উপাদেয়ত্বং প্রতিপাদয়তি—জ্বরেত্যাদিনা ] হে ব্রহ্মন্! (ব্রাহ্মণ!) জরাময়ার্ত্তস্য

তস্মাদ্ ভবন্তং মম সংশয়ার্থং, প্রক্ষ্যামি পশ্চাদধুনা সুবোধম্।
অধ্যাত্মযোগগ্রথিতং তবোক্ত,-মাখ্যাহি কৌতূহলচেতসো মে॥ ৩
যদাহ যোগেশ্বর দৃশ্যমানং, ক্রিয়াফলং সদ্ ব্যবহারমূলম্।
ন হ্যঞ্জসা তত্ত্ববিমর্শনায, ভবানমুষ্মিন্ ভ্রমতে মনো মে॥ ৪

(জ্বর এবামযো বোগঃ তেন আর্ত্তস্য কাতরস্য জনস্য) যথা সৎ (উত্তমং প্রকৃতরোগোপশান্তিক্ষমমিত্যর্থঃ) অগদম্ (ঔষধং) নিদাঘদগ্ধস্য (গ্রীষ্মতাপতপ্তস্য জনস্য) যথা হিমাম্ভঃ (শীতলং সলিলং) [তথা] কুদেহমানাহিবিদষ্ট-দৃষ্টেঃ (কুৎসিতো যো দেহঃ বিনশ্বরত্বাদিধর্ম্মেণ নিন্দনীয়ং যৎ শরীরং তত্রযো মানঃ অহঙ্কারঃ স এব অহিঃ সর্পঃ তেন বিদষ্টা বিশেষতো বিকৃতা বিনষ্টেত্যর্থঃ, দৃষ্টিঃ বিবেকলক্ষণা যস্য তথাভূতস্য) মে (মম সম্বন্ধে) অমৃতম্ (অমৃততুল্যং, পূর্ব্বোক্তোপমাদ্বয়েনাপবিতোষাদিদমুপমান্তরম্) তে (তব) বচঃ (বচনম্) ঔষধম্ (অজ্ঞানরোগনিবর্ত্তনক্ষমং ভেষজমিত্যর্থঃ) [তথাহি যথা জ্বরার্ত্তঃ ঔষধোপযোগেন গ্রীষ্মার্ত্তশ্চ শীতলসলিলসেবনেন শান্তিম্ আর্ত্তিপ্রতীকারঞ্চ লভতে তথৈব তব বচনেন শ্রুতেন মমাজ্ঞানদোষো বিনষ্টঃ শান্তিঞ্চ পরমাং লব্ধবানস্মীতি ভাবঃ]॥ ২

**মূলানুবাদ।**—হে বিপ্রবর! যে ব্যক্তি জ্বররোগে অবসন্ন হইয়া পড়িয়াছে, সে যমন উত্তম ঔষধ সেবন করিয়া নীরোগতা আশ্রয় করে, গ্রীষ্মার্ত্ত ব্যক্তিযেমন শীতল সলিলসেবা করিয়া গ্রীষ্মজনিত আর্ত্তির উপশম করিয়া শান্তি লাভ করে, সেইরূপ নিকৃষ্ট এই দেহে অহঙ্কারবৃত্তিরূপ ভুজঙ্গের দ্বারা ক্ষতজ্ঞান আমার পক্ষে তোমার উপদেশবাণী অমৃততুল্য পরম ঔষধের কার্য্য করিয়াছে (তোমার বাক্যে আমার মোহ নষ্ট হইয়াছে, আমি জ্ঞান-লাভ করিয়াছি)॥ ২

**শ্রীধরটীকা।**—বিশেষতঃ প্রষ্টুং তদ্বাক্যমভিনন্দতি। জ্বর এব আময়ো রোগঃ, তেনার্ত্তস্য যথা সৎ স্বাদু অগদমৌষধম্। যথা নিদাঘেন দগ্ধস্য সন্তপ্তস্য হিমাম্ভঃ শীতলমুদকং গঙ্গোদকং বা। তথা হে ব্রহ্মন্! কুৎসিতে দেহে যো মনোঽহঙ্কারঃ স এব অহিঃ তেন বিশেষেণ দষ্টা দৃষ্টির্বিবেকলক্ষণা যস্য তস্য মে তদেবং বচঃ অমৃততুল্যমৌষধম্॥২

**অন্বয়ঃ।**—[অথ ব্রাহ্মণেন তেন কথিতস্য সর্ব্বস্য বাক্যস্য গূঢ়ার্থমবুধ্যমানঃ তদর্থং জ্ঞাতুং পুনস্তং পৃচ্ছতি—তস্মাদ্ ভবন্তমিত্যাদিনা] তস্মাৎ মম সংশয়ার্থং (সংশয়স্য সন্দেহাত্মকজ্ঞানস্য অর্থং বিষয়ং) পশ্চাৎ (ত্বদুক্তস্য আধ্যাত্মিকতত্ত্ববোধকবাক্যস্য ব্যাখ্যানানন্তরমিত্যর্থঃ) ভবন্তং প্রক্ষ্যামি। অধুনা (ইদানীং প্রথমতঃ) অধ্যাত্ম-যোগগ্রথিতম্ (অধ্যাত্মযোগেন গ্রথিতং নিচিতং) তব উক্তং (বচনং) সুবোধম্ (অনায়াসেন বোদ্ধুং শক্যং যথা ভবতি তথা) কৌতূহলচেতসঃ (কৌতূহলেন যুক্তং চেতঃ যস্য তথাভূতস্য, কৌতূহলান্বিতচিত্তস্য ইত্যর্থঃ, মধ্যপদ-লোপী বহুব্রীহিঃ) মে (মম সমীপে, সম্বন্ধবিবক্ষয়া ষষ্ঠী বিভক্তিঃ) আখ্যাহি (ব্রূহি) [তথাহি ত্বং পূর্ব্বং তত্ত্ব পূর্ণং যৎ যৎ বচনমুক্তবান্ তস্য দুরূহার্থস্য অর্থাবধারণং সাকল্যেন ময়া ন কৃতম্ অতঃ যথাহং তস্য তস্য গূঢ়ার্থ-মবধারয়িতুং শক্নুয়াম্ তথা ত্বং তদ্ব্যাখ্যানমনুগ্রহেণ কুরুষেতি ভাবঃ]॥ ৩

**মূলানুবাদ।**—হে বিপ্রবর! তুমি ইতঃপূর্ব্বে আমার নিকটে যে অধ্যাত্মভাবপূর্ণ বাক্যসমূহ প্রয়োগ করি-য়াছ, উহার অর্থ অত্যন্ত দুরূহ, আমি উহা সম্যক্ অবধারণ করিতে পারি নাই; অতএব উহা জানিবার জন্য আমার চিত্তে মহা কৌতূহল জন্মিয়াছে; আমি যাহাতে উহা অনায়াসে বুঝিতে পারি, সেইরূপ ভাবে উহার ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দাও, পরে তোমার বাক্যের অর্থ গ্রহণ করিয়া আমার সংশয়বিষয়গুলি জিজ্ঞাসা করিয়া লইব॥৩

**শ্রীধরটীকা**—মম সংশয়বিষয়মর্থং পশ্চাৎ প্রক্ষ্যামি, অধুনা তাবৎ ত্বদুক্তং বচঃ অধ্যাত্মযোগেন গ্রথিতং দুর্ব্বোধং সুবোধং যথা ভবতি এবং ব্যাখ্যাহি, কৌতূহলযুক্তং চেতো যস্য তস্য মম॥ ৩॥

অন্বয়ঃ।—[ অথ উক্তবিষয়েষু বিশেষেণ সংশয়িতমর্থমাহ—যদাহেত্যাদিনা ] হে যোগেশ্বর! ( অবধূত-স্বরূপ! ) দৃশ্যমানং ( প্রত্যক্ষীভূতং ) ক্রিয়াফলং ( ক্রিয়া চ ফলঞ্চ তৎ, সমাহারদ্বন্দ্বেন ক্রিয়াতৎফলঞ্চ ইত্যর্থলাভঃ) ব্যবহারমূলং ( ব্যবহার এব মূলং যস্য তথাভূতং ) সৎ ( নতু পরমার্থতোঽপি সদিত্যর্থঃ ) [ তৎ ] অঞ্জসা তত্ত্ব-বিমর্শনায় ( তত্ত্ববিজ্ঞানায় ) ন ( ক্ষমমিতি শেষঃ ) [ ইতি ] যৎ ভবান্ আহ অমুষ্মিন্ ( উক্তে বিষয়ে ) মে ( মম ) মনঃ ভ্রমতে ( সংশয়েন চঞ্চলীভবতি, ন তু তত্র নিশ্চয়মুপগন্তুমর্হতীতি ভাবঃ )॥ ৪

মূলানুবাদ।—হে যোগেশ্বর! তুমি বলিয়াছ যে, দৃশ্যমান ক্রিয়া ও তৎফলের পরমার্থ সত্তা নাই, উহার সত্তা ব্যবহারমূলেই হইয়া থাকে এবং নিশ্চয়ই উহা তত্ত্বজ্ঞানবিষয়ে সমর্থ নহে; উক্ত বিষয়ে আমার চিত্ত সংশয়িত হইয়া ভ্রমণ করিতেছে, নিশ্চয়তা লাভ করিতে পারিতেছে না॥ ৪

শ্রীধরটীকা।—ত্বয়োদিতং ব্যক্তমবিপ্রলব্ধমিত্যাদিনা ভারবহনাদিক্রিয়া চতৎফলঞ্চ শ্রমাদি প্রত্যক্ষাদিভি-র্দৃশ্যমানং সৎ অবাধিতমপি ব্যবহারমাত্রমূলম্। যদ্বা সতঃ অবাধিতস্য ব্যবহারস্য মূলং কারণমপি, ন হ্যঞ্জসা তত্ত্ব-বিমর্শনায় ক্ষমমিতি ভবান্ যদাহ অমুষ্মিন্নর্থে মে মনো ভ্রমতি॥ ৪

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—ব্রাহ্মণ ভরত এইরূপে রহূগণকে নানা প্রকার উপদেশ দিলেন কিন্তু ভরত যেরূপে তাঁহাকে তত্ত্বোপদেশ করিয়াছেন, রহূগণ তাহার সকলগুলি অবধারণ করিতে না পারিয়া মনে করিলেন, আমি অতি মূঢ়, আমার চিত্তের মালিন্যহেতুই আমি উহা বুঝিতে পারি নাই। যাহা হউক, ইঁহার নিকট বিনীত-ভাবে প্রশ্ন করিয়া উহা বুঝিয়া লইতে হইবে। এতকাল যে বিষয়গুলিকে উপেক্ষা করিয়া কেবল বিষয় মোহেই কাল কাটাইয়াছি, আজ আর উহা উপেক্ষা করা চলিবে না, যেরূপে হউক উহা বুঝিয়া লইতে হইবে। এই রূপ মনে করিয়া রহূগণ প্রথমতঃ ভরতের প্রতি শ্রদ্ধাসহকারে নমস্কার করিলেন এবং বলিলেন, হে মহাপুরুষ! ঈশ্বর যেমন সৃষ্টি, স্থিতি ও প্রলয়কার্য্য সাধনের জন্য ব্রহ্মাদি শরীর অবলম্বন অথবা জগতের রক্ষণকার্য্য সম্পাদনের জন্য শ্রীবিষ্ণুদেহ অবলম্বন করেন, সেইরূপ আপনিও জগতের স্থিতিসম্পাদনের জন্যই দেহধারণ করিয়া রক্ষা করিতেছেন। আপনার নিজসুখে স্পৃহা নাই, কেবল জগতকে সদুপদেশদ্বারা উদ্ধার করিবার জন্যই দেহ রাখিয়াছেন; সুতরাং আপনার দেহের জন্য কোনও আড়ম্বর নাই, দেহের সৌষ্টব সম্পাদনে আগ্রহ নাই, কেবলমাত্র শরীর না থাকিলে উপদেশাদি দ্বারা জগতের স্থিতিসম্পাদন হইবে না বলিয়াই আপনি শরীরধারণ করিয়া রক্ষা করিতেছেন। অতএব আপনাকে নমস্কার করি।

হে ব্রহ্মণ! আপনি যোগশক্তিপ্রভাবেই হউক অথবা স্বতঃই হউক ব্রহ্মানন্দের অনুভব করিতেছেন, জগতে যতকিছু বস্তু আছে, সকল বস্তুই উহার প্রভাবে আপনার নিকটে মিথ্যারূপে প্রতিপন্ন হইয়াছে, কাজেই এই দেহকেও আপনি তুচ্ছ জানিতে পারিয়াছেন। আমি আপনার প্রতি যেরূপ ব্যবহার করিয়াছি, তাহাতে সাধারণ ব্যক্তি ক্রুদ্ধ হইয়া নিশ্চয়ই দণ্ড বিধান করিত, আপনি কিন্তু নিজ শক্তিসত্ত্বেও আমার প্রতি দণ্ডবিধান বা মনো-মালিন্যের আশ্রয় গ্রহণ করেন নাই, বরং আমার মূঢ়তা অপসারণের জন্য তত্ত্ববাক্য প্রয়োগ করিয়া সুতীব্র প্রযত্ন আশ্রয় করিয়াছেন, অতএব হে মহাত্মন্! আপনাকে নমস্কার। যে ব্যক্তি ব্রহ্মানন্দ অনুভব করিয়াছে, তাহার চিত্তে ক্রোধাদির উদ্রেক হইতে পারে না, এই জন্যই ব্রহ্মস্বরূপজ্ঞানবশতই ঐরূপ ভাব আপনার হৃদয় আশ্রয় করে নাই।

হে মহাযোগিন্! আপনি যে ব্রহ্মজ্ঞানসম্পন্ন, ইহা ত বুঝিবার উপায় নাই, কারণ যোগিগণ যে অবস্থা প্রকাশ করিয়া থাকেন, আপনি তাহা করেন নাই, পরন্তু একজন অতি নিকৃষ্ট ব্রাহ্মণের বেশাদি পরিগ্রহ করিয়াছেন। আপনার অবস্থা কোনও রূপে বাহ্যভাবদর্শনে জানা যায় না; কাজেই আমি আপনার স্বরূপ না বুঝিয়া অপরাধী হইয়াছি, আমি আপনাকে প্রণাম করি, আপনি আমার অপরাধ ক্ষমা করুন।

শ্রীব্রাহ্মণ উবাচ।

অয়ং জনো নাম চলন্ পৃথিব্যাং, যঃ পার্থিবঃ পার্থিব কস্য হেতোঃ।
তস্যাপি চাঙ্ঘ্র্যোরধি গুল্ফজঙ্ঘা,-জানূরুমধ্যোরশিরোধরাংসাঃ ॥ ৫

হে ব্রহ্মণ্! এই ক্ষণস্থায়ী দেহকে আমি চিরস্থির মনে করিতেছি ও দেহের সহিত আত্মার ভেদ উপলব্ধি করিতে পারিতেছি না। দেহের প্রতি অহঙ্কারবশতঃ আমার তত্ত্বদৃষ্টি ব্যাহত হইয়া রহিয়াছে, স্বপ্নেও একবার আত্মাকে দেহের অতিরিক্ত বলিয়া নির্ণয় করিতে পারিতেছি না। এতকাল আমার এই ব্যাধির কোনও প্রতীকারের উপায় খুঁজিয়া পাই নাই, আমার এই রোগকে রোগ বলিয়া বুঝিতেই পারি নাই, কাজেই তাহার ঔষধ কিরূপে নির্ণয় করিব? আজ আপনার তত্ত্বপূর্ণ বাক্যে আমার সেই রোগের উপযুক্ত ঔষধ নির্ণয়ে সমর্থ হইয়াছি ও আজ আমার নিকট আপনার বাক্য অমৃতের ন্যায় মধুর মনে হইতেছে। এতকাল যে তত্ত্বকথা শুনিয়াছি, তাহা ত এরূপ মধুর বোধ হয় নাই, যেহেতু সেই কথা শুনিয়া পূর্ব্বে আমার অসীম বিরক্তি উৎপন্ন হইয়াছে, কিন্তু আজ আপনার অনুগ্রহে আমার সৌভাগ্যোদয় হইয়াছে—কাজেই ঐ কথাগুলি আমার মধুর হইতেও মধুরতর বোধ হইতেছে।

হে গুরো! আপনি যাহা বলিয়াছেন, আমি সম্পূর্ণরূপে তাহার সকল অংশ হৃদয়ঙ্গম করিতে পারি নাই; কারণ আপনি যে সকল কথা বলিয়াছেন, উহা দুরূহ দর্শনশাস্ত্রের সিদ্ধান্ত, উহা আমার মত সাধারণ ব্যক্তি সাধারণ বুদ্ধির সাহায্যে কিরূপে বুঝিতে পারিবে? আপনি যদি কৃপা করিয়া উহা বুঝাইয়া না দেন, তবে আমি কিরূপে বুঝিব? ঐ বিষয় জানিবার জন্য আমার অন্তরে অত্যন্ত কৌতূহল উপস্থিত হইয়াছে, আমার সেই কৌতূহল পূর্ণ করিতে হইবে। আপনি যে সকল অধ্যাত্মতত্ত্ববোধক বাক্য প্রয়োগ করিয়াছেন, সেইগুলি আমি যাহাতে অনায়াসে হৃদয়ঙ্গম করিতে পারি, অনুগ্রহ পূর্ব্বক তাহাই আপনাকে করিতে হইবে। আপনি যে বলিয়াছেন, 'বৈদিক কর্ম্ম ও তদীয় ফলাদি' কিছুই পরমার্থতঃ সত্যভূত নহে, সকলই মিথ্যা, উহার কেবল ব্যবহারিক সত্তাই বিদ্যমান, ঐ বিষয়ে আমার চিত্তে অত্যন্ত সংশয় জাগিয়াছে। যদি বৈদিক কর্ম্মকলাপ ও তৎফলাদি বস্তুতঃ অসৎ হয়, তবে উহা কিরূপে অর্থক্রিয়াকারী হইতে পারে? অসদ্ বস্তু হইতে ত কখনও অর্থক্রিয়া দেখা যায় না; কাজেই উক্ত বিষয়ে আমার সংশয় অপনোদন করিতে হইবে। যদি অনুগ্রহ করিয়া তত্ত্ববিষয়ে উপদেশ করিয়াছেন, তবে তাহার ব্যাখ্যা করিয়া আমাকে কৃতার্থ করুন। এই বলিয়া রাজা রহূগণ বিরত হইলেন ॥ ১—৪

অন্বয়ঃ।—[ অথ রহূগণস্য প্রশ্নানন্তরমুত্তরমুপক্রমমাণঃ শ্রীব্রাহ্মণঃ প্রস্তৌতি—অয়মিত্যাদি ] হে পার্থিব! ( পৃথিবীপতে রহূগণ! ) যঃ পার্থিবঃ ( পৃথিব্যা বিকারভূতঃ ) কস্য হেতোঃ ( কস্মাদপি কারণাৎ ) পৃথিব্যাং চলন্ ( গতিমাশ্রয়ন্, ভারবহনাদিক্রিয়াং কুর্ব্বন্নিত্যর্থঃ ) অয়ং ( দৃশ্যমানঃ ভারবাহকাদিঃ ) জনো নাম ( প্রসিদ্ধঃ ) [ তথাহি যথৈব পাষাণাদিঃ পার্থিবঃ পদার্থঃ তথৈব অয়ং জনোঽপি পার্থিবঃ পদার্থ এব, পরং কেনাপি কারণেন কদাচিৎ ভারবহনাদিক্রিয়াকারিত্বমাত্রং অস্য বিশেষ ইতি ভাবঃ ] তস্যাপি ( পার্থিবস্যাপি ভারবাহকস্যাপীত্যর্থঃ ) অঙ্ঘ্র্যোঃ ( পাদয়োঃ ) অধি ( উর্য্যুপরি ) গুল্ফজঙ্ঘাজানূরুমধ্যোরশিরোধরাংসাঃ ( আদৌ পাদতলদ্বয়ং, তদূর্দ্ধে গুল্ফদ্বয়ং, তদূর্দ্ধে জঙ্ঘাদ্বয়ং, তদূর্দ্ধে জানুদ্বয়ং, তদূর্দ্ধে উরুদ্বয়ং, তদূর্দ্ধে মধ্যং কটিভাগঃ, তদূর্দ্ধে উরঃ, উরসঃ সলোপ আর্ষঃ, তদূর্দ্ধে শিরোধরা গ্রীবা, তদূর্দ্ধে অংসৌ, অংসয়োঃ শিরোধরাপেক্ষয়া উর্দ্ধগতত্বং সমুন্নতাংসদেহদর্শনেন

অংসেঽধি দার্ব্বী শিবিকা চ যস্যাং, সৌবীররাজেত্যপদেশ আস্তে।
যস্মিন্ ভবান্ রূঢ়নিজাভিমানো, রাজাস্মি সিন্ধুষিতি দুর্ম্মদান্ধঃ ॥ ৬
শোচ্যানিমাংস্ত্বং হ্যধিকষ্টদীনান্, বিষ্ট্যা নিগৃহ্নন্ নিরনুগ্রহোঽসি।
জনস্য গোপ্তাস্মি বিকত্থমানো, ন শোভসে বৃদ্ধসভাসু ধৃষ্টঃ ॥ ৭

উপপাদনীয়মিতি ধ্যেয়ম্) [ তথাহি যদ্যপি পাষাণাদীনাং পাদাদিরূপবৈচিত্র্যবিরহেণ মানবশরীরাদ্ বৈলক্ষণ্যং তথাপি পার্থিবত্বমুপাদায় ততো ন কোঽপি বিশেষ ইত্যতো জড়ত্বাৎ ন ভারঃ নাপি শ্রম ইতি ভাবঃ ] ॥ ৫

মূলানুবাদ।—ব্রাহ্মণ ভরত বলিলেন—হে পৃথিবীশ্বর! এই যে পার্থিব ব্যক্তি কোনও কারণে পৃথিবীর উপরিভাগে ভারাদি লইয়া ভারবাহকনামে প্রসিদ্ধি লাভ করিয়াছে, (এ ব্যক্তি পাষাণাদির তুল্য পৃথিবীবিকার ব্যতীত আর কিছুই নহে) তাহারও পাদদ্বয়ের উপরিভাগে গুল্ফদ্বয়, তদূর্দ্ধে জঙ্ঘাদ্বয়, তদূর্দ্ধে উরুদ্বয়, তদূর্দ্ধে কটিদেশ, তদূর্দ্ধে বক্ষঃস্থল, তদূর্দ্ধে গ্রীবা ও তদূর্দ্ধে অংসদ্বয় অর্থাৎ বাহুমূলদ্বয় বর্ত্তমান। (ইহাই মাত্র পাষাণাদির সহিত উহার বৈষম্য, পার্থিবত্ব গ্রহণ করিয়া দেখিলে উভয়ের মধ্যে আর কোনও বৈষম্যই লক্ষিত হইবে না) ॥ ৫

শ্রীধরটীকা—অবাধিতত্বমেবাসিদ্ধমিত্যাহ। হে পার্থিব। যঃ পার্থিবো বিকারঃ, স এব কস্য হেতোঃ কস্মাচ্চিৎ কারণাৎ পৃথিব্যাং চলন্ অয়ং ভারবাহকাদির্জনো নাম প্রসিদ্ধঃ। যশ্চ ন চলতি স পাষাণাদিরিত্যেতাবানেব ভেদঃ, তস্য চ জড়ত্বান্ন ভারঃ শ্রমশ্চ। কিঞ্চ ভবেদেবং যদি শ্রমস্যাশ্রয়ো নিরূপ্যেত, ন চৈতদস্তি অবয়বব্যতিরেকেণ শ্রমাশ্রয়স্যাবয়বিনোঽনিরূপণাৎ, ইত্যাশয়েনাহ। তস্যাপি পৃথ্বীবিকারস্যাপি অজ্ঘ্র্যোরধি উপর্য্যুপরি গুল্ফাদয়ঃ। উরসঃ সলোপ আর্ষঃ ॥ ৫

অন্বয়ঃ।—[ শ্রমাদেরভিমানৈকমূলকত্বমবিকৃত্য কথয়তি—অংস ইত্যাদি ] অংসে (উক্তয়োঃ শিরোধরোপরি বর্ত্তমানয়োঃ স্কন্ধয়োঃ একস্মিন্ স্কন্ধে, মম অপরেষাঞ্চ ভারবাহকানামিতি শেষঃ) অধি (ঊর্দ্ধং) দার্ব্বী (দারুবিকারভূতা, দারবীত্যত্র দার্ব্বীত্যার্ষং পদম্) শিবিকা (অস্তীতি শেষঃ), যস্যাং চ (শিবিকায়াং) সৌবীররাজেত্যপদেশঃ (সৌবীরাণাং রাজা ইতি অপদেশঃ নাম যস্য তথাভূতঃ, সৌবীরদেশাধিপতিসংজ্ঞঃ পার্থিবঃ বিকার ইত্যর্থঃ) আস্তে (অবতিষ্ঠতে), যস্মিন্ (তথাকথিতে পার্থিবে বিকারে) রূঢ়নিজাভিমানঃ (রূঢ়ঃ বদ্ধমূলঃ নিজাভিমানঃ স্বাহঙ্কারঃ যস্য তথাভূতঃ সন্) ভবান্ অস্মি (অহং) সিন্ধুষু (তদাখ্যদেশেষু) রাজা (অধিপতিঃ) ইতি দুর্ম্মদান্ধঃ (দুর্ম্মদেন অন্ধঃ দৃষ্টিশূন্যঃ) আস্তে [ তথাহি তস্যাং শিবিকায়ামারূঢ়ে ভবদীয়ে দেহে ভবান্ বর্ত্তত ইতি এবং প্রাঙ্ নিরুক্তরূপেণ বিচারে আত্মনো দেহাৎ পার্থক্যমেব সিধ্যতীতি ভাবঃ ] ॥ ৬

মূলানুবাদ।—(পূর্ব্বে যে গ্রীবার উপরিভাগে স্থিত অংসদ্বয়ের কথা বলিয়াছি, তাহার) একটী অংসে কাষ্ঠময়ী শিবিকা রহিয়াছে, যে শিবিকায় সৌবীররাজ নামধারী পার্থিব পদার্থ বর্ত্তমান আছে, সেই দেহরূপ পার্থিব পদার্থে স্বীয় অহঙ্কারে মত্ত হইয়া 'আমি সিন্ধুদেশের রাজা' এইরূপ অভিমান লইয়া আপনি অবস্থান করিতেছেন ॥ ৬

শ্রীধরটীকা।—শিবিকায়ামপি অবয়বী নাস্তি, অয়মপি নাস্তি তদাহ। সৌবীররাজেত্যপদেশো নামমাত্রং যস্য স পার্থিবো বিকার আস্তে। রাজেতি সন্ধিরার্ষঃ। যস্মিন্ ভবান্ নিরূঢ়াভিমানঃ, সিন্ধুষু রাজাস্মীতি দুর্ম্মদেনান্ধঃ সন্ ॥ ৬

অন্বয়ঃ।—[ জনগোপ্তৃত্বাভিমানেনাত্মনঃ শ্লাঘামবিক্ষিপতি—শোচ্যানিমানিত্যাদিনা ] ত্বং (সিন্ধুসৌবীরপতিঃ) অধিকষ্টদীনান্ (অধিকর্ম্মভাগিত্বেন দৈন্যাতিরেকং গতান্) ইমান্ শোচ্যান্ (শোকবিষয়ান্ অনুকম্পার্হানিত্যর্থঃ) বিষ্ট্যা (কর্ম্মমূল্যেন) নিগৃহ্নন্ (কর্ম্মমূল্যামদত্বা এষাং নিগ্রহং কুর্ব্বন্নিত্যর্থঃ) হি (নিশ্চিতং) নিরনুগ্রহঃ

যদা ক্ষিতাবেব চরাচরস্য, বিদাম নিষ্ঠাং প্রভবঞ্চ নিত্যম্।
তন্নামতোঽন্যদ্ ব্যবহারমূলং, নিরূপ্যতাং সৎ ক্রিয়য়ানুমেয়ম্ ॥ ৮
এবং নিরুক্তং ক্ষিতিশব্দবৃত্ত,-মসন্নিধানাৎ পরমাণবো যে।
অবিদ্যযা মনসা কল্পিতাস্তে, যেষাং সমূহেন কৃতো বিশেষঃ ॥ ৯

( নিঃ ন বিদ্যতে অনুগ্রহঃ দয়া যস্য তথাভূতঃ ) অসি ( ভবসি ) [ তথাহি এতে দীনা যথা ভারবহনেন শ্রান্তাঃ ক্লান্তাশ্চ দৃশ্যন্তে তথা এতে বিশেষতোঽনুকম্পনীয়াঃ, পরং ভবান্ অনুকম্পামকৃত্বা কর্ম্মবেতনমপ্যেষাং ন নিষ্পাদয়সি, স্বতবাঞ্চ শিবিকাবাহনে শৈথিল্যলেশমপি দৃষ্ট্বা নিগৃহ্ণাসি ইতি কোঽয়ং তে ব্যবহার ইতি ভাবঃ ] [অহং] জনস্য ( সাধারণজনস্য ) গোপ্তা ( রক্ষিতা ) অস্মি [ ইতি ] বিকত্থমানঃ ( শ্লাঘাং কুর্ব্বন্ ) [ অতএব ] ধৃষ্টঃ ( মিথ্যাপ্রগল্ভঃ ত্বং ) বৃদ্ধসভাসু ( বিবেচকানাং সমিতৌ ) ন শোভসে [ তথাহি ত্বং রক্ষণব্যপদেশেন লোকানাং পীড়নং কৃত্বা অন্যায্যকারী ভবসীতি ভাবঃ ] ॥ ৭

**মূলানুবাদ**।—হে রাজন্! এই সকল অধিক কষ্টভাগী দীনভাবাপন্ন শোচনীয় অবস্থাযুক্ত ব্যক্তিগণকে বেতন না দিয়া কর্ম্মে নিযুক্ত করিয়া তুমি যে নিগৃহীত করিতেছ, ইহাতে তুমি নিতান্ত নির্দ্দয় বলিয়া প্রতিপন্ন হইতেছ। আর 'আমি লোকের রক্ষক' এই বলিয়া তুমি যে মহদ্ ব্যক্তিগণের সভামধ্যে আত্মশ্লাঘা কর, ইহাও তোমার পক্ষে শোভা পায় না ॥ ৭

**শ্রীধরটীকা**।—শোচ্যান্ ইমান্ বিষ্টা নিগৃহ্ণন্ নিষ্কৃপো বর্ত্তসে, অতো মিথ্যৈব গোপ্তাস্মীতি শ্লাঘমানো মহতাং সভাসু ন শোভসে, যতো ধৃষ্টঃ ॥ ৭

**অন্বয়ঃ**।—[ অথ পূর্ব্বপূর্ব্বাবয়বানামুত্তরোত্তরাবয়বভাবং সম্ভাব্য তেষামপ্যনিরূপণেন তৎপ্রতিষেধমাহ—যদেত্যাদিনা ] যদা চরাচরস্য ( জগতঃ ) নিষ্ঠাং ( বিনাশং ) প্রভবঞ্চ ( সমুৎপত্তিঞ্চ ) নিত্যং ( সদা ) ক্ষিতাবেব ( পৃথিব্যামেব ) বিদাম ( জানীমঃ ) তৎ ( তস্মাৎ ) নামতঃ ( নামধেয়াৎ ) অন্যৎ ক্রিয়য়া ( অর্থক্রিয়য়া ) অনুমেয়ম্ ( অনুমানযোগ্যম্ ) সৎ ব্যবহারমূলং ( ব্যবহারস্য কারণং ) নিরূপ্যতাম্ ( অথবা সদ্ব্যবহারস্য মূলং নিত্যং নিরূপ্যতামিত্যর্থঃ ) [ অস্তি হি শ্রুতিঃ—"বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্যমি"তি তথাহি যে কিল পৃথিব্যাদীনাং বিকারাঃ ঘটাদয়ঃ তেষাং মৃত্তিকাস্বরূপাপরিহারাদর্শনেন পর্য্যবসানে মৃত্তিকামাত্রতয়া অবস্থানাৎ সত্যাবস্থা মৃত্তিকাভাব ইতি পার্থিবস্য শরীরাদেরপি তথাত্বমবগন্তব্যম্ ) ॥ ৮

**মূলানুবাদ**।—যখন চরাচর সকলের ক্ষিতিতেই বিনাশ ও ক্ষিতিতেই উৎপত্তি দেখা যায়, তখন নাম ব্যতীত ক্রিয়ানুমেয় সৎ ব্যবহারমূল কি আছে, ইহা নিরূপণ কর ॥ ৮

**শ্রীধরটীকা**।—ন চোত্তরোত্তরাবয়বভাবঃ পূর্ব্বপূর্ব্বাবয়বানাং ভবেদিতি বাচ্যং, তেষামপি অনিরূপণাৎ ইত্যাশয়েনাহ—যদেতি। নিষ্ঠাং নাশং, প্রভবমুৎপত্তিং, বিদাম বিদ্মঃ, তৎ তদা ক্ষিতেরন্যস্য বিকারস্যাভাবাৎ নামমাত্রাদন্যৎ ব্যবহারস্য মূলং কারণম্ অর্থক্রিয়য়া সদিত্যনুমেয়ং নিরূপ্যতাম্। তথাচ শ্রুতিঃ—'বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্য'মিতি ॥ ৮

**অন্বয়ঃ**।—[ অথ তর্হি ক্ষিতিঃ সত্যভূতা স্যাদিত্যাকাঙ্ক্ষায়াং ক্ষিতেরপি মিথ্যাত্বং কারণনয়েন সমুপপাদয়তি—এবমিত্যাদিনা ] অসন্নিধানাৎ ( অসৎসু সূক্ষ্মভূতেষু কারণাত্মকেষু পরমাণুষু নিধানাৎ বিলয়াৎ ) ক্ষিতিশব্দবৃত্তং ( ক্ষিতিশব্দস্য ক্ষিতিপদবাচ্যায়াঃ পৃথিব্যা ইত্যর্থঃ বৃত্তং বর্ত্তনং সত্তেতি যাবৎ ) এবং ( ঈদৃশং নামমাত্রত এবেত্যর্থঃ ) নিরুক্তম্। [ তথাহি পৃথিব্যা অপি বিনাশকারণাদিসমবধানেন যদা স্বকারণে বিলয়স্তদা তস্যা

এবং কৃশং স্থূলমণুর্বৃহদ্ য,-দসচ্চ সজ্জীবমজীবমন্যৎ ।
দ্রব্যস্বভাবাশয়কালকর্ম্ম,-নাম্নাজযাবেহি কৃতং দ্বিতীয়ম্ ॥ ১০
জ্ঞানং বিশুদ্ধং পরমার্থমেক,-মনন্তরন্ত্ববহির্ব্রহ্ম সত্যম্ ।
প্রত্যক্ প্রশান্তং ভগবচ্ছব্দসংজ্ঞং, যদ্ বাসুদেবং কবযো বদন্তি ॥ ১১

অভাবেন ন চিরস্থিরমদং শক্যং বক্তুম্ অতো মিথ্যৈবেয়মপীতি ভাবঃ ) যেষাং ( পরমাণুনাম্না পদার্থানাম্ ) সমূহেন বিশেষঃ ( স্থূলাবয়বিরূপঃ পৃথিব্যাদিপদার্থঃ ) কৃতঃ ( উৎপাদিতঃ ) [ তথাভূতাঃ ] যে পরমাণবঃ [ তে ] অবি দ্যা ( অজ্ঞানেন ) মনসা ( কল্পিতাঃ ) ( রচিতাঃ ) [ তথাহি যদিদং পরমাণুরূপং বস্তু পৃথিব্যাদিনিদানং তথাপি মায়াসহকারেণ কল্পিতমসদ্ভূতমেব ন তু বস্তুভূতমিতি ভাবঃ ] ॥ ৯

মূলানুবাদ।—পার্থিববস্তুর উপাদানরূপ পৃথিবী যখন লয় প্রাপ্ত হয়, তখন নিজ উপাদান সূক্ষ্ম পরমাণুগুলি লয়প্রাপ্ত হইয়া থাকে ; কাজেই ক্ষিতিশব্দবাচ্য পৃথিবী পদার্থের সত্তাও নামমাত্রেই বুঝিতে হইবে। যে পরমাণুগুলি পুঞ্জীভূত হইয়া পৃথিবীরূপ স্থূলাবয়বী উৎপাদন করে, সেই পরমাণুগুলি অবিদ্যাসহকারে মনদ্বারা কল্পিত, ( কাজেই উহাও বস্তুতঃ সৎপদার্থ নহে )॥ ৯

শ্রীধরটীকা।—তর্হি ক্ষিতেঃ সত্যতা স্যাৎ? তত্রাহ। এবং ক্ষিতিশব্দস্যাপি বৃত্তং বর্ত্তনম্ অর্থং বিনৈব নিরুক্তম্, যদ্বা ক্ষিতিশব্দস্য বৃত্তং যস্মিন্ তদপি মিথ্যাত্বেন নিরুক্তমিত্যর্থঃ। কুতঃ? অসৎসু সূক্ষ্মেষু পরমাণুষু স্বকারণভূতেষু নিধানাৎ লয়াৎ। অতঃ পরমাণুব্যতিরেকেণ ক্ষিতির্নাস্তীত্যর্থঃ। পরমাণবস্তর্হি সত্যাঃ স্যুঃ? তত্রাহ। তে মনসা কার্য্যানুপপত্ত্যা বাদিভিঃ কল্পিতাঃ। কল্পনাবীজমাহ। যেষাং সমূহেন বিশেষঃ কৃতঃ, যেষাং সমূহঃ পৃথ্বীবুদ্ধ্যালম্বনমিত্যর্থঃ। অবয়বিনো নিরস্তত্বাৎ সমূহগ্রহণম্। তথাপি সত্যাঃ স্যুঃ? ন। অবিদ্যয়া প্রপঞ্চস্য ভগবন্মায়াবিলসিতত্বাৎ অজ্ঞানেন কল্পিতাঃ॥ ৯

অন্বয়ঃ।—[ অথ সর্ব্বস্য মায়ারচিতত্বমাহ—এবমিত্যাদিনা ] কৃশং ( হ্রস্বপরিমাণং ) স্থূলং ( তদ্বিপরীতম্। অণুঃ ( ক্ষুদ্রং বস্তু ) বৃহৎ অসৎ ( ব্যবহারতঃ বিনাশযুক্তং ) সৎ ( ব্যবহারিকসত্তাযুক্তং ) জীবং ( চেতনম্ ) অজীবম্ ( অচেতনং জড়ভূতম্ ) অন্যচ্চ ( এতদতিরিক্তঞ্চ ) যৎ দ্বিতীয়ং ( দ্বৈতযুক্তং বস্তু ) [ তৎসর্ব্বং ] এবম্ ( উক্তরূপেণ ) দ্রব্যস্বভাবাশয়কালকর্ম্মনাম্না ( তত্তৎসংজ্ঞয়া ) অজয়া ( অনাদিভূতয়া অবিদ্যয়া ) কৃতং ( নির্ম্মিতম্ ) অবেহি ( জানীহি ) [ তথাহি সর্ব্বস্যাস্য নামাদিকমজ্ঞানবিজৃম্ভিতমেবেতি ভাবঃ ] ॥ ১০

মূলানুবাদ।—কৃশ, স্থূল, অণু, বৃহৎ, সৎ, অসৎ, চেতন, অচেতন, ও তদ্ব্যতিরিক্ত যত কিছু দ্বৈতযুক্ত বস্তু জগতে আছে, সকলগুলিই দ্রব্য, স্বভাব, আশয়, কাল ও কর্ম্মনামে অনাদি অবিদ্যা হইতে উৎপন্ন হইয়াছে জানিবে। ( উহা ভ্রমপ্রসূত ; বাস্তবিক উহার সত্যতা নাই )॥ ১০

শ্রীধরটীকা।—এবমন্যদপি কৃশত্বাদিধর্ম্মকং বুদ্ধ্যা প্রতীতং দ্বিতীয়ং দ্বৈতং দ্রব্যাদিনাম্না উপলক্ষিতয়া অজয়া মায়য়া কৃতমবেহি। তত্র কৃশং হ্রস্বং, স্থূলং তৎপ্রতিযোগি, অণুবৃহতোঃ পৃথগুপাদানাৎ। অসৎ কারণং, সৎ কার্য্যং, জীবং চেতনম্, অজীবং জড়ম্॥ ১০

অন্বয়ঃ।—অথৈবং সর্ব্বস্যাস্য জগতঃ অসত্যত্বমভিধায় কেবলব্রহ্মস্বরূপস্য বিজ্ঞানস্য সত্যত্বমাহ—জ্ঞানমিত্যাদিনা ] তু ( কিন্তু ) বিশুদ্ধং ( নির্ম্মলাত্মকং ) জ্ঞানং ( জ্ঞানস্বরূপম্ ) পরমার্থম্ একম্ ( অদ্বয়ম্ ) অনন্তরম্ ( আভ্যন্তরশূন্যম্ ) অবহিঃ ( বাহ্যভাবশূন্যং ) ব্রহ্ম ( এব ) সত্যম্ ( নান্যৎ কিমপীতি ভাবঃ ) [ ননু কিন্তৎ ব্রহ্ম ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—প্রত্যগিত্যাদি ] প্রত্যক্ ( বিজ্ঞানময়ং ) প্রশান্তং ( নির্বিকারং ) ভগবচ্ছব্দসংজ্ঞং ( ভগবচ্ছব্দঃ

রহূগণৈতৎ তপসা ন যাতি, ন্ চেজ্যয়া নির্ব্বপণাদ্ গৃহাদ্ বা।
ন চ্ছন্দসা নৈব জলাগ্নিসূর্য্যৈ,-র্বিনা মহৎপাদরজোঽভিষেকম্॥ ১২
যত্রোত্তমঃশ্লোকগুণানুবাদঃ, প্রস্তূয়তে গ্রাম্যকথাবিঘাতঃ।
নিষেব্যমাণোঽনুদিনং মুমুক্ষো,-র্মতিং সতীং যচ্ছতি বাসুদেবে॥ ১৩

সংজ্ঞাবাচকপদং যস্য তথাভূতং) যৎ (বস্তু) [তৎ] কবয়ঃ (পণ্ডিতাঃ) বাসুদেবং বদন্তি [তথাহি বাসুদেবরূপধৃক্ ব্রহ্মপদার্থ এব জগতি সত্যঃ তদ্ব্যতিরিক্তং সর্ব্বমেব মিথ্যেতি অবধারণীয়মিতি ভাবঃ]॥ ১১

মূলানুবাদ।—বিশুদ্ধ জ্ঞানময় পরমার্থ অদ্বিতীয় বাহ্যাভ্যন্তরশূন্য ব্রহ্মপদার্থই একমাত্র সত্য। উহা প্রতি আত্মার সহিত সম্বদ্ধ বলিয়া প্রত্যক্, উহার কোনও বিকার নাই, ভগবান্ শব্দে তাঁহারই বোধ হইয়া থাকে। পণ্ডিতগণ তাঁহাকেই বসুদেবনন্দন বলিয়া অভিহিত করিয়া থাকেন॥ ১১

শ্রীধরটীকা।—তর্হি কিং সত্যম্? তদাহ। জ্ঞানং সত্যম্। ব্যবহারিকসত্যত্বং ব্যাবর্ত্তয়তি—পরমার্থম্। বৃত্তিজ্ঞানব্যবচ্ছেদার্থানি ষড়্বিশেষণানি—বিশুদ্ধং, তচ্চাবিশুদ্ধম্। একং, তৎ তু নানারূপম্। অনন্তরমবহির্বাহ্যাভ্যন্তরশূন্যং, তৎ তু বিপরীতম্। ব্রহ্ম পরিপূর্ণং, তৎ তু পরিচ্ছিন্নম্। প্রত্যক্, তৎ তু বিষয়াকারম্। প্রশান্তং নির্ব্বিকারং, তৎ তু সবিকারম্। তদেবং স্বরূপং জ্ঞানং সত্যমিত্যুক্তম্। কীদৃশং তৎ? ঐশ্বর্য্যাদিষড়্গুণত্বেন ভগবচ্ছব্দঃ সংজ্ঞা যস্য। যচ্চ জ্ঞানং বাসুদেবং বদন্তি॥ ১১

অন্বয়ঃ।—[অথ তস্য পরব্রহ্মণঃ কেবলং মহৎপাদরজোঽভিষেকলভ্যত্বমাহ—রহূগণেত্যাদিনা] হে রহূগণ! মহৎপাদরজোভিষেকং (মহতাং পাদরজসা অভিষেকং) বিনা তপসা (চান্দ্রায়ণাদিব্রতানুষ্ঠানেন) এতৎ (ব্রহ্ম) ন যাতি (লভতে), ইজ্যয়া (যাগেন) নির্বপণাৎ (অন্নাদিসংবিভাগাৎ) গৃহাদ্ বা (গৃহনিমিত্তকোপকারাদিকার্য্যাদিত্যর্থঃ) ন চ [যাতীতি শেষঃ], ছন্দসা (বেদাভ্যাসেন) ন, জলাগ্নিসূর্য্যৈঃ (জলং স্নানীয়সলিলাদিকং অগ্নিঃ হোমসাধনহুতাশনাদিঃ, সূর্য্যঃ উপাসনাদিবিষয় ইত্যর্থঃ তৈঃ, অথবা জলাদিকরণক-তপশ্চরণৈঃ নৈব (এতৎ ব্রহ্ম যাতীতি শেষঃ।)॥ ১২

মূলানুবাদ।—হে রহূগণ! মহৎজনের পদধূলিদ্বারা অভিষেক ভিন্ন তপস্যা, চান্দ্রায়ণাদি ব্রত, যাগযজ্ঞাদি, অন্নাদির সম্যক্ বিভাগ, গৃহধর্ম্মনিমিত্তক পরোপকারাদি ব্রত, বেদাভ্যাস কিংবা জল, অগ্নি বা সূর্য্যদ্বারা (জলদ্বারা নিয়মস্নান, অগ্নিতে হোমাদি ও সূর্য্যোপাসনাদি দ্বারা) এই ব্রহ্মলাভ হইতে পারে না॥ ১২

শ্রীধরটীকা।—এবং তৎপ্রাপ্তিশ্চ মহৎসেবাং বিনা ন ভবতীত্যাহ। হে রহূগণ! এতজ্জ্ঞানং তপসা পুরুষো ন যাতি। ইজ্যয়া বৈদিককর্ম্মণা। নির্ব্বপণাৎ অন্নাদিসংবিভাগেন, গৃহাদ্ বা তন্নিমিত্তপরোপকারেণ। ছন্দসা বেদাভ্যাসেন। জলাগ্ন্যাদিভিরুপাসিতৈঃ॥ ১২

অন্বয়ঃ।—[অথ ভগবদ্গুণানুবাদস্য বাসুদেবভক্তিজনকতামাহ—যত্রেত্যাদিনা] যত্র (যস্মিন্ মহৎপাদরজোঽভিষেকে সতি অথবা যেষু মহৎসু অথবা যত্র স্থানে) গ্রাম্যকথাবিঘাতঃ (গ্রাম্যকথানাং নিকৃষ্টবচনানাং বিঘাতঃ অপনোদনং যস্মাৎ তথাভূতঃ) উত্তমঃশ্লোকগুণানুবাদঃ (উত্তমঃশ্লোকস্য ভগবতঃ শ্রীবিষ্ণোঃ গুণানুবাদঃ গুণকথনং) প্রস্তূয়তে (প্রারভ্যতে) [তত্র] নিষেব্যমাণঃ (সমাশ্রিয়মাণঃ সঃ) অনুদিনং (নিত্যং) মুমুক্ষোঃ (মুক্তিমিচ্ছোঃ জনস্য) বাসুদেবে সতীং মতিং যচ্ছতি (উৎপাদয়তি, মহতাং সঙ্গাৎ ভগবৎকথানুরাগঃ তস্মাচ্চ ভগবতি পরাসক্তিলাভ ইতি ভাবঃ)॥ ১৩

মূলানুবাদ।—যে স্থানে গ্রাম্য অপকৃষ্ট কথার বিঘাতকারী শ্রীভগবানের গুণানুবাদ প্রারব্ধ হয়, সেইস্থানে

অহং পুরা ভরতো নাম রাজা, বিমুক্তদৃষ্টশ্রুতসঙ্গবন্ধঃ।
আরাধনং ভগবত ঈহমানো, মৃগোঽভবং মৃগসঙ্গাদ্ধতার্থঃ॥ ১৪
সা মাং স্মৃতির্মৃগদেহেঽপি বীর, কৃষ্ণার্চ্চনপ্রভবা নো জহাতি।
অথো অহং জনসঙ্গাদসঙ্গো, বিশঙ্কমানো বিবৃতশ্চরামি॥ ১৫
তস্মান্নরোঽসঙ্গসুসঙ্গজাত,-জ্ঞানাসিনৈবেহ বিবৃক্‌ণমোহঃ।
হরিং তদীহাকথনশ্রুতাভ্যাং, লব্ধস্মৃতির্যাত্যতিপারমধ্বনঃ॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে ব্রাহ্মণ-রহূগণসংবাদে দ্বাদশোঽধ্যায়ঃ॥ ১২

শ্রীভগবানের গুণানুবাদ সেবিত হওয়ায় উহা মুমুক্ষুজনের সম্বন্ধে বাসুদেবের প্রতি নির্ম্মল অনুরাগ দান করিয়া থাকে॥ ১৩

**শ্রীধরটীকা।**—মহৎসেবায়াস্তৎপ্রাপ্ত্যুপায়তামাহ। যত্র যেষু মহৎসু। গ্রাম্যকথানাং বিঘাতো যস্মাৎ॥ ১৩

**অন্বয়ঃ।**—[অথ কৃতাপরাধস্যাপি মে অপরাধমগণয়ন্ সদুপদেশেনোপকুর্ব্বন্ কো ভবানিত্যাকাঙ্ক্ষায়ামাত্ম-পরিচয়ং প্রস্তৌতি—অহমিত্যাদিনা] পুরা (পূর্ব্বস্মিন্ কালে) ভরতো নাম রাজা অহম্ বিমুক্তদৃষ্টশ্রুতসঙ্গবন্ধঃ(বিমুক্ত পরিত্যক্তঃ দৃষ্টে শ্রুতে চ ব্যবহারে সঙ্গবন্ধঃ আসক্তিলক্ষণঃ যেন তথাভূতঃ, অথবা বিমুক্তঃ দৃষ্টশ্রুতাভ্যাং সঙ্গবন্ধঃ সঙ্গনিমিত্তকঃ বন্ধঃ যেন তথাভূতঃ সন্) ভগবতঃ আরাধনম্ ঈহমানঃ (কুর্ব্বন্) মৃগসঙ্গাৎ (মৃগশাবকে আসক্তিবশাৎ) হতার্থঃ (হতঃ বিনষ্টঃ অর্থঃ স্বপ্রয়োজনম্ অসঙ্গত্বাদিকং যস্য তথাভূতঃ) মৃগঃ অভবম্। [তথাহি আদৌ রাজাপি সন্ রাজ্যং ত্যক্ত্বা বনমধ্যমবসম্, ততঃ কদাচিৎ ভগবন্তমারাধয়ন্ দৈবাৎ মৃগশাবকমনাশ্রয়ং মাতৃহীনমুপ-লভ্য তস্য লালনাদিনা ব্যাসক্তঃ পরতো মৃগযোনৌ জন্মলব্ধবানিতি প্রাক্তনস্বীয়প্রয়োজনাৎ ভ্রংশ ইতিভাবঃ]॥১৪

**মূলানুবাদ।**—হে রাজন্! আমি পূর্ব্বে ভরত নামে রাজা ছিলাম; দৃষ্ট ও শ্রুত ব্যবহারে আসক্তি পরিত্যাগ পূর্ব্বক ভগবানের আরাধনা করিতে করিতে মৃগশাবকের সঙ্গলাভহেতু মৃগরূপে জন্মগ্রহণ করিলাম॥ ১৪

**শ্রীধরটীকা।**—বিষয়সঙ্গস্য যোগভ্রংশক ইতি বদন্ কস্ত্বং নিগূঢ়শ্চরসীতি প্রশ্নস্যোত্তরমাহ—অহমিতি দ্বাভ্যাম্। বিমুক্তো দৃষ্টশ্রুতাভ্যাং সঙ্গনিমিত্তো বন্ধো যেন। হতোঽর্থঃ প্রয়োজনং যস্য॥ ১৪

**অন্বয়ঃ।**—[অথ মৃগদেহলাভানন্তরমপি তত্রৈব দেহে স্বস্য তত্ত্বজ্ঞানাবিচ্ছেদমাহ—সা মামিত্যাদিনা] হে বীর! সা কৃষ্ণার্চ্চনপ্রভবা (কৃষ্ণস্য ভগবতঃ বাসুদেবাত্মকস্য পরব্রহ্মণঃ অর্চ্চনম্ আরাধনমেব প্রভব উৎপত্তিভূমি-র্যস্যাঃ সা) স্মৃতিঃ মৃগদেহেঽপি মাং নো জহাতি (ন পরিত্যজতি স্ম, তথাহি মানবদেহাবচ্ছেদেন সমুৎপন্নজ্ঞানপ্রভব-সংস্কারস্য মানবদেহরূপসমুদ্বোধকসমবধানেন এব স্মৃতিনিয়ম ইতি সত্যপি নিয়মে প্রকৃতে তদভাবেঽপি মৃগদেহস্য তাদৃশসংস্কারোদ্বোধকত্বমিত্যপিশব্দতাৎপর্য্যম্) অথো (অস্মাৎ কারণাৎ) অহং জনসঙ্গাৎ (জনসঙ্গরূপদোষাৎ) বিশঙ্কমানঃ (ভয়ং প্রাপ্নুবন্) অসঙ্গঃ (সঙ্গরহিতঃ, জনসঙ্গং দূরে পরিত্যজন্ ইত্যর্থঃ) অবিবৃতঃ (অপ্রকটঃ, আত্মস্বরূপং প্রচ্ছাদয়ন্ ইত্যর্থঃ) চরামি (বিচরামি) ১৫

**মূলানুবাদ।**—হে বীর! কৃষ্ণের উপাসনা-প্রসূত সেই স্মৃতি আমাকে মৃগদেহেও পরিত্যাগ করে নাই। অতএব আমি জনসঙ্গ হইতে ভীত হইয়া অসঙ্গ অবস্থায় প্রচ্ছন্নভাবে বিচরণ করিতেছি॥ ১৫

**শ্রীধরটীকা।**—শ্রীকৃষ্ণার্চ্চনং ভ্রষ্টমপি উদ্ধবতীত্যাহ—সেতি। জনসঙ্গাৎ বিশঙ্কমানঃ। অবিকৃতঃ অপ্রকটঃ॥ ১৫

**অন্বয়ঃ।**—[ অথ হরিগুণানুবাদাদেঃ পরমার্থজনকতামুপপাদ্য উপসংহরতি—তস্মাদিত্যাদিনা ] তস্মাৎ নরঃ অসঙ্গসুসঙ্গজাতজ্ঞানাসিনা ( অসঙ্গঃ সঙ্গশূন্যঃ জনঃ তস্য সুসঙ্গেন সুসমাগমেন জাতং সমুৎপন্নং জ্ঞানমেব অসিঃ তেন ) এব ইহ বিবৃক্ণমোহঃ ( বিবৃক্ণঃ ছিন্নঃ মোহঃ যস্য তথাভূতঃ সন্ ) তদীহাকথনশ্রুতাভ্যাং ( তস্য হরেঃ ঈহানাং চেষ্টানাং চরিতানামিত্যর্থঃ কথনং কীর্ত্তনং শ্রুতং শ্রবণঞ্চ তাভ্যাং, তদীয়চরিতকীর্ত্তনশ্রবণাভ্যামিত্যর্থঃ ) লব্ধস্মৃতিঃ ( লব্ধা প্রাপ্তা স্মৃতিঃ প্রাক্তনজন্মবৃত্তাদিস্মরণমিত্যর্থঃ যেন তথাভূতঃ সন্ ) অধ্বনঃ (সংসারপথস্য) অতিপারং ( পারমতিক্রম্য ) হরিং যাতি ( লভতে ) [ তথাহি ত্বং হরিচরিতকীর্ত্তনং তৎকথাশ্রবণঞ্চ কুরু, তত এব তব পরমার্থলাভঃ স্যাদিতি ভাবঃ। ] ১৬

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে দ্বাদশোঽধ্যায়ঃ॥ ১২

**মূলানুবাদ।**—এইজন্য মানব, অসঙ্গ ব্যক্তির উত্তম সঙ্গহেতু উৎপন্ন জ্ঞানরূপ অসি দ্বারাই মোহ উচ্ছিন্ন করিয়া শ্রীহরির চরিত কথা কীর্ত্তন ও তাহার শ্রবণরূপ ক্রিয়াহেতু স্মৃতিপ্রাপ্ত হইয়া সংসার মার্গ অতিক্রম করিয়া শ্রীহরিকে লাভ করে॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে দ্বাদশাধ্যায়ঃ॥ ১২

**শ্রীধরটীকা।**—অসঙ্গৈর্মহদ্ভির্যঃ সুসঙ্গস্তেন জাতং জ্ঞানমেবাসিঃ খড়্গস্তেন ছিন্নমোহঃ সন্ অধ্বনঃ সংসার-মার্গস্য অতিশয়িতং শ্রেষ্ঠং পারং হরিং যাতি। যদ্বা পারম্ অতি অতিক্রম্য হরিং যাতি, অতিরতিক্রমণে চেতি কর্ম্মপ্রবচনীয়ত্বাৎ দ্বিতীয়া। তস্য হরেরীহানাং কথনশ্রুতাভ্যাং লব্ধা স্মৃতির্যেন সঃ॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে দ্বাদশোঽধ্যায়ঃ॥ ১২

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—রাজা রহূগণ যখন নিজ হৃদয়ের সংশয় ব্রাহ্মণ ভরতের নিকট স্পষ্টভাবে ব্যক্ত করিলেন এবং ঐ সংশয়ের উচ্ছেদ সাধনই প্রার্থনা করিলেন, তখন ভরত কৃপাপূর্ব্বক বলিতে লাগিলেন—হে রাজন্! আমি আপনার প্রশ্নের উত্তর বলিতেছি, শ্রবণ করুন।

এই যে নরদেহটী দেখিতেছেন, ইহা পার্থিব। শরীর নানা প্রকার, কোনও শরীর পার্থিব, কোনও শরীর তৈজস, কোনও শরীর জলীয়, আবার কোনও শরীর বায়বীয়, ইহা দার্শনিক মতের বিরুদ্ধ সিদ্ধান্ত নহে। এই যে মানব, পশু ও পক্ষী প্রভৃতির শরীর প্রতিনিয়ত দৃষ্টিগোচর হইতেছে, ইহা পৃথিবীর উপাদানে গঠিত বলিয়া পার্থিব। ঐ যে সূর্য্য প্রতিনিয়ত কিরণ বিকিরণ করিয়া জগতকে আলোক দান ও বৃষ্টিপ্রভৃতি দ্বারা শস্যাদি বর্দ্ধনপূর্ব্বক জগতকে জীবিত রাখেন, ঐ সূর্য্যেরও পৃথিবীর মত একটী লোক আছে, সেই স্থানে যে সকল দেহ উৎপন্ন হয়, তাহার উপাদান তেজ বলিয়া উহা তৈজস দেহ। বরুণদেবের লোকে যে দেহ উৎপন্ন হয়, উক্ত দেহ জলীয় এবং বায়ুলোকে যে দেহ উৎপন্ন হয় সেই দেহ অথবা পিশাচাদির দেহ বায়বীয়, ইহা শাস্ত্রসিদ্ধান্ত। উক্ত দেহগুলি যেমন পার্থিবাদি ভাগে বিভক্ত, এইরূপ অপর জড় বস্তু সমূহেরও পার্থিবাদি বিভাগ দেখিতে পাওয়া যায়। এই বস্তুগুলির মধ্যে আমাদের এই পার্থিব দেহ জঙ্গম বা গতিশীল। জীব ইহা প্রাক্তন কর্ম্মবশে লাভ করিয়া থাকে। যাহার যেমন কর্ম্ম, তদনুসারে আত্মা শুভাশুভময় পশু, পক্ষী, কীট, পতঙ্গ, মনুষ্যাদির দেহকে আশ্রয় করিয়া থাকেন। এই যে আমাদের দেহ গতিশীল, ইহা কারণবিশেষ বশতই জঙ্গমভাব ধারণ করিয়া থাকে। এখন আলোচনা করিলে ইহাই প্রতিপন্ন হয় যে, পার্থিবরূপে ঘট, পট, মৃত্তিকা, বৃক্ষ,

লতা ও মনুষ্যদেহ—এ সকলের মধ্যে কোনও পার্থক্য নাই, পার্থক্য কেবল আকার গত। ঘটের আকার একরূপ, পটের আকার একরূপ, আবার মনুষ্যদেহাদির আকার অন্যরূপ, ঐ আকারের ভেদহেতুই বস্তুর ভেদ ব্যবহৃত হইয়া থাকে, অথচ পার্থিবত্ব ধর্ম্ম গ্রহণ করিলে সকল পার্থিব বস্তুই একজাতীয় বলিয়া ব্যবহৃত হয়। মনুষ্য দেহের সহিত অন্য দেহের পাদ, পাণি প্রভৃতি অবয়বাদি লইয়া যে বৈষম্য আছে, তাহা চক্ষুষ্মান্ ব্যক্তি মাত্রকেই আর বুঝাইয়া দিতে হইবে না। এই দেহের কিছুই সত্য নহে, ইহা যখন বিনাশপ্রাপ্ত হইবে, তখন প্রথম ইহা পৃথিব্যাদিরূপে পর্য্যবসিত হইবে, পরে যখন সেই পৃথিবীও লয়প্রাপ্ত হইবে, তখন তদীয় কারণে উহা লীন হইবে, এইরূপে জাগতিক বস্তুমাত্রই স্বস্বকারণে লীন হইয়া থাকে।

হে রাজন্! এই যে দেখিতেছেন—আজ আপনি রাজা, কত লোক আপনার আদেশপালনের জন্য সদা শশব্যস্তভাবে আপনার আদেশের প্রতীক্ষায় রহিয়াছে। আপনি কত লোককে নিগ্রহ বা অনুগ্রহ করিতে পারেন, আপনার অসীম প্রভাব, লৌকিক সুখ আপনার করায়ত্ত, আপনি এই সকল বিষয়ের মোহে মুগ্ধ হইয়া রহিয়াছেন। অথচ এ সকল বিষয়ই বিনশ্বর; অস্থায়ী বিষয়কে আপনি ভ্রমক্রমে স্থায়ী বলিয়া ধারণা করিয়া লইতেছেন, ইহা আপনার ন্যায্য হইতেছে না। আপনি প্রভাবশালী রাজা বলিয়া দুষ্টজনের নিগ্রহ ও শিষ্টজনের প্রতি অনুগ্রহের অভিমান পোষণ করিতেছেন, কিন্তু এই শিবিকাবাহক ব্যক্তিগণের প্রতি ত আপনি কোনও অনুগ্রহ করিতেছেন না। তাহারা প্রাণান্ত পরিশ্রম করিয়া আপনার শিবিকাবহন করিতেছে; অথচ আপনি তাহাদিগকে উপযুক্ত বেতনও দিতেছেন না। ইহা কি আপনার রাজাভিমানের যোগ্য হইতেছে? ইহাদিগকে বিনা বেতনে তাড়না করিয়া নিজ শিবিকাবহন কার্য্যে নিযুক্ত করা ত রাজধর্ম্ম হইতেছে না। যদি বাস্তবিক মিথ্যা অভিমান পোষণ করেন, তবে অভিমানের পক্ষে যাহা যোগ্য, তাহাও ত করিতে হইবে। কিন্তু বর্ত্তমান ব্যবহার আপনার সেরূপ নহে। আপনি রাজ-গৌরবে মণ্ডিত হইয়া "আমি লোকের রক্ষাকর্ত্তা," এই বলিয়া যে গৌরব প্রকাশ করিতেছেন, তাহা আপনার ধৃষ্টতামাত্র; কারণ আপনি কি জানেন না যে, কাহারও কোনও বিষয়ে স্বাধীনতা নাই, প্রাক্তন বা ঐহিক অদৃষ্ট অনুসারেই জীব যত কিছু সুখ দুঃখাদি ভোগ করিয়া থাকে। সুতরাং যে ব্যক্তি বিবেচক, সে এ কথা কখনও মনে করে না। অদৃষ্ট জীবকে যে পথে চালিত করিবে, জীব ঠিক সেই পথ ছাড়া আর কোনও পথে যাইতে পারে না, অতএব লোক নিজ ভাগ্যানুসারেই রক্ষিত হয়। সুতরাং আপনি কেবল বৃথা অভিমান পোষণ করিয়া থাকেন। আপনার এমন ক্ষমতা নাই যে অদৃষ্টের বিরুদ্ধে কাহারও কোনও ইষ্ট বা অনিষ্ট করিতে পারেন; অতএব আপনার এ ধৃষ্টতা পরিহার করুন। হে রাজন্! অভিমানে মুগ্ধ হইয়া তত্ত্বপথ হইতে ভ্রষ্ট হইবেন না। এ জগতে সকলই অনিত্য, একমাত্র সেই ব্রহ্মতত্ত্বই সত্য, ইহা নির্দ্ধারণ করুন। আলোচনা করিলেই বুঝিতে পারিবেন যে, ক্ষিতি প্রভৃতি কোনও বস্তুই প্রকৃত সত্য বা স্থিতিশীল নহে। এই পার্থিব চরাচর, ক্ষিতিতেই উৎপন্ন এবং ক্ষিতিতেই বিনষ্ট হয়। উহার যে পৃথক্ সত্তা নাই 'বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্যম্" প্রভৃতি উপনিষদ্ বাক্যে এই তত্ত্বই উদ্‌ঘোষিত হইয়াছে।

এক্ষণে আশঙ্কা হইতে পারে যে, যদি পার্থিব বস্তুর ক্ষিতিতেই পর্য্যবসান হয়, তবে পৃথিবীকেই ত সত্য বলিয়া ধরিয়া লইতে পারি, তাহা হইলে আর জগতের মধ্যে কোনও বস্তুই সৎ নহে, ইহা কি প্রকারে সুসঙ্গত হয়? প্রণিধান পূর্ব্বক আলোচনা করিলেবুঝা যায় যে, ক্ষিতিও চির স্থির নহে, কারণ ক্ষিতিও বিনষ্ট হইয়া পরমাণুরূপে পর্য্যবসিত হয়। সকল অবয়বী পার্থিব পদার্থের যখন বিনাশ অনিবার্য্য, তখন উক্ত অবয়বি-স্বরূপ ক্ষিতিকেই বা কিরূপে সত্য বলিতে পারা যায়? অতএব ক্ষিতিও সত্য নহে, এই সিদ্ধান্তই শাস্ত্র ও যুক্তিসঙ্গত বলিয়া জানিবেন।

জগতে দেখা যায়—ঘট, পট, বৃক্ষ, লতা, জল প্রভৃতি অবয়বী বস্তুসমূহ স্বকারণ অবয়বে লীন হইয়া থাকে। ঘট পদার্থ বিনষ্ট হইয়া স্বীয় অবয়ব মৃত্তিকাতে বিলীন হইয়া যায়, পট পদার্থ ধ্বংস হইলে স্বাবয়ব তন্তুতে লয় প্রাপ্ত হয়। এইরূপে জাগতিক যাবতীয় অবয়বী পদার্থই স্বাবয়বে বিলীন হইয়া ধ্বংস প্রাপ্ত হয়। ঘট পটাদি দৃষ্টান্তের স্বরূপ পর্য্যালোচনা করিলে দেখা যায়, অবয়বী বস্তু অবয়বেই লীন হয়, যে পদার্থ নিরবয়ব, সে পদার্থ কোথাও বিলীন হয় না। এই জন্য বৈশেষিকগণ পৃথিব্যাদি পরমাণু চতুষ্টয়কে নিরবয়ব পদার্থ স্বীকার করিয়া তাহা হইতেই পৃথিব্যাদি অবয়বী পদার্থের উৎপত্তি ও তাহাতেই পৃথিব্যাদি অবয়বী পদার্থের লয় কল্পনা করিয়া সৃষ্টি প্রক্রিয়ার সামঞ্জস্য করিয়া থাকেন। সুতরাং পার্থিবাদি যাবতীয় অবয়বী পদার্থ অনিত্য হইলেও নিরবয়ব নিত্য পরমাণুকেই ত সত্য বলা যাইতে পারে, কারণ ক্ষিতির বিনাশ ও উৎপত্তি থাকিলেও পরমাণুর ত উৎপত্তি বা বিনাশ দেখা যায় না। তাহার উত্তর এই যে, পরমাণু গুলিও বস্তুতঃ সৎ নহে, করণ সংসারের কারণীভূত মায়ার প্রভাবে মনই ব্রহ্ম পদার্থে এই পরমাণুর কল্পনা করিয়া থাকে। অর্দ্ধ অন্ধকারে অবস্থিত রজ্জু থাকিলে যেমন তাহার স্বরূপ বুঝিতে না পারিয়া দ্রষ্টা উহাকে সর্প বলিয়া কল্পনা করিয়া ভয়াদি প্রাপ্ত হয়, সেইরূপ সত্যভূত ব্রহ্ম পদার্থে অজ্ঞানের সাহায্যে মনই ঐ পরমাণুর কল্পনা করে, অতএব পরমাণু কল্পিত বস্তু, পরমার্থ সৎ নহে। জগতে যত কিছু কৃশ, স্থূল, অণু, বৃহৎ, জড় ও অজড় আছে, ব্যবহারদৃষ্টিতে ঐগুলির সত্যতা উপলব্ধি হইলেও প্রকৃতপক্ষে তাহা মায়ার পরিণতি ভিন্ন আর কিছুই নহে। জীব যখন স্বপ্নাবস্থায় বর্ত্তমান থাকে, তখন সে স্বাপ্নিক বস্তুগুলিকে সত্য বলিয়া মনে করে এবং তদনুসারে শোক, ক্ষোভ ও আনন্দাদি উপভোগ করে এবং জাগ্রতাবস্থায় স্বাপ্নিক বস্তুকে মিথ্যা বুঝিয়া শোক মোহাদি পরিত্যাগ করে। সেইরূপ মায়ামুগ্ধ জীব যে পর্যন্ত মায়ান্ধকারে পড়িয়া থাকে, সেই পর্য্যন্তই জাগতিক সমস্ত বস্তুকে সত্য স্থির মনে করিয়া সুখ দুঃখাদি বিশেষ ও অবিশেষভাবে অনুভব করিয়া থাকে। যে দ্বৈতভাব মুক্তির পরিপন্থী হইয়া জীবকে বদ্ধ করিয়া রাখিয়াছে, সেই দ্বৈতভাব মায়ারই সৃষ্ট বস্তু, উহা লোকসৃষ্ট নহে। শাস্ত্রে মায়াকে জগতের উপাদান কারণ বলা হইয়াছে। উপাদান কারণ যদি নষ্ট হয়, তবে আর তদাশ্রিত কার্য্য থাকিতে পারে না, সুতরাং তত্ত্বজ্ঞানের উদয় হইলে যখন মায়াবন্ধন ছিন্ন হইবে, তখন তদীয় কার্য্যাবলীও আর থাকিবে না, একমাত্র সত্য ব্রহ্ম পদার্থই থাকিবেন। অতএব ব্রহ্মকে সত্য জানিয়া তাঁহাতেই আসক্ত হউন, অপর পদার্থে আসক্ত হইবেন না।

উক্ত ব্রহ্মপদার্থই জ্ঞানময়। শ্রুতিতে আছে—'সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম'—উহাতে মালিন্যের লেশমাত্র নাই; তিনি অসঙ্গ—'অসঙ্গো হ্যয়ং পুরুষঃ' ইত্যাদি শ্রুতি বাক্যে এই তত্ত্বই প্রতিপাদিত হইয়াছে। ব্রহ্ম অপেক্ষা বিশুদ্ধ বস্তু আর কিছুই নাই। ব্রহ্ম পরমার্থ সৎ—ব্যবহারিক নহে, ঐ ব্রহ্ম অদ্বিতীয়, দ্বিতীয় এমন কোনও বস্তু নাই যাহা ব্রহ্মের ন্যায় সৎ অর্থাৎ পরমার্থসৎ, সুতরাং তিনিই একমাত্র সত্য। পণ্ডিতগণ তাঁহাকেই ভগবান্ ও বাসুদেব বলিয়া থাকেন। হে রাজন্! আপনি এ কথা মনে করিবেন না যে তাঁহাকে কোনও উপায়ে পাওয়া যায় না। যাগ যজ্ঞাদি সাধারণ উপায়ে তাঁহাকে না পাওয়া গেলেও এমন একটি উপায় আছে, যাহাতে তাঁহাকে অনায়াসে পাইতে পারেন, জ্ঞানময় আত্মার উদ্বোধন করিয়া আত্মাকে চরিতার্থ করিতে পারেন। আপনি রাজকীয় ঐশ্বর্য্যমদে মত্ত হইয়া যে বহুব্যয়সাধ্য যজ্ঞ করিতেছেন, অতিথিপ্রভৃতিকে ভোজন করাইতেছেন, যথাযথ পঞ্চযজ্ঞাদি ক্রিয়া অনুষ্ঠান করিয়া গৃহস্থ ধর্ম্ম পালন করিতেছেন, বেদাভ্যাস করিতেছেন, অন্য কত প্রকার ধর্ম্ম কার্য্যের আচরণ করিতেছেন, ইহার কিছুই ভগবৎপ্রাপ্তির উপায় নহে, একমাত্র মহাজনের সঙ্গলাভ করিয়া যদি তাঁহাদেরই পাদরেণু অঙ্গে মাখিয়া পবিত্র হইতে পারেন, তাঁহাদের সঙ্গলাভে আত্মাকে পবিত্র করিয়া অন্তঃকরণের অজ্ঞানরাশি উচ্ছিন্ন করিতে পারেন, তবেই ব্রহ্মপদ লাভ হইবে—অন্যথা নহে।

সাধুগণের নিকট ভগবদ্‌গুণানুবাদ-শ্রবণ ও স্বয়ং ভগবদ্‌গুণানুকীর্ত্তন করিলে যে গোঘ্ন ও ব্রহ্মঘ্ন ব্যক্তি পর্য্যন্ত পরিত্রাণ লাভ করে, ইহা ভাগবতের প্রথম হইতেই আলোচিত হইয়াছে। অতএব যত কিছু দোষই থাকুক না কেন, একমাত্র ভগবদ্‌গুণানুবাদের প্রভাবেই তাহার মুক্তি হইতে পারে। যে যাহা চায়, তাহার সেই অভিলষিত বস্তুই তাহা হইতে সিদ্ধ হয়। আপনি যদি মুমুক্ষু হন, তবে তাহা হইতে আপনার এমন সুমতি হইবে, যাহাতে আপনি শ্রীভগবান্‌কে জানিতে পারিবেন, পরম জ্ঞান লাভ করিতে পারিবেন। কিন্তু যদি অজ্ঞানবশে বিষয়মোহে পড়িয়া থাকেন, তবে আপনি যত বড় তাপসই হউন না কেন, কিছুতেই বন্ধনমুক্ত হইতে পারিবেন না। একনিষ্ঠভাবে ভগবদুপাসনার অন্তরালেও যদি বিষয়াসঙ্গে পতিত হন, তবুও আপনার অব্যাহতি নাই, কারণ জগতে বিষয়াসঙ্গের প্রভাব বড় কম নহে। আমার পূর্ব্ব অবস্থা শুনিলেই আপনি বুঝিতে পারিবেন যে, বিষয়াসক্তি হইতে কি কুফল উৎপন্ন হয়।

আমি পূর্ব্বে ভরতনামে একজন রাজা ছিলাম, কালক্রমে রাজ্য ঐশ্বর্য্যপ্রভৃতিপরিত্যাগ করিয়া বানপ্রস্থধর্ম্ম অবলম্বন পূর্ব্বক ভগবদুপাসনায় মগ্ন হইয়াছিলাম, একমাত্র ভগবান্‌কেই উপাস্য মনে করিয়া তাঁহারই চরণোপান্তে আত্মসমর্পণ করিয়া কালযাপন করিতে লাগিলাম। যথাকালে স্নান বন্দনাদি ক্রিয়া কলাপের অনুষ্ঠান করিয়া প্রত্যবায়ের হাত হইতে আত্মরক্ষা করিতে লাগিলাম, ভগবানের ধ্যানেই অবশিষ্টকাল অতিবাহিতকরিতাম। বিধাতার ইচ্ছা কখন কোন্ পথে ধাবিত হয় কে বলিবে? একদিন অকস্মাৎ পর্ব্বতের নির্ঝরিণীতে নিত্য কর্ত্তব্য সম্পাদনে গমন করিয়া একটী অচিরপ্রসূত মৃগশিশু লাভ করিয়া তাহার পালনে ব্যাপৃত হইয়া তাহার স্নেহে আকুল হইয়া কর্ত্তব্য পথ হইতে ভ্রষ্ট হইতে লাগিলাম, মৃত্যুকালেও আমি সেই মৃগশিশুর চিন্তা ত্যাগ করিতে পারিলাম না; সুতরাং জন্মান্তরে আমাকে মৃগযোনিতে জন্মলাভ করিতে হইল। কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, মৃগযোনিতে জন্মলাভ করিলেও পূর্ব্বজন্মের সংস্কারগুলি আমার অন্তঃকরণে পূর্ব্বজন্মবৃত্তান্তের স্মৃতি জন্মাইয়া দিতে লাগিল, পূর্ব্বজন্মে নরদেহ অবলম্বন করিয়াও আমি যেরূপ উজ্জ্বল জ্ঞান লাভ করিয়াছিলাম, ঠিক সেইরূপ উজ্জ্বল জ্ঞানই আমার মৃগদেহে বর্ত্তমান ছিল, সে অবস্থায়ও ভগবান্ শ্রীকৃষ্ণের চরণে আমার অসীম ভক্তি ছিল। তারপর আবার যখন ভাগ্যক্রমে নরদেহ লাভ করিলাম, তখন আমার মনে হইল যে—একবার সঙ্গদোষে আমি নিকৃষ্ট যোনিতে জন্মলাভ করিয়াছিলাম, আবার যদি আমার সঙ্গদোষ উপস্থিত হয়, তবে আবারও ঐরূপ অনিষ্ট উপস্থিত হইতে পারে। অতএব এবার আমায় এমনভাবে থাকিতে হইবে, যাহাতে সঙ্গদোষে আবার পতিত না হই। এই মনে করিয়া জনসঙ্গ ত্যাগ করিয়া একান্তে নির্জ্জন স্থানে অপ্রকাশ্যভাবে আসিয়া বাস করিতে লাগিলাম। যাহাতে বিষয়গুলি সন্নিহিত হইয়া অন্তঃকরণকে কলুষিত করিতে না পারে, লোকসমূহের বিরক্তিতে তপে কোনও বিঘ্ন না ঘটে, এই কারণে আমি এই নির্জ্জন ভূমিতে আসিয়া অবস্থান করিতেছি। হে রাজন্! ইহাতেও কিন্তু আমি অব্যাহতি পাইলাম না, আপনি নিজ লোকজন সহ এখানে আসিয়া আমাকে ধরিয়া লইয়াছেন, শিবিকাবহন কার্য্যে আমাকে নিযুক্ত করিয়া আমার ঐকান্তিকতার ব্যাঘাত করিতেছেন, কাজেই বিধাতার ইচ্ছা অতিক্রম করিতে পারে, এমন সাধ্য কাহারও নাই।

যে ব্যক্তি মোহচ্ছেদন করিয়া আত্মমুক্তি কামনা করে, তাহার একমাত্র ভগবান্ শ্রীকৃষ্ণের গুণাবলী কীর্ত্তন ও শ্রবণ করিতে হইবে। মহাজনের সঙ্গই শ্রীভগবানের গুণানুবাদশ্রবণ ও কীর্ত্তনবিষয়ে অনুরাগ উৎপাদন করে, অতএব প্রথমতঃ মহাজনের সঙ্গ লাভ করা একান্ত কর্ত্তব্য। মহাজনসঙ্গের এমনই প্রভাব যে স্বতই সে চিত্তের মালিন্য অপসৃত করে; বিশেষতঃ মহাজনগণের নিকট জিজ্ঞাসুভাবে উপস্থিত হইলে তাঁহারা সদুপদেশ দ্বারা চিত্তের মালিন্য বিদূরিত করিয়া থাকেন। হে রাজন্! যদি শ্রীভগবানের প্রতি অনুরাগ চাহেন, যদি

ভগবান্‌কে আয়ত্ত করিতে ইচ্ছা করেন, যদি ভগবানের অনুগ্রহে আত্মমুক্তি সাধন করিতে কামনা থাকে, তবে মহাজনের সঙ্গলাভে যত্নবান্ হউন, মহাজনগণের সদুপদেশ অন্তরের সহিত ধারণা করিতে চেষ্টা করুন, তাহা হইলেই আপনার মনস্কামনা পূর্ণ হইবে॥ ৫—১৬

ইতি শ্রীধামশান্তিপুরপুরন্দর-প্রভুবর শ্রীসীতানাথ-বংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বমিনা॥
প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদ-শর্ম্মনা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিনীনাম
তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে দ্বাদশোধ্যায়ঃ॥ ১২

# পঞ্চমঃ স্কন্ধঃ।

—ঃ০ঃ—

## ত্রয়োদশোঽধ্যায়ঃ।

### শ্রীব্রাহ্মণ উবাচ।

দুরত্যয়েঽধ্বন্যজয়া নিবেশিতো, রজস্তমঃসত্ত্ববিভক্তকর্ম্মদৃক্।
স এষ সার্থোঽর্থপরঃ পরিভ্রমন্, ভবাটবীং যাতি ন শর্ম্ম বিন্দতে॥ ১

অন্বয়ঃ।—[ পূর্ব্বোক্তে দ্বাদশাধ্যায়ে রহূগণপ্রশ্নেন অভ্যর্থিতস্য শ্রীব্রাহ্মণস্য তদীয়সন্দেহনিবারণপ্রকার-মুপশ্রুত্য ত্রয়োদশাধ্যায়ে পুনর্বৈরাগ্যদার্ঢ্যসম্পাদনায় রূপকেণ 'অতিপারমধ্বন' ইত্যনেনোক্তম্ অধ্বানং বিবরীতুমুপ-ক্রমতে—দুরত্যয় ইত্যাদিনা ] দুরত্যয়ে ( দুঃ দুষ্করঃ অত্যয়ঃ অতিক্রমঃ যস্য তথাভূতে দুরতিক্রমে ইত্যর্থঃ ) অধ্বনি ( মার্গে, প্রবৃত্তিমার্গ ইত্যর্থঃ ) অজয়া ( অনাদিভূতয়া মায়য়া ) নিবেশিতঃ ( স্থাপিতঃ ) রজস্তমঃসত্ত্ববিভক্তকর্ম্মদৃক্ ( রজস্তমঃসত্ত্বৈঃ তদাখ্যৈঃ গুণৈঃ বিভক্তানি কর্ম্মাণি কার্য্যতয়া অবলোকয়তীতি তথাভূতঃ ) স এষঃ সার্থঃ ( জন-সমূহরূপবণিক্‌সমূহঃ ) অর্থপরঃ ( অর্থঃ প্রয়োজনং, তৎপরঃ, সুখাদিরূপপ্রয়োজনসাধনব্যগ্রঃ, অথচ অর্থোপার্জনরূপ-প্রয়োজনসাধননিষ্ঠঃ সন্ ইত্যর্থঃ ) পরিভ্রমন্ ( বিহরন্ ) ভবাটবীং ( ভবঃ সংসারঃ, তদ্রূপাম্ অটবীম্ অরণ্যম্ ) যাতি ( লভতে ) [ তত্র চ ] শর্ম্ম ( সুখং কুশলঞ্চ ) ন বিন্দতে ( প্রাপ্নোতি ) [ তথাহি যথা বণিক্‌সমূহঃ বাণিজ্যসাধনেন অর্থমুপার্জ্জয়িতুং নানাদেশান্ পরিভ্রমন্ পথি মহারণ্যং দুঃখবহুলমুপেত্য খিদ্যতে, তথৈব জীবসমূহঃ মায়য়া সহকারিণ্যা সংসারে প্রেরিতঃ সন্ দুঃখানি বহূনি নিয়তিবশাৎ অনুভবতীতি ভাবঃ ]॥ ১

মূলানুবাদ।—ব্রাহ্মণ ভরত বলিলেন—প্রবৃত্তিমার্গ নামে যে একটী মার্গ আছে, উহা অতি দুরতিক্রম; মায়া জীবকে ঐ পথে স্থাপন করে এবং জীব রাজস, তামস ও সাত্ত্বিক কর্ম্মগুলিকে নিজ কর্ত্তব্য বলিয়া ধারণা করে। বণিক্‌সমূহ যেমন অর্থোপার্জ্জনের জন্য নানা দেশ ভ্রমণ করিতে করিতে কোনও দুঃখবহুল মহারণ্য প্রাপ্ত হইয়া দুঃখভোগ করে, সেইরূপ জীবগণ নিজ সুখসাধনার্থ ভ্রমণ করিতে করিতে সংসারে আসিয়া শর্ম্ম অর্থাৎ সুখ বা মঙ্গল লাভ করে না। ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

ত্রয়োদশেঽবিরক্তায় বৃথা তত্ত্বনিরূপণম্। ইতি বৈরাগ্যদার্ঢ্যায় ভবাটব্যুপবর্ণ্যতে॥

অধ্বনঃ পারমিত্যুক্তং, তমেবাধ্বানং প্রসিদ্ধমার্গরূপকেণ বৈরাগ্যায় প্রপঞ্চয়তি। দুরত্যয়ে দুস্তরেঽধ্বনি প্রবৃত্তিমার্গে। রজস্তমঃসত্ত্বৈর্বিভক্তানি কর্ম্মাণি কার্য্যতয়া পশ্যতীতি তথা, স এষ প্রসিদ্ধঃ সার্থো জীবসমূহঃ অর্থপরঃ সুখার্থঃ সন্। যথা বণিক্ সার্থোঽর্থার্জ্জনায় গচ্ছন্নটবীং যাতি তদ্বৎ। অস্যাধ্যায়স্য ব্যাখ্যানরূপ উত্তরাধ্যায়োঽস্তি, তথাপি সুখপ্রতিপত্তয়ে কিঞ্চিৎ কিঞ্চিদ্ব্যাখ্যায়তে॥ ১

যস্যামিমে ষণ্নরদেব দস্যবঃ, সার্থং বিলুম্পন্তি কুনায়কং বলাৎ।
গোমায়বো যত্র হরন্তি সার্থিকং, প্রমত্তমাবিশ্য যথোরণং বৃকাঃ ॥ ২
প্রভূতবীরুত্তৃণগুল্মগহ্বরে, কঠোরদংশৈর্মশকৈরুপদ্রুতঃ।
ক্বচিৎ তু গন্ধর্ব্বপুরং প্রপশ্যতি, ক্বচিৎ ক্বচিচ্চাশুরয়োল্মুকগ্রহম্ ॥ ৩

**অন্বয়ঃ**।—[ তস্যা ভবাটব্যা অনিষ্টকারিত্বমাহ—যস্যামিত্যাদিনা ] হে নরদেব! যস্যাং (ভবাটব্যাম্) ইমে (ইন্দ্রিয়নামানঃ) ষট্ দস্যবঃ (চৌর্য্যবৃত্তয়ঃ) কুনায়কং (কুৎসিতঃ নায়কঃ পরিচালকঃ যস্য তথাভূতম্, অত্র নায়কত্বেনারোপিতা বুদ্ধিঃ তস্যা এব পরিচালকত্বাৎ) সার্থং (জীবসমূহরূপং বণিক্‌সমূহং) বলাৎ বিলুম্পন্তি, (তস্য ধর্ম্মার্থং সুরক্ষিতং বিত্তং চোরয়ন্তীত্যর্থঃ) যথা বৃকাঃ (ব্যাঘ্রসদৃশাঃ তরক্ষবঃ) উরণং (মেষং) [ তথা ] যত্র (যস্যাম্ অটব্যাং) গোমায়বঃ (শৃগালাঃ দারাপত্যাদিরূপা ইত্যর্থঃ) প্রমত্তং (প্রমাদযুক্তম্ অবধান-শূন্যমিত্যর্থঃ) সার্থিকং (সার্থে স্থিতম্) আবিশ্য (ত্বং মে পুত্রঃ ত্বং মে স্বামী ত্বং মে পিতা ইত্যেবং প্রবিশ্য) হরন্তি (তদীয়ং ধনং বিলুম্পন্তি ইত্যর্থঃ) [ তথাহি দস্যবঃ উৎকটপরাক্রমা যথা অরণ্যপথে গচ্ছন্তং কুনায়কচালিতং বণিক্-সমূহমাক্রম্য তস্য ধনাদিকং লুণ্ঠন্তি তথা ইমানি শরীরস্থানিইন্দ্রিয়াণি সমুৎকটপরাক্রমাণি দুষ্টবুদ্ধ্যা চালিতং জীব-সমূহমধিকৃত্য ভগবৎসেবার্থমপি বিনিযুক্তমস্য ধনং স্বস্ববিষয়ভোগার্থং মুষ্ণন্তীতি ভীষণেয়ং ভবাটবীতি ভাবঃ ] ॥ ২

**মূলানুবাদ**।—হে নরদেব! যে ভবারণ্যে এই ইন্দ্রিয়নামক ছয়টী দস্যু দুষ্টনায়করূপ বুদ্ধি দ্বারা পরিচালিত জীবসমূহরূপ বণিক্‌সমূহকে বলপূর্ব্বক আক্রমণ করিয়া তাহার ধর্ম্মানুকূল অর্থরাশি অপহরণ করে ও বৃক অর্থাৎ তরক্ষু (নেকড়ে বাঘ) যেমন মেষকে আক্রমণ করিয়া তাহার জীবন পর্য্যন্ত নাশ করে, সেইরূপ অবধানশূন্য দারাপত্যাদিরূপ শৃগালসমূহ সার্থবাহককে আক্রমণ করিয়া তাহার বিনাশ সাধন করিয়া থাকে ॥ ২

**শ্রীধরটীকা**।—যস্যাং ভবাটব্যাম্ ইমে ইন্দ্রিয়নামানঃ ষট্ দস্যবশ্চৌরাঃ, কুৎসিতো নায়কঃ সারথির্বুদ্ধির্যস্য তং সার্থং বিলুম্পন্তি, তস্য ধর্ম্মং ধনম্ উপভোগেন মুষ্ণন্তীত্যর্থঃ। গোমায়বঃ শৃগালতুল্যাঃ দারাপত্যাদয়ঃ, ত্বং মে ভর্ত্তা পিতেত্যেবং প্রবিশ্য প্রমত্তং সার্থিকং সার্থে স্থিতং হরন্তি ইতস্তত আকর্ষন্তি। উরণং মেষম্ ॥ ২

**অন্বয়ঃ**।—[ অথ তস্যামটব্যাং তস্য বণিক্‌সমূহস্য কামকর্ম্মাদিভিরুপদ্রুতস্য ভ্রমাদিপ্রকারমাহ—প্রভূতে-ত্যাদিনা ] প্রভূতবীরুত্তৃণগুল্মগহ্বরে (প্রভূতানি প্রচুরাণি যানি বীরুধঃ লতাঃ, তৃণানি গুল্মানি চ তৈঃ গহ্বরে দুরব-গাহে দুষ্করপ্রবেশ ইত্যর্থঃ, ক্ষেত্রে ইতি শেষঃ) কঠোরদংশৈঃ (কঠোরৈঃ দংশাখ্যবৃহৎকায়মক্ষিকাবিশেষৈঃ) মশকৈঃ [ চ ] উপদ্রুতঃ (কৃতোপদ্রবঃ সন্) ক্বচিত্তু (কুত্রচিৎ স্থানে সময়ে বা) গন্ধর্ব্বপুরং (গন্ধর্ব্বনগরবৎ অলীক-স্বভাবং গেহদেহাদিকং) প্রপশ্যতি (প্রকর্ষেণ প্রকর্ষপ্রকারেণ সত্যমিদমিতি পশ্যতি জানাতি ইত্যর্থঃ), ক্বচিৎ ক্বচিচ্চ আশুরয়োল্মুকগ্রহম্ (আশুরয়ঃ সত্বরবেগঃ উল্মুকগ্রহঃ উল্মুকাকারগ্রহঃ পিশাচ ইতি যাবৎ তং, তত্তুল্যং সুবর্ণমিত্যর্থঃ) প্রপশ্যতি (উপাদেয়ত্বেন অবধারয়তি) ॥৩

**মূলানুবাদ**।—ঐ অরণ্যের মধ্যে একটী ক্ষেত্র আছে, তাহাতে প্রভূত লতা, তৃণ ও গুল্ম থাকায় প্রবেশ করা অত্যন্ত দুষ্কর। উহাতে বণিক্‌সমূহ তীক্ষ্ণস্বভাব দংশ (ডাঁশ) ও মশকগণ কর্ত্তৃক উপদ্রুত হইয়া কোথাও গন্ধর্ব্বনগরতুল্য অলীক দেহ গেহপ্রভৃতিকে প্রকৃষ্ট সত্য বলিয়া মনে করে এবং তীব্রগামী উল্মুকগ্রহকে (একরূপ পিশাচকে) অর্থাৎ তত্তুল্য সুবর্ণকে উপাদেয় বলিয়া ধারণা করে ॥ ৩

**শ্রীধরটীকা**।—বীরুধো লতাঃ তৃণানি চ গুল্মাশ্চ লতাদিজালানি, প্রভূতৈরেতৈর্গহ্বরে দুষ্প্রবেশে ক্ষেত্রে কঠোরৈস্তীব্রৈর্দংশৈর্মক্ষিকাবিশেষৈঃ মশকৈশ্চ যথা কশ্চিদুপদ্রুতো ভবতি এবং কামকর্ম্মাদিভির্গহ্বরে গৃহাশ্রমে

নিবাসতোয়দ্রবিণাত্মবুদ্ধি,-স্ততস্ততো ধাবতি ভো অটব্যাম্।
ক্বচিচ্চ বাত্যোত্থিতপাংশুধূম্রা, দিশো ন জানাতি রজস্বলাক্ষঃ ॥ ৪
অদৃশ্যঝিল্লীস্বনকর্ণশূল, উলূকবাগ্‌ভির্ব্যথিতান্তরাত্মা।
অপুণ্যবৃক্ষান্ শ্রয়তে ক্ষুধার্দ্দিতো, মরীচিতোয়াণ্যভিধাবতি ক্বচিৎ ॥ ৫

বর্ত্তমানো দুর্জ্জনৈরুপক্রান্তো ভবতীত্যর্থঃ। গন্ধর্ব্বপুরবৎ অঘটমানমেব দেহাদিকং প্রকর্ষেণ সত্যমেব ইদমিতি পশ্যতি। ক্বচিৎ ক্বচিৎ ক্বাপি ক্বাপি আশুবত্রঃ অতিবেগো য উল্মুকাকারো গ্রহঃ পিশাচস্তং, তত্তুল্যং সুবর্ণম্ উপাদেয়ত্বেন পশ্যতীত্যর্থঃ ॥ ৩

অন্বয়ঃ।—[অথ রাগাদিভিঃ সংসারিণাং সাক্ষিভূতদেবতাদিপরিজ্ঞানশূন্যত্বমাহ রূপকেণ—নিবাসেত্যাদিনা] ভোঃ ( রাজন্! ) অটব্যাং ( তস্মিন্নরণ্যে ভবরূপে ) নিবাসতোয়দ্রবিণাত্মবুদ্ধিঃ ( নিবাসঃ আবাসভবনাদিরং স্থানং, তোয়ং জলং বাপীপ্রভৃতিকম্, দ্রবিণং ধনং ভূম্যাদিকংস্বাধিকারস্থিতমিত্যর্থঃ, তেষু আত্মবুদ্ধিঃ মমৈবেদমিদং মমতা-জ্ঞানং যস্য তথাভূতঃ, অথবা নিবাসাদিষু আত্মা স্বভাবো যস্যাঃ, তথাভূতা নিবাসাদ্যনুরাগিণীত্যর্থঃ বুদ্ধিঃ যস্য তথাভূত ইত্যর্থঃ) ততস্ততঃ ( অনির্দ্দিষ্টস্থানেষু ) ধাবতি (চাঞ্চল্যেন পরিভ্রমতি) ক্বচিচ্চ রজস্বলাক্ষঃ (রজস্বলে রজো-গুণপ্রবৃত্তিপ্রধানে অক্ষিণী চক্ষুষী যস্য তথাভূতঃ ) বাত্যোত্থিতপাংশুধূম্রাঃ ( বাত্যা চক্রবায়ুঃ তস্যাৎ উত্থিতঃ সমুত্থিতঃ পাংশুঃ ধূলিঃ তেন ধূম্রাকারাঃ ) দিশঃ ন জানাতি ( নৈব অববুধ্যতে ) [ তথাহি যথা বাত্যাসমুদ্‌গমে তদুত্থিতধূলিচক্রেণ তিরোহিতদৃষ্টির্দিশো নাবলোকতে তথৈব চক্রবাতসদৃশী যা রমণী তামাশ্রিত্য সমুৎপন্নৈঃ কামবেগৈঃ আবৃতস্বরূপা দিগ্‌দেবতা ন জানাতীতি ভাবঃ ] ॥ ৪

মূলানুবাদ।—হে রাজন্! সেই অরণ্যে বণিক্‌সমূহ নিবাসভবনাদি, জলাশয় ও ধন বস্ত্রাদিতে অভিমান পোষণ করিয়া ইতস্ততঃ ধাবিত হয়। কোনও স্থলে আবার বাত্যাচক্র হইতে সমুত্থিত ধূলিদ্বারা ধূম্রবর্ণ দিক্‌সমূহ দেখিতে পায় না; কারণ তাহাদের চক্ষুঃ তখন ধূলিদ্বারা পরিব্যাপ্ত। ( তাৎপর্য্য এই যে, সংসারে 'আমার ভবন আমার ধনজন' এইরূপ অহঙ্কারহেতুই লোক নানাদিকে পরিভ্রমণ করে, কামাদি দ্বারা তদীয় বুদ্ধি প্রচ্ছন্ন থাকায় দেবতাদির স্বরূপজ্ঞানশূন্য হইয়া কেবল বিষয়সুখেই সমাসক্ত থাকে ) ॥ ৪

শ্রীধরটীকা।—নিবাসাদিষু আত্মা স্বভাবো যস্যাঃ সা বুদ্ধির্যস্য সঃ ততস্ততো ধাবতীত্যুভয়ত্র তাবানেবার্থঃ। বাত্যা চক্রবাতঃ, তস্যামুত্থিতঃ পাংশুঃ, তেন ধূম্রা দিশঃ, রজস্বলে রজোব্যাপ্তে অক্ষিণী যস্য স যথা ন জানাতি, তথা বাত্যেব ভ্রমন্তী যা স্ত্রী তস্যামুদ্‌গতৈ রাগাদিভিরপ্রকাশমানা দিগ্‌দেবতাঃ কর্ম্মসাক্ষিভূতা ন জানাতীত্যর্থঃ ॥ ৪

অন্বয়ঃ।—[তস্যারণ্যস্য বিশেষান্তরমপি প্রতিপাদয়তি—অদৃশ্যেত্যাদিনা] অদৃশ্যঝিল্লীস্বনকর্ণশূলঃ (অদৃশ্যানাং দৃষ্টিবিবরমতিক্রান্তানাং ঝিল্লীনাং ভৃঙ্গারিকাখ্যানাং কীটভেদানাং স্বনঃ শব্দ এব কর্ণয়োঃ শূলং ব্যথাজনকং যস্য তথাভূতঃ, তদরণ্যবর্ত্তিঝিল্লীরবৈরুপক্রান্ত ইত্যর্থঃ ) উলূকবাগ্‌ভিঃ ( উলূকাঃ পেচকাঃ তেষাং বাগ্‌ভিঃ কর্ণকঠোরৈঃ ভীষণৈঃ শব্দৈঃ) ব্যথিতান্তরাত্মা (ব্যথিতঃ পরিপীড়িতঃ অন্তরাত্মা অন্তঃকরণং যস্য, ঈদৃশঃ বণিক্‌সমূহঃ, অত্র সংসারে যে পরোক্ষমপ্রিয়বাদিনঃ তে অদৃশ্যঝিল্লীত্বেনারোপিতাঃ, যে চ প্রত্যক্ষমপ্রিয়বক্তারস্তে দৃশ্যমানপেচকত্বেনেতি বোধ্যম্।) ক্ষুধার্দ্দিতঃ ( ক্ষুধয়া পরিপীড়িতঃ সন্ ) অপুণ্যবৃক্ষান্ ( অধর্ম্মপাদপান্, অধার্ম্মিকজনরূপান্ বৃক্ষানিত্যর্থঃ ) শ্রয়তে ( অবলম্বতে ), ক্বচিৎ মরীচিতোয়ানি ( সূর্য্যকিরণেষু ভ্রমবিবর্ত্তীকৃতানি জলানি ) অভি ( লক্ষীকৃত্য ) ধাবতি ( পরিভ্রমতি, সত্বরমুপসর্পতীতি যাবৎ ; অভিধাবতীতি সোপসর্গং ক্রিয়াপদম্ বা ) [ তথাহি মরীচিষু ভ্রমেণ বিবর্ত্তীকৃতং সলিলং মিথ্যাভূতমপি মিথ্যাত্বেন অবুদ্ধা যথা পিপাসার্ত্তাঃ মৃগাদির্জললাভমভি-

ক্বচিদ্ বিতোয়াঃ সরিতোঽভিযাতি, পরস্পরং বালষতে নিরন্নঃ।
আসাদ্য দাবং ক্বচিদগ্নিতপ্তো, নির্ব্বিদ্যতে ক্ব চ যক্ষৈর্হৃতাসুঃ॥ ৬
শূরৈর্হৃতস্বঃ ক্ব চ নির্ব্বিণ্ণচেতাঃ, শোচন্ বিমুহ্যন্নুপযাতি কশ্মলম্।
ক্বচিচ্চ গন্ধর্ব্বপুরং প্রবিষ্টঃ, প্রমোদতে নির্ব্বৃতবন্মুহূর্ত্তম্॥ ৭

প্রেত্য ধাবন্ নিষ্ফলকামো ভবতি তথৈব জীবোঽপি ব্রহ্মণ্যেব কল্পিতানি বস্তূনি অবস্তূন্যপি বস্তুত্বেন জ্ঞাত্বা তত্তল্লাভায় প্রযত্নং কুর্ব্বন্ সুখবিনিময়েন দুঃখমেব বৃণন্ বিফলকামো ভবতীতি ভাবঃ] ॥ ৫

**মূলানুবাদ।**—হে রাজন্! সেই অরণ্যে অদৃশ্য কতগুলি ঝিল্লী বা ঝিঁ ঝিঁ পোকা বর্ত্তমান আছে, তাহাদের কর্ণকঠোর ধ্বনি শ্রবণে বণিক্‌সমূহের কর্ণে পীড়া উপস্থিত হয়। তথায় কতকগুলি উলুক বা পেচক বাস করে, উহাদের ভীষণ শব্দে বণিক্‌সমূহের অন্তঃকরণে উৎকট দুঃখ জন্মিয়া থাকে। তথায় সেই বণিকসমূহ ক্ষুধায় আকুল হইয়া অপুণ্য বৃক্ষসমূহকে আশ্রয় করে এবং কোনও স্থানে মরীচিকায় ভ্রান্ত হইয়া মিথ্যাজলের অনুসরণ করে। (তাৎপর্য্য এই যে, সংসারে কতিপয় লোক আছে, যাহারা পরোক্ষভাবে অপ্রিয় বাক্য প্রয়োগ করে, আর কতকগুলি লোক আছে, যাহারা প্রত্যক্ষরূপেই অপ্রিয়বক্তা, তাহাদের মধ্যে প্রথমোক্ত প্রকার অদৃশ্য ঝিল্লী, দ্বিতীয়োক্ত প্রকার পেচক। এই উভয়েই শব্দদ্বারা শ্রোতার পীড়া উৎপাদন করিয়া থাকে)॥ ৫

**শ্রীধরটীকা।**—অদৃশ্যানাং ঝিল্লীনাং ভৃঙ্গারিকাসংজ্ঞানাং কীটবিশেষাণাং স্বনৈঃ কর্ণয়োঃ শূলো ব্যথা যস্য। উলুকা ঘূকাঃ, তেষাং বাগ্‌ভির্ব্যথিতোঽন্তরাত্মা মনো যস্য। অত্র চ পরোক্ষমপ্রিয়বক্তারো ঝিল্লিতুল্যাঃ, প্রত্যক্ষমপ্রিয়বক্তারো ঘূকতুল্যাঃ। যেষাং ছায়াপি পাপহেতুস্তেঽপুণ্যবৃক্ষাঃ, তত্তুল্যান্ অধার্ম্মিকান্ সেবতে। মরীচিতোয়ানীতি নিষ্ফলত্বেন বিজ্ঞাতানপি বিষয়ান্॥ ৫

**অন্বয়ঃ।**—[অথাস্য বণিক্‌সমূহস্য তদ্‌বনং গতস্য অবস্থাবিশেষান্তরমপ্যাহ—ক্বচিদ্ বিতোয়া ইত্যাদিনা] [সঃ বণিক্‌সমূহঃ) দাবং (বনম্) আসাদ্য (প্রবিশ্য) ক্বচিৎ বিতোয়াঃ (বিগতং তোয়ং যাভ্যঃ তথাভূতাঃ, জলবিরহিতা ইত্যর্থঃ) সরিতঃ (নদীঃ) অভিযাতি (লক্ষীকৃত্য ধাবতি), নিরন্নঃ (নিঃ ন বিদ্যতে অন্নং যস্য তথাভূতঃ দীনভাবাদন্নাদিভোগ্যবস্তুশূন্যঃ সন্নিত্যর্থঃ) পরস্পরং বা আলষতে (প্রার্থয়ত ইত্যর্থঃ), কচিৎ অগ্নিতপ্তঃ (দাবাগ্নিনা বিদগ্ধপ্রায় ইত্যর্থঃ) ক্ব চ (ক্বচিচ্চ) যক্ষৈঃ (যক্ষরাক্ষসাদিসদৃশৈঃ রাজগণৈঃ) হৃতাসুঃ (হৃতং অসুবৎ শ্রেষ্ঠং ধনং যস্য তথাভূতঃ সন্) নির্বিদ্যতে (নির্ব্বেদং লভতে)॥ ৬

**মূলানুবাদ।**—সেই বনে প্রবেশ করিয়া বণিক্‌সমূহ কোনও স্থলে সলিলশূন্য নদী দেখিয়া তাহার দিকে ধাবিত হয়, আবার নিরন্ন ও দীনদশা প্রাপ্ত হইয়া পরস্পর পরস্পরের নিকট অন্নাদি যাচ্ঞা করে। কোনও স্থানে বা দাবাগ্নিতপ্ত হইয়া অথবা কোনও স্থলে যক্ষরাক্ষসতুল্য রাজাদিগণ কর্ত্তৃক হৃতাসু (হৃতসর্ব্বস্ব) হইয়া নির্ব্বেদ প্রাপ্ত হইয়া থাকে॥ ৬

**শ্রীধরটীকা।**—বিতোয়াসু সরিৎসু পতিতস্য, গাত্রভঙ্গাৎ সদ্যো দুঃখং ভবতি, ন চোদকলাভঃ, তদ্বদিহ পরত্র চ দুঃখদান্ পাষণ্ডান্ অভিযাতি। আলষতে অভিলষতি দায়াদেভ্যোঽন্নাদি বাঞ্ছতি। উভয়ত্রাপি স এবার্থঃ। দাবং দাবাগ্নিতুল্যং দুঃখদং গৃহংপ্রাপ্য শোকাগ্নিনা তপ্তো নির্ব্বিদ্যতে বিষীদতি। ক্ব চ কদাচিৎ তত্র যক্ষরাক্ষসতুল্যৈ রাজভির্হৃতম্‌ অসুবৎ শ্রেষ্ঠং ধনং যস্য স নির্ব্বিদ্যতে॥ ৬

**অন্বয়ঃ।**—[অথাস্য বিশেষান্তরমপ্যাহ] ক্ব চ শূরৈঃ (বলবদ্ভিঃ পূর্ব্বোক্তযক্ষাদিব্যতিরিক্তৈঃ শক্তিশালিভিরিত্যর্থঃ) হৃতস্বঃ (হৃতং স্বং ধনং যস্য তথাভূতঃ) নির্ব্বিণ্ণচেতাঃ (নির্ব্বিণ্ণং প্রাপ্তনির্ব্বেদং চেতঃ যস্য তথাভূতঃ, দুঃখিতা-

চলন্ ক্বচিৎ কণ্টকশর্করাঙ্ঘ্রি,-র্নগান্ রুরুক্ষুর্বিমনা ইবাস্তে।
পদে পদেঽভ্যন্তরবহ্নিনার্দ্দিতঃ, কৌটুম্বিকঃ ক্রুধ্যতি বৈ জনায় ॥ ৮
ক্বচিন্নিগীর্ণোঽজগরাহিনা জনো, নাবৈতি কিঞ্চিদ্ বিপিনেঽপবিদ্ধঃ।
দষ্টঃ স্ম শেতে ক্ব চ দন্দশূকৈ,-রন্ধোঽন্ধকূপে পতিতস্তমিস্রে ॥ ৯

দুঃকরণ ইত্যর্থঃ) শোচন্ (শোকং কুর্ব্বন্, পুত্রকলত্রাদিকমধিকৃত্য শোকসাগরমগ্ন ইত্যর্থঃ) [অত এব] বিমুহ্যন্ কশ্মলং (মূর্চ্ছাম্) উপযাতি (লভতে), ক্বচিচ্চ গন্ধর্ব্বপুরং (গন্ধর্ব্বাণাং পুরমিব পুরম্ আকাশকল্পিতগন্ধর্ব্বনগরবৎ অতিমাত্রং ক্ষণভঙ্গুরমিতি ভাবঃ) প্রবিষ্টঃ (অন্তঃসমাশ্রিতঃ সন্) মুহূর্ত্তম্ (অত্যল্পমাত্রকালম্) নির্বৃতবৎ (নির্বৃতিং প্রাপ্ত ইব, সন্তুষ্ট ইব ইত্যর্থঃ) প্রমোদতে (প্রকৃষ্টমানন্দং লভত ইব। ন তু স আনন্দো বস্তুতোঽপি প্রকৃষ্ট ইতি ভাবঃ) ॥ ৭

মূলানুবাদ।—কোনও স্থানে সেই বণিক্সমূহের ধনরত্নাদি বলবান্ ব্যক্তিগণ হরণ করিয়া লয়। তাহাতে তাহাদের অসাধারণ নির্ব্বেদ উপস্থিত হইয়া থাকে। তাহারা শোক করিতে করিতে বিহ্বলতা প্রাপ্ত হইয়া মূর্চ্ছিত হইয়া পড়ে। কোথাও বা আবার গন্ধর্ব্বপুরে প্রবেশ করিয়া মুহূর্ত্তকালমাত্র নির্বৃতিপ্রাপ্ত ব্যক্তির ন্যায় প্রকৃষ্ট আনন্দই যেন লাভ করে ॥ ৭

শ্রীধরটীকা।—অন্যৈশ্চ শূরৈর্হৃতং স্বং বিত্তং যস্য। নির্ব্বিণ্ণং চেতো যস্য। কশ্মলং মূর্চ্ছাম্। গন্ধর্ব্বপুরমিব মনোরথোপগতপিতৃপুত্রাদিসমাজং প্রবিষ্টঃ সন্ ॥ ৭

অন্বয়ঃ।—[অথান্যমপি অবস্থাবিশেষমাহ—চলন্নিত্যাদিনা] ক্বচিৎ চলন্ (পরিভ্রমন্) কণ্টকশর্করাঙ্ঘ্রিঃ (কণ্টকশর্করাভ্যাম্, উপলক্ষণয়া অন্যৈরপি উপদ্রববিশেষৈর্বিদ্ধঃ ইত্যর্থঃ অঙ্ঘ্রিঃ পাদঃ যস্য তথাভূতঃ, কণ্টকাদিভিরনেকবিধৈর্বস্তুভিঃ উপদ্রুত ইত্যর্থঃ) নগান্ (পর্ব্বতান্ বৃক্ষান্ বা) রুরুক্ষুঃ (আরোঢুমিচ্ছুঃ সন্) বিমনা ইব (বৈমনস্যং প্রাপ্ত ইব) আস্তে, পদে পদে (প্রতিপদম্, প্রতিক্ষণমিত্যর্থঃ) অভ্যন্তরবহ্নিনা (অন্তর্গতেনানলেন জাঠরাগ্নেন ইত্যর্থঃ) অর্দ্দিতঃ (পরিপীড়িতঃ) কৌটুম্বিকঃ (কুটুম্ববান্ধবাদিযুক্তো, গৃহস্থ ইত্যর্থঃ) জনায় বৈ ক্রুধ্যতি ॥ ৮

মূলানুবাদ।—কোনও স্থানে চলিতে চলিতে সেই বণিক্সমূহের চরণদ্বয় কণ্টক ও কঙ্করে অত্যন্ত ব্যথা প্রাপ্ত হয়। তাহারা তখন বৃক্ষ বা পর্ব্বতে আরোহণ করিতে যাইয়া (উঠিতে না পারায়) বিমনাঃ হইয়া অবস্থান করে, প্রতিক্ষণে জাঠরাগ্নির তাড়নায় পীড়িত হইয়া কৌটুম্বিক বা গৃহস্থ লোকের প্রতি অত্যন্ত ক্রুদ্ধ হইয়া থাকে ॥ ৮

শ্রীধরটীকা।—কণ্টকাদিবিদ্ধাঙ্ঘ্রিরিব বিঘ্নৈরভিভূতঃ সন্ নগতুল্যং মহৎ কর্ম্ম আরোঢুং কর্ত্তুমিচ্ছুর্বিমনা ইব আস্তে। পদে পদে ক্ষণে ক্ষণে। অভ্যন্তরবহ্নিনা জঠরবহ্নিনা ॥ ৮

অন্বয়ঃ।—[অথান্যমপি অবস্থাবিশেষমাহ—ক্বচিন্নিগীর্ণ ইত্যাদিনা] জনঃ (বণিক্জনঃ) ক্বচিৎ অজগরাহিনা (অজাগররূপেণ, নিদ্রারূপেণেত্যর্থঃ অহিনা সর্পেণ) নিগীর্ণঃ (গিলিতঃ) বিপিনে (বনে) অপবিদ্ধঃ (আত্মীয়াদিভিরপরৈঃ পরিত্যক্তঃ সন্) কিঞ্চিৎ ন অবৈতি (জানাতি), ক্ব চ দন্দশূকৈঃ (পুনঃ পুনঃ পরাপকারপ্রবণৈরিত্যর্থঃ) দষ্টঃ (পীড়িতঃ) অন্ধঃ [সঃ] অন্ধকূপে (মোহময়ে গর্ত্তে) পতিতঃ (সন্) তমিস্রে (দুঃখময়ে তমসি, পরে তমোবৃতে) শেতে স্ম [তথাহি সংসারে জীবঃ খলু মোহপূর্ব্বকং দুঃখং বিন্দতি প্রকৃতং স্বরূপং নাববুধ্যত ইতি ভাবঃ] ॥ ৯

মূলানুবাদ।—কোনও স্থানে সেই বণিগ্জনকে অজগরসর্প (নিদ্রারূপ সর্প) গ্রাস করিতে থাকে এবং

কর্হিস্মচিৎ ক্ষুদ্ররসান্ বিচিন্বং,-স্তন্মক্ষিকাভির্ব্যথিতো বিমানঃ।
তত্রাতিকৃচ্ছ্রাৎ প্রতিলব্ধমানো, বলাদ্ বিলুম্পন্ত্যথ তাংস্ততোঽন্যে॥ ১০
ক্বচিচ্চ শীতাতপবাতবর্ষ,-প্রতিক্রিয়াং কর্ত্তুমনীশ আস্তে।
ক্বচিন্মিথো বিপণন্ যচ্চ কিঞ্চিদ্, বিদ্বেষমৃচ্ছত্যুত বিত্তশাঠ্যাৎ॥ ১১

আত্মীয় স্বজন তাহাকে পরিত্যাগ করিয়া যায়, সে কিন্তু কিছুই জানিতে পারে না। কোনও স্থানে দন্দশূকগণ (দন্দশূকতুল্য পরাপকারী দুর্জ্জনগণ) তাহাকে দংশন করিয়া পীড়া দেয়, সেই অন্ধ অন্ধকূপে পতিত হইয়া দুঃখময় তম ভোগ করিতে থাকে॥ ৯

শ্রীধরটীকা।—অজগরাহিণা নিদ্রারূপেণ গিলিতো ন বেত্তি। বিপিনে ত্যক্তঃ শব ইব দন্দশূকৈর্হিংস্রৈঃ দুর্জনৈর্দষ্টঃ পীড়িতঃ অন্ধো লুপ্তবিবেকঃ অন্ধকূপে মোহগর্ত্তে পতিতঃ তমিস্রে দুঃখে শেতে লীয়তে॥ ৯

অন্বয়ঃ।—[অথান্যমপি অবস্থাবিশেষমাহ—কর্হিস্মেত্যাদিনা] কর্হিস্মচিৎ, (কর্হিচিৎ, স্মব্যবধানেঽপি কিমঃ চিৎপ্রত্যয় আর্ষঃ) [সঃ] ক্ষুদ্ররসান্ (মধুক্রমরসান্, পরদারাদিসম্ভূতনিকৃষ্টরসরূপান্ ইত্যর্থঃ) বিচিন্বন্ (অন্বিষ্যন্) তন্মক্ষিকাভিঃ (তন্মধুক্রমসম্বন্ধিভিঃ কীটবিশেষৈঃ) ব্যথিতঃ (পরিপীড়িতঃ) বিমানঃ (বিগতঃ মানঃ সম্মানঃ যস্য তথাভূতঃ, নিরুক্তপরদারাদিসম্বন্ধিভিঃ সুতরামবমানিতঃ, ভবতীতিঃ শেষঃ) তত্র [চেৎ] অতিকৃচ্ছ্রম্ (অতিশয়েন কষ্টেন) প্রতিলব্ধমানঃ (প্রতিলব্ধঃ প্রাপ্তঃ মানঃ পরদারসম্ভূতরসাদিরূপমান ইত্যর্থঃ যেন তথাভূতঃ, ভবতীতি শেষঃ) অথ (অনন্তরং) বলাৎ (বলাৎকারেণ) [অন্যে তান্] বিলুম্পন্তি (লুণ্ঠন্তি) ততঃ (অনন্তরং, অভিযোগে কৃতে সতীতি শেষঃ) অন্যে (অপরে) তান্ বিলুম্পন্তি [তথাহি সংসারে যে পরদারাদিকমভীপ্সবঃ সমন্ততঃ পরিভ্রমন্তি তে যদা পরদারাদৌ সজ্জন্তে তদা তদীয়বান্ধবাস্তান্ বিরুন্ধন্তি, যত্নপ্রতিরোধং কথঞ্চিত্তল্লাভস্তদা তদধিকৃত্য পরেষাম্ শাত্রবম্ আচ্ছিদ্য চ প্রাপ্তানাং তেষাং গ্রহণমপরৈরিতি মহাদুঃখোঽয়ং সংসার ইতি ভাবঃ]॥ ১০

মূলানুবাদ।—কখনও তাহারা পরদারাদিরসরূপ ক্ষুদ্র মধুচক্র অন্বেষণ করিতে করিতে তত্রত্র, মক্ষিকাগণ কর্ত্তৃক প্রপীড়িত হইয়া পরদারাদিভ্রষ্ট হইয়া থাকে। তথায় অতিকষ্টে উহা লাভ করিতে পারিলেও অনন্তর অন্য কেহ আক্রমণ করিয়া তাহা ছিনাইয়া লয়, পরে আবার অন্যে তাহাদিগের নিকট হইতে বলপূর্ব্বক উহা গ্রহণ করে॥ ১০

শ্রীধরটীকা।—ক্ষুদ্ররসান্ পরযোষাদীন্ বিচিন্বন্ গবেষয়ন্ তন্মক্ষিকাভির্যোষাদিস্বাম্যাদিভিঃ বিমানঃ অবজ্ঞাতঃ তাড়িতঃ সন্ ব্যথিতো ভবতি। যদি কথঞ্চিৎ তত্র অতিক্লেশেন প্রতিলব্ধমানঃ প্রাপ্তযোষাদির্ভবতি তদা বলাদন্যে অপহরন্তি, তান্ যদাভিযুঙ্‌ক্তে তদা ততোঽপ্যন্যে হরন্তি॥ ১০

অন্বয়ঃ।—[অথান্যমপি অবস্থাবিশেষমাহ—ক্বচিচ্চেত্যাদিনা] ক্বচিচ্চ [সঃ] শীতাতপবাতবর্ষপ্রতিক্রিয়াং (শীতস্য আতপস্য গ্রীষ্মস্য বাতস্য বাত্যাদ্যুপদ্রবস্য বর্ষস্য বৃষ্টেশ্চ প্রতিক্রিয়াং প্রতীকারং) কর্ত্তুম্ অনীশঃ (অশক্তঃ) আস্তে, উত (অথবা) ক্বচিৎ যচ্চ কিঞ্চিৎ (যৎকিমপি) মিথঃ বিপণন্ (পরস্পরং ক্রয়াদিনা গৃহ্নন্) বিত্তশাঠ্যাৎ (বিত্তস্য শাঠ্যাৎ প্রবঞ্চনাৎ হেতোঃ) বিদ্বেষং (পারস্পরিকং বিরোধম্) ঋচ্ছতি (লভতে) [তথাহি যস্য ধনপরিমাণেন যত্র ধনং দত্ত্বা গ্রহণীয়ং তত্র অধিকধনদানসম্ভাবনয়া স্বীয়ধনপরিমাণমল্পং প্রতিপাদ্য স্বল্পধনদানপ্রভৃতিকমেব বিত্তশাঠ্যমিতি তেনানন্তরং বিত্তস্বরূপাদিবিজ্ঞানে সতি পক্ষান্তরস্য মনোমালিন্যাদিসম্ভবাৎ পরস্পরং বিরোধঃ স্বাভাবিক এব প্রায়েণেতি ভাবঃ]॥ ১১

মূলানুবাদ।—আবার কোথাও সেই বণিক্‌গণ নিজে শীত, গ্রীষ্ম, বাত্যা (ঝড়প্রভৃতি) ও বর্ষার কোনও

ক্বচিৎ ক্বচিৎ ক্ষীণধনস্তু তস্মিন্, শয্যাসনস্থানবিহারহীনঃ।
যাবৎ পারদপ্রতিলব্ধকামঃ, পরাক্যদৃষ্টির্লভতেঽবমানম্ ॥ ১২
অন্যোন্যবিত্তব্যতিষঙ্গবৃদ্ধ,-বৈরানুবন্ধো বিবহন্ মিথশ্চ।
অধ্বন্যমুষ্মিন্নুরুকৃচ্ছ্রবিত্ত,-বাধোপসর্গৈর্বিহরন্ বিপন্নঃ ॥ ১৩

প্রতিকার করিতে না পারিয়া চুপ করিয়া থাকিতে বাধ্য হয়। কোথাও বা পরস্পর যৎকিঞ্চিৎ বস্তু-ক্রিয়াদি দ্বারা গ্রহণ করিতে গিয়া বিত্তশাঠ্যহেতু পরস্পর বিদ্বেষের সৃষ্টি করিয়া থাকে ॥ ১১

**শ্রীধরটীকা।**—যৎ কিঞ্চিদত্যল্পমপি মিথো ব্যবহরন্ ক্রয়াদিনা গৃহ্নন্ বিত্তশাঠ্যাৎ ধনবঞ্চনাৎ ॥ ১১

**অন্বয়ঃ।**—[ অথান্যমপি বিশেষমাহ—ক্বচিৎ ক্বচিদিত্যাদিনা ] তস্মিন্ ( অরণ্যে ) ক্বচিৎ ক্বচিৎ ক্ষীণধনঃ ( ক্ষীণানি বলবদাদিভিঃ বিলুণ্ঠনাৎ স্বল্পমাত্রাণি ধনানি যস্য তথাভূতঃ ) শয্যাসনস্থানবিহারহীনঃ ( শয্যা, আসনং, স্থানম্ অবস্থানপদং গৃহাদিকম্, তেষু যো বিহারঃ, তেন হীনঃ অথবা বিহরন্ত্যস্মিন্নিতি ব্যুৎপত্ত্যা বিহারঃ বিহারাধিকরণং যানাদি, তৈঃ হীনঃ, যদ্বা শয্যা শয়নং ক্রিয়া, আসনম্ উপবেশনম্, স্থানং গতিনিবৃত্ত্যা স্থিতিঃ, বিহারঃ বিহরণং তৈঃ হীনঃ, শয়নাদিপ্রসিদ্ধক্রিয়াশূন্য ইত্যর্থঃ ) [ সঃ বণিকসমূহ ইত্যধ্যাহার্য্যম্ ] যাবৎ তু ( যস্মিন্নেব কালে ) পরাৎ ( পরস্মাৎ জনাৎ ) অপ্রতিলব্ধকামঃ ( ন প্রতিলব্ধঃ প্রাপ্তঃ কামঃ মনোরথফলং যেন তথাভূতঃ ) [ অত এব ] পারক্যদৃষ্টিঃ ( পারক্যে পরকীয়ে বস্তুনি দৃষ্টিঃ লোভঃ যস্য তথাভূতঃ, পরকীয়বস্তুবিষয়কলোভব্যাকুল ইত্যর্থঃ ) অবমানম্ ( অবজ্ঞাং ) লভতে [ তথাহি সংসারে ক্ষীণধনস্য জনস্য নহি পরঃ সম্মানং কুরুতে, স তু পরেভ্যঃ কিমপি বাঞ্ছন্নপি ন পরস্মাৎ লভতে, অবজ্ঞয়া হীনং মত্বা তত্র পরস্য কিমপি দাতুমপ্রবৃত্তেরিতি ভাবঃ ] ॥ ১২

**মূলানুবাদ।**—কোন কোনও স্থানে সেই বণিক্‌সমূহের ধন নষ্ট হওয়ায় শয্যা, আসন, গৃহ বা যানাদি বিহারোপকরণ থাকে না, কাজেই নিজ প্রয়োজনসাধনার্থ পরকীয় বস্তুতে তাহাদের স্পৃহা জন্মে ; পরন্তু অপর ব্যক্তি অবজ্ঞা পূর্ব্বক উহা ত দেয়ই না, অধিকন্তু তাহাকে অবমানিতই করিয়া থাকে ॥ ১২

**শ্রীধরটীকা।**—শয্যাদিহীনঃ। আস্যতে অস্মিন্নিতি আসনং বস্ত্রাদি। স্থীয়তেঽস্মিন্নিতি স্থানং গৃহম্। বিহরন্ত্যনেনেতি বিহারো যানাদিঃ। যাচমানোঽপি যদা পরস্মাৎ প্রাপ্তকামঃ, তদা পরকীয়ে বস্তুনি দৃষ্টিরভিলাষো যস্য সোঽবমানং প্রাপ্নোতি ॥ ১২

**অন্বয়ঃ।**—[ অথান্যমপি অবস্থাবিশেষমাহ—অন্যোন্যেত্যাদিনা ] [ সঃ বণিক্‌সমূহঃ ] অন্যোন্যবিত্তব্যতিষঙ্গবৃদ্ধবৈরানুবন্ধঃ ( অন্যোন্যং পরস্পরং বিত্তব্যতিষঙ্গেণ ধনবিনিময়েন অথবা অন্যোন্যবিত্তস্য পারস্পরিকসম্পদঃ ব্যতিষঙ্গেণ আসক্ত্যা পরস্পরং পরস্পরস্য বিত্তগ্রহণকাময়েত্যর্থঃ বৃদ্ধঃ বৃদ্ধিং প্রাপ্তঃ বৈরানুবন্ধঃ শাত্রবানুবর্ত্তনং যস্য তথাভূতঃ অপি ) মিথঃ ( পরস্পরং ) বিবহন্ ( বিবাহাদিসম্বন্ধং স্থাপয়ন্ ইত্যর্থঃ ) অমুষ্মিন্ অধ্বনি ( নিষ্কারণামার্গে ) বিহরন্ ( পরিভ্রমন্ ) উরুকৃচ্ছ্রবিত্তবাধোপসর্গৈঃ ( উরুভিঃ গুরুতরৈঃ কৃচ্ছ্রৈঃ কষ্টৈঃ পরিশ্রমৈঃ বিত্তবাধৈঃ দস্যুপ্রভৃতিজনিতসম্পত্তিবাধনৈঃ উপসর্গৈঃ অন্যবিধৈরুপদ্রবৈশ্চ ) বিপন্নঃ ( বিপদং প্রাপ্তঃ, মৃতপ্রায় ইতি যাবৎ, ভবতীতি শেষঃ ) ॥ ১৩

**মূলানুবাদ।**—সেই বণিক্‌গণ পরস্পরের ধনরত্নাদি বিষয়ে পরস্পর লোভী হইয়া পরস্পরের বিত্তগ্রহণে কামনা করিয়া মহাবিরোধের বৃদ্ধি করে, তাহা হইলেও আবার পরস্পর বিবাহাদি সম্বন্ধ স্থাপন করিয়া পূর্ব্বোক্ত অরণ্যপথে ভ্রমণ করিতে করিতে কত গুরুতর কষ্ট, বিত্তের বাধা ও অন্য কতপ্রকার উপসর্গে বিপন্ন ( মৃতপ্রায় ) হয় ॥ ১৩

তাংস্তান্ বিপন্নান্ স হি তত্র তত্র, বিহায় জাতং পরিগৃহ্য সার্থঃ।
আবর্ত্ততেঽদ্যাপি ন কশ্চিদত্র, বীরাধ্বনঃ পারমুপৈতি যোগম্॥ ১৪
মনস্বিনো নির্জ্জিতদিগ্‌গজেন্দ্রা, মমেতি সর্ব্বে ভুবি বদ্ধবৈরাঃ।
মৃধে শয়ীরন্ ন তু তদ্ ব্রজন্তি, যন্ন্যস্তদণ্ডো গতবৈরোঽভিযাতি॥ ১৫
প্রসজ্জতি ক্বাপি লতাভুজাশ্রয়,-স্তদাশ্রয়াব্যক্তপদদ্বিজস্পৃহঃ।
ক্বচিৎ কদাচিদ্ধরিচক্রতস্ত্রসন্, সখ্যং বিধত্তে বককঙ্কগৃধ্রৈঃ॥ ১৬

**শ্রীধরটীকা।**—এবমন্যোন্যং বিত্তব্যতিষঙ্গেণ ধনবিনিময়েন বিবৃদ্ধো বৈবানুবন্ধো যস্য তথাবিধোঽপি পরস্পরং বিবহন্ বিবাহাদিসম্বন্ধং কুর্ব্বন্ উরুভিঃ কৃচ্ছ্রৈঃ শ্রমৈঃ বিত্তবাধৈরুপসর্গৈশ্চ দ্বেষাদিভির্বিপন্নঃ মৃতপ্রায়ো ভবতি॥ ১৩

**অন্বয়ঃ।**—[ অথান্যমপি অবস্থাবিশেষমাহ—তাংস্তানিত্যাদিনা ] স হি সার্থঃ ( বণিক্‌সমূহঃ ) তত্র তত্র ( অরণ্যে যত্র কুত্রাপি ) তান্ তান্ বিপন্নান্ ( মৃতপ্রায়ান্, সঙ্গিভূতান্ বণিজ ইত্যর্থঃ ) বিহায় (পরিত্যজ্য) জাতম্ (উৎপন্নং, জীবিতং বা সঙ্গিভূতং বণিক্‌সমূহমিতি শেষঃ ) পরিগৃহ্য (সহায়ত্বেন গৃহীত্বেত্যর্থঃ, গচ্ছতীতি শেষঃ) অত্র (অস্মিন্ সার্থে ) কশ্চিৎ ( অতিসমর্থোঽপি ইতি ভাবঃ ) ন অদ্যাপি আবর্ত্ততে (যস্মাৎ স্থানাৎ প্রস্থানং কৃতবান্ তৎ-স্থানং প্রতি পুনর্নায়াতি ইত্যর্থঃ ), হে বীর! অধ্বনঃ (মার্গস্য ) পারং ( সীম্নি সমবস্থিতং ) যোগঞ্চ ন উপৈতি॥ ১৪

**মূলানুবাদ**—সেই বণিক্‌সমূহ অরণ্যের নানাস্থানে পূর্ব্বোক্ত বিপন্ন মৃতপ্রায় সঙ্গিগণকে পরিত্যাগ করিয়া উৎপন্ন বা জীবিত সঙ্গিগণকে সঙ্গে লইয়া যায়, কিন্তু এই বণিক্ সমূহের মধ্যে এমন কোনও শক্তিমান্ পুরুষ আজ পর্য্যন্ত পূর্ব্বপরিত্যক্ত স্থানে পুনরাবর্ত্তন করে নাই। হে বীর! ঐ ব্যক্তি সংসারমার্গের প্রান্তস্থিত যোগাদিও প্রাপ্ত হয় না॥ ১৪

**শ্রীধরটীকা।**—দুরত্যয়ত্বমধ্বনো দর্শয়তি। তাংস্তান্ বিপন্নান্ মৃতান্ বিহায় জাতং জাতং পরিগৃহ্য বিহরন্ যতঃ প্রস্থিতঃ তং প্রতি নাবর্ত্ততে। হে বীর! অধ্বনঃ পারং যো যোগস্তঞ্চ নোপৈতি। অত্র সার্থে, কশ্চিদ-তিসমর্থোঽপি॥ ১৪

**অন্বয়ঃ।**—[ অথান্যমবস্থান্তরমাহ—মনস্বিন ইত্যাদিনা ] মনস্বিনঃ ( প্রশস্তচেতসঃ ) নির্জ্জিতদিগ্‌গজেন্দ্রাঃ (নির্জিতাঃ নিশেষং পরাজিতাঃ দিগ্‌গজেন্দ্রাঃ যৈঃ তথাভূতাঃ, শৌর্য্যেণ দিগ্‌গজানপি সমরে পরাজিতবন্ত ইত্যর্থঃ ) মমেতি (ইদং বস্তু মম ইত্যেবম্ অভিমানেন) ভুবি (পৃথিব্যাং, নিমিত্তভূতায়ামিত্যর্থঃ) বদ্ধবৈরাঃ (বদ্ধং দৃঢ়তাপ্রাপ্তং বৈরং শত্রুত্বং যেষাং তথাভূতাঃ) মৃধে (সংগ্রামে) শয়ীরন্ (রণভূমৌ শয়নং কুর্ব্বীরন্), ন্যস্তদণ্ডঃ (সন্ন্যাসী) গতবৈরঃ ( গতম্ অপগতং বৈরং শাত্রবং যস্য তথাভূতঃ, শাত্রবাৎ অপসৃত ইত্যর্থঃ। জন ইতি শেষঃ ) যৎ ( বিষ্ণোঃ পরমং পদম্ ) অভিযাতি (প্রাপ্নোতি) তৎ ( বিষ্ণোঃ পরমং পদং ) ন তু ব্রজন্তি [ প্রাপ্নুবন্তি, অভিমানপ্রসূতবৈরনিবন্ধন-পাতকাদিজননাদনধিকারাদিতি ভাবঃ ]॥ ১৫

**মূলানুবাদ।**—মনস্বিগণ স্বীয় শৌর্য্যে দিগ্‌গজেন্দ্রকে পরাজিত করিলেও 'এইটী আমার' ইত্যাকার অভিমানে পৃথিবীর অর্থাৎ ধনাদির জন্য শত্রুতাবৃদ্ধি করিয়া (সংসার) সমরে শয়নই করিয়া থাকেন। বিগতাহঙ্কার সন্ন্যাসিগণ বিষ্ণুর যে পরমপদ প্রাপ্ত হন, তাহারা সে পদ প্রাপ্ত হয় না॥ ১৫

**শ্রীধরটীকা।**—তদেবাহ। মনস্বিনঃ শূরাঃ। নির্জ্জিতা দিগ্‌গজেন্দ্রা যৈঃ। মমেয়ং ভূর্মমেয়মিতি ভুবি নিমিত্তভূতায়াং বদ্ধং বৈরং যৈঃ। ন্যস্তদণ্ডঃ সন্ন্যাসী যদ্বিষ্ণোঃ পদম্ অভিযাতি, তৎ তু ন ব্রজন্তি॥ ১৫

**অন্বয়ঃ।**—[ অথান্যমপি তদীয়মবস্থাবিশেষং বণিক্‌সমূহাবস্থাবর্ণনমুখেন প্রস্তৌতি—প্রসজ্জতীত্যাদিনা ]

তৈর্বঞ্চিতো হংসকুলং সমাবিশ,-ন্নরোচয়ন্ শীলমুপৈতি বানরান্ ।
তজ্জাতিরাসেন সুনির্বৃতেন্দ্রিয়ঃ, পরস্পরোদ্বীক্ষণবিস্মৃতাবধিঃ ॥ ১৭

[ স বণিক্সার্থঃ ] লতাভুজাশ্রয়ঃ ( লতানাং ভুজাঃ শাখা এব আশ্রয়ঃ যস্য তথাভূতঃ, লতাভুজাতুল্যস্ত্রী-ভুজাবলয়নিষণ্ণ ইতি পাক্ষিকার্থঃ ) [ তথা ] তদাশ্রয়াব্যক্তপদদ্বিজস্পৃহঃ ( তদাশ্রয়াঃ তস্যাং লতায়াং নিষণ্ণাঃ যে অব্যক্তপদাঃ কলভাষিণঃ দ্বিজাঃ পক্ষিণঃ কোকিলাদয়ঃ তেষু স্পৃহা আকাঙ্ক্ষা যস্য, অথবা তদাশ্রয়াণাং তত্র নিষণ্ণাণাং ভৃঙ্গবিহঙ্গাদীনং অব্যক্তেষু অস্ফুটেষু পদেষু সঙ্গীতাদিপদেষু স্পৃহা যস্য তথাভূতঃ সন্ ) কাপি প্রসজ্জতি ( আসক্তিং বিভর্ত্তি, পক্ষে তদাশ্রয়াণাং স্ত্রীসঙ্গপ্রসক্তানাম্ অপত্যানাম্ অব্যক্তপদেষু অস্ফুটমধুরাস্বরণাদিশব্দেষু স্পৃহা আসক্তির্যস্য ইতি তাৎপর্য্যম্ ) ক্বচিৎ কদাচিৎ হরিচক্রতঃ ( সিংহসমূহাৎ, অথবা নারায়ণস্য স্বশত্রুনিবর্হণকারিণঃ চক্রপ্রহরণাৎ ইত্যর্থঃ ) ত্রসন্ ( ভীতিং গচ্ছন্ ) বকবঙ্কগৃধ্রৈঃ ( তদাখ্যৈঃ পক্ষিভিঃ সহ ) সখ্যং (মৈত্রীং ) বিধত্তে ( জনয়তি ) [ তথাহি স খলু জীবসমূহঃ বকাদিবৎ বঞ্চকস্বভাবৈঃ কাকাদিবৎ ক্রূরপ্রকৃতিভিঃ গৃধ্রাদিবৎ পাষণ্ডস্বভাবৈশ্চ সমং মৈত্রীমুৎপাদ্য পাপমেবানুতিষ্ঠতি কুবুদ্ধিদোষাৎ তেন চ স্বমনিষ্টমেব সম্পদ্যতে নেষ্টমিতি ভাবঃ ] ॥ ১৬

**মূলানুবাদ।**—সেই বণিক্‌গণ কোথাও বা লতার শাখাকে আশ্রয় করিয়া এবং তদাশ্রিত অস্ফুটভাষী বিহঙ্গগণের প্রতি আসক্তিসম্পন্ন হইয়া প্রসক্ত হয়, কোথাও আবার কদাচিৎ হরিচক্র অর্থাৎ সিংহসমূহের ত্রাসে ভীত হইয়া বক, কাক ও গৃধ্রপক্ষীর সহিত সখ্য স্থাপন করে। (পক্ষান্তরে তাৎপর্য্য এই যে, সংসারে সংসারী ব্যক্তি লতার তুল্য সুকুমার স্ত্রীগণের ভুজ আশ্রয় করিয়া এবং তদাশ্রিত অব্যক্ত মধুরভাষী স্ত্রীগণের অপত্যদিগের প্রতি আসক্তি সম্পন্ন হইয়া মুগ্ধ হইয়া থাকে এবং সিংহসমূহতুল্য কালচক্র হইতে ভীত হইয়া বকাদির তুল্য বঞ্চক, কঙ্কাদির তুল্য ক্রূরপ্রকৃতি ও গৃধ্রের তুল্য পাষণ্ডব্যক্তিগণের সহিত মৈত্রী স্থাপন করে ) ॥ ১৬

**শ্রীধরটীকা।**—সিংহাবলোকনেন পুনর্ভবাটবীমেবানুবর্ণয়তি। প্রসজ্জতি আসক্তিং করোতি। কীদৃশঃ? লতানাং ভুজাঃ শাখাঃ, তদ্বৎ সুকুমারা যে স্ত্রীণাং ভুজাস্তদাশ্রয়ঃ সন্। তদাশ্রয়াঃ অব্যক্তপদা অস্ফুটাক্ষরাঃ কলভাষিণো যে দ্বিজাঃ পক্ষিণঃ, তত্তুল্যেষু স্ত্রীসঙ্গপ্রসক্তেষু অপত্যেষু স্পৃহা যস্য তাদৃশো ভূত্বা, হরিচক্রং সিংহসমূহঃ, তত্তুল্যাৎ কালচক্রনিমিত্তাৎ জন্মমরণাদেস্ত্রসন্ তৎপরিহারায় কৈশ্চিৎ প্রলোভিতো বকাদিবৎ বঞ্চকৈঃ ক্ষুদ্রৈঃ ক্রূরৈশ্চ পাষণ্ডৈঃ সহ সখ্যং করোতি তেষু প্রবিশতি। ১৬

**অন্বয়ঃ।**—[ অথ বককঙ্কগৃধ্রাণাং সখ্যেন প্রীতিমবিন্দতঃ অন্যত্র সখ্যস্থাপনাদিকমাহ—তৈর্বঞ্চিত ইত্যাদিনা] [ অথ ] তৈঃ ( বককঙ্কগৃধ্রৈঃ, পক্ষে বঞ্চকৈঃ ক্রূরৈঃ পাষণ্ডৈশ্চ জনৈরিত্যর্থঃ ) বঞ্চিতঃ ( প্রতারিতঃ সন্, স সার্থঃ ) হংসকুলং ( হংসানাং পক্ষিবিশেষাণাং কুলং, পক্ষে ব্রাহ্মণকুলং ) সমাবিশন্ (সবিশেষং প্রবিশন্) [তস্য হংসকুলস্য] শীলং ( চরিত্রম্ ) অরোচয়ন্ ( অরুচিকরং জানন্ ) বানরান্ উপৈতি ( আশ্রয়তি, রুচিকরান্ সম্ভাব্যেতি শেষঃ ) [ অথ ] তজ্জাতিরাসেন (তজ্জাতেঃ বানরজাতেঃ যঃ রাসঃ ক্রীড়া তেন, বানরজাতিসমুচিতক্রীড়াভ্যাসেন ইত্যর্থঃ) সুনির্বৃতেন্দ্রিয়ঃ ( সুনির্বৃতানি সুতরাং নির্বৃতিং প্রাপ্তানি ইন্দ্রিয়াণি চক্ষুরাদীনি যস্য তথাভূতঃ) পরস্পরোদ্বীক্ষণ-বিস্মৃতাবধিঃ ( পরস্পরস্য উদ্বীক্ষণেন ঊর্দ্ধমুখমপেক্ষণেন বিস্মৃতঃ অবধিঃ যেন তথাভূতঃ, ভবতীতি শেষঃ) [ তথাহি আদৌ ব্রাহ্মণকুলমভিযাতি অথ তদাচারমরোচয়ন্ বানরতুল্যান্ ভ্রষ্টাচারান্ উপেত্য তৎস্বরূপভোজনবিহারাদিনা কালমতিবর্ত্তয়তি, পরং মরণকালম্ অচিরমুপসর্পন্তমপি নো স্মরতি ইতি ভাবঃ। ] ॥ ১৫

**মূলানুবাদ।**—সেই বক, কঙ্ক ও গৃধ্রগণ ঐ বণিক্‌সমূহকে বঞ্চনা করিলে সে হংসকুলের মধ্যে প্রবেশ

ক্রমেষু রংস্তন্ সুতদারবৎসলো, ব্যবায়দীনো বিবশঃ স্ববন্ধনে।
ক্বচিৎ প্রমাদাদ্ গিরিকন্দরে পতন্, বল্লীং গৃহীত্বা গজভীত আস্থিতঃ ॥ ১৮
অতঃ কথঞ্চিৎ স বিমুক্ত আপদঃ, পুনশ্চ সার্থং প্রবিশত্যরিন্দম।
অধ্বন্যমুষ্মিন্নজয়া নিবেশিতো, ভ্রমন্ জনোঽদ্যাপি ন বেদ কশ্চন ॥ ১৯

করে, (কিন্তু) তাহাদের আচার রুচিকর মনে না করিয়া আবার বানরের মধ্যে আশ্রয় গ্রহণ করে ও সেই জাতির যোগ্য ক্রীড়ারসে তাহার ইন্দ্রিয়সমূহ পরিতৃপ্ত হয় এবং পরস্পরের উদ্বীক্ষণে জীবনকালের অবধি (মৃত্যু) পর্য্যন্ত বিস্মৃত হইয়া যায় ॥ ১৭

**শ্রীধরটীকা**।—তৈর্বঞ্চিতস্তত্র ফলাভাবং জ্ঞাত্বা হংসানাং ব্রাহ্মণানাং কুলং পুনঃ প্রবিশন্ তেষাং শীলং প্রায়শ্চিত্তপূর্ব্বকং পুনরুপনয়নাদ্যাচারম্ অরোচয়ন্ অপ্রিয়ং পশ্যন্ বানরতুল্যান্ ভ্রষ্টাচারান্ শূদ্রপ্রায়ান্ উপৈতি। তজ্জাতিরাসেন বানরজাতিক্রীড়য়া স্ত্রিয়া মিথুনীভূয় পরস্পরমুখোদ্বীক্ষণেন বিস্মৃতো জীবিতাবধির্মরণকালো যেন ॥ ১৭

**অন্বয়ঃ**।—[অথাস্য অবস্থান্তরমপ্যাহ—ক্রমেষিত্যাদিনা] ক্রমেষু (বৃক্ষেষু) রংস্তন্ (রতিং লপ্স্যমান ইত্যর্থঃ) সুতদারবৎসলঃ (সুতেষু পুত্রেষু পুত্রীষু চ দারেষু স্ত্রীষু চ বৎসলঃ বাৎসল্যযুক্তঃ) ব্যবায়দীনঃ (ব্যবায়েন স্মরতকামনয়া দীনঃ কার্পণ্যযুক্তঃ) স্ববন্ধনে (স্বস্য যৎ বন্ধনং তত্র) বিবশঃ (পরাধীনঃ, তৎপরিহর্ত্তুমসমর্থ ইত্যর্থঃ) প্রমাদাৎ (অনবধানতয়া) ক্বচিৎ গিরিকন্দরে (পর্ব্বতগহ্বরে) পতন্ বল্লীং (লতাং) গৃহীত্বা গজভীতঃ (গজাদ্ ভয়ং প্রাপ্তঃ) আস্থিতঃ (ভবতীতি শেষঃ) [তথাহি ক্রমেষু ক্রমতুল্যেষু গৃহেষু রতিঃ প্রাপ্তুমিচ্ছন্ কালেন গিরিকন্দরবদতি-ভয়াবহেষু রোগাদিষু পতন্ কন্দরাবস্থিতেন গজেন সদৃশাৎ কৃতান্তাদতিত্রস্তঃ সন্ বল্লীতুল্যং প্রাচীনকর্ম্ম অবলম্ব্য অবস্থিতো ভবতি তথেত্যর্থঃ পাক্ষিকঃ প্রতিপত্তব্যঃ] ১৮

**মূলানুবাদ**।—কোথাও আবার অপর কোনও বণিক্‌সার্থ পুত্রকলত্রাদির প্রতি অসীম স্নেহহেতু (তাহাদের জন্য) বৃক্ষসমূহে অনুরক্ত ও ব্যবায়দৈন্যে আকুল অবস্থায় নিজবন্ধনে বিবশ হইয়া পড়ে, অনন্তর কোথাও অনবধানতাহেতু গিরিকন্দরে পতিত হইয়া বল্লীগ্রহণপূর্ব্বক গজভয়ে ভীত হইয়া অবস্থান করিয়া থাকে। (পক্ষে ক্রমতুল্য গৃহে রতিলাভে ইচ্ছুক হইয়া কালক্রমে গিরি কন্দরের ন্যায় অতি ভয়ানক রোগাদিতে পতিত হইয়া কন্দরে অবস্থিত গজের (মৃত্যুর) ভয়ে ভীতিহেতু অতিশঙ্কিতভাবে অবস্থান করিয়া থাকে) ॥১৮

**শ্রীধরটীকা**।—ক্রমবৎ কেবলদৃষ্টার্থেষু গৃহেষু। ব্যবায়দীনঃ স্মরতেচ্ছয়া কৃপণঃ এবং স্বস্য যদ্বন্ধনং প্রাপ্তং তস্মিন্ বিবশঃ পরিহর্ত্তুমশক্তঃ। চরন্ বনে ইতি পাঠান্তরে তু বনে সংসারে চরন্নিত্যর্থঃ। গিরিকন্দরবৎ অতিভয়ানকে রোগাদিদুঃখে পতন্ কন্দরস্থগজতুল্যাৎ মৃত্যোর্ভীতঃ সন্ বল্লীতুল্যং প্রাচীনং কর্ম্মাবলম্ব্য অবস্থিতো ভবতি ॥ ১৮ ॥

**অন্বয়ঃ**।—[অথাস্য অনন্তরং পুনরপি প্রবৃত্তিমার্গরূপমার্গপ্রবেশমাহ—অত ইত্যাদিনা] হে অরিন্দম! সঃ (প্রাগুক্তবণিক্‌সার্থঃ) অতঃ (অস্মাৎ উক্তরূপাৎ) আপদঃ (গজভয়াদিরূপবিপদঃ) কথঞ্চিৎ (অতিকষ্টেন) মুক্তঃ (অপগতঃ সন্) পুনশ্চ সার্থং প্রবিশতি (পূর্ব্ববদেব প্রবৃত্তিমার্গে রতিং লভত ইত্যর্থঃ), অজয়া (অনাদ্যবিদ্যয়া) অমুষ্মিন্ অধ্বনি (প্রবৃত্তিমার্গরূপে মার্গে) নিবেশিতঃ (প্রেরিতঃ) ভ্রমন্ কশ্চন জনঃ অদ্যাপি ন বেদ (জানাতি, পরমেশ্বরমিতি শেষঃ) ॥ ১৯

**মূলানুবাদ**।—হে অরিন্দম! সেই বণিক্‌সমূহ উক্তরূপ বিপদ্ হইতে অতিকষ্টে মুক্তিলাভ করিয়া পুনর্ব্বার প্রবৃত্তিমার্গরূপ সার্থে প্রবিষ্ট হয়। অনাদিভূতা মায়া কর্ত্তৃক উক্তপথে চালিত হইয়া ভ্রমণ করিতে করিতে কোনও ব্যক্তিই আজ পর্য্যন্ত ঈশ্বরের প্রকৃত স্বরূপ জানিতে পারে নাই ॥১৯

বহুগণ ত্বমপি হ্যধ্বনোঽস্য, সন্ন্যস্তদণ্ডঃ কৃতভূতমৈত্রঃ।
অসজ্জিতাত্মা হরিসেবয়া শিতং, জ্ঞানাসিমাদায় তরাতি পারম্ ॥ ২০

শ্রীধরটীকা—।—সার্থং প্রবিশতি যথাপূর্ব্বং প্রবৃত্তিমার্গে রমতে। ন বেদ পরমপুরুষার্থম্ ॥ ১৯

অন্বয়ঃ।—[ অথ রহূগণমুদ্দিশ্য প্রবৃত্তিমার্গমতিক্রম্য হরিসেবামুপদিশন্ উপসংহরতি—বহূগণেত্যাদিনা ] হে রহূগণ! ত্বমপি সংন্যস্তদণ্ডঃ ( সন্ন্যাসমাশ্রিতঃ ) কৃতভূতমৈত্রঃ ( কৃতং ভূতেষু সর্ব্বপ্রাণিষু মৈত্রং যেন তথাভূতঃ, সর্ব্বেষু ভূতেষু মৈত্রীমাশ্রিতশ্চ সন্ ) [ তথা ] অসজ্জিতাত্মা [ অসজ্জিতঃ আসক্তিমনীতঃ আত্মা অন্তঃকরণং যেন তথাভূতঃ, বিষয়েষ্বনভিনিবেশিতান্তঃশ্চ সন্ ইত্যর্থঃ ) হরিসেবয়া ( নারায়ণারাধনয়া ) শিতং ( সুতীক্ষ্ণীকৃতং ) জ্ঞানাসিং ( জ্ঞানরূপমস্ত্রম্ ) আদায় অস্য অধ্বনঃ ( প্রবৃত্তিমার্গস্য ) পারম্ হি অতিতর ( অতিমাত্রং তর, অতিশব্দস্য উপসর্গত্বাভাবেঽপি পৃথক্কৃতয়া ব্যবহারঃ, কেচিত্তু উপসর্গস্যাপি ক্রিয়াবর্ত্তিত্বমার্ষম্ ইতি বদন্তি।) [ তথাহি প্রবৃত্তিমার্গস্য দোষবহুলত্বাৎ তমপহায় নিবৃত্তিমার্গমভিনন্দন্ নারায়ণে রতিং পুষাণ যথা নাতিচিরমেব তরীতুং শক্নুয়া ইতি ভাবঃ। ] ॥ ২

মূলানুবাদ।—হে বহূগণ! তুমিও সন্ন্যাস অবলম্বন করিয়া এবং সর্ব্ব ভূতে মৈত্রী স্থাপন পূর্ব্বক বিষয়ে অন্তঃকরণকে অনভিনিবিষ্ট রাখিয়া হরিসেবা দ্বারা শাণিত জ্ঞানরূপ অসি গ্রহণ পূর্ব্বক এই প্রবৃত্তিমার্গের পার অতিক্রম করিয়া যাও ॥ ২০

শ্রীধরটীকা।—ত্বমপি অধ্বনি নিবেশিত ইত্যনুষঙ্গঃ। অতোঽস্য অধ্বনঃ পারম্ অতিতর। অসজ্জিতাত্মা বিষয়েষ্বনভিনিবেশিতচিত্তঃ সন্। হরিসেবয়া শিতং তীক্ষ্ণীকৃতম্ ॥২০

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—ব্রাহ্মণ ভরত বহূগণের বোধসম্পাদনার্থ পূর্ব্বে যে সকল উপদেশ প্রয়োগ করিয়াছেন, তাহাতে তাহার সংশয় সম্পূর্ণ অপসৃত হয় নাই; কারণ বিষয়টী জটিল, উল্লেখমাত্রে বিষয়াসক্ত ব্যক্তির পক্ষে উহা ধারণা করা অত্যন্ত কঠিন। সেইজন্য রহূগণ যখন স্পষ্ট করিয়া জিজ্ঞাসা করিলেন, তখন ভরত ভাবিলেন, ইহাকে সরলভাবে প্রসিদ্ধ বস্তুর দৃষ্টান্তে উপদেশ দেওয়া কর্ত্তব্য, তাহা না হইলে পূর্ব্বের ন্যায় যদি দুরূহভাবেই ঐ তত্ত্বের উপদেশ করি, তাহাতে ব্যর্থকাম হইতে হইবে। এই ভাবিয়া ভরত এই সংসারকে একটী অরণ্য ও তাহার অঙ্গগুলিকে বনের অঙ্গরূপে কল্পনা করিয়া উপদেশ দিতে আরম্ভ করিলেন। যদিও পরবর্ত্তী অধ্যায়ে উক্ত বিষয়সমূহ পরিস্ফুতরূপে ব্যাখ্যাত হইয়াছে, তথাপি পাঠকগণের সুখবোধার্থ সংক্ষিপ্তরূপে এস্থানে কিঞ্চিৎ আলোচনা করা বিধেয় বলিয়া সংক্ষেপে ঐ বিষয়গুলির বিশ্লেষণ করিব। ( যাঁহারা বিস্তৃতরূপে জানিতে ইচ্ছা করেন, তাঁহারা পরবর্ত্তী রূপকবিশ্লেষণ প্রকরণ আলোচনা করিলেই জানিতে পারিবেন। )

জগতে সংসার নামে যে একটী অরণ্য আছে, ঐ অরণ্যে প্রবৃত্তিমার্গনামে একটী পথ বর্ত্তমান, জীব নিজ অদৃষ্টের বশে ঐ প্রবৃত্তিমার্গে ভ্রমণ করিয়া সংসার-অরণ্যে গতায়াত করিতে থাকে। প্রবৃত্তিমার্গের পথিক জীবকে উক্ত বনপথের পথিক বণিকসার্থ বলিয়া কল্পনা করা হইয়াছে। জগতে আসিয়া সকলেই নিজ নিজ প্রয়োজন সম্পাদনের জন্য ব্যগ্র, কেহই বিনা প্রয়োজনে কোনও কার্য্য করে না। যে যাহাই করুক না কেন, তাহার সেই কার্য্যের একটী উদ্দেশ্য থাকে। যে ব্যক্তি আত্মহত্যায় প্রবৃত্ত হয়, তাহার সেই আত্মহত্যারও একটী প্রয়োজন থাকে; এই জন্যই শাস্ত্রকার বলেন যে 'প্রয়োজনমনুদ্দিশ্য ন মন্দোঽপি প্রবর্ত্ততে'। কাজেই সেই বণিক্ অর্থোপার্জ্জনোদ্দেশেই সেই কাননে ভ্রমণ করিতে থাকে, বণিক্ ব্যবসা দ্বারা অর্থোপার্জ্জনকেই পরমার্থ মনে করে। সেই ভবারণ্যের দুর্গম পথেও অর্থকে লক্ষ্য করিয়া বণিক্ সগণে চলিতে থাকে, কিন্তু সেই ভবারণ্যের এমনিই স্বভাব যে তাহাতে কেহ অভি-

আশানুরূপ সুখ বা মঙ্গল লাভ করিতে পারে না। সকলেই সুখের কামনা করিয়া থাকে, কিন্তু কয়জনের ভাগ্যে উহা ঘটে, যদিও বা কথঞ্চিৎ ঘটিয়া ওঠে, তাহাও ক্ষণস্থায়ী ও দুঃখসংসৃষ্ট; কাজেই তাহাতে বণিক্‌সমূহও নিজ অভীষ্টানুরূপ সুখ পায় না, পরন্তু নানাবিধ দুঃখ কষ্ট ভোগ করিয়া পদে পদে অশান্তিই অনুভব করিয়া থাকে।

তাহারা যখন বনপথে সদলবলে যাইতে থাকে, তখন তাহাদের সঙ্গে বহু ধনবস্তু আছে জানিয়া কতকগুলি দস্যু তাহাদের সঙ্গ লয় এবং সুযোগ পাইয়া ঐ সমস্ত ধনরত্ন লুণ্ঠন করে। ঐ বণিক্‌গণ যাহার পরিচালনায় চলে, সে বড় সুবিবেচক নহে, কাজেই দুর্বিবেচনায় চালিত সেই দল আত্মরক্ষা করিতে অসমর্থ হয়। যদি চালক ভাল থাকিত, তবে হয়ত তাহার উত্তম পরিচালনায় সেই বণিক্‌দল আত্মরক্ষা করিতে পারিত। এস্থলে ইন্দ্রিয়গুলিকেই এই দস্যু বলিয়া কল্পনা করা হইয়াছে এবং বুদ্ধিকেই তাহার নায়ক বলা হইয়াছে। ঐ বুদ্ধিই ইন্দ্রিয়কে অসৎ বিষয়ে চালিত করিয়া থাকে, এই জন্যই সে কুনায়ক। সংসারে যে দারাপত্যাদি বর্ত্তমান, তাহারা শৃগালের তুল্য, তাহারা 'তুমি আমার ভর্ত্তা, তুমি আমার পিতা' ইত্যাদিরূপে তাহাদের মধ্যে প্রবিষ্ট হইয়া সার্থে অবস্থিত ব্যক্তিকে ইতস্তত আকর্ষণ করিয়া থাকে। সংসারী ব্যক্তি সাধারণতঃ পিতা, মাতা প্রভৃতি নিজসম্বন্ধ জ্ঞাপন করিয়া লোককে আকৃষ্ট করিয়া থাকে, যেখানে সম্পর্কের প্রকাশ নাই, সেখানে আকর্ষণও নাই। সেই সংসার-বনে এক-খানি ক্ষেত্র আছে, সেই ক্ষেত্রের কথা শ্রবণ কর। তথায় লতা, তৃণ, গুল্মপ্রভৃতি এত বহুল পরিমাণে বর্ত্তমান যে, উহার ঘনত্বহেতু সে স্থানে সহসা কেহ প্রবেশ করিতে পারে না। তাহাতে আবার ভয়াবহ অসংখ্য দংশ ও মশক আছে; যদি কেহ সেইস্থানে প্রবেশ করে, তবে সে নিরাপদে থাকিবার সুবিধা পায় না—ঐ উৎকটপ্রকৃতি দংশ ও মশকগণের দংশনে তাহাকে সাতিশয় ব্যতিব্যস্ত হইতে হয়। সংসারে অবস্থিত দুর্জ্জন ব্যক্তিগণকেই এস্থলে দংশ ও মশকরূপে কল্পনা করা হইয়াছে। দুর্জ্জনের মধ্যেও কতকগুলি দুর্জ্জন বৃহৎ, কতকগুলি ক্ষুদ্র, যাহারা অতি অধিক দুর্জ্জন তাহারা দংশ ও যাহারা অল্প দুর্জ্জন, তাহারা মশকরূপে কল্পিত হইয়াছে।

সংসারে যে কাম কর্ম্মাদি বর্ত্তমান, উহাকে লতা, তৃণ ও গুল্মাদিরূপে কল্পনা করা হইয়াছে। লতা গুল্মাদি যেমন উৎকৃষ্ট ধান্যাদি শস্যের পক্ষে অত্যন্ত অনিষ্টকর বলিয়া ধান্যাদি ক্ষেত্র হইতে কৃষকগণ উহাকে উৎপাটিত করিয়া দূরে ফেলিয়া দেয়, সেইরূপ যে ব্যক্তি উৎকৃষ্ট মনোভাব রক্ষা করিতে চাহেন, তাঁহাকেও অন্তঃকরণ হইতে ঐ কামাদিরূপ তৃণাদি দূর করিতে হইবে, অন্তঃকরণে কামাদির প্রভাব থাকিলে আর কিছুতেই তাহাতে ভগবৎপ্রীতিপ্রভৃতি উৎকৃষ্ট ভাবগুলি বৃদ্ধিলাভ করিতে পারে না, এই জন্যই তৃণলতাদি দ্বারা দুষ্প্রবেশ ক্ষেত্রে কঠোর দংশ ও মশকের উপদ্রবের কথা বলা হইয়াছে।

দংশ ও মশকাদি পরিষ্কৃত স্থানে খুব কমই থাকে, অপরিষ্কৃত তৃণগুল্মাদির মধ্যেই উহার আবাসস্থান, সংসারেও কাম কর্ম্মাদির আশ্রয় লইয়াই দুর্জ্জনগণ অবস্থান করে, কাজেই যদি কর্ম্মাদির বিনাশ সাধন করিতে পার, তাহা হইলেই দুর্জ্জনের হাত হইতে অব্যাহতিলাভ করিতে পারিবে এবং দুর্জ্জনের হাত হইতে অব্যাহতি লাভ করিলে সঙ্গদোষে যে সকল কুভাব অন্তঃকরণকে আশ্রয় করে, তাহা আর উৎপন্ন হইতে পারিবে না। সেই বনের মধ্যে একটী গন্ধর্ব্বের ভবন আছে। সেই বণিক সমূহ বনে বনে ভ্রমণ করিতে করিতে হঠাৎ সেই গন্ধর্ব্বভবন দেখিতে পায় এবং সেই গন্ধর্ব্বপুরের আপাতরম্য সৌন্দর্য্যে মুগ্ধ হইয়া পড়ে। ঐ গন্ধর্ব্বপুর সংসারের দেহ গেহাদি ব্যতীত আর কিছুই নহে। সাধারণতঃ আকাশে যখন বিচ্ছিন্ন মেঘরাজি বিচরণ করিতে থাকে, তখন সাময়িক মেঘখণ্ডগুলির পরস্পর মিলনে একটী অট্টালিকাময় ভবন দৃষ্টিগোচর হইয়া থাকে, উহাকে গন্ধর্ব্বনগর কহে। এই গন্ধর্ব্বনগর এত অল্প কালস্থায়ী যে, চক্ষুর নিমেষ ফেলিতে ফেলিতেই উহার পরিবর্ত্তন ঘটে। ক্ষণকাল পূর্ব্বে যাহা একটী নগরের ন্যায় দৃষ্টিগোচর হইয়াছে, তাহাই ক্ষণকাল পরে আবার কোথায় বিলীন হইয়া

যায়। সংসারের দেহ গেহাদিও ঠিক সেইরূপ ক্ষণস্থায়ী, ইহাদের ক্ষণকালের স্থিরতাও কেহ নিশ্চয় করিয়া বলিতে পারে না, অথচ মায়ামুগ্ধ জীব এই ক্ষণভঙ্গুর দেহগেহাদিকে চিরস্থির মনে করিয়া ইহারই প্রতি অসীম আদর স্থাপন করিয়া থাকে, ইহার অনিষ্ট সাধন করিতে অগ্রসর হয় না, এই দেহ ছাড়া অতিরিক্ত যে একটী চেতন পদার্থ ইহার পরিচালক আছে, তাহা বুঝিতে না পারিয়া দেহাদিতেই আত্মবুদ্ধি স্থাপন পূর্ব্বক সংসারে ভ্রমণ করিতে থাকে।

সেই ভবারণ্যে কখনও অতি বিষম বাত্যা দেখা দেয়, তাহার প্রভাবে পৃথিবীর ধূলিরাশি চারিদিকে বিক্ষিপ্ত হইয়া দর্শকের চক্ষে ভীষণ কষ্টের সৃষ্টি করে এবং দৃষ্টিশক্তি নিরুদ্ধ করিয়া দেয়। সে চারিদিকে কিছুই দেখিতে পায় না, সকল দিকই একরূপ অন্ধকারাচ্ছন্ন দেখিতে পায়। এই যে বাত্যার কথা বলা হইয়াছে, উহা সংসারের পক্ষে কিছুকাল পরে কালক্রমে আশ্রয়ণীয় গৃহিণী, ঐ গৃহদেবতাকে লাভ করিয়া জীব ব্যতিব্যস্ত হইয়া পড়ে, তদীয় রাগাদি ধূলিচক্রের ন্যায় চক্ষুতে আশ্রয় গ্রহণ করিয়া লৌকিক দৃষ্টিশক্তির নিরোধ করে, আর স্ত্রীবিষয়ে রাগাদি অন্তর্দৃষ্টির অবরোধ করিয়া থাকে। অন্তর্দৃষ্টি অবরুদ্ধ হইলে অন্তর্দৃষ্টিদ্বারা দ্রষ্টব্য কর্ম্মসাক্ষিভূত দেবতাপ্রভৃতিকে আর দেখিতে পাওয়া যায় না। দিশ্‌শব্দটী উপলক্ষণ; উহাদ্বারা দিগ্‌দেবতার ন্যায় অপর আরাধ্য দেবতারও বোধ হইয়া থাকে; কাজেই যখন সংসারী ব্যক্তি স্ত্রীর প্রতি রাগাদি প্রাপ্ত হয়, তখন ধ্যেয় বস্তু চিত্ত হইতে অবসর গ্রহণ করে। চিত্তের এমন কোনও ক্ষমতা দেখা যায় না, যাহাতে ঐ রাগাদি সম্যগ্‌ভাবে থাকা সত্ত্বেও উহা নানাবিধ উদার উৎকৃষ্ট ভাবরাজির উন্মেষ সাধন করিতে পারে। অতএব ঐ বাত্যা হইতে যখন ধূলিরাশি উত্থিত হয়, তখন আত্মরক্ষা করিতে না পারিলে আর কিছুতেই ভবিষ্যৎ মঙ্গলময় হইতে পারে না। কাজেই স্ত্রীবিষয়ক রাগাদিকে বাত্যার ধূলিচক্ররূপে কল্পনা করা হইয়াছে। ঐ রাগাদি পরিত্যাগ করিতে হইবে, অন্যথা ঐ রাগাদি চিত্তকে দুষ্ট করিয়া নিজ পরম ইষ্টের ব্যাঘাত জন্মাইয়া থাকে। ঐ রাগাদি রজোগুণের কার্য্য, রজোগুণ যখন সত্ত্বগুণকে পরাভূত করিয়া উদ্রিক্ত হইয়া উঠে, তখন তাহার কার্য্য রাগাদি উৎপন্ন হয়, সত্ত্বগুণকে জাগরিত করিতে না পারিলে রজোগুণের কার্য্য রাগাদি নিবৃত্ত হইতে পারে না। যে পর্য্যন্ত চিত্ত রজস্তমোগুণে সংসৃষ্ট থাকে, সে পর্য্যন্ত তাহাতে রাগাদির আবির্ভাব হইয়া থাকে। রাগাদি বর্ত্তমান থাকিলে দেহ, গেহ, ধন, জন প্রভৃতিতে আত্মবুদ্ধি—'এইটী আমার' ইত্যাকার বুদ্ধি উৎপন্ন হইয়া জীবকে মায়ামুগ্ধ করিয়া রাখে, তখন জীব মুক্তির আলোকে আত্মাকে উদ্‌ভাষিত করিতে না পারিয়া নিরতিশয় দুঃখভোগ করিয়া থাকে। "নিবাসতোয়দ্রবিণাত্মবুদ্ধিঃ" প্রভৃতি শ্লোকের "রজস্বলাক্ষঃ" শব্দের দ্বারা এই তত্ত্বই উদ্‌ঘোষিত হইয়াছে। এই ভবারণ্যে বৃক্ষ, গুল্ম, লতা ও পাতার অন্তরালে এবং বৃক্ষাদির শাখায় ঝিল্লী ও পেচকের নিরন্তর কর্ণকঠোর শব্দ বণিক্‌গণের কর্ণপীড়া উৎপাদন করিয়া থাকে।

"অদৃশ্যঝিল্লীস্বনকর্ণশূল" প্রভৃতি শ্লোকের টীকায় শ্রীধরস্বামিপাদ বলিয়াছেন—"অত্র চ পরোক্ষমপ্রিয়বক্তারো ঝিল্লীতুল্যাঃ, প্রত্যক্ষমপ্রিয়বক্তারো ঘূকতুল্যাঃ" ইতি। সংসারে দুই প্রকৃতির লোক দৃষ্টিগোচর হইয়া থাকে। এক প্রকৃতির লোক আছে, উহারা পরস্পরের কথোপকথনকালে সাক্ষাৎভাবে অপ্রিয় কথা বলিতে কুণ্ঠিত হয় না। আর এক প্রকৃতির লোক দেখা যায়—উহারা অসাক্ষাতে অপরের নিকট অন্যের অপ্রিয় আলোচনা করিয়া থাকে। যিনি এই অপ্রিয় আলোচনার শ্রোতা, তিনিও অন্যের নিকট উক্ত অপ্রিয় আলোচনা প্রকটিত করিয়া নিজ স্বভাবেরই পরিচয় দিয়া থাকেন। যাঁহার সম্বন্ধে এই অপ্রিয় আলোচনা হয়, পরোক্ষ বা অপরোক্ষভাবে এই অপ্রিয়োক্তি তাহার বিরক্তি উৎপাদন করিয়া থাকে, ইহা প্রত্যক্ষভাবেই উপলব্ধি হইয়া থাকে। এই দুই শ্রেণীর লোকের মধ্যে যাহারা পরোক্ষভাবে অপ্রিয় আলোচনা করে, তাহারা "ঝিল্লী" সদৃশ। ঝিল্লী অর্থাৎ ঝিঁ ঝিঁ পোকা যেরূপ নিরন্তর বিকট শব্দ করিয়া জনগণের কর্ণদাহ জন্মাইয়া দেয়, সেইরূপ পরোক্ষভাবে অপ্রিয় আলোচনাকারী

অথচ সম্মুখে প্রিয়বাক্যের উৎস ছুটাইয়া প্রাণ-মন পরিতৃপ্ত করে, কিন্তু তাহাদের অপ্রিয় আলোচনা লোক-পরম্পরায় কর্ণে আসিয়া পঁহুছাইয়া শ্রোতার কর্ণ ও মনের পীড়া উৎপাদন করিয়া থাকে। অতএব তাহাদের সহিত ঝিল্লী বা ঝিঁঝি পোকার তুলনা দেওয়া যায়। ঝিল্লীগণ অতি ক্ষুদ্রকায়, তাহাদের শরীরের বর্ণ পাতার মত, তাহারা যখন বৃক্ষের অন্তরালে আত্মগোপন করিয়া ডাকিতে থাকে, তখন তাহাদের দেখা না গেলেও শব্দ শোনা যায়। পরোক্ষে অপ্রিয়বাদী ব্যক্তিও ঠিক এইরূপ, তাহারা যাহার সম্বন্ধে অপ্রিয় বাক্য প্রয়োগ করে, তাহার সম্মুখীন হইয়া করে না, অন্তরালে থাকিয়াই করে, তাহাদের সেই কথা কিন্তু পরমুখে শুনিতে কাহারও বাকী থাকে না।

আবার কতকগুলি লোক আছে, তাহারা ঠিক পেচকের তুল্য—প্রত্যক্ষে অপ্রিয় বক্তা। পেচকগণ বৃহৎকায় পক্ষী, তাহার বর্ণও পত্রাদির তুল্য নহে, কাজেই সে যখন বৃক্ষে বসিয়া শব্দ করিতে থাকে, তখন তাহার শরীরও অদৃশ্য থাকে না, শব্দও অশ্রুত থাকে না, সেইরূপ যাহারা স্পষ্টবাদী, প্রত্যক্ষে অপ্রিয় বাক্য বলিতে দ্বিধা বোধ করে না, তাহাদিগকে অদৃশ্য অবস্থা অবলম্বন না করিয়াই অপ্রিয় বাক্য প্রয়োগ করিতে দেখিতে পাওয়া যায়। ঐ দুই প্রকার অপ্রিয়বাদী ব্যক্তিই বাক্যদ্বারা শ্রোতার প্রাণে জ্বালার সৃষ্টি করিয়া থাকে।

জীব বড়ই কামনাশীল, কামনা তাহাকে কখনও পরিত্যাগ করে না। যখন সে ক্ষুধায় কাতর হয়, তখন খাদ্য বস্তুর কামনা করে, পিপাসায় আর্ত্ত হইয়া সলিল প্রার্থনা করে, আবার অন্যান্যপ্রকার অবস্থায় প্রকারান্তরে কামনা পোষণ করিয়া থাকে। জীব যে বস্তুর কামনা করে সেই বস্তুর লাভেচ্ছায় তাহার দিকে অগ্রসর হয় বটে, কিন্তু সে জানে না যে, সে যে বস্তুর জন্য সাগ্রহে ধাবিত হইতেছে, সে বস্তু সম্পূর্ণ মিথ্যাভূত, তাহার প্রকৃত কোনও সত্তা নাই। মরীচিকাকে উহার দৃষ্টান্তস্বরূপে গ্রহণ করা যাইতে পারে। মৃগগুলি যখন মরুভূমির নিকট গমন করে, তখন মরুভূমিপতিত সূর্য্যকিরণসমূহকে জল বলিয়া ধারণা করিয়া উহারা নিজ নিজ পিপাসা নিবৃত্তির জন্য প্রযত্ন করে, ফলে তাহারা তথায় যাইয়া বিফলকাম হইয়া থাকে। এইরূপে জীবও সংসারের বস্তুগুলিকে বাস্তবিক সত্য মনে করিয়া তাহা হইতেই সুখের সম্ভাবনায় তাহাই পাইবার জন্য ব্যস্ত হয়, অথচ সেই মিথ্যাবস্তু হইতে প্রকৃত সুখ পাইতে পারে না, এইজন্যই ঐ আকাঙ্খাকে মৃগতৃষ্ণার ন্যায় বলা হইয়াছে। জীব মৃগতৃষ্ণার মোহে মুগ্ধ হইয়া কেবল যে বিফলকাম হয় তাহাই নহে, সুখের আশায় ধাবিত হইয়া সুখলাভ করা দূরে থাকুক, প্রত্যুত উৎকট দুঃখের হাত হইতে অব্যাহতি না পাইয়া সন্তাপে জর্জ্জরিত হইতে থাকে। তাহার হৃদয়ে আত্মীয়স্বজনের বিরহাদিরূপ প্রবল অগ্নি প্রজ্জ্বলিত হইয়া, অনবরত তাহাকে দগ্ধ করিতে থাকে। তখন সে সংসারকে অতি অসার মনে করিয়া নির্ব্বেদপ্রাপ্ত হয়। যখন সে নির্ব্বেদপ্রাপ্ত হইয়া স্থির হইয়া বসিয়া থাকে, কোন পুরুষকার আশ্রয় করে না, তখন যক্ষ-রাক্ষসাদির তুল্য রাজগণ হঠাৎ আসিয়া তাহার প্রাণ হইতে প্রিয়তর ধনাদি কাড়িয়া লয়, তাহার বৈষয়িক সুখের আশা পর্য্যন্ত বিলুপ্ত করিয়া দেয়। চিরকাম্য ধন হৃত হওয়ায় যখন তাহার কাম্যসুখ লাভের সম্ভাবনা সম্পূর্ণভাবে লুপ্ত হইয়া যায়, তখন সে কামনা ভঙ্গে বড়ই বিহ্বল হইয়া পড়ে।

জীব আবার ভ্রমণ করিতে করিতে গন্ধর্ব্বপুরতুল্য ক্ষণভঙ্গুর দেহ-গেহাদিতে আসক্ত হয় এবং ক্ষণকালের জন্য সেই অস্থির বিষয়ভোগের সুখে চিত্তকে আনন্দিত বলিয়া মনে করে এবং প্রায়শঃই এই বিষয়সুখের চেষ্টা হইতে বিরত হইতে পারে না। তাহার ফলে পুনঃ পুনঃ বিঘ্নরাজি আসিয়া তাহাকে আক্রমণ করে। ক্ষুদ্র ও বৃহৎ বিঘ্নরাজির আক্রমণে অভিভূত হইয়া যখন সে কোন নিরাপদ স্থান অন্বেষণ করিয়া তাহা আশ্রয় করিয়া নিরাপদ হইবার জন্য প্রযত্ন করে, তখন অবসন্ন হইয়া ইতস্ততঃ ধাবিত হইতে থাকে, কিন্তু সেই শূন্য প্রান্তরে তাহার ক্ষুধা-তৃষ্ণা মিটাইবার এমন কোনও বস্তু দেখিতে পায় না—যাহাতে তাহার ক্ষুধাতৃষ্ণা অপসারিত হয়, বা সর্ব্ববিনাশী বিষণ্নতা দূর হইতে পারে। দেখিতে দেখিতে তাহার ক্লান্তি এতই বৃদ্ধিপ্রাপ্ত হয় যে, আর সে তখন কোনও

শ্রীরাজোবাচ।

অহো নৃজন্মাখিলজন্মশোভনং, কিং জন্মভিস্ত্বপরৈরপ্যমুষ্মিন্।
ন যদ্ধৃষীকেশযশঃকৃতাত্মনাং, মহাত্মনাং বঃ প্রচুরঃ সমাগমঃ॥ ২১

কার্য্যই নিজ ইচ্ছানুসারে করিতে সমর্থ হয় না। কার্য্যের অভাবে যখন তাহার আর কোনও হিতকার্য্যানুষ্ঠানে সামর্থ্য থাকে না, তখন আত্মীয়-স্বজন সকলেই তাহার প্রতি বিরক্ত হয়, পুত্র কলত্রাদি আর তাহাকে পূর্ব্বের ন্যায় ভালবাসে না সকলেই তাহাকে অবজ্ঞা করিয়া বর্জ্জন করে। ক্রমে ক্রমে তাহাকে অজগর তুল্য নিদ্রা আসিয়া আক্রমণ করে, তখন সে ক্লান্তদেহ স্ববশে না রাখিতে পারিয়া অবসন্নভাবে গভীর নিদ্রার কোলে আশ্রয় গ্রহণ করে। তাহার আত্মীয়-স্বজন কেহই তাহাকে আর জাগাইতে পারে না, বা জাগাইতে চাহে না, সেই গভীর সংসারারণ্যে তাহাকে পরিত্যাগ করিয়া আত্মীয়গণ নিজ নিজ কার্য্যের পথ অবলম্বন করে, কেহই আত্মীয়তা গণনা করে না, সকলেই পূর্ব্বের প্রণয় ভুলিয়া যায়, আত্মীয়গণ বর্জ্জিত হইয়া সে কিন্তু সেই অন্ধকারময় গর্ত্তেই পড়িয়া থাকে, কেহ তাহার দিকে ফিরিয়াও দেখে না। হায় জীব! এই মায়া মোহে মুগ্ধ হইয়া নিরন্তর তুমি কাল কাটাইতেছ, এ তোমার কেমন মোহ! মুগ্ধ জীব একবার বিপন্ন হইয়াও যে শিক্ষা লাভ করে তাহা নহে, যে সকল বস্তু কামনা করিয়া পূর্ব্বে সে বিপন্ন হইয়াছে, যে সকল বস্তুর উপভোগ করিয়া সুখলাভের প্রত্যাশায় সে বিফলকাম হইয়াছে, মূর্খতার প্রভাবে আবার সে সেই সকল বস্তুই কামনা করে, সেই সকল বিপদকে সে আবার ইচ্ছাপূর্ব্বক বরণ করিয়া লয়; আবার তাহার প্রবৃত্তিমার্গে রতি জন্মে, আবার সে আত্মীয়-স্বজনপরিবৃত সংসারমার্গে পতিত হইয়া পূর্ব্বের ন্যায় বিপদে পতিত হয়। স্বপ্নেও সে একথা একবার ধারণা করিতে পারে না যে, এই মার্গ অতিদুঃখময়, এই প্রবৃত্তিমার্গে প্রবিষ্ট হইলে তাহার আনন্দলাভ সম্ভব নহে। ইহা শুধু একজনের কথা নহে, এমন ব্যক্তি প্রায় দৃষ্টিগোচর হয় না, যাহার এই প্রবৃত্তিমার্গে রতি নাই। সংসারী জীব মায়ার অলঙ্ঘনীয় প্রভাবে প্রভাবিত হইয়া যখন মিথ্যাভূত বস্তুকে সদ্ভূত মনে করিয়া লয়, তখন তাহাতেই তাহার এই অবর্ণনীয় দুঃখদুর্দ্দশা দৃষ্ট হয়।

হে রহূগণ! যতকাল পর্য্যন্ত বিষয়ে তোমার অন্তঃকরণকে আসক্ত রাখিবে, ততকালই তোমার এই অবস্থা থাকিবে, তমোগুণের প্রভাবে প্রকৃত সত্যের উপলব্ধি করিতে পারিবে না, অতএব আমি তোমাকে এই বিমল উপদেশ দিতেছি যে তুমি বিষয়মোহ পরিত্যাগ করিয়া শ্রীগোবিন্দ সেবায় আত্মসমর্পণ কর, তাহাতে তোমার অন্তঃকরণ উজ্জ্বল জ্ঞানালোকে উদ্ভাসিত হইবে, তখন আর তোমার এ দুঃখ দৈন্য থাকিবে না, সংসারের দুরতিক্রমণীয় দুর্দ্দশার হাত হইতে অব্যাহতি লাভ করিয়া পরমানন্দ নিকেতনে উপনীত হইতে পারিবে। ঐ জ্ঞানালোক তোমার সকল গভীর অন্ধকার নষ্ট করিয়া দিবে, তখন তুমি কৃতকৃতার্থ হইবে, আর তোমার কিছুই পাইতে বাকি থাকিবে না॥ ১—২০

অন্বয়ঃ।—[অথ ভরতোপদেশমেতাবন্তং শ্রুত্বা, রাজা উত্তরপ্রবর্ত্তনমাহ অহো ইত্যাদিনা] অহো! (হে ব্রহ্মন্!) নৃজন্ম (মনুষ্যজন্ম) অখিলজন্মশোভনম্ (অখিলেষু সমস্তেষু জন্মসু জাতিষু শোভনম্, ন হি মনুষ্য-জন্মাপেক্ষয়া কিমপি উৎকৃষ্টং জন্ম অস্তীতি নিশ্চীয়ত ইত্যর্থঃ) তু (অতএব) অপরৈঃ (ন বিদ্যতে পরং শ্রেষ্ঠং যেভ্যঃ দেবাদিজন্মভ্যঃ তৈঃ নরাদিজন্মাপেক্ষয়া উৎকৃষ্টৈরিত্যর্থঃ) জন্মভিরপি কিম্, [অপি তু ন কিঞ্চিদপি ফলমিতি ভাবঃ] [কুত ইত্যাকাঙ্ক্ষায়ামাহ নেত্যাদি] যৎ (যস্মাৎ হেতোঃ) অমুষ্মিন্ (পরত্র লোকে স্বর্গনিকেতনেঽপি) হৃষীকেশ-যশঃকৃতাত্মনাং (হৃষীকেশস্য নারায়ণস্য যশসা গুণানুবাদেন কৃতা বিরচিতা আত্মনঃ দেহ-মনো-বুদ্ধি প্রভৃতি-জীবাত্মানঃ যেষাং তথাভূতানাম্, অথবা হৃষীকেশস্য যশসা কৃতা সংশোধিতা আত্মানঃ অন্তঃকরণানি যৈঃ তেষাং, শ্রীভগবদ্-গুণানুবাদাভ্যাসেন নির্ম্মলীকৃতমানসানামিত্যর্থঃ) মহাত্মনাং বঃ (যুষ্মাকম্, ভবাদৃশানামিত্যর্থঃ) প্রচুরঃ (বহু-

ন হ্যদ্ভুতং ত্বচ্চরণাব্জরেণুভি,-র্হতাংহসো ভক্তিরধোক্ষজেঽমলা।
মৌহূর্ত্তিকাদ্‌যস্য সমাগমাচ্চ মে, দুস্তর্কমূলোঽপহতোঽবিবেকঃ॥ ২২
নমো মহদ্ভ্যোঽস্তু নমঃ শিশুভ্যো, নমো যুবভ্যো নম আ বটুভ্যঃ।
যে ব্রাহ্মণা গামবধূতলিঙ্গা, -শ্চরন্তি তেভ্যঃ শিবমস্তু রাজ্ঞাম্॥ ২৩

বারসম্ভবী) সমাগমঃ (মেলনং) ন [অস্তীতি শেষঃ] [তথাহি যতঃ অস্মিন্ মনুষ্যজন্মনি এব ভবাদৃশানাং সমাগমং প্রায়শো লব্ধা জনাঃ কৃতার্থতামধিগন্তুমীশতে, ন তু দেবাদিজন্মস্বপি, অত এব তদপেক্ষয়া এতজ্জন্ম সমীচীনং মন্য ইতি ভাবঃ]॥ ২১

**মূলানুবাদ।**—রাজা রহুগণ বলিতে লাগিলেন—হে বিপ্রবর! সকল প্রকার জন্মের মধ্যে মনুষ্যজন্মই উৎকৃষ্ট, কেননা যে দেবাদিজন্ম অপেক্ষা উত্তম জন্ম নাই, তাহা দ্বারাই বা কি ফল? কারণ স্বর্গাদিলোকে ঐ দেবাদিজন্ম লাভ করিলে নারায়ণের গুণানুবাদে নির্ম্মলান্তঃকরণ ভবাদৃশ মহাত্মাগণের সঙ্গলাভ প্রচুররূপে হয় না॥ ২১

**শ্রীধরটীকা।**—অখিলজন্মসু শোভনং নৃজন্মৈব। ন পরং শ্রেষ্ঠং যেভ্যো দেবাদিজন্মভ্যস্তৈরপি কিম্? অমুষ্মিন্ স্বর্গেঽপি জন্মভিঃ কিম্? ন কিঞ্চিৎ। যৎ যেষু জন্মসু, যত্র স্বর্গে বা, মহাত্মনাং সমাগমঃ প্রচুরো ন ভবতি। হৃষীকেশস্য যশসা কৃতঃ শোধিত আত্মা যৈস্তেষাম্॥ ২১

**অন্বয়ঃ।**—[তাদৃশানাং সমাগমবিশেষস্য ভগবতি নারায়ণে ভক্তিসম্পাদকত্বমাত্মবিবেকবিনাশদৃষ্টান্তেনোপপাদয়তি ন হ্যদ্ভুতমিত্যাদিনা] ত্বচ্চরণাব্জরেণুভিঃ (যুষ্মাকং বাসুদেবগুণানুবাদনির্ম্মলীকৃতস্বাত্মানামিত্যর্থঃ, চরণাব্জরেণুভিঃ পদকমলপরাগৈঃ) হতাংহসঃ (হতানি বিনষ্টানি অংহাংসি কলুষাণি যস্য তথাভূতস্য, অপহৃতকলুষস্য জনস্য অন্তঃকরণ ইতি শেষঃ) অধোক্ষজে (বাসুদেবে) অমলা (বিশুদ্ধা) ভক্তিঃ [ভবতীতি শেষঃ] [ইতি] অদ্ভুতং (বিচিত্রং) ন হি [ভবতীতি শেষঃ] [তথাহি যে ভবাদৃশাং মহাত্মনাং সঙ্গসুকৃতং লভন্তে, তে ভবাদৃশানাং চরণরেণুভিঃ তথাত্মমলমুপহন্তুমীশতে যথা ভগবতো ভক্তিরাত্মনৈব তদন্তঃকরণমধিরোহতীতি ভাবঃ] [তত্রৈব আত্মনোঽবিবেকনাশং দৃষ্টান্তরূপেণোপপন্নস্যতি মৌহূর্ত্তিকাদিত্যাদিনা] যস্য [ভবতঃ] মৌহূর্ত্তিকাৎ (মুহূর্ত্তমাত্রং, সম্ভূতাৎ, ভবার্থে ঠিক প্রত্যয়ঃ) সমাগমাচ্চ (সংসর্গাচ্চ) মে (মম) দুস্তর্কমূলঃ (দুস্তর্কঃ কুতর্কঃ, স এব মূলং নিবন্ধনং যস্য তথাভূতঃ) অবিবেকঃ (অজ্ঞানান্ধকারম্) উপহতঃ (বিনষ্টঃ) [তথা হি যস্য ভবতঃ মুহূর্ত্তমাত্রসমাগমেন মম চিরন্তনো দুস্তর্কমূলোঽবিবেকো হতঃ, তস্য চিরং সমাগমেন ত্বদীয়চরণসেবয়া চ নারায়ণে ভক্তিঃ কথং বিস্ময়ং দধীত ইতি ভাবঃ]॥ ২২

**মূলানুবাদ।**—ভবাদৃশ মহাপুরুষগণের চরণকমল সেবা দ্বারা যাহার কলুষ বিনষ্ট হয়, তাহার যে নারায়ণে বিশুদ্ধ ভক্তি উপস্থিত হইবে ইহাতে আর আশ্চর্য্য কি? কারণ, আমি যে মুহূর্ত্তকাল মাত্র আপনার সঙ্গ লাভ করিয়াছি, তাহাতেই আমার কুতর্কজনিত অবিবেক নষ্ট হইয়াছে॥ ২২

**শ্রীধরটীকা।**—সততং সমুপাসিতৈস্ত্বৎপাদাব্জরেণুভির্হতমংহো যস্য তস্য অধোক্ষজে নির্ম্মলা ভক্তির্ভবতীতি নৈবাদ্ভুতম্। যস্য তব তু মুহূর্ত্তমাত্রভবাৎ সমাগমমাত্রাদপি দুস্তর্কেণ বদ্ধমূলোঽপি অবিবেকো নষ্টঃ॥ ২২

**অন্বয়ঃ।**—[অথ ভরতবাক্যেন ভরতস্য স্বরূপবিষয়ে পরিচয়লব্ধা তদবজ্ঞানেন আত্মনোঽপরাধং বিশেষেণ শঙ্কমানঃ সভয়মনির্দ্দিষ্টস্যৈব নানারূপে। তং স্তৌতি নম ইত্যাদিনা] মহদ্ভ্যঃ (মহত্ত্বযুক্তেভ্যঃ ভবদ্ভ্যঃ) নমঃ অস্তু। শিশুভ্যঃ (শৈশবযুক্তেভ্যঃ) নমঃ [তথা হি যদি শিশুস্বরূপং তব তত্ত্বং তদা তেভ্যো নমস্কারেণ ত্বাং প্রসাদয়ামীতি ভাবঃ] [অথ যদি যুবস্বরূপম্ তদা] যুবভ্যঃ নমঃ। বটুভ্যঃ (ক্রীড়ারতত্বাদশ্রদ্ধেয়ধোরেয়েভ্যঃ) আ (তান-

শ্রীশুক উবাচ।

ইত্যেবমুত্তরামাতঃ স বৈ ব্রহ্মর্ষিসুতঃ সিন্ধুপতয় আত্মসতত্ত্বং বিগণয়তঃ পরানুভাবঃ পরমকারুণিকতয়োপদিশ্য রহূগণেন সকরুণমভিবন্দিতচরণঃ পূর্ণার্ণব ইব নিভৃতকরণোর্ম্ম্যাশয়ো ধরণিমিমাং বিচচার ॥ ২৪

ভিব্যাপ্য ইত্যর্থঃ) নমঃ (তথাহি বটুপর্য্যন্তেষু জীবেষু যাদৃশস্ত্বং ভবসি তাদৃশায় তুভ্যং নম ইতি ভাবঃ) যে ব্রাহ্মণাঃ (ভবাদৃশাঃ বিপ্রাঃ) অবধূত লিঙ্গাঃ (অবধূতানাং লিঙ্গমিব লিঙ্গং চিহ্নং যেষাং তথাভূতাঃ, অবধূতবেশং পরিগৃহীতবন্তঃ সন্তঃ) গাং (পৃথিবীং) চরন্তি তেভ্যঃ [নম ইতি শেষঃ] [অথ স্বীয়দৃষ্টান্তেন রাজ্ঞামবজ্ঞাং সম্ভাবয়ন্নাহ শিবমিত্যাদি] রাজ্ঞাং (মাদৃশাং ক্ষুদ্ররাজানাং শিবাদ্ ভ্রংশং গতানামিত্যর্থঃ) শিবং (কল্যাণম্, অবিবেকনাশাদিরূপং মঙ্গলম্) অস্তু ॥ ২৩

মূলানুবাদ।—(হে বিপ্রবর! তুমি যে সকল বাক্য বলিয়াছ, তাহাতে তুমি নিজ পরিচয় দেও নাই, আমি তোমার নিকটে অনেক অপরাধ করিয়াছি, অতএব তোমার স্বরূপ কি জানি না, তথাপি) তোমার ন্যায় মহান্‌দিগকে নমস্কার, শিশুদিগকে নমস্কার, যুবকদিগকে নমস্কার, বটু অর্থাৎ ক্রীড়ারত বালক সকলকে পর্য্যন্ত নমস্কার। যে ব্রাহ্মণগণ অবধূতবেশে পৃথিবীতে বিচরণ করেন, তাঁহাদিগকে নমস্কার (তুমি যেরূপীই হও না কেন, তোমাকে নমস্কার পঁহুচিবে) আমার ন্যায় অন্ধধী রাজগণের মঙ্গল হউক ॥ ২৩

শ্রীধরটীকা।—ব্রহ্মবিদঃ কেন রূপেন চরন্তীত্যজ্ঞানাৎ সর্ব্বান্ নমস্যতি—নম ইতি। যে বটবঃ ক্রীড়ারতত্বাদশ্রদ্ধেয়ধোরেয়াস্তানভিব্যাপ্য সর্ব্বেভ্যো নম ইত্যর্থঃ। স্বদৃষ্টান্তেন রাজ্ঞাং মহদবজ্ঞাং সম্ভাব্যাহ—রাজ্ঞাং শিবমস্ত্বিতি ॥ ২৩

অন্বয়ঃ।—[অথ রাজ্ঞা রহূগণেন পূর্ব্বমবজ্ঞাতোঽপি তদীযাভিবন্দনয়া পরিতোষিতান্তঃকরণঃ শ্রীভরতঃ তস্মৈ ব্রহ্মতত্ত্বোপদেশং চকারেত্যাহ ইত্যেবমিত্যাদিনা) হে উত্তরামাতঃ! (উত্তরা মাতা যস্য তথাভূত! উত্তরামাত ইতি বিসর্গান্তপাঠ আর্যঃ প্রতিপত্তব্যঃ) বিগণয়তঃ (অবজানতোঽপি) পরানুভাবঃ (পরঃ প্রকৃষ্টঃ অনুভাবঃ যস্মাৎ স তথাভূতঃ, অবজ্ঞাকারিণোঽপি পরমানুভাবসম্পাদক ইত্যর্থঃ) স বৈ ব্রহ্মর্ষিসুতঃ (ব্রাহ্মণনন্দনঃ ভরতঃ) পরমকারুণিকতয়া (সুতরাং কৃপাপারবশ্যেন) সিন্ধুপতয়ে (সিন্ধুসৌবীরাধিপতয়ে রহূগণায় ইতি যাবৎ) ইত্যেবং (উক্তরূপেণ) আত্মসতত্ত্বং (ব্রহ্মতত্ত্বম্) উপদিশ্য রহূগণেন সকরুণং (করুণভাবযুক্তং সরোদনং বা ইত্যর্থঃ) অভিবাদিতচরণঃ (অভিবাদিতং সমর্চ্চিতং চরণং যস্য তথাভূতঃ, সংসেবিতপাদঃ) পূর্ণার্ণব ইব (পূর্ণঃ অর্ণবঃ সমুদ্র ইব) নিভৃতকরণোর্ম্ম্যাশয়ঃ (নিভৃতাঃ সম্যক্ শান্তাঃ করণানাম্ ইন্দ্রিয়াণাং ঊর্ম্ময়ঃ তরঙ্গাঃ বিলাসাঃ যত্র তথাভূতঃ আশয় অন্তঃকরণং যস্য তথাভূতঃ সন্, নিবৃত্তসর্ব্বেন্দ্রিয়ব্যাপারঃ শান্তান্তঃকরণশ্চ সন্নিত্যর্থঃ) ইমাং ধরণিং (দৃশ্যমানাং সর্ব্বাং ধরণিং) বিচচার ॥ ২৪

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন,—হে উত্তরা তনয় পরীক্ষিৎ! যিনি অবজ্ঞাকারী ব্যক্তিরও পরম অনুভাব সম্পাদন করেন, সেই ব্রাহ্মণতনয় ভরত সাতিশয় কৃপা বশতঃ সিন্ধুরাজ রহূগণকে উক্তরূপে ব্রহ্মতত্ত্বের উপদেশ দিলেন ও রহূগণ কর্ত্তৃক অতি কাতরভাবে চরণ বন্দিত হইয়া পরিপূর্ণ সমুদ্রের তুল্য শান্তান্তঃকরণ ও নিবৃত্তেন্দ্রিয়ব্যাপার হইয়া এই পৃথিবীতে আবার ভ্রমণ করিতে আরম্ভ করিলেন ॥ ২৪

শ্রীধরটীকা—উত্তরা মাতা যস্য হে উত্তরামাতঃ! বিগণয়তঃ অবমন্তর্য্যপি পরমকরুণাকরত্বেন সিন্ধুপতয়ে আত্মতত্ত্বমুপদিশ্য। নিভৃতাঃ শান্তাঃ করণানাম্ ঊর্ম্ময়ো যস্মিন্ স আশয়ো যস্য ॥ ২৪

সৌবীরপতিরপি সুজনসমবগতপরমাত্মসতত্ত্ব আত্মন্যবিদ্যাধ্যারোপিতাঞ্চ দেহাত্মমতিং বিসসর্জ্জ। এবং হি নৃপ ভগবদাশ্রিতাশ্রিতানুভাবঃ॥ ২৫

শ্রীরাজোবাচ।

যো হ বা ইহ বহুবিদা মহাভাগবত ত্বযাভিহিতঃ পরোক্ষেণ বচসা জীবলোক-ভবাধ্বা স হ্যার্য্যমনীষযা কল্পিতবিষযো নাঞ্জসাঽব্যুৎপন্নলোকসমধিগমঃ। অথ তদেবৈতদ্ দুরধিগমং সমবেতানুকল্পেন নির্দ্দেশ্যতামিতি॥ ২৬

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতাযাং বৈযাসিক্যাং

পঞ্চমস্কন্ধে ত্রয়োদশোঽধ্যাযঃ॥ ১৩

**অন্বয়ঃ**।—[অথ রহূগণস্যাপি ভরতোপদেশবিধূতান্তঃকরণমলস্য অবিদ্যাপরিহাণমাহ সৌবীরেত্যাদিনা] সৌবীরপতিরপি (রাজারহূগণোঽপি) সুজনসমবগত-পরমাত্মসতত্ত্বঃ (সুজনাৎ তস্মাৎ সজ্জনাৎ 'ভরতাৎ' সমবগতং সমধীতং বিশেষেণ বিজ্ঞাতমিত্যর্থঃ পরমাত্মসতত্ত্বং পরব্রহ্মতত্ত্বং যেন তথাভূতঃ, ভরতোপদেশেন সুবিজ্ঞাত-ব্রহ্মস্বরূপঃ সন্নিত্যর্থঃ) আত্মনি (অন্তঃকরণে) অবিদ্যাধ্যারোপিতাম্ (অবিদ্যযা মাযযা অধ্যারোপিতাং মিথ্যৈব জনিতাং) দেহাত্মমতিং (দেহাত্মবুদ্ধিং, দেহে আত্মত্বজ্ঞানমিত্যর্থঃ,) বিসসর্জ্জ চ (পরিতত্যাজ) [প্রদর্শিতং বৃত্তমুদ্‌ঘাট্য ভগবদ্-ভক্তাশ্রিতানামবস্থামুপসংহরতি এবমিত্যাদিনা] হে নৃপ। এবং হি (উক্তরূপঃ খলু) ভগবদাশ্রিতাশ্রিতানুভাবঃ (ভগবদাশ্রিতাঃ ভক্ত্যা ভগবন্তং বাসুদেবং সমাশ্রিতাঃ ভরতাদযঃ তান্ আশ্রিতাঃ আনুগত্যেন পরিপ্রাপ্তাঃ তৎসেবকা ইত্যর্থঃ, তেষাম্ অনুভাবঃ প্রভাবঃ) [তথা হি যে ভগবন্তমৈকান্তিকেন ভক্তিবিশেষেণ সমাশ্রযন্তে· তানাশ্রিত্য যে সদুপদেশাদিকমর্থযন্তে তে সুতরাং তদীযসদুপদেশমবাপ্য মাযাপ্রযুক্তং সংসারভ্রমং নিরাকৃত্য কৃতার্থতাং লভন্ত ইতি নিরুক্তবৃত্তান্তেন শক্যং প্রতিপাদযিতুমিতি ভাবঃ]॥ ২৫

**মূলানুবাদ**—সৌবীরদেশাধিপতি রহূগণও সজ্জন ভরতের নিকট হইতে পরমাত্মতত্ত্ব সম্যক্ রূপে অবগত হইয়া অবিদ্যাপ্রযুক্ত অন্তঃকরণে অধ্যারোপিত দেহাত্মবুদ্ধি পরিত্যাগ করিলেন। হে রাজন্ পরীক্ষিৎ! যাহারা কায়মনোবাক্যে শ্রীভগবানের আশ্রিত ভক্তগণের সেবা করেন, তাঁহারা এইরূপেই সদুপদেশাদিদ্বারা আত্মতত্ত্ববিষযে জ্ঞানলাভ করিয়া কৃতার্থ হইয়া থাকেন॥ ২৫

**শ্রীধরটীকা**।—সুজনাৎ তস্মাৎ সম্যগবগতং পরমাত্মসতত্ত্বং যেন তথাভূতঃ সন্ তদানীমেব দেহে আত্মমতিঞ্চ বিসসর্জ্জ। হে নৃপ। ভগবদাশ্রিতো ভরতঃ, তদাশ্রিতো রহূগণঃ যস্তস্যানুভাবঃ সদ্যো দেহাহঙ্কারত্যাগঃ॥ ২৫

**অন্বযঃ**। —[অথ রাজা পরীক্ষিৎ শুকদেবসমীপতঃ বিজ্ঞাতপ্রকৃতবৃত্তঃ রূপকমুখেন নিরুক্তানাম্ অবিস্পষ্ট-তযা উপস্থিতানাং পদার্থানাং সাধারণৈরধিগমং শংসন্ স্পষ্টতযা তন্নির্দ্দেশং প্রার্থযতে 'যো হ বেত্যাদিনা] হে মহাভাগবত। (ভগবদ্ভক্তশ্রেষ্ঠ!) বহুবিদা (বহু বেত্তি জানাতি যঃ তেন, বহুজ্ঞেন) ত্বযা ইহ (অস্মিন্ নিরুক্তে বৃত্তান্তে) পরোক্ষেণ (পরোক্ষভাবযুক্তেন বণিক্‌সার্থাদিরূপেণ সমন্বিতেন ইত্যর্থঃ) বচসা যোঽহ বা জীবলোকভবাধ্বা (জীবলোকে যো ভবঃ সংসারঃ স এব আধ্বা পন্থা) অভিহিতঃ (কথিতঃ) আর্য্যমনীষযা (আর্য্যানাং বহুবিদাং বিদুষাং নিতরামুদ্দীপ্তপ্রজ্ঞানামিত্যর্থঃ, মনীষযা সূক্ষ্মবিষযগ্রাহিণ্যা বুদ্ধ্যা) কল্পিতবিষযঃ (কল্পিতাঃ বিষযাঃ দস্যুস্থানীযেন্দ্রিয়-গোমাযুস্থানীযাপত্যাদযো যস্য তথাভূতঃ) স হি (জীবলোকভবাধ্বা) অঞ্জসা (অনাযাসেন) অব্যুৎপন্নলোক-সমধিগমঃ (অব্যুৎপন্নানাং বিশেষতোঽবিদুষাং লোকানাং সমধিগমঃ সম্যক্ অধিগমঃ জ্ঞানং যত্র তথাভূতঃ) ন

[ভবতীতি শেষঃ] [তথাচ আর্য্যাণাং ভবাদৃশাং সুমনীষা কল্পিতাঃ স্বতন্ত্রা বিষয়াঃ আর্য্যা এবাবধারয়িতুমর্হাঃ ন তু অজ্ঞা মাদৃশা ইতি ভাবঃ]। অথ (অস্মাৎ হেতোঃ) দুরধিগমং (দুঃ দুঃখেন অতিকষ্টেন বোদ্ধব্যং) তদেব এতৎ (ভবাব্ধরূপং বস্তু) সমবেতানুকল্পেন (সমবেতেন সমুচিতেন অনুকল্পেন দার্ষ্টান্তিকপ্রতিপাদকশব্দপ্রয়োগেন, অথবা সমবেত প্রস্তুতপদার্থে বিশিষ্য অনুকল্পেন তদনুরূপার্থপ্রতিপাদনেন ইত্যর্থঃ) নির্দিশ্যতাম্ (প্রতিপাদ্যতাম্) ইতি [ইতিশব্দো বাক্যসমাপ্তৌ] ॥ ২৬

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩

**মূলানুবাদ।**—রাজা পরীক্ষিৎ (শ্রীশুকদেবের উক্ত বাক্য শ্রবণ করিয়া) বলিলেন—হে ভাগবতশ্রেষ্ঠ মুনিবর! আপনি রূপকাদিযুক্ত বাক্য দ্বারা অপ্রত্যক্ষ অর্থাৎ গৌণভাবে যে সংসারূপ পথের বর্ণনা করিয়াছেন, উহার বিষয়গুলি আর্য্যজনের মনীষা দ্বারা সুকল্পিত, অতএব অব্যুৎপন্ন অল্পজ্ঞ ব্যক্তি (ক্ষুদ্র বুদ্ধিদ্বারা) উহা কোন মতেই অনায়াসে ধারণা করিতে পারে না, (পরন্তু আর্য্যগণই উহা ধারণা করিয়া লইতে পারেন); অতএব নিকৃষ্ট এই দুর্জ্ঞেয় বিষয়টী উপযুক্ত রূপকার্থপ্রতিপাদক শব্দপ্রয়োগ দ্বারা বিশেষরূপে নির্দেশ করুণ, ইহাই আমার শেষ প্রার্থনা ॥ ২৬

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩

**শ্রীধরটীকা।**—পরোক্ষে। বণিক্সার্থরূপকেণ আর্য্যাণাং বিবেকিনাং মনীষয়ৈব দস্যুস্থানীয়ানীন্দ্রিয়াণি গোমায়ুস্থানীয়াস্ত্যপত্যাদীনি ইত্যেবং কল্পিতবিষয়ঃ, অব্যুৎপন্নস্য তু লোকস্য জনস্য সমধিগম্যো ন ভবতি। অথ অতস্তদেতদেব ভবাব্ধরূপং সমবেতানুকল্পেন প্রস্তুতে তদনুরূপার্থোপকল্পনেন ॥ ২৩

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥১৩

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—পরমভাগবত ব্রাহ্মণ ভরত, যখন রাজা রহূগণকে উক্তরূপে নানাবিধ তত্ত্বকথা উপদেশ দিলেন, তখন তাঁহার সম্পূর্ণরূপে ধারণা হইল যে, সাধুসমাগমেই আমার এইরূপ তত্ত্বকথা জানিবার সুযোগ হইয়াছে, তাহা না হইলে আমার ভ্রমান্ধকার কখনই বিদূরিত হইত না। এই সাধুসমাগম আবার আমার মনুষ্য জন্মেই লাভ হইয়াছে, যদি আমি মনুষ্য না হইতাম, যদি আমি মনুষ্যদেহ অবলম্বন করিয়া এইরূপে এইস্থানে আসিয়া উপস্থিত না হইতাম, তবে কিছুতেই এই মহাত্মার দর্শনলাভ করিতে পারিতাম না। পরন্তু এই মহাত্মাও মনুষ্যদেহ অবলম্বন করিয়াই এই ব্রহ্মতত্ত্ব লাভ করিয়াছেন। যে ব্রহ্মতত্ত্ব দেবতাগণেরও পরম আদরের বস্তু, তাহা একমাত্র মনুষ্যদেহ লাভ করিয়া ইনি প্রাপ্ত হইয়াছেন। আরও কথা এই যে, মনুষ্যদেহই প্রকৃত উত্তম কর্ম্মদেহ, এই দেহ অবলম্বন করিয়াই জীব কর্ম্মশক্তি লাভ করে এবং নিজ অভিপ্রায়ানুযায়ী কর্ম্ম সাধন করিয়া অতি উত্তম গতি অনায়াসে লাভ করিতে পারে; অতএব আলোচনা করিলে দেখা যায় যে, মনুষ্যজন্মই দেবাদি সকল জন্মের শ্রেষ্ঠ, স্বর্গাদি জন্মে ঈদৃশ অদ্ভুত ভাগবতদর্শন ঘটিয়া উঠে না, অতএব আমি যে নরজন্মলাভ করিয়াছি এবং নরজন্ম লাভ করিয়া ঈদৃশ পরমভাগবতের দর্শনলাভে সমর্থ হইয়াছি, এজন্য আমি ধন্য ও আমার অদৃষ্টকে ধন্যবাদ দিতেছি।

সাধুগণের সহিত মুহূর্ত্তমাত্র সমাগম হইলেও তাহার অসাধারণ ফল উৎপন্ন হয়। কাজেই আমি যে অল্পকাল মাত্র এই মহাত্মার পবিত্র সঙ্গ লাভ করিয়াছি, তাহাতেই তাঁহার পবিত্র সদুপদেশে আমার অবিবেক বিনষ্ট হইয়াছে ও জ্ঞানের আলোকে আমার মলিন অন্তঃকরণ পরম উজ্জ্বলতা ধারণ করিয়াছে; অতএব যাহারা সুচিরকাল সেই ভাগবতগণের সেবায় ব্যাপৃত থাকে, অপর ক্রিয়া দূরে পরিত্যাগ করিয়া ঐকান্তিক ভক্তি সহকারে ভাগবদ্ভক্তগণের আনুগত্য করিয়া তাঁহাদের পদধূলি দ্বারা শরীরকে পবিত্র করিয়া থাকে, তাহাদের আত্মায় যে অনায়াসে ভগবদ্ভক্তির আবির্ভাব হইবে ইহাতে আর আশ্চর্য্য কি? ভাগবদ্ভক্তসঙ্গের এমনই প্রভাব যে, মনে যে কোনও

মালিন্য থাকুক না কেন, সে উহা বিনষ্ট করিয়া দেয় এবং অচিরকাল মধ্যেই অনায়াসে আত্মাতে সর্ব্বভাবপ্রধান ভগবদ্ভক্তির আবির্ভাব করিয়া দেয়, তখন আর তাহাতে কোনও প্রকার মালিন্য আশ্রয় করিতে পারে না। হে বিপ্রবর। আমি তোমার পদরজঃ শরীরে ধারণ করিয়া কৃতার্থ হইব, তোমার চরণরজঃপ্রভাবে আমি সর্ব্বপ্রকার মনোমালিন্য, দম্ভ প্রভৃতি দূর করিব, তুমি আমাকে ঐ বিষয়ে বঞ্চিত করিও না।

হে ব্রহ্মবিদ্। আমি তোমাকে তোমার পরিচয় জিজ্ঞাসা করিয়াছিলাম, কিন্তু তুমি নিজ পরিচয়দানবিষয়ে উদাসীন থাকিয়া আমাকে কেবলমাত্র উপদেশ দিয়াই বিরত হইয়াছ, নিজ পরিচয় দাও নাই, তবে আমি কিরূপে তোমার স্বরূপ বুঝিব? ব্রহ্মজ্ঞ ব্যক্তিগণ যে কোন্ স্বরূপ অবলম্বন করিয়া থাকেন, তাহা ত আমি জানি না, তুমিও তাহা স্পষ্ট করিয়া আমাকে বুঝাইয়া দেও নাই। তবে সাধারণতঃ এইমাত্র বুঝিয়াছি যে, তুমি মহান্, তত্ত্বজ্ঞানের অলৌকিক প্রভাবে তোমার হৃদয় আলোকিত, বিষয়মোহ লেশমাত্রও তোমার হৃদয়ে নাই। আমার অনবরত ইচ্ছা হইতেছে, তোমার চরণে প্রণিপাত করি, অতএব তোমার যে স্বরূপই হউক না কেন, আমি তোমাকে নমস্কার করি। তুমি শিশু হও, যুবা হও বা বৃদ্ধ হও, তোমার যে রূপই হউক না কেন, সেই রূপই অসাধারণ, এ বিষয়ে সংশয় নাই। তোমার মাহাত্ম্যে আমি অভিভূত হইয়াছি, আমার হৃদয় স্বতঃই তোমার চরণপ্রান্তে নত হইয়াছে, তুমি করুণায় দৃষ্টিপাত করিয়া আমার মঙ্গল বিধান কর। কেবল আমার কেন, —যাহারাই তোমার চরণ-প্রান্তে নত হইবে, তোমার সদুপদেশে আত্মাকে নির্ম্মল করিতে চাহিবে, সেই সকল ব্যক্তিকেই তুমি বিপদ হইতে পরিত্রাণ করিতে উদাসীন থাকিও না, ইহাই আমার প্রার্থনা। এইকথা বলিয়া রাজা রহূগণ বিরত হইলেন এবং ভক্তিসহকারে ব্রহ্মর্ষিপুত্র ভরতের চরণধূলি দ্বারা নিজ শরীরকে পবিত্র করিয়া লইলেন। ভরতের সে স্থানের কর্ত্তব্য শেষ হইল, ভগবানের সদিচ্ছায় রাজা রহূগণের অজ্ঞানতমঃ সম্পূর্ণভাবে বিশুদ্ধ করিয়া ভরত ভাবিলেন— এখন আর এ স্থানে থাকার প্রয়োজন নাই, এই ভাবিয়া অনবলম্বনে কেবলমাত্র ব্রহ্মতত্ত্বজ্ঞান সহকারী করিয়া, সমুদ্র যেমন পরিপূর্ণ অবস্থায় শান্তভাব ধারণ করে, সেইরূপ ভাবে আবার তিনি পৃথিবীর নানাস্থানে ভ্রমণ করিতে আরম্ভ করিলেন।

তখন হইতে রাজা রহূগণের ইন্দ্রিয়গুলিকে আর স্ব স্ব বিষয়ে বিশেষ ব্যাপৃত দেখা যাইত না, অন্তঃকরণ নির্ম্মল হওয়ায় সেও আর ক্ষণমাত্রও বিক্ষিপ্তভাব ধারণ করিয়া অসদ্বিষয়ে প্রবৃত্ত হইত না। রাজা অতি আগ্রহে যে তত্ত্ব জ্ঞান লাভের জন্য কপিলাশ্রমে যাইতেছিলেন, পথিমধ্যে নিজ শিবিকা বাহকের মুখে অযাচিতভাবে সেই তত্ত্ব জ্ঞান লাভ করিয়া দেহাত্মবুদ্ধিরূপ মিথ্যাজ্ঞান দূরে বর্জ্জন করিলেন। যাহারা শ্রীভগবানের ভক্তগণকে আশ্রয় করে ও তাঁহাদের সেবা করিয়া কৃতার্থ হয়, তাহাদিগের প্রতি ভক্তগণ কৃপান্বিত হইয়া বিমল সদুপদেশাদির দ্বারা তাহাদের তত্ত্বজ্ঞানাদি উৎপাদন করিয়া থাকেন এবং তৎপ্রভাবে আর সেই জীবের কোনও জ্ঞাতব্য অবশিষ্ট থাকে না, কোনও প্রাপ্তব্য বাকী থাকে না। যে ব্যক্তি গুরুর উপদেশে শ্রীভগবানকে লাভ করিয়াছে, তাহার সকল বস্তুই পাওয়া হইয়াছে, জগতে যত কিছু বস্তু আছে, সকলই যে শ্রীভগবানের প্রতীক, পূর্ণাত্মা ভগবান্‌কে লাভ করিলে তাঁহার কোন প্রতীকই আর অপ্রাপ্ত থাকে না। শ্রীশুকদেব ঐ সকল কথা দ্বারা এই অভিপ্রায়ই ব্যক্ত করিয়াছেন বলিয়া মনে হয় যে—হে রাজন্! তুমি তোমার পারলৌকিক উৎকৃষ্ট গতির জন্য বড়ই চিন্তিত হইয়াছ, কিন্তু তোমার কোনও চিন্তার বিষয় আছে বলিয়া আমার ধারণা হয় না, কারণ তুমি ভগবদ্ভক্তকে আশ্রয় করিয়াছ। নিজ বিপদ হইতে উত্তীর্ণ হইবার জন্য যাহারা উপযুক্ত উপায় অবলম্বন করে, তাহাদের আর চিন্তার অবসর কোথায়? তুমি নিশ্চিন্ত হও, ভগবদ্ভক্তের সদুপদেশে তুমি বিপদ্‌মুক্ত হইবে, পরব্রহ্মতত্ত্বের বোধ উদিত হইলে আর কোনও চিন্তার বিষয় থাকিবে না। আমি যে তোমাকে

প্রকৃত বৃত্তান্ত অবলম্বন করিয়া নানা প্রকার তত্ত্বকথা বলিলাম, উহাই তত্ত্বজ্ঞানবিষয়ে সম্যক্ উপযোগী, অতএব এখনও তুমি কেন অনর্থক চিন্তায় অবসন্ন রহিয়াছ?

রাজা পরীক্ষিৎ শ্রীশুকদেবের উক্ত বাক্য শুনিয়া বলিলেন—হে ভগবন্! আপনি যে রহুগণের বৃত্তান্ত অবলম্বন করিয়া আমাকে তত্ত্বোপদেশ দিয়াছেন, উহা যে সম্পূর্ণ সমীচীন তদ্বিষয়ে সন্দেহ নাই, কিন্তু আপনি কতকগুলি বিষয়কে স্পষ্টরূপে উল্লেখ না করিয়া রূপকমুখে বর্ণনা করিয়াছেন, তাহার স্বরূপ ও তাৎপর্য্য সাধারণে অনায়াসে বুঝিতে পারে না, আমিও স্পষ্টরূপে বিশেষভাবে বুঝিতে পারি নাই, কারণ আপনি অতি সূক্ষ্মবুদ্ধি, আপনার অন্তঃকরণে জগতের সমস্ত বিষয় অতি উজ্জ্বলভাবে প্রতিভাত, আপনার ধীশক্তি অসাধারণ, সেই অসাধারণ ধীশক্তিপ্রভাবে, আপনি যে বিষয়গুলি সুগম মনে করিতেছেন এবং সেই ধারণা লইয়া আপনি যে যে বিষয়গুলি কল্পনা করিয়াছেন, তাহা আমার ন্যায় ক্ষুদ্রবুদ্ধি ব্যক্তি কিরূপে ধারণা করিবে? অতএব আমি আপনার নিকট সবিনয়ে প্রার্থনা করিতেছি যে, আপনি দয়া পূর্ব্বক যদি উক্ত বিষয়গুলি সুস্পষ্ট ভাবে উল্লেখ করিয়া বুঝাইয়া দেন, তবেই আমি ক্ষুদ্রবুদ্ধি দ্বারা উহা ধারণা করিতে পারি, অন্যথা আমার অজ্ঞান সম্পূর্ণরূপে অপগত হইবে না, প্রকৃত তত্ত্ব জানিতে বঞ্চিত থাকিব এবং আপনার ন্যায় মহান্ ব্যক্তির পরিশ্রমও ব্যর্থ হইবে।

কেহ কেহ বলেন যে, "অহো নৃজন্মাখিলজন্মশোভনম্" ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া "শিবমস্ত রাজ্ঞাং" এই অংশ পর্য্যন্ত ভরতের নিকট রাজা রহুগণের উক্তি নহে, কিন্তু উক্ত বৃত্তান্ত শ্রবণ করিয়া পরীক্ষিতই নরজন্মের উৎকর্ষ প্রতিপাদনের জন্য উক্ত অংশ প্রতিপাদন করিয়াছেন, তাহাদের আর এক যুক্তি এই যে, ইতঃপূর্ব্বে রাজা রহুগণের উক্তিস্থলে গ্রন্থকার "শ্রীরহূগণ উবাচ" এইরূপ শব্দ প্রয়োগ করিয়াছেন, কিন্তু এস্থলে "রহূগণ উবাচ" না বলিয়া "শ্রীরাজোবাচ" বলিয়াছেন; পরবর্ত্তী স্থলেও "শ্রীরাজোবাচ" বলিয়াই পরীক্ষিতের কথা বলা হইয়াছে! তবে আমাদের মতে উহা রহূগণের উক্তি হওয়াই সমীচিন ঠিক, কারণ ঐরূপ গুরুতর তত্ত্বোপদেশ শুনিয়া রহূগণ যে উপসংহারে কিছু না বলিয়া চুপ করিয়া যাইবেন, ইহা সম্পূর্ণ অযৌক্তিক ॥ ২১—২৭

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর শ্রীসীতানাথ-বংশোদ্ভব শ্রীরাধাবিনোদগোস্বামি
প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মনা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিনীনাম
তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে ত্রয়োদশোধ্যায়ঃ ॥ ১৩

# পঞ্চমঃ স্কন্ধঃ

——০:(*):০——

## চতুর্দ্দশোঽধ্যায়ঃ

——:*:——

স হোবাচ।

স এষ দেহাত্মমানিনাং সত্ত্বাদিগুণবিশেষ-বিকল্পিত-কুশলাকুশল সমবহার-বিনির্ম্মিত-বিবিধদেহাবলিভির্বিয়োগসংযোগাদ্যনাদিসংসারানুভবস্য দ্বারভূতেন ষড়িন্দ্রিয়বর্গেণ তস্মিন্ দুর্গাধ্ববদসুগমেঽধ্বন্যাপতিত ঈশ্বরস্য ভগবতো বিষ্ণোর্বশবর্ত্তিন্যা মায়য়া জীবলোকোঽয়ং যথা বণিক্‌সার্থোঽর্থপরঃ স্বদেহনিষ্পাদিতকর্ম্মানুভবঃ শ্মশানবদশিবতমায়াং সংসারাটব্যাং গতো নাদ্যাপি বিফলবহুপ্রতিযোগেহস্তত্তাপোপশমনীং হরিগুরুচরণারবিন্দমধুকরানুপদবীম-বরুন্ধে। যস্যামুহ বা এতে ষড়িন্দ্রিয়নামানঃ কর্ম্মণা দস্যব এব তে॥ ১

অন্বয়ঃ—[ অথ পরীক্ষিতা রাজ্ঞা সম্প্রার্থিতস্য শ্রীশুকদেবস্য ভবাটবীরূপকাদিবিশ্লেষণমুপক্রমতে স এব ইত্যাদিনা ] দুর্গাধ্ববৎ ( দুর্গঃ দুর্গমঃ যঃ অধ্বা মার্গঃ কান্তার ইতি যাবৎ, তদ্বৎ ) অসুগমে ( সুদুর্গমে ) তস্মিন্ ( পূর্ব্বনিরুক্তে ) দেহাত্মমানিনাং ( দেহমেব মিথ্যা আত্মানমভিমন্যমানানাং, সংসারিণামিত্যর্থঃ ) অধ্বনি ( মার্গে, সংসারকান্তার ইতি যাবৎ ) সত্ত্বাদিগুণবিশেষবিকল্পিতকুশলাকুশলসমবহারবিনির্ম্মিতবিবিধদেহাবলিভিঃ ( সত্ত্বাদিগুণবিশেষৈঃ সত্ত্বরজস্তমোভির্গুণভেদৈঃ বিকল্পিতাঃ বিভক্তাঃ যে কুশলাঃ ইষ্টপ্রদাঃ অকুশলাঃ অনিষ্ট-প্রদাশ্চ সমবহারাঃ কর্ম্মমিশ্রাণি, বিকল্পিতানাং বিভক্তানাং কুশলানাং অকুশলানাঞ্চ যে সমবহারাঃ সম্মিশ্রণানি ইতি বার্থঃ, তৈঃ বিনির্ম্মিতাঃ বিরচিতাঃ বিবিধাঃ দেহাবলয়ঃ তাভিঃ ) বিয়োগসংযোগাদ্যনাদিসংসারানুভবস্য ( বিয়োগসংযোগাদিরূপস্য অনাদেঃ সংসারস্য যঃ অনুভবঃ তস্য, ইষ্টবিয়োগানিষ্টসংযোগেষ্টসংযোগানিষ্টবিয়োগাদি-জন্যসুখদুঃখাদিরূপস্য বা সংসারস্য প্রবাহক্রমেণ অনাদিভাবং গতস্য যঃ অনুভবঃ উপভোগঃ তস্য ) দ্বারভূতেন ( নিমিত্তভূতেন ) ষড়িন্দ্রিয়বর্গেন ( মনঃষষ্ঠেনেন্দ্রিয়পঞ্চকেন ইত্যর্থঃ ) [ সহেতি শেষঃ ] ভগবতঃ ( ষড়ৈশ্বর্য্য-শালিনঃ ) ঈশ্বরস্য ( প্রভুভাবং গতস্য ) বিষ্ণোঃ ( ব্যাপকস্বরূপস্য পরব্রহ্মণঃ ) বশবর্ত্তিন্যা ( স্বশক্তিতয়া বশ্যতাং ব্রজন্ত্যা ) মায়য়া আপতিতঃ ( সন্নিপতিতঃ ) যথা অর্থপরঃ ( ধনার্জ্জনতৎপরঃ ) বণিক্‌সার্থঃ ( বণিকসমূহঃ, তথা ) স্বদেহনিষ্পাদিতকর্ম্মানুভবঃ ( স্বদেহেন নিজশরীরসাহায্যেন নিষ্পাদিতং কৃতং যৎ কর্ম্ম শুভাশুভরূপং তস্য ফল-দ্বারেণ অনুভবো যেন তথাভূতঃ, অথবা স্বদেহে নিজদেহাবচ্ছেদেন নিষ্পাদিতঃ কর্ম্মণাং পূর্ব্বকৃতকর্ম্মফলানাং সুখদুঃখাদীনাম্ অনুভবঃ উপভোগঃ যেন তথাভূতঃ ) অয়ং স এব জীবলোকঃ ( সংসারঃ সংসারী জন ইত্যর্থঃ,

অগমের ইতি দ্বিরুক্তিঃ প্রত্যক্ষতায়া দার্ঢ্যসূচনার্থা ) শ্মশানবৎ ( শ্মশানতুল্যাম্যাম্ ) অশিবতমায়াং ( বিশেষতোঽশুভ-মায়্যাং, ভয়ঙ্করভাববহুলায়ামিত্যর্থঃ ) সংসারাটব্যাং ( সংসার এব অটবী অরণ্যং তস্যাং ) গতঃ ( উপস্থিতঃ ) বিফল-বহুপ্রতিযোগেহঃ ( বিফলাঃ নিষ্ফলাঃ ব্যর্থা ইতি যাবৎ, বহুপ্রতিযোগাঃ বহুবিঘ্নাশ্চ ঈহাঃ চেষ্টাঃ যস্য তথাভূতঃ সন ) অদ্যাপি ( সৃষ্টেঃ প্রথমতঃ প্রভৃতি অদ্য যাবদপীত্যর্থঃ ) তত্তাপোপশমনীং ( তস্যাঃ ভবাটব্যাঃ সম্বন্ধী যস্তাপঃ সমুৎ-কটং দুঃখং, তদুপশমনীং তদুপশমসাধনভূতাঃ ) হরিগুরুচরণারবিন্দমধুকরানুপদবীং ( হরিঃ নারায়ণঃ স এব গুরুঃ তস্য চরণারবিন্দং পাদপদ্মং তত্র যে মধুকরাঃ ভৃঙ্গবৎ লগ্নাঃ তৎসেবকা ভক্তা ইত্যর্থঃ, তেষাম্ অনুপদবীম্ অনুকূলাং পদ্ধতিং, তৈরনুসৃতাং সরণিমিতি বার্থঃ ) ন অবরুন্ধে ( নৈব প্রাপ্নোতি, তথাহি সংসারে স্বীয়স্বাদৃষ্টপ্রসূতদেহ-সম্বন্ধমনুবন্তো জীবাঃ মায়াপ্রভাবেণ প্রচ্ছাদিত-ভগবৎ স্বরূপমজানন্তঃ অনাদিকর্ম্মপরম্পরয়া সংসার-কান্তারে গতমাগতঞ্চ কুর্ব্বন্তঃ অবসীদন্তি, জ্ঞানপ্রতিপাদকসৎসঙ্গঞ্চ পরিজহতঃ বৃথৈব নানাবিধান্যসৎকর্ম্মাণি সম্পাদয়ন্তীতি ভাবঃ ) উ ( ভোঃ ) যস্যাং ( সংসারাটব্যাং ) কর্ম্মণা ( দস্যুতুল্য-কার্য্যেণ ) এতে হ বা ষড়িন্দ্রিয়নামানঃ ( মনঃ-ষষ্ঠেন্দ্রিয়পঞ্চকসংজ্ঞকাঃ ) এব তে ( পূর্ব্বনিরুক্তাঃ আরোপবিষয়ীভূতাঃ ) দস্যবঃ ( অভিগ্রহাঃ, তথা হি পূর্ব্বং যে তে দস্যবঃ ভবাটবীসঞ্চারিণঃ কথিতাঃ, তে ষড়িন্দ্রিয়াণ্যেব ইতি ভাবঃ ) ॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব ( পরীক্ষিতের প্রার্থনায় ) বলিতে লাগিলেন—হে রাজন্ ! পূর্ব্বে যে ভবাটবীর কথা বলিয়াছি, উহা দুর্গম কান্তারের তুল্য অতিদুর্গম। দেহকে যাহারা মায়াবশতঃ আত্মা বলিয়া ভ্রম করে, ইহা তাহাদেরই মার্গ। জীব, ভগবান্ পরমেশ্বর বিষ্ণুর শক্তিভূত বশবর্ত্তিনী মায়ার প্রভাবে মুগ্ধ হইয়া সত্ত্ব, রজঃ ও তমঃ এই গুণত্রয়হেতু বিভক্ত শুভ ও অশুভ কর্ম্ম সমবায়ের প্রভাবে উৎপাদিত বিবিধ দেহসমূহ দ্বারা ইষ্টবিয়োগ ইষ্টসংযোগাদিজনিত দুঃখ-সুখাদিরূপ সংসারের অনুভবকার্য্যে একমাত্র দ্বারভূত ষড়িন্দ্রিয়বর্গের সহিত সেই সংসারমার্গে পতিত হইয়া অর্থোপার্জ্জনতৎপর বণিকসমূহের ন্যায় নিজদেহে স্বকৃত কর্ম্মের ফল ভোগ করিতে থাকে। এইরূপে শ্মশানের তুল্য অমঙ্গলময় সংসারাটবী প্রাপ্ত হইয়া নানাবিধ বিফল ও বহুবিঘ্নযুক্ত চেষ্টা করিতে থাকে। অনাদিকাল হইতে আরম্ভ করিয়া সেই জীব আজ পর্য্যন্ত সেই সংসারের তাপশান্তিকারী নারায়ণচরণার-বিন্দে একান্ত অনুরক্ত ভক্তগণের অনুশীলিত ও অনুসৃত মার্গ অবলম্বন করে নাই। সেই ভবাটবীতে যে দস্যুগণের কথা বলিয়াছি, উহাদের নাম ছয়টী ইন্দ্রিয়, কারণ দস্যু যেরূপ পরের ধনাদি লুণ্ঠন করে, উহারাও তাদৃশ কার্য্য করিয়া থাকে ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

চতুর্দ্দশে ভবারণ্য-রূপকব্যাকৃতিঃ কৃতা। প্রস্তুতে দস্যুগোমায়ু-মশকাদ্যর্থকল্পনৈঃ ॥

যঃ পরীক্ষিতা পৃষ্টঃ স শ্রীশুক উবাচ, হেতি সূতোক্তিঃ। চরত্যযেঽধ্বন্যজয়া নিবেশিত ইতি যদুক্তং তদেব বনানিবেশনপ্রকারকথনেন প্রপঞ্চয়তি। স এব প্রসিদ্ধো জীবলোকোঽয়ং বিষ্ণোর্মায়য়া অনুগমে অধ্বনি আপতিতঃ ভবাটবীং গতঃ সন্ হরিরূপস্য গুরোশ্চরণারবিন্দে যে মধুকরাঃ সেবকাস্তেষামনুপদবীং তৈরনুষ্ঠিতং ভক্তিমার্গমদ্যাপি নাবরুন্ধে ন প্রাপ্নোতীত্যন্বয়ঃ। মায়য়াঃ স্বকার্য্যদ্বারেণ সংসারমার্গপাতহেতুত্বমাহ। দেহাত্মমানিনাং সত্ত্বাদি-গুণবিশেষৈর্বিকল্পিতানি বিভক্তানি যানি কুশলাকুশলবিমিশ্রকর্ম্মাণি তৈর্বিনির্ম্মিতাভির্বিবিধদেহাবলিভির্বিয়োগ-সংযোগাদির্যোঽনাদিঃ সংসারস্তদনুভবস্য দ্বারভূতেন ষড়িন্দ্রিয়বর্গেন তস্মিন্ সংসাররূপে দুর্গমমার্গবৎ অনুগমে অধ্বন্যাপতিতঃ, যথা বণিজাং সার্থঃ সমূহঃ অর্থার্জ্জনপরঃ। স্বদেহনিষ্পাদিতানাং কর্ম্মণাং ফলদ্বারেণানুভবো যস্য, বিফলাশ্চ বহুপ্রতিযোগা বহুবিঘ্নাশ্চ ঈহাশ্চেষ্টা যস্য সঃ। তস্যাং সংসারাটব্যাং যে তাপাস্তেষামুপশমনীং নাশনীম্। যস্যামিত্যাদি ব্যাচষ্টে যস্যাং ভবাটব্যাম্ ॥ ১

তদ্‌যথা পুরুষস্য ধনং যৎকিঞ্চিদ্ধর্ম্মৌপয়িকং বহুকৃচ্ছ্রাধিগতং সাক্ষাৎ পরমপুরুষারাধন-লক্ষণো যোঽসৌ ধর্ম্মস্তন্তু সাম্পরায় উদাহরন্তি তদ্ধর্ম্ম্যং ধনং দর্শন-স্পর্শন-শ্রবণা-স্বাদনা-বঘ্রান-সঙ্কল্প সমবসায়-গৃহগ্রাম্যোপভোগেন কুনাথস্যাজিতাত্মনো যথা সার্থস্য তথা বিলুম্পন্তি ॥ ২

অথ চ যত্র কৌটুম্বিকা দারাপত্যাদয়ো নাম্না কর্ম্মনা বৃকশৃগালা এবানিচ্ছতোঽতি-কদর্য্যস্য কুটুম্বিন উরণকবৎ সংরক্ষ্যমাণং মিষতোঽপহরন্তি ॥ ৩

অন্বয়ঃ—[ অথ কর্ম্মণা ষণ্ণামিন্দ্রিয়াণাং দস্যুতুল্যত্বং প্রতিপাদয়তি তদ্‌যথেত্যাদিনা ] ( তদ্‌যথেতি পূর্ব্বোক্ত-দস্যুতুল্যত্ববিশ্লেষণসূচকম্ ) পুরুষস্য ( জীবস্য ) যৎকিঞ্চিৎ বহুকৃচ্ছ্রাধিগতং ( বহুভিঃ কৃচ্ছ্রৈঃ উপার্জ্জনাদিকষ্টৈঃ অধিগতং লব্ধং ) ধনং [ তৎ ] ধর্ম্মৌপয়িকং ( ধর্ম্মজনকং, ধর্ম্মসাধনমাত্রসারমিত্যর্থঃ ) সাক্ষাৎ পরমপুরুষারাধনলক্ষণঃ ( সাক্ষাৎ পরমপুরুষস্য পরমেশ্বরস্য ভগবতো বাসুদেবস্য আরাধনমেব লক্ষণং স্বরূপং যস্য তথাভূতঃ ) যঃ অসৌ ধর্ম্মঃ তন্তু (তং ধর্ম্মং হি ) সাম্পরায়ে ( পরলোকার্থম্ ) উদাহরন্তি (কথয়ন্তি, পণ্ডিতা ইতি শেষঃ ) তদ্ধর্ম্ম্যং (তাদৃশ-ধর্ম্মাদনপেতং তাদৃশধর্ম্মানুকূলমিত্যর্থঃ ) কুনাথস্য ( কু কুৎসিতঃ অসৎসু বিষয়েষু প্রবর্ত্তকঃ নাথঃ বুদ্ধিরূপঃ পরি-চালকঃ যস্য তথাভূতস্য, কুবুদ্ধিপরিচালিতস্য ইত্যর্থঃ ) অজিতাত্মনঃ ( অজিতঃ অসংযমিতঃ আত্মা যস্য তথাভূতস্য সংযমশূন্যস্য ইত্যর্থঃ ) ধনং সার্থস্য ( বণিক্‌সমূহস্য ) যথা তথা দর্শন-স্পর্শন-শ্রবণাবঘ্রাণসঙ্কল্পসমবসায়গৃহগ্রাম্যোপ-ভোগেন ( দর্শনাদ্যাঃ পঞ্চপঞ্চানাং জ্ঞানেন্দ্রিয়ানাং চক্ষুরাদীনাং বৃত্তয়ঃ, দর্শনং চক্ষুষঃ, স্পর্শনং ত্বচঃ, শ্রবণং শ্রোত্রস্য, আস্বাদনঃ রসায়ানাঃ, অবঘ্রাণং ঘ্রাণস্য, সঙ্কল্পঃ মনসঃ, সমবসায়ঃ অধ্যবসায়ঃ, স চ বুদ্ধের্বৃত্তিরিতি, তৈঃ গৃহে গ্রাম্যঃ যঃ উপভোগঃ তেন ) বিলুম্পন্তি ( অপহরন্তি ) [ তথা হি যৎ পরিশ্রমাদিভির্জ্জিতং ধনং ধর্ম্মোপকারায় উপযোক্তব্যং তদেব ইন্দ্রিয়বৃত্তিপারবশ্যেন কিঞ্চিৎ দর্শনার্থং কিঞ্চিৎ স্পর্শনার্থং কিঞ্চিৎ শ্রবণার্থং কিঞ্চিদাস্বাদানার্থং কিঞ্চিদাঘ্রাণার্থং তথা কিঞ্চিৎ কিঞ্চিৎ সঙ্কল্পাধ্যবসায়ার্থম্ উপযুঞ্জানাঃ নিষ্ফলতামাপাদয়ন্তি ইতি ভাবঃ ] ॥ ২

মূলানুবাদ।—(ষড়িন্দ্রিয়বর্গকে যে কর্ম্মদ্বারা দস্যুসংজ্ঞায় অভিহিত করিয়াছি ) তাহা এইরূপ ;—পুরুষ বহুকষ্টে যে কোনও ধনই উপার্জ্জন করুক না কেন, ঐ সকলই ধর্ম্মজনক হওয়া উচিত। পণ্ডিতগণ সাক্ষাৎ পরমপুরুষ পরমাত্মার আরাধনাকেই পরলোকোপকারী ধর্ম্ম নামে অভিহিত করেন। কুনায়ক পরিচালিত অসংযমী বণিক্‌সমূহের ধন যেমন তস্করগণ হরণ করে, সেইরূপ সেই ধর্ম্মের অনুকূল ধনকে ঐ ইন্দ্রিয়রূপী দস্যুগণ দর্শন, স্পর্শন, শ্রবণ, আস্বাদন, ঘ্রাণ, সঙ্কল্প ও অধ্যবসায় এই সকল বাহ্য ও অভ্যন্তর জ্ঞানেন্দ্রিয়বৃত্তিদ্বারা গৃহে লৌকিক ভোগ সম্পাদন করিয়া হরণ করিয়া থাকে। ( অর্থাৎ সেই ধর্ম্মানুকূল ধনকে ধর্ম্মের জন্য ব্যয় না করিয়া অসদ্-বিষয়ের দর্শন, স্পর্শন, শ্রবণ, আস্বাদন, সংকল্প ও অধ্যবসায় দ্বারা ব্যয়িত করিয়া সেই ধনের নিষ্ফলতা সম্পাদন করিয়া থাকে। এই জন্যই উহারা দস্যুর তুল্য ) ॥ ২

শ্রীধরটীকা।—দস্যুতুল্যাং তেষাং কর্ম্ম দর্শয়তি—তদ্‌যথেতি। ধর্ম্মৌপয়িকং ধর্ম্মকারণম্। তমেব স্বাভিপ্রেতং ধর্ম্মমাহ—সাক্ষাদিতি। তন্তু সাম্পরায়ে পরলোকায়মুদাহরন্তি। তদ্ধর্ম্ম্যং ধর্ম্মার্হং ধনং, দর্শনাদ্যাঃ পঞ্চজ্ঞানেন্দ্রিয়াণাং বৃত্তয়ঃ, সঙ্কল্পব্যবসায়াবন্তস্য, এতৈর্গৃহে যো গ্রাম্য উপভোগস্তেন কুনাথস্য কুবুদ্ধেরজিতাত্মনো বিলুম্পন্তি। যথা চৌরাঃ কুপালকস্য অনবহিতাত্মনঃ সার্থস্য ধনং হরন্তি তদ্বৎ ॥ ২

অন্বয়ঃ—[ গোমায়বে যত্রেত্যাদিনোদ্দিষ্টান্ পদার্থান্ ব্যাখ্যাতুমুপক্রমতে অথ চেত্যাদিনা ] অথ চ

যথা হ্যনুবৎসরং কৃষ্যমাণমপ্যদগ্ধবীজং ক্ষেত্রং পুনরেবাবপনকালে গুল্মতৃণবীরুদ্ভি-র্গহ্বরমিব ভবত্যেবমেব গৃহাশ্রমঃ কর্ম্মক্ষেত্রং যস্মিন্ ন হি কর্ম্মাণ্যুৎসীদন্তি যদযং কামকরণ্ড এষ আবসথঃ ॥ ৪

তত্র রতো দংশ-মশক-সমাপসদৈর্মনুজৈঃ শলভ-শকুন্ত-তস্কর-মূষিকাদিভিরুপরুধ্যমান-বহিঃপ্রাণঃ ক্বচিৎ পরিবর্ত্তমানোঽস্মিন্নধ্বন্যবিদ্যাকামকর্ম্মভিরুপরক্তমনসানুপপন্নার্থং নরলোকং গন্ধর্ব্বনগরমুপপন্নমিতি মিথ্যাদৃষ্টিরনুপশ্যতি ॥ ৫

ইদমর্থান্তরোপন্যাসসূচকম্) যত্র (ভবাটব্যাং) কর্ম্মণা (বৃকশৃগালতুল্যকার্য্যেন) বৃক-শৃগালাঃ (বৃকশৃগাল-পদাভিধেয়াঃ) নাম্না দারাপত্যাদয়ঃ (স্ত্রী-পুত্রাদয়ঃ) কৌটুম্বিকাঃ (পারিবারিকাঃ) অনিচ্ছত এব (ইচ্ছামকুর্বত এব) অতিকদর্য্যস্য (অতিলুব্ধতয়া সুতরাং নিকৃষ্টস্য) কুটুম্বিনঃ (গৃহস্থস্য) মিষতঃ (ছলেন) উরণকবৎ (মেষ-শাবকবৎ) সংরক্ষ্যমাণং (পাল্যমানং, ধনমিতি শেষঃ) অপহরন্তি (আত্মসাৎ কুর্ব্বন্তি) [তথা হি দারাপত্যাদয়ঃ ছলেন গৃহস্থস্য তথা ধনমপহরন্তীতি বৃকশৃগালতুল্যত্বাৎ তে বৃক শৃগালতয়া রূপিতা ইতি ভাবঃ] ॥ ৩

মূলানুবাদ।—(পূর্বে যে গোমায়ুর কথা বলা হইয়াছে, তাহার তাৎপর্য্য এই যে) যে সংসারারণ্যে যাহাদিগকে দারা ও অপত্যাদি নামে অভিহিত করা হয়, তাহারাই কর্ম্মতঃ বৃক ও শৃগাল। তাহারা অতি লুব্ধ নিকৃষ্ট প্রকৃতি ও গৃহস্থের ইচ্ছা না থাকিলেও ছল করিয়া মেষশাবকের তুল্য সম্যক্ প্রকারে রক্ষিত ধনাদি অপহরণ করিয়া থাকে। (এইজন্যই তাহাদিগকে বৃক ও শৃগালাদিরূপে আরোপ হইয়াছে।) ॥ ৩

শ্রীধরটীকা—গোমায়বো যত্রেত্যেতদ্ব্যাচষ্টে—অথ চেতি। অথ চেত্যর্থান্তরোপন্যাসে। কর্ম্মণা তে তু বৃকাঃ শৃগালাশ্চ। অতিকদর্য্যস্য অতিলুব্ধস্য ॥ ৩

অন্বয়ঃ।—["প্রভূতবীরুতৃণগুল্মগহ্বরে" ইত্যাদিনা উপক্ষিপ্তং প্রকৃতবিষয়মাহ যথেত্যাদিনা] যথা হি অনুবৎসরং (প্রতিবৎসরং) কৃষ্যমাণমপি (কর্ষণেন সংস্ক্রিয়মাণমপি) অদগ্ধবীজং (ন দগ্ধানি দাহেন প্ররোহা-সমর্থানি কৃতানি বীজানি যস্য তথাভূতং) ক্ষেত্রং (শস্যাদিক্ষেত্রং) পুনরেব আবপনকালে (শস্যোৎপাদনায় বীজস্য সম্যক্ বপনকালে) গুল্মতৃণবীরুদ্ভিঃ (গুল্মৈঃ, অকাণ্ডবৃক্ষবিশেষৈঃ, তৃণৈঃ কাশকুশাদিভিঃ, বীরুদ্ভিঃ লতাভেদৈশ্চ) গহ্বরমিব (শৈলাদিগহ্বরমিব) ভবতি [দুর্গমমিতি শেষঃ] এবমেব (তথৈব) কর্ম্মক্ষেত্রং (কর্ম্মা-নুষ্ঠানযোগ্যং পদং) গৃহাশ্রমঃ (গৃহস্থাশ্রমঃ) যস্মিন্ (গৃহাশ্রমে) কর্ম্মাণি ন হি উৎসীদন্তি (একান্ততঃ উৎসাদং বিলোপমিত্যর্থঃ, ন গচ্ছন্তি, তদ্বাসনায়া মিথ্যাজ্ঞানানপায়ে অক্ষীণত্বাদিতি ভাবঃ) যদয়ং (যোঽয়ম্) আবসথঃ (গৃহা-শ্রমঃ) এষঃ কামকরণ্ডঃ (বাসনায়াঃ পেটকঃ) [তথা হি যথা রাজাদীনাং ধনকোষে কদাপি ধনং নিঃশেষং ন ভবতি, পরং কদাচিদেব দৌর্ভাগ্যসমুদয়েন, তথৈব অস্মিন্ গৃহাশ্রমে কামনায়াঃ কদাপি একান্ততঃ সমুৎসাদঃ ন ভবতি, যদি কদাচিৎ সৌভাগ্যং তদা তত্ত্বজ্ঞানসমুদ্রেকেণ, অতঃ যাবৎ ন তত্ত্বজ্ঞানং, তাবৎ সংসারো দুঃসঙ্কর এবেতি ভাবঃ] ॥ ৪

মূলানুবাদ—যে ক্ষেত্রের বীজগুলি অগ্নিদ্বারা দগ্ধ করা হয় নাই, সেই ক্ষেত্রকে যেমন, প্রতিবৎসর কর্ষণ করিলেও পুনর্ব্বার শস্যবীজ বপনকালে উহা গুল্ম, তৃণ ও লতাদি দ্বারা দুর্গম গহ্বরের অবস্থা প্রাপ্ত হয়, কর্ম্ম-ক্ষেত্র গৃহস্থাশ্রমও ঠিক এইপ্রকার, উহাতে কর্ম্ম বা কর্ম্মবাসনা একান্তরূপে উচ্ছিন্ন হয় না, যেহেতু এই গৃহাশ্রম কামনার করণ্ড বা পেটিকা স্বরূপ ॥ ৪

শ্রীধরটীকা।—প্রভূতবীরুতৃণগুল্মগহ্বর ইত্যেতদ্ব্যাচষ্টে—যথাহীতি। ন দগ্ধানি বীজানি যস্মিন্। যদ্যস্মাৎ

তত্র ক্বচিদাতপোদকনিভান্ বিষয়ানুপধাবতি পানভোজনব্যবায়াদিব্যসনলোলুপঃ॥ ৬

যোঽয়মাবসথ আশ্রমঃ, এবঃ কামানাং কবণ্ডঃ। যথা কর্পূরভাজনে কর্পূরক্ষয়েঽপি পরিমলো ন ক্ষীয়তে, এবমত্র বাসনানামক্ষীণত্বাৎ ন কর্ম্মাণ্যুৎসীদন্তীত্যর্থঃ॥ ৪

অন্বয়ঃ—[গৃহস্থাশ্রমে তস্মিন্ অতিমাত্রমাসক্তস্য কিং ভবতীত্যাকাঙ্ক্ষায়ামাহ তত্রেত্যাদি, এতেন কঠোর দংশৈরিত্যাদিকং পূর্ব্বোক্তমপি প্রত্যুপপাদিতং ভবিষ্যতীতি] তত্র (গৃহাশ্রমে) রতঃ (আসক্তঃ) [গৃহস্থঃ] দংশমশকসমাপসদৈঃ (দংশানাং মশকানাঞ্চ সমৈঃ তুল্যৈঃ অপসদৈঃ নীচপ্রকৃতিভিঃ) মনুজৈঃ শলভশকুন্ততস্করমূষিকাদিভিঃ (কদাচিৎ শলভতুল্যৈঃ কদাচিৎ শকুন্ততুল্যৈঃ পক্ষিতুল্যৈঃ কদাচিৎ তস্করতুল্যৈঃ কদাচিচ্চ মূষিকাদিতুল্যৈঃ পরিবারাদিভিরিত্যর্থঃ) উপরুধ্যমানবহিঃপ্রাণঃ (উপরুধ্যমানঃ পীড্যমানঃ বহিঃপ্রাণঃ বিত্তং যস্য তথাভূতঃ) ক্বচিৎ (স্থানবিশেষে) পরিবর্ত্তমানঃ (পরিভ্রমন্) মিথ্যাদৃষ্টিঃ (মিথ্যাজ্ঞানবিহ্বলঃ সন্) অস্মিন্ অধ্বনি (সংসারমার্গে) অবিদ্যাকামকর্ম্মভিঃ (অবিদ্যয়া মিথ্যাজ্ঞানেন মায়য়া বা, কামেন বাসনাখ্যেন কর্ম্মণা চ) উপরক্তমনসা (উপরক্তেন অন্তঃকরণেন) অনুপপন্নার্থং (অনুপপন্নাঃ অর্থাঃ যস্য তথাভূতম্, অসত্যভূতমিত্যর্থঃ) গন্ধর্ব্বনগরং (গন্ধর্ব্বনগরতুল্যম্ আকাশে গন্ধর্ব্বনগরতুল্যয়া সজ্জিতানাং জলধরাণাং সদৃশম্, অসত্যভূতমিত্যর্থঃ। নরলোকং (সংসারম্) উপপন্নার্থম্ ইতি অনুপশ্যতি। [ইতি শব্দস্য যোগে সতি, উপপন্নার্থমিত্যত্র প্রথমাপ্রাপ্তাবপি দ্বিতীয়া আর্ষী, অথবা মিথ্যাদৃষ্টিরিতি হেতোঃ উপপন্নার্থম্ অনুপশ্যতি ইতি ইতিশব্দস্য তৃতীয়াদ্যন্তস্য মিথ্যাদৃষ্টিরিত্যানেনান্বয়ং কার্য্যঃ। তথা হি য ইমে দংশাদয়ঃ পূর্ব্বমুক্তাঃ তে নীচপ্রকৃতয়ো মনুজবিশেষা এব, দংশাদয়ো যথা নিভৃতং শরীরমাক্রম্য শরীরং শোণিতং পিবন্তি, তথৈব তে দুষ্টা মনুজাং নিভৃতং বিত্তাদিকমুপাদেয়ং বস্তু চোরয়িত্বাপকুর্ব্বন্তীতি ভাবোঽবসেয়ঃ]॥ ৫

মূলানুবাদ।—সেই গৃহাশ্রমে যে ব্যক্তি আসক্ত হয়, দংশ ও মশকের তুল্য নীচপ্রকৃতি মনুষ্যগণ এবং শলভ পক্ষী, তস্কর ও মূষিকাদি তাহার বিত্ত গুপ্তভাবে অপহরণ করিয়া পীড়া উৎপাদন করে। কোথাও বা গৃহস্থ এই সংসারমার্গে ভ্রমণ করিতে করিতে অবিদ্যা, কামনা ও কর্ম্ম দ্বারা উপরক্ত অন্তঃকরণের সাহায্যে, যাহার বিষয় কোনও মতেই উপপন্ন হয় না, এরূপ গন্ধর্ব্বনগরতুল্য অতিমিথ্যাভূত নরলোককে উপপন্নার্থ বলিয়া ধারণা করিয়া লয়, কারণ মিথ্যাজ্ঞান তাহার অন্তঃকরণকে অত্যন্ত বিমূঢ় করিয়া রাখিয়াছে॥ ৫

শ্রীধরটীকা।—দংশমশকতুল্যৈরপসদৈর্নীচৈঃ শলভাদিভিশ্চ উপরুধ্যমানঃ পীড্যমানঃ বহিঃপ্রাণো বিত্তং যস্য তথাবিধোঽপি অস্মিন্নধ্বনি পরিভ্রমন্ অবিদ্যাদিভিরুপরক্তেন মনসা গন্ধর্ব্বপুরতুল্যম্ অবর্টমানং নরলোকং সত্যতয়া মিথ্যাদৃষ্টিরনুপশ্যতি॥ ৫

অন্বয়ঃ।—[নরলোকং তথা অবধার্য্য কিং কৃত্যং কুর্ব্বন্তি তে ইত্যাকাঙ্ক্ষায়ামাহ তত্রেত্যাদি) তত্র (গৃহাশ্রমে, গন্ধর্ব্বনগরত্বেন অবধারিতে নরলোকে, গন্ধর্ব্বনগরতুল্যে অচিরস্থায়িনি অসত্যভূতে বা সংসারে) [স গৃহস্থঃ] ক্বচিৎ আতপোদকনিভান্ (আতপে সূর্য্যমরীচৌ যৎ উদকং মিথ্যাপ্রতীতং সলিলং মরীচিতোয়মিত্যর্থঃ, তন্নিভান্ তৎসদৃশান্, মিথ্যৈব দৃশ্যমানবস্তুস্বরূপেণ অভিমন্যমানানিত্যর্থঃ) বিষয়ান্ (ভোগ্যপদার্থান্) উপধাবতি (উদ্দিশ্য অভিসরতি) [যতঃ সঃ] পানভোজনব্যবায়াদিব্যসনলোলুপঃ (পানং সলিলাদীনাং, ভোজনম্ অন্নাদীনাং ব্যবায়ঃ স্ত্রীসম্ভোগভেদঃ, তে আদয়ো যেষাং বাসনানাং কামজভাবানাং তেষু লোলুপঃ অতিলুব্ধঃ ভবতীতি শেষঃ। অথবা স গৃহস্থঃ পানাদিব্যসনলোলুপঃ সন্ তাদৃশান্ বিষয়ানভিধাবতীত্যন্বয়ঃ)॥ ৬

মূলানুবাদ।—গৃহস্থ সেই নরলোকে অবস্থান করিয়া পান, ভোজন, স্ত্রীসঙ্গ প্রভৃতি কামজ ব্যসনে লুব্ধভাব অবলম্বন পূর্ব্বক কোথাও সূর্য্যমরীচিকায় জলের তুল্য অসত্যভূত বিষয়সমূহের প্রতি ধাবিত হয়॥ ৬

ক্বচিচ্ছাশেষদোষনিষদনং পুরীষবিশেষং তদ্বর্ণগুণনির্ম্মিতমতিঃ সুবর্ণমুপাদিৎসত্যগ্নিকামকাতর ইবোল্মুকপিশাচম্॥ ৭

অথ কদাচিন্নিবাস-পানীয়-দ্রবিণাদ্যনেকাত্মোপজীবনাভিনিবেশ এতস্যাং সংসারাটব্যামিতস্ততঃ পরিধাবতি॥ ৮

শ্রীধরটীকা।—প্রপশ্যতীতি প্রশব্দসূচিতমর্থান্তরং দর্শয়তি। তত্র চ গন্ধর্বপুরে ক্বচিৎ আতপোদকং মৃগতৃষ্ণাজলং তত্তুল্যান্ বিষয়ান্ উপধাবতীতি॥ ৬

অন্বয়ঃ।—["ক্বচিৎ হ্বচিচ্ছাগুরযোল্মুকগ্রহ"মিতি যৎ পূর্ব্বমুক্তং তস্য বিবরণং করোতি ক্বচিচ্ছেত্যাদিনা] ক্বচিচ্চ [সঃ গৃহস্থঃ] অশেষদোষনিষদনং (অশেষাণাং সমগ্রাণাং দোষাণাং পরপ্রবঞ্চনা পরপ্রাণবধাদিদোষাণাং নিষদনং স্থানভূতং) পুরীষবিশেষং (পাবকস্য ভগবতো বিষ্ঠাস্বরূপম্) সুবর্ণম্ (কাঞ্চনম্) তদ্বর্ণগুণনির্ম্মিতমতি (তস্য সুবর্ণস্য বর্ণ ইব বর্ণঃ যস্য তথাভূতঃ, লোহিতাকার ইত্যর্থঃ, যঃ গুণঃ রজোগুণ ইত্যর্থঃ, তদুক্তং —'অজামেকাং লোহিত-শুক্লকৃষ্ণা'মিতি, তেন নির্ম্মিতা ঘটিতা তদ্বিষয়া ইতি যাবৎ মতিঃ বুদ্ধিঃ যস্য তথাভূতঃ, সন্) অগ্নিকামকাতরঃ (অগ্নেঃ পাবকস্য শীতাপনোদকস্য কামঃ কামনা তেন কাতরঃ আর্ত্তঃ শীতার্ত্তো জন ইতি শেষঃ) উল্মুকপিশাচং (জলদঙ্গারবৎ প্রজ্বলিতাননং পিশাচমিব ইত্যর্থঃ) উপাদিৎসতি (উপাদাতুং কামনাপরিপূরণায় গ্রহীতুম্ ইচ্ছতি) [তথা হি যথা কশ্চিৎ কদাচিৎ কাননং প্রবিষ্টঃ শীতবাতাদিভিরার্ত্তঃ শীতোপশান্তয়ে সমন্ততো বহিং বিচিন্বন্ দৈবযোগাৎ উল্মুকপিশাচং দৃষ্ট্বা অগ্নিলাভায় তমুপসৃত্য বিপদ্যতে, তথা জীবঃ সংসারমার্গে পরিভ্রমন্ [illegible]মপি সুবর্ণাদিকং হিতকরং মত্বা সুখলাভায় তমাশ্রয়ন্ বিপদ্যত এবেতি ভাবঃ]॥ ৭

মূলানুবাদ।—কোনও পুরুষ যেমন (কোন ও কারণে কাননে প্রবিষ্ট হইয়া শীতার্ত্ততাবশতঃ শীতের শান্তি কামনায়) অগ্নি অকাঙ্খা করিয়া কাতরতা অবলম্বন পূর্ব্বক (অগ্নির অন্বেষণ করিতে করিতে) হঠাৎ কাননমধ্যে উল্মুকপিশাচ (যে পিশাচের মুখে আগুন জ্বলে) দর্শন করিয়া অগ্নিলাভের জন্য তাহাকে আশ্রয় করিয়া বিপন্ন হয়, সেইরূপ লোহিতবর্ণ রজোগুণের প্রভাবে চালিতমতি গৃহস্থ, কোথাও অশেষ প্রকার দোষের আশ্রয়ভূমি অগ্নির পুরীষবিশেষরূপ সুবর্ণকে সুখলাভেচ্ছায় আশ্রয় করিতে বাসনা পোষণ করিয়া থাকে; (কিন্তু তাহাতে সুখের কথা দূরে থাকুক, প্রত্যুত বিপন্নই হইয়া থাকে)॥ ৭

শ্রীধরটীকা।—কচিৎ ক্বচিচ্ছাগুরযোল্মুকগ্রহমিত্যেতদ্ব্যাচষ্টে। ক্বচিচ্ছাশেষাণাং দোষাণাং নিষদনং স্থানং, পুরীষবিশেষম্ অগ্নেৰ্বিষ্ঠাং, তস্য পুরীষস্যেব লোহিতো বর্ণো যস্য রজোগুণস্য তেন নির্ম্মিতা তদ্বিষয়া মতির্যস্য সঃ সুবর্ণমুপাদাতুমিচ্ছতি, অগ্নিকামেন কাতরঃ পরবশ উল্মুকসদৃশং পিশাচমিব। শীতাতুরো হি অরণ্যেঽগ্নিবজ্জ্বলমানং ততস্ততো ধাবন্তমুল্মুকপিশাচমগ্নিবুদ্ধ্যা অনুধাবতি, ন তু তং প্রাপ্নোতি। কথঞ্চিৎ প্রাপ্তশ্চেৎ তর্হি তেন ভক্ষিতঃ সন্ ম্রিয়তে। এবং সুবর্ণমনুধাবন্নপীত্যর্থঃ॥ ৭

অন্বয়ঃ।—[সুবর্ণাদিকমুপৎাদিৎসিতমুপাদায় কিং কুর্ব্বন্তি ইত্যাকাঙ্খায়ামাহ অথেত্যাদি, এতেন "নিবাস তোয়দ্রবিণে"ত্যাদিকমপি ব্যাখ্যাতং ভবতীতি ধ্যেয়ম্] অথ (নিরুক্তসুবর্ণোপাদিৎসয়া সুবর্ণোপাদানানন্তরম্) কদাচিৎ নিবাসপানীয়দ্রবিণাদ্যনেকাত্মোপজীবনাভিনিবেশঃ (নিবাসঃ ভবনং, পানীয়ং পেয়ম্ উপলক্ষণেন ভোজ্যমপি, দ্রবিণং ধনং তানি আদ্যঃ যেষাং তথাভূতানি, যানি অনেকানি বহুনি আত্মোপজীবনানি আত্মনঃ উপজীবন-সাধনানি উপজীব্যভূতানি বস্তূনি বা, তেষু অভিনিবেশঃ চিত্তাসক্তির্যস্য তথাভূত সন্) এতস্যাম্ (অনন্তরমুদ্দিষ্টায়াং

ক্বচিচ্চ বাত্যৌপম্যয়া প্রমদয়ারোহমারোপিতস্তৎকালরজসা রজনীভূত ইবাসাধুমর্য্যাদো রজস্বলাক্ষো দিগ্দেবতা অতিরজস্বলমতির্ন বিজানাতি॥ ৯

ক্বচিৎ সকৃদবগতবিষয়বৈতথ্যঃ স্বয়ং পরাভিধ্যানেন বিভ্রংশিতস্মৃতিস্তয়ৈব মরীচিতোয়-প্রায়াংস্তানেবাভিধাবতি॥ ১০

সংসারাটব্যাম্ ইতস্ততঃ পরিধাবতি [ নিরুক্তনিবাসাদিলাভবাসনয়েতি শেষঃ, তথা হি যাবদেব ধনাগমস্তাবদেব চ ভবনাদ্যভিলাষপ্রাচুর্ভাবেণ সমন্ততঃ প্রবর্ত্তনমিতি ভাবঃ ]॥ ৮

মূলানুবাদ।—সেই গৃহস্থ পূর্ব্বোক্ত সুবর্ণ লাভ করার পর ভবন, পানীয়, ভোজ্য ও দ্রবিণাদি আত্মার উপজীব্য বহু পদার্থে একান্ত অভিনিবেশসম্পন্ন হইয়া এই সংসারাটবীতে ইতস্ততঃ (উহার লাভেচ্ছায়) ধাবিত হইয়া থাকে॥ ৮

শ্রীধরটীকা।—নিবাসতোয়দ্রবিণেত্যেতদ্ব্যাচষ্টে—অথেতি। নিবাসাদিষু অনেকেষু আত্মনঃ উপজীব্যেষু অভিনিবেশো যস্য॥ ৮

অন্বয়ঃ।—[ "ক্বচিচ্চ বাত্যোত্থিতপাংশুধূম্রা" ইত্যাদি পূর্ব্বোক্তং বিবৃণোতি—ক্বচিচ্চ বাত্যৌপম্যয়েত্যাদিনা ] ক্বচিচ্চ বাত্যৌপম্যয়া (বাত্যয়া প্রবলঝঞ্ঝাবাতেন ঔপম্যং উপমা যস্যাঃ তথাভূতয়া বাত্যাসদৃশ্যা ইত্যর্থঃ) প্রমদয়া (কামিন্যা) আরোহম্ (অঙ্কম্) আরোপিতঃ [ অতএব ] তৎকালরজসা (তস্মিন্ কালে প্রমদায়া অঙ্কারো-পণকালে যদ্রজঃ রাগঃ তেন, তদীয়াঙ্গসম্পর্কবশাদুপজাতেন রাগবিশেষেণ ইত্যর্থঃ) অসাধুমর্য্যাদঃ (ন সাধ্বী মর্য্যাদা যস্য তথাভূতঃ অতিক্রান্তমর্য্যাদ ইত্যর্থঃ) রজস্বলাক্ষঃ (রজোব্যাপ্তচক্ষুরিব অন্ধঃ) অতিরজস্বলমতিঃ (অতি-রজস্বলা রজোগুণৈঃ দৃক্শক্তিতিরোধায়কৈরতিমাত্রমাচ্ছন্না মতির্যস্য তথাভূতঃ) [ সঃ গৃহস্থঃ ] রজনীভূতা ইব (রাত্রি-ভূতা ইব অদৃশ্যরূপা ইত্যর্থঃ। ভূত ইব ইতি হ্রস্বপাঠে তমোময় ইবেত্যর্থঃ) দিগ্দেবতাঃ (প্রত্যক্ষদর্শিনীরিতি শেষঃ ] ন বিজানাতি [ তথা হি তদা মন্যতে যথা কোঽপি মদীয়মিদং কৃত্যং ন পশ্যতি, পরং দিগ্দেবতাঃ চিরং জাগরিতাঃ পশ্যন্ত্যেব, অতস্তস্য তস্য অপরাধো নাপলপ্যত ইতি ভাবঃ ]॥ ৯

মূলানুবাদ।—কোথাও বা প্রবল বাত্যাসদৃশ প্রমদাগণ যখন তাহাকে অঙ্কে তুলিয়া লয়, তখন সে তাৎকালিক অনুরাগহেতু সাধুমর্য্যাদা অতিক্রম করে এবং রজোগুণে অন্ধচক্ষু ও রজোগুণের প্রভাবে আচ্ছন্নমতি হইয়া অদৃশ্যভাবে যে দিগ্দেবতাগণ সমস্ত প্রত্যক্ষ করিতেছেন, ইহা জানিতে পারে না॥ ৯

শ্রীধরটীকা।—ক্বচিচ্চ বাত্যোত্থিতেত্যেতদ্ব্যাচষ্টে ক্বচিচ্চেতি। আরোহমঙ্কম্। তস্মিন্কালে যদ্রজো রাগস্তেন স্বদৃষ্ট্যাবরকেণ রজস্যাং রাত্রৌ ভূতা ইব। হ্রস্বপাঠে রজনীভূতস্তমোময় ইব অতীব রজসাচ্ছন্নমতিঃ অত এব রজোব্যাপ্তচক্ষুরিব দিক্ষু স্থিতা মর্য্যাদাতিক্রমসাক্ষিভূতা দেবতা ন জানাতি॥ ৯

অন্বয়ঃ।—[ কদাচিৎ কদাচিৎ অবগতমপি বিষয়স্য মিথ্যাত্বং দৃঢ়তয়া অবধারয়িতুমশক্নুবন্ দেহাত্মবুদ্ধেঃ প্রাবল্যেন পুনরপি সত্যত্বমভিমন্য তেষ্বেব গৃহী রমত ইতি প্রতিপাদয়তি ক্বচিৎ সকৃদিত্যাদিনা ] ক্বচিৎ স্বয়ম্ (আত্ম-নৈব) সকৃদবগতবিষয়বৈতথ্যঃ (সকৃৎ দৈবযোগেন একবারমাত্রং ন তু পুনঃ পুনরভ্যাসেন ইত্যর্থঃ তথা সতি অভ্যা-সেন তদবগতিদার্ঢ্যসম্ভবাদিতি ভাবঃ, অবগতং বিজ্ঞাতং বিষয়স্য ভোগ্যজাতস্য বৈতথ্যং মিথ্যাত্বং যেন তথাভূতঃ) পরাভিধ্যানেন (দেহাভিনিবেশেন) বিভ্রংশিতস্মৃতিঃ (বিভ্রংশিতা ভ্রংশং নীতা স্মৃতিঃ ঈশ্বরাদিসদ্বিষয়স্মরণং যস্য তথাভূতঃ) তয়ৈব (বিভ্রংশিতয়া স্মৃত্যা) মরীচিতোয়প্রায়ান্ (মরীচিষু সূর্য্যকিরণেষু যৎ তোয়ং মিথ্যাভূতমভিমন্য-মানং সলিলং তৎপ্রায়ান্ তৎসদৃশান্) তানেব (বিষয়ানেব) অভিধাবতি (উদ্দিশ্য অভিসরতি) [ তথা হি স্বত এব

ক্বচিদুলূক ঝিল্লী-স্বনবদতিপরুষরভসাটোপং প্রত্যক্ষং পরোক্ষং বা রিপুরাজকুলনির্ভৎসিতেনাতিব্যথিতকর্ণমূলহৃদয়ঃ॥ ১১

স যদা দুগ্ধপূর্ব্বসুকৃতস্তদা কারস্করাত্মপুণ্যদ্রুমলতাবিষোদপানবদুভয়ার্থশূন্যদ্রবিণান্ জীবন্মৃতান্ স্বয়ং জীবন্ ম্রিয়মাণ উপধাবতি॥ ১২

কদাচিৎ সত্যপি বিষয়াণাং মিথ্যাত্বজ্ঞানোদয়ে তস্য জ্ঞানস্য অদৃঢতয়া পুনরপি মিথ্যাজ্ঞানবাসনায়াঃ সুদৃঢমবতিষ্ঠমানায়াঃ প্রভাবেণ বিপরীতং সত্যত্ববিজ্ঞানমুপগম্য তদুদ্দেশেন প্রবর্ত্তত ইতি মহানয়ং তস্য দুর্গ্রহ ইতি ভাবঃ ]॥ ১০

**মূলানুবাদ**।—কখনও বা জীব স্বয়ংই একবারমাত্র বিষয়ের মিথ্যাত্ব বুঝিতে পারিলেও দেহের প্রতি যে অনাদি কাল হইতে আত্মবুদ্ধি রহিয়াছে তৎপ্রভাবে তাহার সদ্‌বিষয়ের স্মৃতি নষ্ট হওয়ায় সে স্মৃতিভ্রংশ হেতুই মরীচিতোযের তুল্য নিতান্ত অসৎ বিষয়কে সত্য ভাবিয়া তাহার দিকেই ধাবিত হইতে থাকে॥ ১০

শ্রীধরটীকা।—অনুপাদেয়মেব উপাদেয়তয়া গৃহ্লাতীতি প্রক্রমসাজাত্যাদুত্তরশ্লোকচতুর্থপাদং প্রথমং ব্যাচষ্টে—ক্বচিৎ সকৃদিতি। ক্বচিদাতপোদকনিভানিত্যত্র মিথ্যাবিষয়েষু লম্পটত্বমুক্তম্ নিবাসতোয়েত্যত্র তদর্জ্জন প্রয়াস উক্তঃ, অত্র তু বাধিতেষ্বপি পুনঃ প্রবৃত্তিরুচ্যত ইতি অপৌনরুক্ত্যম্। স্বয়মেব সকৃদবগতং বিষয়াণাং বৈতথ্যং বিফলত্বং যেন। পরাভিধ্যানেন দেহাভিনিবেশেন বিভ্রংশিতা স্মৃতির্যস্য। তয়ৈব বিভ্রংশিতয়া স্মৃত্যা স্মৃতিভ্রংশাদেবেত্যর্থঃ॥ ১০

অন্বয়ঃ।—[ অথ "অদৃশ্যঝিল্লীস্বনকর্ণশূল" ইতি যদুক্তং তদ্ বিবৃণোতি ক্বচিদুলুকেত্যাদিনা] ক্বচিৎ উলুক-ঝিল্লীস্বনবৎ (প্রত্যক্ষীভূয় শব্দায়মানস্য উলূকস্য পেচকস্য শব্দবৎ, পরোক্ষং বৃক্ষলতাদিপত্রবর্ণসজাতীয়বর্ণকতয়া অদৃশ্যতাং গতায়াঃ শব্দং কুর্ব্বাণায়া ঝিল্লিকায়াঃ শব্দবচ্চ, প্রকৃতে তৃতীয়ান্তোদ্ বতিপ্রত্যয়ঃ) অতিপরুষরভসাটোপম্ (অতিপরুষঃ অতিকঠোরঃ যঃ রভসঃ উৎসাহঃ তেন আটোপঃ সম্ভ্রমো যত্র তদ্ যথা স্যাৎ তথা) প্রত্যক্ষং পরোক্ষং বা রিপুরাজকুলনির্ভৎসিতেন (রিপূণাং প্রত্যক্ষ চরতাং শত্রূণাং রাজকুলস্য পরোক্ষং চরতঃ রাজকুলস্য চ নির্ভৎসিতেন তিরস্কারেণ নিন্দাবাদেন ইত্যর্থঃ) অতিব্যথিতকর্ণমূলহৃদয়ঃ (অতিব্যথিতং কর্ণমূলং হৃদয়ঞ্চ যস্য তথাভূতঃ) [ স গৃহাশ্রমী ভবতীতি শেষঃ ]॥ ১১

মূলানুবাদ।—কোথাও বা প্রত্যক্ষে থাকিয়া শব্দকারী পেচক ও পরোক্ষে থাকিয়া শব্দকারী ঝিল্লির শব্দের ন্যায় অতিপরুষ উৎসাহজনিত সম্ভ্রম সহকারে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে শত্রু ও রাজকুলের ভৎর্সনায় তাহার কর্ণমূল ও হৃদয় অত্যন্ত ব্যথা পাইয়া থাকে। (অতএব প্রত্যক্ষ ও পরোক্ষভাবে অনিষ্টকারী নিন্দাশীল শত্রু ও রাজকুলই উক্ত পেচক ও ঝিল্লীস্বরূপ বুঝিতে হইবে)॥ ১১

শ্রীধরটীকা।—অদৃশ্যঝিল্লীস্বনেত্যেতদ্ব্যাচষ্টে—ক্বচিদুলুকেতি। অতিপরুষো রভসঃ উৎসাহঃ, তেনাটোপঃ সংভ্রমো যথা ভবতি এবং রিপূণাং রাজকুলস্য চ নির্ভৎসিতেনাতিব্যথিতং কর্ণমূলং হৃদয়ঞ্চ যস্য॥ ১১

অন্বয়ঃ।—[ "অপুণ্যবৃক্ষান্ শ্রয়তে ক্ষুধার্দ্দিত" ইতি যদুক্তং তদ্ বিবরণং প্রস্তৌতি স যদেত্যাদিনা ] সঃ (গৃহাশ্রমী) যদা দুগ্ধপূর্ব্বসুকৃতঃ (দুগ্ধম্ উপভুক্তং পূর্ব্বসুকৃতং প্রাক্তনং পুণ্যং যেন তথাভূতঃ ভবতীতি শেষঃ) তদা কারস্করাত্ম-পুণ্যদ্রুমলতাবিষোদপানবৎ (কারস্করঃ বিষতিন্দুকঃ, তদাদায়ো যে অপুণ্যাঃ দ্রুমাঃ জীবানাং ফলোপযোগেন জীবন বিনাশকত্বাৎ পাতকিনঃ বৃক্ষাঃ লতাঃ তথাবিধাশ্চ বিষোদপানাশ্চ বিষময়সলিলসমন্বিতাঃ কূপাশ্চ তদ্বৎ) উভয়ার্থ-শূন্যদ্রবিণান্ (উভয়ার্থঃ দৃষ্টাদৃষ্টরূপদ্বিবিধপ্রয়োজনম্, তচ্ছূন্যানি দ্রবিণানি ধনানি যেষাং তান্, দৃষ্টাদৃষ্টোভয়োবিধপ্রয়ো-

একদা অসৎপ্রসঙ্গান্নিকৃতমতির্ব্যুদকস্রোতঃস্খলনবদুভয়তোঽপি দুঃখদং পাষণ্ড-মভিযাতি॥ ১৩

যদা তু ক্ষুৎপিপাসাদিতঃ পরবাধয়ান্ধ আত্মনে নোপনমতি, তদা হি পিতৃপুত্রবর্হিষ্মতঃ পিতৃপুত্রান্ বা স খলু ভক্ষয়তি॥ ১৪

জনশূন্যধনসমন্বিতানিত্যর্থঃ) জীবন্মৃতান্ (জীবন্তোঽপি যে পরমপ্রয়োজননিষ্পাদনবৈমুখ্যেন মৃতা ইব তান্) ম্রিয়-মাণঃ [সন্] উপধাবতি॥ ১২

**মূলানুবাদ।**—সেই জীবের যখন পূর্ব্বকৃত পুণ্যভাগ শেষ হইয়া যায়, তখন (অবশিষ্ট পাতকের প্রভাবে) কারস্কর অর্থাৎ বিষতিন্দুক প্রভৃতি পুণ্যরহিত বৃক্ষসমূহ, তথাবিধ লতাসমূহ ও বিষোদকপূর্ণ কূপসমূহের তুল্য দৃষ্টাদৃষ্ট উভয়প্রকার প্রয়োজনশূন্য ধনযুক্ত জীবন্মৃত ব্যক্তিগণের নিকট মরিতে মরিতেও ধাবিত হয়। (পূর্ব্বে যে অপুণ্য বৃক্ষের কথা বলিয়াছি, তাহা ঐ দৃষ্টাদৃষ্ট প্রযোজনশূন্য ধনযুক্ত ব্যক্তিগণকে জানিবে)॥ ১২

**শ্রীধরটীকা।**—অপুণ্যবৃক্ষানিত্যেতদ্ব্যাচষ্টে—স যদেতি। দুষ্কমুপভুক্তং যেন। তদা কারস্করো বিষতিন্দুকঃ, তৎপ্রমুখা যে অপুণ্যদ্রুমাস্তথাবিধা লতাশ্চ বিষোদপানাশ্চ বিষকূপাঃ তত্তুল্যান্ দৃষ্টাদৃষ্টপ্রয়োজন-শূন্যধনান্॥১২

**অন্বয়।**—["ক্বচিদ্ বিতোয়াঃ সরিতোঽভিযাতি" ইতি যদুক্তং তদেতদ্ বিবৃণোতি একদেত্যাদিনা] [স হি জীবঃ] একদা অসৎপ্রসঙ্গাৎ (অসতাং নিকৃষ্টরূপাণাম্ উভয়ার্থশূন্যদ্রবিনাদিকানাং দুষ্টানাং প্রসঙ্গাৎ সংসর্গাৎ) নিকৃতমতিঃ (নিকৃতা বঞ্চিতা মতিঃ বুদ্ধির্যস্য তথাভূতঃ সন্) ব্যুদকস্রোতঃস্খলনবৎ (উদঞ্চতি প্রবহতি যৎ তদুদক্, তথাভূতং স্রোতঃ উদক্স্রোতঃ, বিগতং উদক্স্রোতঃ যস্মাৎ তথাভূতে জলপ্রবাহরহিতে নিরুদকে নদীগর্ত্তাদাবিতি যাবৎ, যৎ স্খলনং পতনং তদ্বৎ) উভয়তোঽপি (ইহ পরত্র চ ইত্যর্থঃ, উপমানদিশি পতনকালে অনন্তরঞ্চ ইত্যর্থঃ) দুঃখদং (কষ্টদায়িনং) পাষণ্ডং (দুষ্টং জনম্) অভিযাতি (অভিধাবতি) [তথা হি যেয়ং বিতোয়সরিদুক্তা সা নিরুক্তাঃ পাষণ্ডা এবেতি ভাবঃ]॥ ১৩

**মূলানুবাদ।**— আবার কখনও জীবের মতি অসৎসঙ্গহেতু প্রতারিত হওয়ায় সে উদকশূন্য নদীগর্ত্তাদিতে পতনের ন্যায় উভয়ত্র দুঃখপ্রদ পাষণ্ডের নিকট দুরদৃষ্টবশতঃ যাইয়া উপস্থিত হয়। (উদকশূন্য নদীগর্ত্তাদিতে যদি কেহ পতিত হয়, তবে যেমন তাহার মস্তকাদি ফুটিয়া যাওয়ায় তাহার বেদনা পূর্বে এবং পরেও অনুবর্ত্তন করে বলিয়া উহা দুই সময়ই দুঃখপ্রদ, সেইরূপ পাষণ্ড ব্যক্তির নিকট যে আশায় লোকে গমন করে, তাহা না পাইয়া এবং অনিষ্ট লাভ করিয়া তখনও দুঃখ পায় এবং পরেও সে দুঃখের অনুবর্ত্তন হয়; অথবা ইহলোকে এবং পরলোকে উভয়ত্রই তাহাতে কষ্ট পায়, অতএব পাষণ্ডগণকেই তোয়শূন্য নদী বলিয়া বর্ণনা করা হইয়াছে)॥ ১৩

**শ্রীধরটীকা।**— ক্বচিদ্বিতোয়াঃ সরিত ইত্যেতদ্ব্যাচষ্টে। একদা ক্বচিৎ অসতাং প্রসঙ্গাৎ নিকৃতা বঞ্চিতা মতির্যস্য সঃ। নিরুদকনদীগর্ত্তপাতে যথা সদ্যঃ শিরঃ স্ফুটতি পশ্চাদপি চ তদ্বেদনানুবর্ত্ততে এবমিহ পরত্র চ দুঃখদম্॥ ১৩

**অন্বয়ঃ।**—["পরস্পরং বা লষতে নিরন্ন" ইতি যদুক্তং তদেতদ্ বিবৃণোতি যদা তু ইত্যাদিনা] যদা তু [স জীবঃ] ক্ষুৎপিপাসাদিতঃ (ক্ষুৎপিপাসাপ্রভৃতিতঃ) পরবাধয়া (উৎকটপীড়য়া চ) অন্ধঃ (জ্ঞানশূন্যঃ সন্) [অথবা পরা বাধা পীড়া যস্যাঃ তয়া পরবাধয়া উৎকটপীডাদায়িন্যা ক্ষুৎপিপাসাদিতঃ কষ্টদায়িন্যা জীবিকয়া ইত্যর্থঃ] আত্মনে ন উপনমতি (আত্মোদ্দেশেনোপনতমন্নাদিকং নোপলভতে) তদা হি পিতৃপুত্রবর্হিষ্মতঃ

ক্বচিদাসাদ্য গৃহং দাববৎ প্রিয়ার্থবিধুরমসুখোদর্কং শোকাগ্নিনা দহ্যমানো ভৃশং নির্ব্বেদমুপগচ্ছতি॥ ১৫

( পিতৄণাং পুত্রাণাঞ্চ বর্হিঃ কুশাদিতৃণং তদ্বতঃ ) পিতৃপুত্রান্ বা ( পিতৄন্ পুত্রান্ বা, অথবা পিতুঃ পুত্রান্ সোদরানিত্যর্থঃ ) ভক্ষয়তি খলু ( নিশ্চিতং স্বভোজ্যনিষ্পাদনায় আক্রামতি ) [ তথা হি ক্ষুধাদিজ্বালামসহমানস্তদা যথাকথঞ্চিদ্ ভোজ্যাদিকমুপসংগ্রহীতুকামঃ পিতৃপুত্রাদীনামপ্যনিষ্টমাচরিতুমীহত ইতি ভাবঃ ]॥ ১৪

**মূলানুবাদ।**—আবার যখন ক্ষুৎপিপাসাদি এবং উৎকট যাতনায় জ্ঞানশূন্য হইয়া পুরুষ নিজের জন্য নিজ সমীপে অন্ন দেখিতে পায়-না, তখন পিতা ও পুত্রগণের তৃণমাত্রও যেখানে দর্শন করে, তাহাকে আক্রমণ করে, অথবা এমন কি নিজ পিতার পুত্রগণকে পর্য্যন্ত আক্রমণ করিয়া অন্নসংগ্রহে চেষ্টিত হইয়া থাকে॥ ১৪

**শ্রীধরটীকা।**—পরম্পরং বা লবতে নিরন্ন ইত্যেতদ্ব্যাচষ্টে—যদা ত্বিতি। অন্ধ অন্নং নোপনমতি নোপতিষ্ঠতি। পিতৃপুত্রাণাং বর্হিঃ কুশঃ, তদ্বতঃ। পিতুঃ পুত্রানাং বা কুশাদিতৃণমাত্রমপি যেষু পশ্যতি তান্ ভক্ষয়তি বাধতে ইত্যর্থঃ, পিতৃপুত্রবর্হিষ্ঠানিতি তু পাঠ সুগমঃ॥ ১৪

**অন্বয়ঃ।**—[ "আসাদ্যদাব" মিত্যাদিকং যদুক্তং তদেতদ্ বিবৃনোতি ক্বচিদাসাদ্যেত্যাদিনা ] ক্বচিৎ [ স জীবঃ ] প্রিয়ার্থবিধুরং ( প্রিয়েণ, প্রীতিবিষয়েণ অর্থেন বিষয়েণ বিধুরং বিরহিতং, গৃহগতানাং বিষয়াণাম্ আপাততঃ প্রিয়ত্বেঽপি পরমার্থদৃষ্ট্যা প্রিয়ত্বপ্রীতীতিবিরহমাদায় তথোক্তিঃ ) অসুখোদর্কম্ ( অসুখঃ সুখশূন্যঃ উদর্কঃ উত্তরঃ কালো যস্য তথাভূতং, পরিণামবিরসমিত্যর্থঃ ) দাববৎ ( দাবানলতুল্যং ) গৃহং ( গৃহাশ্রমম্ ) আসাদ্য ( প্রাপ্য ) শোকাগ্নিনা ( স্বেন অদৃষ্টবিশেষেণ উপনতানাং পুত্রকলত্রাদীনাং কালে বিরহপ্রযুক্তঃ যঃ শোকঃ স এব সন্তাপাতিশয়জনকতয়া অগ্নিঃ তেন ) ভৃশম্ ( অতিমাত্রং ) দহ্যমানঃ ( সন্তপ্যমানঃ সন্ ) নির্ব্বেদং ( দুঃখাতিরেকম্ ) উপগচ্ছতি ( লভতে। [ নির্ব্বেদং সংসারবৈরাগ্যং বা উপগচ্ছতি। স চায়ং নির্ব্বেদঃ ক্ষণিক এবেতি বোধ্যম্ ]॥ ১৫

**মূলানুবাদ।**— কোথাও আবার সেই জীব প্রকৃতপক্ষে প্রিয়বিষয়শূন্য পরিণামে অসুখকর দাবানলের তুল্য গৃহাশ্রম লাভ করিয়া পুত্রকলত্রাদির বিয়োগাদিজনিত শোকাগ্নিতে দগ্ধ হইতে থাকে এবং অত্যন্ত দুঃখ বা বৈরাগ্য প্রাপ্ত হয়। ( অতএব পূর্ব্বে যে দাবানলের কথা বলিয়াছি, উহা উক্ত গৃহাশ্রম ব্যতীত আর কিছুই নহে )॥ ১৫

**শ্রীধরটীকা**—আসাদ্য দাবমিত্যেতদ্ব্যাচষ্টে ক্বচিদাসাদ্যেতি॥ ১৫

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—মহারাজ পরীক্ষিৎ শ্রীশুকদেবের নিকট রহূগণের বৃত্তান্ত শ্রবণ করিয়া যদিও পরম পরিতুষ্ট হইয়াছেন, কিন্তু প্রকৃত বৃত্তান্ত বর্ণনা প্রসঙ্গে তিনি রূপক দ্বারা যে বিষয়গুলি বর্ণনা করিয়াছেন, তাহা সুস্পষ্টভাবে বুঝিতে না পারায় মনে কিঞ্চিৎ অশান্তি অনুভব করিতে লাগিলেন, কাজেই সেই অশান্তি নিরাকরণের জন্য তিনি শ্রীশুকদেবের নিকট বলিলেন, হে ভগবান। আপনি যে বিষয়গুলি বর্ণনা করিয়াছেন, তাহা সকলই যে উপাদেয় তদ্বিষয়ে সংশয় নাই, কিন্তু রূপক দ্বারা যে বিষয়গুলি প্রতিপাদন করিয়াছেন, তাহা সম্পূর্ণ সুস্পষ্টরূপে বুঝিতে না পারায় আমি শান্তি লাভ করিতে পারিতেছিনা, অতএব তাহা আমার নিকট ব্যক্ত করুন। তদুত্তরে শ্রীশুকদেব বলিতে লাগিলেন,—হে মহারাজ। "দুরত্যয়েঽধ্বন্যজয়া নিবেশিত" ইত্যাদি অংশ দ্বারা আমি যে কান্তারের কথা পূর্ব্বে বর্ণনা করিয়াছি, তাহার বিবরণ শ্রবণ কর। জীব সত্ত্ব, রজ, ও তমঃ এই গুণত্রয়ের প্রভাবে যে সকল পুণ্যাপুণ্য কার্য্য করে, দেহ ব্যতীত তাহা ভোগ করিতে পারে না, এই কারণে ঐ পুণ্যাপুণ্যের ফলভোগ করিবার জন্য জীব অনুরূপ দেহ প্রাপ্ত হয় এবং সেই দেহ অবলম্বন করিয়া প্রিয়বস্তুসংযোগজনিত সুখ, ও প্রিয়বস্তুর বিয়োগজনিত দুঃখ এবং অপ্রিয় বস্তুর সংযোগজনিত দুঃখ ও অপ্রিয় বস্তুর বিয়োগজনিত সুখের অনুভব করিয়া থাকে। শরীরে

যে ইন্দ্রিয়গুলি উৎপন্ন হয়, সেই গুলিই ঐ সুখ ও দুঃখানুভবের দ্বারস্বরূপ, অর্থাৎ যে ব্যক্তির চক্ষু আছে সে প্রিয় বস্তু ও অপ্রিয় বস্তু দর্শন করিয়া যথাক্রমে দর্শনজনিত সুখ ও দুঃখের অনুভব করে, যাহার চক্ষু নাই, সে কখনই প্রিয় বস্তু বা অপ্রিয় বস্তু দেখিয়া সুখ দুঃখাদি অনুভব করিতে পারে না। এইরূপ অপরাপর ইন্দ্রিয়গুলির সম্বন্ধেও আলোচনা করিতে হইবে। ঐ ইন্দ্রিয়বর্গের সহিতই জীব শরীর পরিগ্রহ করিয়া থাকে এবং সংসার মার্গে আসিয়া পতিত হয়। যতকাল পর্য্যন্ত অদৃষ্ট থাকিবে, ততকাল পর্য্যন্ত কাহারও শক্তি নাই যে, সংসারমার্গে উপস্থিত না হইয়া পারে, যখন তত্ত্বজ্ঞানাদির প্রভাবে সেই অদৃষ্ট সমূলে উচ্ছিন্ন হয়, সেই সময় হইতেই মাত্র আর সংসারে গতায়াত করিতে হয় না। সংসারমার্গ লাভ করিয়াও স্বাধীনভাবে চলিবার ক্ষমতা কাহারও থাকে না। অশ্বাদি প্রাণী যখন শকটাদি বহন করিয়া লইয়া যাইতে থাকে, তখন সারথি তাহাকে যে পথে চালিত করে, সে ঠিক যেমন সেই পথেই গমন করে, সেইরূপ ভগবান্ বিষ্ণুর মায়া সর্ব্বদা জীবের চালকরূপে বর্ত্তমান, সে কেবলই জীবকে ভুলাইয়া সুপথ হইতে ভ্রষ্ট করিয়া কুপথে লইয়া যায়, এইজন্যই সংসারমার্গে প্রবেশ করিয়া জীব নানাবিধ বিপদে অভিভূত হয়। কখনও অলক্ষ্যে মঙ্গলময় পদে উত্থিত হইতে চেষ্টা করিয়াও বিফলমনোরথ হইয়া প্রতিনিবৃত্ত হইতো বাধ্য হয়। অনাদিকাল হইতে এই সংসারমার্গে ভ্রমণ করিতে থাকিয়াও জীব দুর্ভাগ্যবশতঃ শ্রীভগবানের ভক্ত বা শ্রীভগবানের চরণপ্রান্তে উপস্থিত হয় না। মায়ায় মুগ্ধ হইয়া সে তখন বুঝিতে পারে না যে, সংসারে যত কিছু ত্রিতাপ আছে, একমাত্র শ্রীভগবানের প্রিয়ভক্তের কৃপায় এবং শ্রীভগবানের সুবিশুদ্ধ করুণাসম্পাতেই তাহার অপগম হইতে পারে, অন্যথা পারে না। সে কেবল নিজ কর্ম্মবশে অবলম্বিত মনুষ্যাদি দেহে থাকিয়া প্রাক্তন কর্ম্মের ফলভোগই করিতে থাকে এবং সংসারারণ্য শ্মশানের তুল্য অমঙ্গলময় হইলেও তাহাকেই পরমমঙ্গলময় আশ্রয়স্থান বলিয়া ধারণা করিয়া লয়।

সেই অরণ্যের মধ্যে যে কতকগুলি দস্যুর কথা বলিয়াছি তাহারা জীবের ষড়িন্দ্রিয়। চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক্ ও অন্তঃকরণ এই ছয়টি ইন্দ্রিয়, যাঁহারা মনকে ইন্দ্রিয় বলিয়া স্বীকার করেন নাই, তাঁহাদের মতে ইন্দ্রিয় পাঁচটি হইলেও অন্তঃকরণকে যাঁহারা আভ্যন্তরকরণ জ্ঞানসাধক ইন্দ্রিয় বলেন, তাঁহাদের মত অবলম্বন করিয়াই উক্ত নির্দ্দেশ করা হইয়াছে। উহাদের নাম ইন্দ্রিয় বটে, কিন্তু কাজে উহারা দস্যুর তুল্য। দস্যুগণ যেমন অরণ্যের মধ্যে কোনও ব্যক্তিকে প্রাপ্ত হইলে তাহাকে অপথে বিপথে লইয়া যাইয়া তাহার সমস্ত ধনাদি অপহরণ করিয় জীবন পর্য্যন্ত নাশ করিয়া তাহাকে গহন কান্তারে ফেলিয়া যায়, তাহার দেহের ভবিষ্যতেও কোনওরূপ সাধুসংস্কার হইবার সম্ভাবনা থাকে না, সেইরূপ ইন্দ্রিয়গণ সংসারারণ্যে ভ্রমণকারী ব্যক্তিকে কুপথে ও অসদ্বিষয়ে চালিত করিয়া তাহাকে অসার করিয়া দেয়, বিষয়ে প্রবল আসক্তি জন্মাইয়া শ্রীভগবানের পুণ্যপথ হইতে তাহাকে ভ্রষ্ট করিয়া ফেলে, ক্রমে তাহার জীবনীশক্তি নষ্ট হয়, শত চেষ্টায়ও আর তখন তাহার ভদ্রস্থতা ফিরিয়া আসে না, ভোগের জন্য ধর্ম্ম-সম্বন্ধীয় ধনাদি অপহরণ করিয়া অসদ্বিষয়ে ব্যয় করায় জীব ক্রমে বিনষ্টপ্রায় হইয়া যায়। পুরুষ যে কিছু ধন-রত্ন উপার্জ্জন করে, সেই সকলই ধর্ম্মের জন্য ব্যয়িত করা তাহার পক্ষে কর্ত্তব্য, পুরুষ বহুকষ্টে যে ধন উপার্জ্জন করে, তাহা যদি ব্যর্থ অসার ঐহিক সুখলাভের জন্য ব্যয়িত করে, তবে ঐ ধন বিফল, কিন্তু যে স্থানে পরিচালক ভাল নাই, সে স্থানে ধনাদি যে উপযুক্তরূপে ব্যয়িত হয় না, ইহা নিশ্চিত। এই জীবেরও এমন একটি পরিচালক বর্ত্তমান দেখিতে পাওয়া যায় যে, তাহার পরিচালনার দোষেই জীব ঐ কষ্টোপার্জ্জিত ধর্ম্মোপযোগী ধনরাশি সাধারণ ঐহিক দর্শন-স্পর্শনাদি অসদ্বিষয়ের জন্য ব্যয়িত করিয়া ধনের নিষ্ফলতা বিধান করিয়া থাকে।

পূর্ব্বে যে "গোমায়বো যত্র হরন্তি সার্থিকম্" ইত্যাদি অংশ দ্বারা গোমায়ু প্রভৃতির কথা বলা হইয়াছে, উহা সংসারী ব্যক্তির দারাপত্যাদি ভিন্ন অন্য কিছুই নহে। উহারা নামে দার ও অপত্যাদি স্বরূপ হইলেও কার্য্যতঃ উহারা

বৃক ও শৃগালের তুল্য। ইহার তাৎপর্য্য এই যে, বৃক ও শৃগাল প্রভৃতি হিংস্রপ্রকৃতি পশুগণ যদি কখনও মেষশাবকাদিকে নির্জ্জন বনভূমিতে দেখিতে পায়, তবে তাহাকে হরণ করিয়া তাহার জীবন নাশ করে এবং উহাদ্বারা নিজের জীবিকা পূরণ করে, সেইরূপ দার ও অপত্যাদি, সংসারী ব্যক্তির ধনাদি অপহরণ করিয়া উহা দ্বারা নিজ জীবিকা পূরণ করে, এবং স্বীয় বিলাস-বাসনা চরিতার্থ করিয়া থাকে। এইজন্যই উহাদিগকে বৃক ও শৃগালাদিরূপে আরোপ করা হইয়াছে। ঐ বিত্তাপহরণকারী সংসারী ব্যক্তির অনভিলষিত হইলেও বাধ্য হইয়া তাহাকে উহা স্বীকার করিয়া লইতে হয়, কারণ দারাপত্যাদি ধনাপহরণ কামনায় এমনই ছল পাতিয়া ফেলে যে, তখন তাহার ঐ কার্য্য অতিক্রম করা অসম্ভব হয়, ছলের প্রভাবে অন্যায়কেও ন্যায্য বলিয়া বুঝিতে হয়, কাজেই তাহার আর প্রতিবাদ করিবারও সামর্থ্য থাকে না, ফলে সংসারী ব্যক্তি সম্বলশূন্য হইয়া পড়ে।

"প্রভূতবীরুত্তৃণগুল্মগহ্বর" ইত্যাদি অংশদ্বারা যে লতা, তৃণ ও গুল্মপূর্ণ গহ্বরের কথা বলিয়াছি, তাহার বিবরণ শ্রবণ কর। যেমন কোনও শস্যক্ষেত্রে শস্যাদি উৎপন্ন হইলে যখন শস্য উঠিয়া যায়, তখন ঐ ক্ষেত্রে যে অপরাপর বীজ থাকে, উহা দগ্ধ করিয়া না ফেলিলে আবার বীজ পনকালে দেখা যায় যে, ঐ ক্ষেত্র নানাবিধ গুল্মাদি দ্বারা আচ্ছন্ন হইয়াছে, কিন্তু যে ক্ষেত্রের বীজগুলি অনল-সংযোগে দগ্ধ করা হইয়াছে, তাহাতে আর অপরাপর তৃণ উদ্গত হইতে দেখা যায় না, তাহাতে অনায়াসেই প্রকৃত শস্যবীজ নিক্ষেপ করিয়া শস্য উৎপাদন করা যায়, সেইরূপ এই কর্ম্ম ক্ষেত্র গৃহাশ্রম কর্ম্মবীজযুক্ত বলিয়া যে পর্য্যন্ত উহাতে কর্ম্মবীজ বর্ত্তমান থাকে, ততকাল পর্য্যন্ত বীজ-প্রভাবে কর্ম্ম উৎপন্ন হইতে থাকে, কিছুতেই কর্ম্মের অভাব হয় না। এইজন্যই পণ্ডিতগণ কর্ম্মবীজ নাশের জন্য প্রভূত পরিশ্রম করিয়া থাকেন, সেই পরিশ্রমপ্রভাবে যখন কর্ম্মবীজস্বরূপ বাসনা ক্ষীণ হইয়া যায়, তখন আর দুঃখমূলীভূত কর্ম্মরাশি তাহাকে আশ্রয় করে না, তখন একান্তরূপে কর্ম্মের উচ্ছেদ ঘটে। তত্ত্বজ্ঞানাদির বলে ঐ কর্ম্মবীজ-বাসনা ক্ষীণ না হইলে অন্তঃকরণে কোনও প্রশস্ত ভাবরাশি প্রকট করা জীবের পক্ষে অসম্ভব হয়। এইজন্যই ঐ কর্ম্মবীজাদিকে লতা ও তৃণগুল্মাদিরূপে আরোপ করিয়া প্রতিপাদন করা হইয়াছে।

জীব কর্ম্মবাসনার প্রভাবে প্রভাবিত হইয়া যখন সংসারে কেবল কর্ম্মই করিতে থাকে, সেই অবস্থায় নীচ প্রকৃতি মনুষ্যগণ তাহার সম্পদ্ হরণ করিয়া লয়। ঐ নীচপ্রকৃতি মনুষ্যগণ বলপূর্ব্বক ও গুপ্তভাবে তাহার বিত্ত হরণ করায় সে অসাধারণ কষ্ট অনুভব করে। তাহার শস্যাদি সম্পদ্ শলভাদি দ্বারা বিনাশিত হয়, উহাতে তাহার প্রভূত কষ্ট উৎপন্ন হয়; এইজন্যই ঐ নীচপ্রকৃতি কষ্টপ্রদ মনুষ্যগণকে দংশ ও মশকাদিরূপে আরোপিত করা হইয়াছে। দংশ ও মশকাদি ক্ষুদ্র জন্তুগণ যেমন অলক্ষ্যে মনুষ্যাদি প্রাণিগণের শরীরে পতিত হইয়া শরীরের সারভূত শোণিত পান করে এবং দংশন করিয়া শরীরে উৎকট পীড়ার সৃষ্টি করে, সেইরূপ উহারাও অজ্ঞাতসারে মনুষ্যের সহিত মিলিত হইয়া তাহার জীবনের সারভূত সংসারসুখনিদান বিত্তাদি অপহরণ করিয়া তাহাকে বিপদে পাতিত করে, জীবিকার জন্য সে যে সকল শস্যাদি জন্মাইতে যায়, তাহা কিছু বা শলভে নষ্ট করে, কিছু বা শুক প্রভৃতি পক্ষীতে নষ্ট করে, কিছু বা তস্করে অপহরণ করে, আর কিছু বা মূষিকাদি আত্মসাৎ করিয়া তাহাকে বিপন্ন করে, অতএব ঐরূপে জীবের নানাবিধ অনিষ্টকারীদিগকেই দংশ মশকাদিরূপে বর্ণিত করা হইয়াছে।

সংসারে মিথ্যাজ্ঞান লইয়া এইরূপে ভ্রমণ করিতে থাকিয়া জীবের চিত্ত অবিদ্যা, কাম ও কর্ম্ম-বাসনাদ্বারা উপরক্ত থাকায় সে এই জীবলোক অসৎকল্প হইলেও তাহাকে সৎ বলিয়া ধারণা করে। পান-ভোজনাদি বিষয়ে অত্যন্ত লুব্ধতাহেতু মরীচিকার তুল্য অসদ্ বিষয়গুলিকে সৎ ভাবিয়া তাহার দিকে নিরর্থক সুখের প্রত্যাশায় ধাবিত হয়, প্রত্যুত উহা লাভ করিতে না পারিয়া কষ্টই অনুভব করে, আশাভঙ্গে তাহার হৃদয় ভাঙ্গিয়া পড়ে, কর্ত্তব্য কর্ম্মে অবসাদ উপস্থিত হয়, অনন্তর প্রকৃত সৎমার্গ হইতে ভ্রষ্ট হইয়া সে তাহার মনুষ্যজন্মকে বিফল করিয়া দেয়। অবিদ্যা,

কাম ও কর্ম্মবাসনার এমনই প্রভাব যে, এই জীবলোক হইতে বস্তুতঃ কোনও সৎ কাম্য বস্তু উপপন্ন না হইলেও উহার প্রভাবে জীব এই সংসারকে সর্ব্বপ্রকার কাম্য বস্তুর উৎপাদক মনে করে; ঐরূপ মনে করিয়াই সে সংসারে দৃঢ় আসক্ত হয়, বাস্তবিক উহা গন্ধর্ব্বনগরের তুল্য মিথ্যা ও ক্ষণভঙ্গুর, রজ্জু প্রভৃতিতে সর্পাদি ভ্রমের ন্যায় ও মরীচিকায় জলভ্রমের ন্যায় উহার প্রতীতিও ভ্রমমাত্র, সত্যতাপূর্ণ নহে।

আবার একজাতীয় পিশাচ আছে, তাহাদিগের মুখে অগ্নির ন্যায় উজ্জ্বল আলোক দৃষ্টিগোচর হয়। এই সকল পিশাচকে উল্মুকপিশাচ বলে। উহারা যখন রাত্রিকালে কাননাদির মধ্যে বিচরণ করিতে থাকে, তখন মূঢ় মনুষ্য ও অপরাপর জীবগণ তাহার মুখে অগ্নি আছে ইহাই মনে করে এবং তাহার কবলে পতিত হইয়া বিপন্ন হয়। পূর্ব্বে যে "ক্বচিৎ ক্বচিচ্চাশুরয়োল্মুকগ্রহম্" ইত্যাদি অংশদ্বারা 'উল্মুকগ্রহ" বা' উল্মুকপিশাচের' কথা বলা হইয়াছে, উহা সংসারী ব্যক্তির কাম্য সুবর্ণরাশিই জানিবে। অর্থাৎ যেমন শীতকালে দৈবাৎ কোনও ব্যক্তি কাননে উপস্থিত হইলে যখন রাত্রি হয়, তখন শীতের তাড়না সহ্য করিতে না পারিয়া সে শীত নিবারণার্থ ইতস্ততঃ অগ্নির অন্বেষণ করিতে থাকে এবং কাননে বিচরণশীল উল্মুকপিশাচের সাক্ষাৎকার লাভ করিয়া তাহার মুখের আলোককে অগ্নি মনে করিয়া অগ্নিজনিত তাপ লাভের কামনায় তাহার দিকে অগ্রসর হয় এবং ক্রমে ভ্রান্ত জীব পিশাচের কবলে পড়িয়া প্রাণ বিসর্জ্জন করে, সেইরূপ সংসার জীবগণ অনবরত সুখকামনার তাড়না সহ্য করিতে না পারিয়া ইতস্ততঃ সুখের উপায় ধনাদি অন্বেষণ করিতে গিয়া যেমন সুবর্ণাদি দেখিতে পায়; অমনি তাহা লাভ করিবার আশায় ধাবিত হইয়া কোথাও বিফলমনোরথ হইয়া মনোভঙ্গের দুঃখ অনুভব করে, আর কোথাও বা সুবর্ণরাশি লাভ করিয়া তাহাদ্বারা নানাবিধ লৌকিক সুখসম্ভোগ করিয়া পাপরাশি উৎপাদনে আত্মাকে নষ্ট করিয়া ফেলে। কাজেই দেখা যায় যে, আমরা যে সুবর্ণকে পরমকাম্য সুখের সাধন মনে করি, বস্তুতঃ উহা অশেষ দোষের আকর; ঐ সুবর্ণ বা বিত্তরাশির জন্য লোক পিতৃহত্যায় কুণ্ঠিত হয় না, পুত্রহত্যা হইতে পরাঙ্মুখ হয় না, যে কোন আত্মীয় ব্যক্তিকে একমুহূর্ত্তে পথের ভিখারী করিয়া পর করিয়া দিতেও দ্বিধাবোধ করে না, জগতে যত কিছু অকার্য্য আছে, লোকে একমাত্র অর্থের জন্যই উহা করিয়া থাকে। এইজন্যই উহা "অশেষদোষনিবদন" রূপে উক্ত হইয়াছে। এই সুবর্ণ পবিত্র বস্তু নহে, কারণ উহা অগ্নির পুরীষ স্বরূপ, অতএব উহা অতি তুচ্ছ বস্তু। এইজন্য শাস্ত্রে সুবর্ণলাভের জন্য অগ্নির উপাসনা বিহিত হইয়াছে, যথা "ধনমিচ্ছেদ্ধুতাশনাৎ" অর্থাৎ অগ্নির নিকট হইতে ধনের কামনা করিবে। ঐ সুবর্ণ এত নিকৃষ্ট হইলেও লোকের চিত্ত যে তাহার দিকে উন্মুখ হয়, তাহার কারণ রজোগুণের প্রভাব, রজোগুণের বর্ণ স্বর্ণের তুল্য লোহিত, তাই বোধ হয় সবর্ণতা হেতু রজোগুণ স্বর্ণবিষয়ে আকাঙ্ক্ষা উৎপাদন করিয়া দেয়। যাহা হউক, ঐ সুবর্ণ হইতে লোকের যে পরিণামে অশেষপ্রকার কষ্টের সৃষ্টি হয়, তদ্বিষয়ে অণুমাত্র সংশয় নাই।

ইতিপূর্ব্বে "ক্বচিচ্চ বাত্যোত্থিতপাংশুধূম্রা" ইত্যাদি অংশদ্বারা যে বাত্যা ও পাংশুর কথা বলা হইয়াছে, তাহার বিবরণ এই যে, সংসারে প্রমদা অর্থাৎ রমণীসমূহই বাত্যার তুল্য এবং রজোগুণ পাংশু বা ধূলিস্থানীয়। অর্থাৎ বাত্যার তাড়নে যখন কোনও ব্যক্তি উপরিভাগে উত্থাপিত হইয়া বাত্যা সমুত্থাপিত ধূলিরাশিদ্বারা অন্ধতা প্রাপ্ত হইয়া দিগ্‌বিদিক্ দেখিতে না পাইয়া গন্তব্য পথ হইতে ভ্রষ্ট হয়, সেইরূপ কামিনীগণ যখন কামপ্রভাবে মনুষ্যকে নিজ অঙ্কে তুলিয়া লয়, তখন ঐ কামিনীর অঙ্গবিশেষ সংস্পর্শে মনুষ্য মর্য্যাদা হারাইয়া তাৎকালিক রজোগুণের উৎকট উত্তেজনায় দিগ্বিদিকজ্ঞানশূন্য হইয়া মহাপাতকে মগ্ন হয়। কোথায় যায় তাহার স্বাভাবিক ধৈর্য্য! কোথায় যায় তাহার সংযম, আর কোথায়ই বা থাকে তাহার মানাপমান জ্ঞান। ক্ষণকাল পরেই যে কার্য্যকে সে নিজেই অন্যায় বলিয়া বুঝিতে পারিবে, সেই কুৎসিৎ কার্য্যকেও সে তৎকালে পরম উপাদেয় মনে করিয়া তাহার

অনুষ্ঠান করিয়া থাকে। তখন সে আর কোন বাধা মানে না, তখন তাহার ইন্দ্রিয়জ সুখই একমাত্র কাম্য, তাহাই তখন তাহার নিকট সারভূত, অধিক কি তখন তাহার কাছে ইন্দ্রপদও অতি তুচ্ছ। কিছুকাল পরেই সে নিজের বিপজ্জনক ভ্রম বুঝিতে পরিলেও মিথ্যাজ্ঞানের উৎকট প্রভাবে আবার মুগ্ধ হইয়া পড়ে, দেহাত্মবোধহেতু তাহার পূর্ব্বজাত সৎস্মৃতি নষ্ট হয়, আবার সে উক্তরূপ কুৎসিৎ বিষয়ের অনুষ্ঠানে আত্মনিয়োগ করে। সে মরীচিতোয়সদৃশ বিষয়সমূহকেই সুখসাধন বলিয়া ধারণা করিয়া তাহারই অনুসরণ করে, কিছুতেই তাহার নিবৃত্তি ঘটে না, প্রবৃত্তি মার্গে অন্ধের মত আত্মনিয়োগ করিয়া শেষে মূঢ়তার চরম সীমায় উপনীত হয়।

আর পূর্ব্বে যে "অদৃশ্য-ঝিল্লী স্বনকর্ণশূল" ইত্যাদি অংশদ্বারা ঝিল্লী ও পেচকের কথা উক্ত হইয়াছে, তাহার বিবরণ পূর্ব্বেই বিশেষরূপে বলা হইয়াছে, এইজন্য এস্থানে আর তাহার উল্লেখ করিব না। তবে বিশেষ এই যে, প্রত্যক্ষে অপ্রিয়বাদীকে যে পেচক বলা হইয়াছে, ঐ ব্যক্তি শত্রুগণ, আর পরোক্ষে অপ্রিয়বাদীকে যে ঝিল্লী সদৃশ বলা হইয়াছে উহারা পরোক্ষে অপ্রিয়বাদী রাজকুল। রাজকুল যে কার্য্য বা মন্ত্রণার অনুষ্ঠান করেন, তাহা প্রথমতঃ গুপ্ত; থাকে কাহার সম্বন্ধে রাজা কি আলোচনা করিতেছেন, কাহার নিন্দা বা কাহার প্রশংসা করিতেছেন, তাহা পূর্ব্বে কেহই জানিতে পারে না পরে যখন সেই মন্ত্রণা কার্য্যে পরিণত হইয়া সেই নিন্দা বা প্রশংসার ফল ফলে, তখন লোকে জানিতে পারে। এইরূপ পত্রের সহিত সমান বর্ণ ঝিল্লী-কীটও প্রত্যক্ষ দেখা যায় না, কেবল শব্দদ্বারাই অনুভূত হইয়া থাকে।

পূর্ব্বে যে "অপুণ্যবৃক্ষান্ শ্রয়তে ক্ষুধার্দ্দিত" ইত্যাদি অংশদ্বারা অপুণ্য বৃক্ষাদির কথা বলা হইয়াছে, তাহার তাৎপর্য্য এই যে, জীব যখন পূর্ব্বকৃত সুকৃতি নিঃশেষরূপে ভোগ করিয়া পাপের ফলভোগে প্রবৃত্ত হয়, তখন সে পাপের প্রভাবে এমন সকল লোকের আশ্রয় গ্রহণ করে,—যাহাদের আশ্রয় করিয়া দৃষ্টাদৃষ্ট উভয় প্রকার ফল হইতেই সে বঞ্চিত হয়। বিষবৃক্ষ ও বিষলতা প্রভৃতি আশ্রয় করিয়া জীব যেমন কোনও ফল প্রাপ্ত হয় না, পরন্তু সাতিশয় বিপদ্—এমন কি মৃত্যু পর্য্যন্তও প্রাপ্ত হয়, সেইরূপ ঐ সকল ব্যক্তির আশ্রয় গ্রহণ করিয়াও জীব সৎফল ত প্রাপ্ত হয়ই না, পরন্তু পাপের উৎকট ফল রোগাদি ভোগ করিতে করিতে জীবন পর্য্যন্ত হারাইয়া বসে। অসৎসঙ্গাদিবশতঃ তাহার বুদ্ধি একেবারে বিকৃত হইয়া যায়, কদাপিও আর সৎপথে প্রবৃত্ত হইতে চাহে না। জল-শূন্য কঠিন কঙ্করাদিময় নদীগর্ভে কোনও ব্যক্তি পতিত হইলে যেমন সেই কঙ্করাদির আঘাতে তাহার শরীর ভগ্ন হয় এবং পরিণামেও তাহাকে সেই আঘাতের কষ্টভোগ করিতে হয়, সেইরূপ ঐহিক ও পারত্রিক দুঃখপ্রদ পাষণ্ড গণের অনুবর্ত্তন করিয়া জীব, ইহকালে ও পরকালে উভয়স্থলেই একমাত্র দুঃখই ভোগ করিতে থাকে, সুখের আশায় জলাঞ্জলি দিয়া দুঃখের জগতে বিচরণ করিতে থাকে। যখন সে সেই পাষণ্ডগণের আশ্রয়ে থাকিয়া নিজের ঐহিক সুখলাভেও বঞ্চিত হয়,—ক্ষুধার সময় অন্ন পায় না, পিপাসায় জল পায় না, সকল কামনাই নিষ্ফল দেখিতে পায়, তখন আত্মীয়স্বজনকে হত্যা পর্য্যন্ত করিয়াও নিজ জীবিকার অর্জ্জনে বদ্ধপরিকর হয় এবং তাহাতে আরও পাপের মাত্রা বৃদ্ধি করিয়া ভবিষ্যতেও উৎকট দুঃখভোগের পথ পরিষ্কার করে।

পূর্ব্বে যে "আসাদ্য দাবং" ইত্যাদি অংশদ্বারা দাবের কথা বলিয়াছি, ঐ দাব গৃহাশ্রম, আত্মীয় পরিজনে পরিবেষ্টিত গৃহাশ্রম দাবের তুল্য, কারণ দাবানল যেমন লোককে দগ্ধ করে, সেইরূপ গৃহাশ্রমও শোকাদিদ্বারা পুরুষের অন্তঃকরণকে দগ্ধ করে; পুরুষ পুনঃ পুনঃ এইরূপ সাংসারিক শোক পাইয়া উহা অসহ্য মনে করিয়া নির্ব্বেদ বা বৈরাগ্য প্রাপ্ত হয়। যদিও সেই নির্ব্বেদ অলীক, তথাপি ক্ষণকাল নির্ব্বেদযুক্ত হইয়া সংসারকে ত্যাজ্য মনে করিতে থাকে। কিন্তু হায়! ক্ষণকাল পরেই তাহার ঐ নির্ব্বেদ আর থাকে না, আবার পূর্ব্বের ন্যায় সংসার কামনা এবং পূর্ব্বের ন্যায় প্রবৃত্তই তাহার কাম্য হয়॥ ৪—১৫

ক্বচিৎ কালবিষমিতরাজকুলরক্ষসাপহৃতপ্রিয়তমধনাসুর্মৃতক ইব বিগতজীবলক্ষণ আস্তে ॥ ১৬

কদাচিন্মনোরথোপগত-পিতৃপিতামহাদ্যসৎ সদিতি স্বপ্ননির্বৃতিং ক্ষণমনুভবতি ॥ ১৭

ক্বচিদ্গৃহাশ্রমকর্ম্মচোদনাতিভরগিরিমারুরুক্ষমাণো লৌকিকব্যসনকর্ষিতমনাঃ কণ্টক-শর্করাক্ষেত্রং প্রবিশন্নিব সীদতি ॥ ১৮

**অন্বয়ঃ**—[ ক্ব চ যক্ষৈর্হৃতাসুরিতি শূরৈর্হৃতস্ব ইতি চ যৎ পূর্ব্বমুক্তং তদ্বিবরণং প্রস্তৌতি ক্বচিৎ কালেত্যাদিনা ] ক্বচিৎ কালবিষমিতরাজকুলরক্ষসা ( কালেন বিষমিতং প্রতিকূলতাং নীতং যৎ রাজকুলং তদেব রক্ষঃ ধন রূপাসুহারকত্বাৎ রাক্ষসঃ তেন ) অপহৃতপ্রিয়তমধনাসুঃ ( অপহৃতাঃ প্রিয়তমানি সুতরাং প্রিয়াণি ধনান্যেব অসবঃ প্রাণাঃ জীবনাধারকত্বাৎ প্রাণতুল্যানি যেষাং তথাভূতঃ ) [ অতএব ] মৃতক ইব বিগতজীবলক্ষণঃ ( বিগতম্ অপগতং জীবলক্ষণং জীবচিহ্নং শ্বাসাদিঃ যস্য তথাভূতঃ ) আস্তে [ তথা হি রাজকুলেন ধনেষু অপহৃতেষু তথা নিস্তেজস্বতাং জনো গচ্ছতি যথা তস্য প্রাণপরিস্ফুরিতমপি জনা নোপলক্ষয়িতুং ক্ষমন্ত ইতি ভাবঃ। যক্ষৈর্হৃতাসুরিত্যত্র যক্ষশব্দস্য রাক্ষসাদীনামপি উপলক্ষতয়া রক্ষঃপদেন তদ্বিবরণং নাসঙ্গতং প্রতিভাতি, তথা হি যে তে যক্ষাঃ শূরাশ্চ অভিহিতাঃ তে জনং প্রতি কারণান্তরেণ ক্রুদ্ধা রাজান এবেতি সারঃ প্রতিপত্তব্যঃ ] ॥ ১৬

**মূলানুবাদ**।—কোনও স্থানে আবার কালক্রমে প্রতিকূলতাপ্রাপ্ত রাজকুলরূপ রক্ষঃ বা যক্ষঃ, সংসারী ব্যক্তির অতিপ্রিয় ধনরাশি হরণ করিয়া লয়, তাহাতে সে মৃত ব্যক্তির ন্যায় জীবনের লক্ষণ শ্বাস-প্রশ্বাস হইতেও যেন বিরতি লাভ করে ( অর্থাৎ সম্পূর্ণরূপে তেজঃশূন্য হইয়া নিষ্ক্রিয় অবস্থা প্রাপ্ত হয় ) ॥ ১৬

**শ্রীধরটীকা**।—ক্ব চ যক্ষৈর্হৃতাসুরিত্যেতদ্ব্যাচষ্টে। ক্বচিৎ কালেন বিষমিতং প্রতিকূলতাং নীতং যদ্রাজকুলং তদেব রক্ষঃ, তেনাপহৃতাঃ প্রিয়তমধনরূপা অসবো যস্য। বিগতানি জীবলক্ষণানি হর্ষাদীনি যস্য। শূরৈর্হৃতস্ব ইত্যস্যানেনৈব ব্যাখ্যাতম্ ॥ ১৬

**অন্বয়ঃ**—[ "ক্বচিচ্চ গন্ধর্ব্বপুরং প্রবিষ্ট" ইতি যৎ পূর্বমুক্তং তস্য প্রকারান্তরেণ "নরলোকং গন্ধর্ব্বপুরমুপপন্নার্থম্" ইত্যাদিনা বিবরণং কুর্ব্বতা অঘটমানস্য দর্শনমাত্রমুক্তং, ইদানীং পুনস্তন্নিমিত্তা সুখাসক্তিরুচ্যতে কদাচিদিত্যাদিনা ] কদাচিৎ অসৎ (অচিরস্থায়ি) মনোরথোপগতপিতৃপিতামহাদি (মনোরথোগতং মনোরথপ্রাপ্তং কল্পনামাত্রেণ লব্ধং পিতৃপিতামহাদি পিত্রাদিসম্বন্ধবিশিষ্টান্ ইত্যর্থঃ) সদিতি ( চিরস্থায়ীতি মত্বেতি শেষঃ। অথবা অসৎ বস্তুতঃ সত্তাশূন্যং পিতৃত্বাদীনাং ধর্ম্মাণাং বস্তুতোপারমার্থিকত্বাৎ কল্পনামাত্রসারমিত্যর্থঃ, পিত্রাদিকং সদিতি বাস্তবিকমিতি মত্বেতি শেষ ইত্যর্থঃ) ক্ষণম্ ( অত্যল্পকালং যাবৎ ) স্বপ্ননির্বৃতিং ( স্বপ্নে জায়মানাং নির্বৃতিং সন্তোষমিব নির্বৃতিং সন্তোষম্ ) অনুভবতি [ তথা হি যথ স্বপ্নে জীবো যদ্যৎ পশ্যতি তৎসর্বমসদপি সদেব মত্বা সুখবিশেষানুভবতি, তথৈব পিত্রাদিকমপি অসদেব সদিতি মত্বা নির্বৃতিং লভতে ইতি ভাবঃ ] ॥ ১৭

**মূলানুবাদ**।—কখনও নিজমনোরথপ্রাপ্ত পিতৃপিতামহাদি অসৎ সম্বন্ধকেও সৎ মনে করিয়া ক্ষণকাল মাত্র স্বপ্নসুখের ন্যায় সুখ অনুভব করিয়া থাকে ॥ ১৭

**শ্রীধরটীকা**।- ক্বচিচ্চ গন্ধর্ব্বপুরং প্রবিষ্ট ইত্যেতদ্ব্যাচষ্টে। কদাচিন্মনোরথপ্রাপ্তং পিত্রাদ্যসদেব সদিতি মত্বা। পূর্ব্বং গন্ধর্ব্বপুরবদঘটমানদর্শনমুক্তম্ ইদানীং তন্নিমিত্তসুখাসক্তিরুচ্যতে ইতি ভেদঃ ॥ ১৭

**অন্বয়ঃ**—[ "চলন্ ক্বচিৎ কণ্টকশর্করাঙ্ঘ্রি" রিত্যাদি যদুক্তং তস্য বিবরণং প্রস্তৌতি ক্বচিদ্ গৃহাশ্রমেত্যাদিনা ]

ক্বচিচ্চ দুঃসহেন কায়াভ্যন্তরবহ্নিনা গৃহীতসারঃ স কুটুম্বায় ক্রুধ্যতি ॥ ১৯

স এব পুনর্নিদ্রাঽজগরগৃহীতোঽন্ধে তমসি মগ্নঃ শূন্যারণ্য ইব শেতে, নান্যৎ কিঞ্চন বেদ শব ইবাপবিদ্ধঃ ॥ ২০

ক্বচিৎ গৃহাশ্রমকর্ম্মচোদনাতিভরগিরিম্ ( গৃহাশ্রমে গৃহস্থাশ্রমে যাঃ কর্ম্মচোদনাঃ কর্ত্তব্যকর্ম্মণাং সংস্কারাদীনাং প্রেরণাঃ, বিধিবাক্যশতানি ইত্যর্থঃ, তাসাম্ অতিভরঃ অতিপ্রসারঃ স এব গিরিঃ পর্ব্বতঃ তম্ ) আরুরুক্ষমাণঃ ( আরোঢ়ুমিচ্ছন্ ) লৌকিকব্যসনকর্ষিতমনাঃ ( লৌকিকং লোকসিদ্ধকার্য্যাদর্শনেন সমুপজাতং যদ্ ব্যসনং সমাসক্তিঃ, প্রতিবেশিজনাদীনাং বহুষু বৃহৎকর্ম্মসু সমাসক্তিমবলোক্য 'এতে কীদৃশং বৃহৎফলং কর্ম্ম কুর্ব্বন্তি কথং বয়মপীদৃশং ন করিষ্যাম' ইত্যাদ্যনুকল্পনেন কর্ম্মসু অশ্বমেধাদিযাগেষু রাগবিশেষঃ তেন কর্ষিতং বিক্ষুব্ধতাং নীতং মনঃ চিত্তং যস্য, উপযোগিধনাদ্যভাবেন ইচ্ছতোঽপি তত্তৎকর্ম্মকরণাসামর্থ্যেণ বিক্ষুব্ধহৃদয় ইত্যর্থঃ ) কণ্টকশর্করাক্ষেত্রং ( কণ্টকাঃ তীক্ষ্ণাগ্রবৃক্ষাবয়বভেদাঃ, শর্করাঃ কঙ্করাঃ, তদ্‌যুক্তং ক্ষেত্রং, কণ্টকপরিব্যাপ্তং কঙ্করপরিব্যাপ্তঞ্চ ক্ষেত্রমিত্যর্থঃ ) প্রবিশন্নিব ( আশ্রয়ন্নিব ) সীদতি ( অবসন্নতাং লভতে, তস্য ক্ষেত্রস্য কণ্টকাদিতঃ দুষ্প্রবেশস্যেব সংসারস্য লৌকিকব্যসনোপদ্রুতস্য সুতরাং দুঃসঞ্চরত্বাদিতি ভাবঃ ) ॥ ১৮

**মূলানুবাদ**—কোথাও আবার গৃহাশ্রমে যে সকল কর্ম্ম বিহিত আছে, সেই সকল অতিবিস্তৃত কর্ম্ম প্রেরণারূপ পর্ব্বতে আরোহণ করিতে ইচ্ছা করিয়া ( অর্থাৎ সেই সকল বিধির অনুসারে কার্য্য করিতে ইচ্ছা করিয়া ) লৌকিক ব্যসনে লোকের চিত্ত অত্যন্ত বিক্ষুব্ধ হয়, ( অর্থাৎ প্রতিবেশী ধনী ব্যক্তি প্রভৃতিকে নানারূপ বৃহৎ কর্ম্ম করিতে দেখিয়া যখন নিজসামর্থ্যবহির্ভূত সেই সকল বৃহৎ কর্ম্ম করিতে ইচ্ছা করে, তখন সামর্থ্য শূন্যতাহেতু সেই কার্য্য করিতে না পারিয়া চিত্তে অত্যন্ত ক্ষোভ প্রাপ্ত হইয়া থাকে ) কাজেই কণ্টক ও কঙ্করময় ভূমিতে প্রবেশ করিতে যাইয়া, যেমন ক্ষেত্র কণ্টক ও কঙ্করে দুষ্প্রবেশ বলিয়া লোকে অবসন্ন হইয়া পড়ে, সেইরূপ লৌকিক ব্যসনের সত্তা বশতঃ সংসারক্ষেত্রে প্রবেশ করিয়া জীব অবসাদ লাভ করিয়া থাকে ॥ ১৮

**শ্রীধরটীকা**।—চলন্ ক্বচিদিত্যেতদ্ব্যাচষ্টে। ক্বচিদ্ গৃহাশ্রমে যাঃ কর্ম্মচোদনাস্তাসাম্ অতিভরোঽতিবিস্তারঃ স এব গিরিঃ, তমারুরুক্ষন্ তদন্তং গন্তুমিচ্ছন্ ॥ ১৮

**অন্বয়ঃ**।—[ "পদে পদেঽভ্যন্তরবহ্নিনার্দ্দিত" ইতি যদুক্তং তদ্বিবরণং প্রস্তৌতি কচিচ্চ দুঃসহেনেত্যাদিনা ] ক্বচিচ্চ সঃ ( জীবঃ ) দুঃসহেন ( অতিদুঃখেনাপি সোঢ়ুমশক্যেন ইত্যর্থঃ ) কায়াভ্যন্তরবহ্নিনা ( কায়াভ্যন্তরে শরীরাভ্যন্তরে যঃ বহ্নিঃ জঠরানল ইত্যর্থঃ, তেন, শরীরাভ্যন্তরস্থিতেন জঠরানলেন ইত্যর্থঃ ) গৃহীতসারঃ ( গৃহীতঃ সারঃ ধৈর্য্যরূপঃ সারভাগঃ যস্য তথাভূতঃ সন্ ) কুটুম্বায় ( আত্মীয়জনায় ) ক্রুধ্যতি ( তেষাং স্বীয়ভোগব্যাঘাতকত্বাদিতি ভাবঃ ) ॥ ১৯

**মূলানুবাদ**।—কোথাও বা শরীরের অভ্যন্তরে যে দুঃসহ জঠরানল প্রজ্জ্বলিত আছে, তাহাতে যখন শরীরের সার অর্থাৎ ধৈর্য্য দগ্ধ করিয়া ফেলে, তখন আত্মীয় স্বজনের প্রতি জীব অত্যন্ত ক্রোধ পোষণ করে, ( অর্থাৎ আত্মীয়-স্বজনদিগকে পরিপালন করিবার জন্য ধনাদি ব্যয়িত হওয়ায় নিজের ক্ষুধা ও পিপাসার শান্তিসাধনে অসমর্থ হইয়া তাহাদিগকেই নিজ সুখের ব্যাঘাতকারী মনে করিয়া ক্রোধের চক্ষে দেখিতে থাকে ) ॥ ১৯

**শ্রীধরটীকা**।—পদে পদেঽভ্যন্তরবহ্নিনেতি ব্যাচষ্টে—ক্বচিচ্চ দুঃসহেনেতি ॥ ১৯

**অন্বয়ঃ**।—[ "ক্বচিন্নিগীর্ণোঽজগরাহিনা জন" ইতি যদুক্তং তদ্বিবরণং প্রস্তৌতি স এবেত্যাদিনা ] স এব ( জীবঃ ) পুনঃ নিদ্রাঽজগরগৃহীতঃ ( নিদ্রা এব অজগরঃ তেন গৃহীতঃ আক্রান্তঃ গিলিত ইত্যর্থঃ, সন্নিতি শেষঃ )

ভোগের সুবিধার জন্য প্রাণিহত্যা পর্য্যন্ত করিতেও পরাঙ্মুখ হয় না, ফলে সেই ধনাদির স্বামিগণ তাহার প্রতি ক্রুদ্ধ হইয়া তাহাকে বিনাশ করে বা প্রহারাদিদ্বারা অত্যন্ত কাতর করিয়া বিষম দুঃখ দান করিয়া থাকে, অথবা ধর্ম্মাধিকরণে নীত হইয়া বিচারপতির ন্যায়সঙ্গত বিচারে কঠোর শাস্তি ভোগ করিয়া উৎকট দুঃখভোগ করিতে হয়; আবার ইহলোকের ন্যায় পরলোকেও ঠিক ঐ কৃত পাপকর্ম্মের অনুসারে নরকাদি ভোগ করিয়া বিব্রত হইতে হয়। সুতরাং জীব যেরূপ কর্ম্মই করুক না কেন, সেই কর্ম্মের অনুসারে ফল ভোগ করিবার জন্য তাহাকে এই সংসারে গতায়াত করিতেই হইবে। কর্ম্ম যে পর্য্যন্ত একেবারে নষ্ট হইয়া না যাইবে, সে পর্য্যন্ত সংসারের নিবৃত্তি নাই, কাজেই কেবল যে পাপকর্ম্ম করিলেই সংসারে দুঃখভোগের জন্য আসিতে হয়, এমন নহে; পরন্তু পুণ্যকর্ম্ম করিলেও সংসারে আসিতে হয় এবং সংসারে আসিলেই দুঃখভোগও অবশ্যই করিতে হয়। অতএব কর্ম্মবন্ধ যাহাতে সম্পূর্ণ ক্ষয়প্রাপ্ত হইতে পারে, তদ্বিষয়ে বিশেষ মনোযোগ করা আবশ্যক।

এই সংসারে আসিলেই যে দুঃখভোগ করিতে হয়, ইহা একটু চিন্তা করিলেই বুঝিতে পারা যায়। সংসারে দুঃখ একপ্রকার নহে, উহা বহু প্রকার, যথা শীতজনিত দুঃখ, বাতজনিত দুঃখ, গ্রীষ্মজনিত দুঃখ ইত্যাদি। ঐ সকল দুঃখের মধ্যে একটীকে তাড়াইতে গেলে আর একটী আসিয়া পড়ে, অন্ততঃ সেই সেই দুঃখের প্রতিকারের জন্য যে উপায় আশ্রয় করিতে হয়, তাহাতেও একটা দুঃখ স্বীকার করিয়া লইতে হয়, অতএব জীব যখন প্রকৃত ভাবে বিবেচনা করিয়া সেই সেই উপায় আশ্রয় পূর্ব্বক ক্লান্ত হইয়া পড়ে, তখন তাহার কষ্টের আর সীমা থাকে না, এক একবার দুঃখনিবৃত্তি করিলেও আবার অচিরকাল মধ্যেই সেই জাতীয় ক্ষুধাদিজনিত দুঃখের আবির্ভাব হয়, তাহাতে ঐ দুঃখের একান্ত প্রতীকারে অশক্য দেখিয়া জীব অত্যন্ত অবসন্ন হইয়া পড়ে; তখন কিছুই তাহার কাছে ভাল লাগে না, সকল বস্তুকেই অসার দুঃখময় মনে হয়। সংসারমার্গে যে অসংখ্য প্রকার দুঃখ, সেই অসংখ্য প্রকার দুঃখকে অতিক্রম করা লৌকিক উপায় অবলম্বনে অসম্ভব, অতএব পূর্ব্বে যে বিবিধ উপসর্গের কথা বলা হইয়াছে, উহা সংসার মার্গের অসংখ্যপ্রকার সুখ-দুঃখাদিকেই জানিবে।

মায়ার অলঙ্ঘনীয় প্রভাবে সংসারী জীব স্ত্রীর প্রেমে মুগ্ধ হয়, পুত্রাদির মধুর বচনে আকৃষ্ট হয় এবং তাহারই প্রভাবে গাঢ় অন্ধকারে আত্মাকে নিমজ্জিত করে ও সেই সেই অনুরাগের অনুরোধে তাহাকে যে কত প্রকার অন্যায় কার্য্যে আত্মনিয়োগ করিতে হয়, যাহাতে ইহলোকে ও পরলোকে নানা প্রকার যাতনাময় অবস্থা অনিচ্ছায়ও তাহাকে বরণ করিয়া লইতে হয়।

কোথাও কখনও কখনও হরিচক্র হইতে ভয় পাইয়া কঙ্ক ও গৃধ্র প্রভৃতির সহিত সখ্য স্থাপন করার কথা যে পূর্ব্বে বলা হইয়াছে, তাহার তাৎপর্য্য এই যে, হরিচক্র অর্থাৎ ভগবান্ বিষ্ণুর যে চক্র, ঐ চক্রকে অতিক্ষুদ্র কাল হইতে বৃহত্তম কালস্বরূপ বলা হয় ও চক্রের তুলনায় ঐ কাল নিরন্তর ঘূর্ণিত হইতেছে। কাল যে স্থিরভাবে কখনও বসিয়া থাকে না, দিবা রাত্রি প্রভৃতির প্রসিদ্ধ পরিবর্ত্তন দর্শনেই উহা সিদ্ধ হইয়া থাকে এবং ঐ কালচক্র নিরন্তর আবর্ত্তন করিতে থাকিয়া বাল্য, কৌমার, বার্দ্ধক্যাদিরূপে আব্রহ্ম তৃণস্তম্ব পর্য্যন্ত সকলকেই ক্ষয় করিতেছে, ইহাই কালের ধর্ম্ম কালের পরিবর্ত্তনে সকল দেহাদিরই পরিবর্ত্তন ঘটে এবং কালক্রমে লয় প্রাপ্ত হয়, কাজেই জীবসমূহ ঐ কাললক্ষণ চক্রকে ভীত-ভীত ভাবে অবলোকন করে, কখনও তাহাকে অনুরাগের চক্ষে দেখে না। এই কারণেই কাল-চক্ররূপ আয়ুধসম্পন্ন ভগবান্ যজ্ঞপুরুষকে সাদরে আরাধনা না করিয়া কেহ কেহ পাষণ্ডদেবতাদিগকেই অভীষ্টসাধক কল্পনা করিয়া তাহাদের শরণাগত হয়। হায়রে মূঢ়। তাহারা জানে না যে, ভগবান্ বিষ্ণুর আরাধনা করিলে সে সকলই লাভ করিতে পারে, তাহার আর কোনও প্রাপ্তব্য বস্তু পাইতে বাকী থাকে না। ক্ষুদ্র স্বার্থগুলিকে অতি বৃহৎ মনে করিয়া সে ঐ ক্ষুদ্র প্রলোভনের প্রত্যাশায় পাষণ্ড দেবতাদিগের আরাধনায় কালক্ষয় করিয়া তাহাতে যে ক্ষুদ্র স্বার্থ লাভ করে, তাহা

অতি বিনশ্বর; আর্য্যগণ কখনও ঐরূপ আচরণের পক্ষপাতী নহেন। তাহারা যে কেবল স্বয়ংই ঐ পথ অবলম্বন করে তাহা নহে, অপরকেও ভুলাইয়া তাহারা সেই পথে প্রবৃত্ত করে। ঐ পাষণ্ডিগণ বুদ্ধিদোষে নানাবিধ কুকার্য্য করিয়া আত্মাকে পাতিত করে ও উৎকৃষ্ট কর্ম্ম সম্পূর্ণরূপে পরিত্যাগ করিয়া কেবল নিরবধিকাল গ্রাম্য কর্ম্মের অনুশীলন করিয়াই নিজশক্তির অপব্যবহার করিতে থাকে।

হে রাজন্! এইরূপে আলোচনা করিলেই তোমার পূর্ব্বকথিত রূপকগুলি বুঝিতে অধিক কষ্ট পাইতে হইবে না, কারণ পূর্ব্বের বাক্যগুলি সর্ব্বত্রই ঐরূপে সাংসারিক বস্তুতে আরোপ করিয়া প্রয়োগ করা হইয়াছে।

এই যে তুমি রাজর্ষি ভরতের বৃত্তান্ত বিস্তৃতরূপে শ্রবণ করিলে, মনে রাখিও, তিনি যে জাতীয় কার্য্যের অনুষ্ঠান করিয়া গিয়াছেন, অন্য রাজা কল্পনাবও তাহার অনুকরণ করিতে পারেন কিনা সন্দেহ। তাঁহার ন্যায় ত্যাগী পুরুষ জগতে অতি দুর্লভ; তাঁহার ভগবানের প্রতি যে অসাধারণ ভক্তি উৎপন্ন হইয়াছিল, তাহার প্রভাবে তিনি সমস্ত ভোগ্য বস্তুকে তুচ্ছ মনে করিয়াছিলেন, কোনও বস্তুর প্রতিই তাঁহার অণুমাত্র আসক্তিও দেখা যাইত না, বিষয়সুখ তাঁহার নিকট বিষ্ঠার তুল্য ঘৃণ্য ছিল। তিনি মহান্ ছিলেন, কাজেই তিনি ঐরূপ করিতে পারিয়াছিলেন। এই যে রাজর্ষি ভরতের বৃত্তান্ত বর্ণনা করিলাম, এই বৃত্তান্ত শুনিলেও শ্রোতার মহত্ত্বের আবির্ভাব হয়, কোনও অশুভ উপস্থিত হইতে পারে না, তাহাকে সকলে সম্মান করে, ইহলোকে তাহার পরম সম্পদ্ হয় এবং পরলোকে সেই ব্যক্তি অলৌকিক সুখের অধিকারী হইয়া থাকে। তাহার এমনই প্রভাব উৎপন্ন হয় যে কোনও কাম্য বস্তুর লাভ বিষয়ে তাহাকে পরাপেক্ষী হইতে হয় না, নিজ হইতেই সর্ব্বপ্রকার হিতলাভে সমর্থ হয়। শ্রীভগবানের চরিতানুকীর্ত্তনের ন্যায় শ্রীভগবানের ভক্তগণের চরিতানুকীর্ত্তন ও চরিত্রশ্রবণেরও একটা অসীম প্রভাব আছে; কাজেই ভগবদ্ভক্ত ভরতের চরিতানুকীর্ত্তন ও চরিত্রশ্রবণ যে এই সকল ফল দান করিবে, তাহাতে আর বিস্ময়ের বিষয় কি আছে? হে বৎস! অতএব তুমি [illegible] ভরত চরিত্র শ্রবণ করিলে, ইহাতে তোমারও পরম মঙ্গল হইবে, [illegible] সন্দেহ নাই ॥ ১৬—৪৬

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর শ্রীসীতানাথবংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামি-
প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণীনাম
তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে চতুর্দ্দশোধ্যায়ঃ ॥ ১৪

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:*:—

## পঞ্চদশোঽধ্যায়ঃ

—:*:—

শ্রীশুক উবাচ।

ভরতস্যাত্মজঃ সুমতির্নামাভিহিতো যমুহ বাব কেচিৎ পাষণ্ডিন ঋষভপদবীমনুবর্ত্তমানঞ্চানার্য্যা অবেদসমাম্নাতাং দেবতাং স্বমনীষয়া পাপীয়স্যা কলৌ কল্পয়িষ্যন্তি॥ ১

তস্মাদ্বৃদ্ধসেনায়াং দেবতাজিন্নাম পুত্রোঽভবৎ॥ ২

**অন্বয়ঃ**।—[অথ ভরতস্য ভগবদ্ভক্ত্যাদিপ্রকর্ষমভিধায় তদীয়ং বংশং বর্ণয়িতুমুপক্রমতে ভরতস্যেত্যাদিনা] ভরতস্য সুমতির্নাম অভিহিতঃ (খ্যাতঃ, সুমতিনামধেয় ইত্যর্থঃ) আত্মজঃ (পুত্রঃ, আসীদিতি শেষঃ) ঋষভপদবীং (ঋষভদেবস্য মার্গং, তদনুষ্ঠিতমাচারমিত্যর্থঃ) অনুবর্ত্তমানম (অনুসরন্তং, তদীয়মাচারমাচরন্তমিত্যর্থঃ) যম্ (সুমতিং) কেচিৎ পাষণ্ডিনঃ অনার্য্যাঃ (নীচবৃত্তাঃ) পাপীয়স্যা (অতিশয়েন পাতকিন্যা) স্বমনীষয়া (স্বীয়বুদ্ধ্যা ন তু পরপ্রদর্শিতমার্গেণেত্যর্থঃ) কলৌ, অবেদসমাম্নাতাং (ন বেদেন সমাম্নাতাং কথিতাং শ্রুত্যা অনভিসংহিতামিত্যর্থঃ) দেবতাং (বুদ্ধাদিরূপামিত্যর্থঃ) কল্পয়িষ্যন্তি উহ বাব (কল্পয়িষ্যন্ত্যেব ইত্যর্থঃ) [তথা হি তে দুর্বুদ্ধ্যা এবং কল্পয়িষ্যন্তি—যদেষঃ বুদ্ধঃ কলিজীবাননুগ্রহীতুং সুমতিরূপেণাবতীর্ণ ইতি ভাবঃ। আর্ষ এব লৃট্, ন তু ভবিষ্যৎকালেন তস্য কলেভূর্তত্বাৎ]॥ ১

**মূলানুবাদ**।—(ভরতের ভগবদ্ভক্তি প্রভৃতি বিষয়ে পূর্ব্ব বিবরণে বলিয়াছি, এখন তাঁহার বংশাবলী শ্রবণ কর, এই বলিয়া) শ্রীশুকদেব বলিতে লাগিলেন—(হে রাজন্!) ভরতের সুমতিনামে যে এক পুত্র হইয়াছিল, সেই সুমতিকে ঋষভদেবের তুল্য জীবন্মুক্ত-মার্গানুবর্ত্তী দেখিয়া কতিপয় পাষণ্ডী অনার্য্য পাপপ্রবণ নিজবুদ্ধিপ্রভাবে তাঁহাকে কলিকালে বেদে অপ্রতিপাদিত দেবতা (বুদ্ধাদিরূপে) কল্পনা করিয়া লইয়াছিল॥ ১

**অন্বয়ঃ**।—তস্মাৎ (সুমতিনাম্নঃ পুত্রাৎ) বৃদ্ধসেনায়াং (তদভিধানায়াং পত্ন্যাং) দেবতাজিৎ নাম পুত্রঃ অভবৎ॥ ২

**মূলানুবাদ**।—সেই সুমতি নামক পুত্রের ঔরসে বৃদ্ধসেনার গর্ভে দেবতাজিৎ নামে এক পুত্র উৎপন্ন হইয়াছিল॥ ২

**শ্রীধরস্বামিকৃতটীকা**।—

এবমষ্টভিরধ্যায়ৈর্ভরতস্যোক্তমীহিতম্। ততঃ পঞ্চদশে তস্য কীর্ত্ত্যন্তে বংশজা নৃপাঃ॥

ঋষভস্য পদবীং জীবন্মুক্তমার্গমনুবর্ত্তমানং যং দৃষ্ট্বেতি শেষঃ। যদ্বা যং সুমতিম্ অবেদসমাম্নাতাং দেবতাং কল্পয়িষ্যন্তি বুদ্ধোঽয়ং সাক্ষাদবতীর্ণ ইতি মৎস্যন্ত ইত্যর্থঃ॥ ১॥ ২

অথাসুর্য্যাং তত্তনযো দেবদ্যুম্নস্ততো ধেনুমত্যাং সুতঃ পরমেষ্ঠী তস্য সুবর্চ্চলাযাং প্রতীহ উপজাতঃ ॥ ৩

য আত্মবিদ্যামাখ্যায স্বয়ং সংশুদ্ধো মহাপুরুষমনুসস্মার ॥ ৪

প্রতীহাৎ সুবর্চ্চলাযাং প্রতিহর্ত্রাদযস্ত্রয আসন্নিজ্যাকোবিদাঃ সূনবঃ প্রতিহর্ত্তুঃ স্তুত্যামজভূমানাবজনিষাতাম্‌ ॥ ৫

ভূম্ন ঋষিকুল্যাযামুদ্গীথস্ততঃ প্রস্তাবো দেবকুল্যাযাং প্রস্তাবান্নিযুৎসাযাং হৃদয়জ আসীদ্বিভুঃ বিভো রত্যাঞ্চ পৃথুষেণস্তস্মান্নক্ত আকূত্যাং জজ্ঞে। নক্তাদ্দ্রুতিপুত্রো গযো রাজর্ষিপ্রবর উদারশ্রবা অজাযত যঃ সাক্ষাদ্ভগবতো বিষ্ণোর্জগদ্রিরক্ষিষযা গৃহীতসত্ত্বস্য কলাত্মবত্ত্বাদিলক্ষণেন মহাপুরুষতাং প্রাপ্তঃ ॥ ৬

**অন্বয়ঃ।**—অথ (দেবতাজিতঃ পরম্‌) আসুর্য্যাম্‌ (আসুরীনাম্ন্যাং পত্ন্যাং) তত্তনয়ঃ (তস্য দেবতাজিতঃ তনয়ঃ পুত্রঃ) দেবদ্যুম্নঃ (দেবদ্যুম্নো নাম অভবদিতি শেষঃ) ততঃ (দেবদ্যুম্নাৎ) ধেনুমত্যাং (তদাখ্যায়াং দেবদ্যুম্নপত্ন্যাং) পরমেষ্ঠী (তদাখ্যঃ) সুতঃ (পুত্রঃ, অভবদিতি শেষঃ) তস্য (পরমেষ্ঠিনঃ সুত ইতি শেষঃ) সুবর্চ্চলায়াং (সুবর্চ্চলাভিধানায়াং) প্রতীহঃ (তদাখ্যঃ) উপজাতঃ (উৎপন্নঃ) ॥ ৩

**মূলানুবাদ।**—অনন্তর আসুরীর গর্ভে দেবতাজিতের ঔরসে এক পুত্র উৎপন্ন হয়, তাহার নাম দেবদ্যুম্ন। দেবদ্যুম্নের ঔরসে ধেনুমতীর গর্ভে যে পুত্র হয়, তাহার নাম পরমেষ্ঠী, ঐ পরমেষ্ঠীর ঔরসে সুবর্চ্চলা নাম্নী পত্নীর গর্ভে প্রতীহ নামক এক পুত্র জন্মগ্রহণ করে ॥ ৩

**অন্বয়ঃ।**—[প্রতীহস্য ভগবদনুভাবলক্ষণং বৈশিষ্ট্যমাহ য ইত্যাদিনা] যঃ (প্রতীহঃ) আত্মবিদ্যাং (ব্রহ্মতত্ত্ববিজ্ঞানম্‌) আখ্যায় (ব্যাখ্যানদ্বারা বহুষু প্রতিপাদ্য) স্বয়ং সংশুদ্ধঃ (তদ্ব্যাখ্যানাদিনা আত্মশুদ্ধিং সমুৎপাদ্য) মহাপুরুষং (যজ্ঞপুরুষং ভগবন্তং নারায়ণম্‌) অনুসস্মার (অনুস্মরণেন অনুধ্যানরূপেণোপায়েন অনুভূতবানিত্যর্থঃ) [ইদমস্যাদস্য বৈলক্ষণ্যমিতি ভাবঃ] ॥ ৪

**মূলানুবাদ।**—যে প্রতীহ ব্যাখ্যানাদি দ্বারা বহু ব্যক্তির নিকট আত্মতত্ত্ব প্রকাশ করিয়া পরকে জ্ঞানমার্গে উন্নীত করিয়া স্বয়ং আত্মশুদ্ধি লাভ করায় ভগবান্‌ যজ্ঞপুরুষ নারায়ণের অনুভাব লাভ করিয়া কৃতার্থ হইয়াছিলেন ॥ ৪

**শ্রীধরটীকা।**—তত্তনয়ঃ দেবতাজিতঃ পুত্রঃ ॥ ৩ ॥ আত্মবিদ্যাং বহুভ্য আখ্যায় ব্যাখ্যানেনৈব স্বয়ং সংশুদ্ধোঽনুসস্মার অপরোক্ষতয়া অনুভূতবান্‌ ॥ ৪

**অন্বয়ঃ।**—[তস্য প্রতীহস্য সন্ততীমাহ প্রতীহাদিত্যাদিনা] প্রতীহাৎ সুবর্চ্চলায়াং (পত্ন্যাং) প্রতিহর্ত্রাদয়ঃ (প্রতিহর্ত্তা প্রস্তোতা উদ্গাতেত্যাখ্যাঃ) ত্রয়ঃ ইজ্যাকোবিদাঃ (ইজ্যায়াং যজ্ঞে কোবিদাঃ নিপুণাঃ যজ্ঞক্রিয়াভিজ্ঞা ইত্যর্থঃ) সূনবঃ (পুত্রাঃ) আসন্‌ (অভূবন্‌)। প্রতিহর্ত্তুঃ (তেষু ত্রিষু মধ্যে প্রতিহর্ত্তৃনামকাৎ পুত্রাৎ) স্তুত্যাং (স্তুতিনাম্ন্যাং পত্ন্যাম্‌) অজভূমানৌ (অজো ভূমা চেতি দ্বৌ পুত্রৌ) অজনিষাতাম্‌ (উৎপন্নৌ) ॥ ৫

**মূলানুবাদ।**—প্রতীহের ঔরসে সুবর্চ্চলার গর্ভে প্রতিহর্ত্তা, প্রস্তোতা ও উদ্গাতা নামে তিন পুত্র জন্মগ্রহণ করেন, তাঁহারা সকলেই যজ্ঞক্রিয়াবিষয়ে অত্যন্ত নিপুণ ছিলেন। প্রতিহর্ত্তার ঔরসে স্তুতিনাম্নী পত্নীর গর্ভে অজ ও ভূমা নামে দুইটী পুত্র জন্মিয়াছিল ॥ ৫

স বৈ স্বধর্ম্মেণ প্রজাপালনপোষণপ্রীণনোপলালনানুশাসনলক্ষণেনেজ্যাদিনা চ ভগবতি মহাপুরুষে পরাবরে ব্রহ্মণি সর্ব্বাত্মনার্পিতপরমার্থলক্ষণেন ব্রহ্মবিচ্চরণানুসেবযাপাদিত-ভগবদ্ভক্তিযোগেন চাভীক্ষ্ণশঃ পরিভাবিতবিশুদ্ধমতিরুপরতানাত্ম্য আত্মনি স্বয়মুপলভ্যমান-ব্রহ্মাত্মানুভবোঽপি নিরভিমান এবাবনিমজূগুপৎ ॥ ৭

**শ্রীধরটীকা।**—প্রতিহর্ত্তা প্রস্তোতা উদ্গাতেতি ত্রয়ো যজ্ঞনিপুণাঃ সুনব আসন্। অজনিষাতাং জাতৌ ॥ ৫

**অন্বয়ঃ।**—[ অথ প্রতিহর্ত্তৃনামকস্য যো ভূমা নাম পুত্রস্তৎসন্ততিবিবরণদ্বারেণ প্রতিহর্ত্তৃবংশবিবৃতিমাহ ভূম্নঃ ইত্যাদিনা ] ভূম্নঃ ( ভূমনামকাৎ প্রতিহর্ত্তৃপুত্রাৎ ) ঋষিকুল্যায়াং ( তদাখ্যায়াং পত্ন্যাম্ ) উদ্গীথঃ ( উদ্গীথনামা পুত্রঃ ) [ অজনি ইতি শেষঃ ] ততঃ দেবকুল্যায়াং ( তদভিধানায়াম্ অপরপত্ন্যাং ) প্রস্তাবঃ ( প্রস্তাবনামা পুত্রঃ অজনীতি শেষঃ ) প্রস্তাবাৎ ( তদাখ্যাৎ ) বিকুৎসায়াং ( বিকুৎসাভিধায়াং পত্ন্যাং ) বিভুঃ ( বিভুনামা ) হৃদয়জঃ ( পুত্রঃ ) আসীৎ। বিভোঃ চ ( বিভুনাম্নঃ পুত্রাৎ ) রত্যাং ( রতিনামধেয়ায়াং পত্ন্যাং ) পৃথুষেণঃ [ পুত্রঃ অজনীতি শেষঃ ] তস্মাৎ ( পৃথুষেণাৎ ) আকূত্যাম্ ( আকূতিনাম্নাং পত্ন্যাং ) নক্তঃ ( তদাখ্যঃ পুত্রঃ ) যজ্ঞে ( উদপাদি ) নক্তাৎ ( তদাখ্যাৎ তস্মাৎ পুত্রাৎ ) দ্যুতিপুত্রঃ ( দ্যুতেঃ তদাখ্যায়াঃ পত্ন্যাঃ পুত্রঃ দ্যুতের্গর্ভজাত ইত্যর্থঃ ) উদারশ্রবাঃ ( উদারং সুবিস্তীর্ণং প্রশস্তং বা শ্রবঃ যশঃ যস্য তথাভূতঃ, সুবিস্তীর্ণযশঃসন্তান ইত্যর্থঃ ) রাজর্ষিপ্রবরঃ গয়ঃ ( গয়াখ্যঃ পুত্রঃ ) অজায়ত। যঃ ( গয়ঃ ) জগদ্রিরক্ষিষয়া ( জগতঃ রক্ষিতুমিচ্ছয়া জগৎপরিপালনাভিপ্রায়েণেত্যর্থঃ ) গৃহীতসত্ত্বস্য ( গৃহীতং সত্ত্বং স্বরূপমূর্ত্তিঃ সত্ত্বগুণময়ত্বং বা যেন তথাভূতস্য, অথবা গৃহীতঃ সত্ত্বং সত্ত্বগুণপ্রধানবিষ্ণুমূর্ত্তির্যেন তথা-ভূতস্য ) সাক্ষাৎ ভগবতঃ বিষ্ণোঃ কলা ( অংশভূতঃ সন্ ) আত্মবত্ত্বাদিলক্ষণেন ( আত্মবত্ত্বাদিরূপেণ তাদৃশেন চিহ্নেন বা ) মহাপুরুষতাং প্রাপ্তঃ ॥ ৬

**মূলানুবাদ।**—প্রতিহর্ত্তার যে ভূমনামক পুত্রের কথা বলা হইয়াছে, তাঁহার ঔরসে ঋষিকুল্যা নাম্নী পত্নীর গর্ভে উদ্গীথ নামে পুত্র হয়, অনন্তর দেবকুল্যা নাম্নী অপর পত্নীর গর্ভে প্রস্তাব নামক পুত্র জন্মগ্রহণ করে। প্রস্তাব নামক পুত্রের ঔরসে বিকুৎসা নামক পত্নীর গর্ভে বিভুনামক পুত্র উৎপন্ন হয়। বিভুর ঔরসে রতির গর্ভে পৃথুষেণ নামক পুত্র জন্মগ্রহণ করে। সেই পৃথুষেণের ঔরসে আকূতি নাম্নী পত্নীর গর্ভে নক্তনামক পুত্র হয়। নক্তের ঔরসে দ্যুতিনাম্নী পত্নীর গর্ভে প্রশস্তযশঃসম্পন্ন রাজর্ষিপ্রবর গয় জন্মগ্রহণ করেন,—যিনি জগতের রক্ষার জন্য সত্ত্ব-মূর্ত্তিধারী ভগবান্ বিষ্ণুর অংশস্বরূপ বলিয়া আত্মবত্ত্বাদিস্বরূপ গুণসমূহযোগে মহাপুরুষত্ব লাভ করিয়াছিলেন ॥ ৬

**শ্রীধরটীকা।**—হৃদয়জঃ পুত্রঃ। জগতো রিরক্ষিষয়া গৃহীতং সত্ত্বং যেন তস্য বিষ্ণোঃ কলা অংশঃ সন্ ॥ ৬

**অন্বয়ঃ।**—[ অথাস্য প্রজাপালনাদিব্যাপৃতস্যাপি ইত্যাদিধর্ম্মবিধিপালনবিজ্ঞানেন অসাধারণ্যমাহ স বৈ স্বধর্ম্মেণত্যাদিনা ] স বৈ ( গয়ো নাম রাজর্ষিঃ ) প্রজাপালন-পোষণ-প্রীণনোপলালনানুশাসনলক্ষণেন ( প্রজানাং পালনং দুষ্টেভ্যঃ পরিরক্ষণং, পোষণম্ অর্থাদিনা জীবিকাদিসম্পাদনং, প্রীণনং প্রীতিসমুৎপাদনম্, উপলালনং ছন্দানু-বর্ত্তনেন সুখসম্পাদনম্, অনুশাসনং সদ্বিষয়প্রবর্ত্তনং, তান্যেব লক্ষণানি স্বরূপাণি যস্য তথাভূতেন ) ইজ্যাদিনা চ ( যজ্ঞপ্রভৃতিকার্য্যেণ চ ) স্বধর্ম্মেণ ( রাজযোগ্য নিজধর্ম্মেণ ) ভগবতি মহাপুরুষে পরাবরে ( সর্ব্বতঃ শ্রেষ্ঠভূতে ) ব্রহ্মণি ( ব্রহ্মস্বরূপে নারায়ণে ) সর্ব্বাত্মনা ( সর্ব্বপ্রকারেণ ) অর্পিতপরমার্থলক্ষণেন ( অর্পিতং পরমার্থলক্ষণং পরমপ্রয়োজনং যস্য তথাভূতেন ) ব্রহ্মবিচ্চরণানুসেবয়া ( ব্রহ্মবিদাং ব্রহ্মতত্ত্বমধিগতবতাং চরণয়োঃ অনুসেবয়া শুশ্রূষয়া ) আপাদিত-ভগবদ্ভক্তিযোগেন ( আপাদিতঃ সমুৎপাদিতঃ যঃ ভগবদ্ভক্তিযোগঃ, ভগবতি নারায়ণে ভক্তিলক্ষণো যোগঃ, তেন ) (চ) অভীক্ষ্ণশঃ ( বাহুল্যেন ) পরিভাবিতবিশুদ্ধমতিঃ ( পরিভাবিতা সংস্কারেণ সংস্কৃতা অত এব বিশুদ্ধা অপগতমালিন্যা

তস্যেমা গাথাঃ পাণ্ডবেয় পুরাবিদ উপগায়ন্তি ॥ ৮

গয়ং নৃপঃ কঃ প্রতিযাতি কর্ম্মভি-র্যজ্বাভিমানী বহুবিদ্ধর্ম্মগোপ্তা ।
সমাগতশ্রীঃ সদসস্পতিঃ সতাং, সৎসেবকোঽন্যো ভগবৎকলামৃতে ॥ ৯

মতিঃ যস্য তথাভূতঃ) উপরতানাত্ম্যে (উপরতং নিবৃত্তম্ অনাত্মন্ অনাত্মসু দেহাদিষু অহম্ভাবঃ যস্মাৎ তথাভূতে, দেহাদ্যাত্মতাবুদ্ধিরূপমিথ্যাজ্ঞানপরিশূন্যে ইত্যর্থঃ) আত্মনি (অন্তঃকরণে) স্বয়মুপলভ্যমানব্রহ্মাত্মানুভবোঽপি (স্বয়ম্ উপলভ্যমানঃ জ্ঞানেন বিষয়ীকৃতঃ ব্রহ্মাত্মরূপঃ অনুভবঃ যেন তথাভূতঃ, অথবা উপলভ্যমানঃ উৎপদ্যমানঃ ব্রহ্মাত্মানুভবঃ ব্রহ্মরূপস্য আত্মনঃ অনুভবঃ যস্য তথাভূতঃ, অথবা স্বয়ম উপলভ্যমানঃ প্রাপ্তঃ ব্রহ্মাত্মানুভবঃ ব্রহ্মৈব আত্মা ন তু দেহাদিরিত্যেবং অনুভবং যেন তথাভূতঃ অপি ইত্যর্থঃ) নিরভিমান এব (নিঃ ন বিদ্যতে অভিমানঃ তাদৃশোৎকর্ষজনিতঃ অহঙ্কারঃ যস্য তথাভূতঃ, অথবা তাদৃশেন আত্মানুভবেন নিবৃত্তমিথ্যাজ্ঞান এব) অবনিম্ অজুগুপৎ (অপালয়ৎ, অমাত্যাদিভিঃ পরিপালনং কারিতবানিত্যর্থঃ) [তথা হি দ্বিবিধঃ খলু গৃহস্থবৃত্তিমাস্থিতস্য রাজ্ঞো ধর্ম্মঃ, তত্র একঃ কৃতাভিষেকস্য প্রজাপালনাদিরূপঃ অভিষিক্তত্বাৎ, অন্যশ্চ নিত্যযজ্ঞাদির্গৃহস্থত্বাৎ। স দ্বিবিধোঽপি ধর্ম্মস্তেন সুশৃঙ্খলয়া প্রতিপালিতঃ, পরং তত্র এতাবান্ বিশেষঃ যৎ সর্ব্বস্যৈব ফলং তেন ভগবতি সমর্পিতমিতি মহানয়ং ভগবদ্ভক্ত ইতি ভাবঃ] ॥ ৭

মূলানুবাদ। সেই রাজর্ষি গয় প্রজাদিগের পালন, পোষণ, প্রীতিসম্পাদন, উপলালন, অনুশাসন ও যজ্ঞাদি ক্রিয়া দ্বারা এবং সর্ব্বশ্রেষ্ঠ ভগবান্ মহাপুরুষ ব্রহ্মরূপী বাসুদেবে সকল প্রকারে পরমার্থ সমর্পণ করিয়া ব্রহ্মবিৎ ব্যক্তিদিগের চরণকমলসেবায় সমুৎপাদিত ভগবদ্ভক্তিযোগ দ্বারা অতিরিক্তভাবে মতির বিশুদ্ধতা সম্পাদন পূর্ব্বক দেহাদিতে আত্মবুদ্ধি ত্যাগ করিয়া, যে-চিত্ত ব্রহ্মের অনুভব লাভে কৃতার্থতা প্রাপ্ত হইয়াছে, সেই চিত্তে অভিমানের লেশমাত্র না থাকিলেও রাজার কর্ত্তব্যবোধে পৃথিবীকে পালন করিতেন ॥ ৭

অন্বয়ঃ।—[অথ গয়স্য বৃত্তং প্রাচীনৈরপি সম্মানিতমিত্যাহ তস্যেমা ইত্যাদিনা] হে পাণ্ডবেয়! (পাণ্ডুনন্দন।) পুরাবিদঃ (পুরাবৃত্তজ্ঞাঃ) তস্য (গয়স্য সম্বন্ধে তমুপলক্ষ্যেত্যর্থঃ) ইমাঃ গাথাঃ (শ্লোকান্) উদাহরন্তি (কথয়ন্তি) [তথা হি তস্য রাজর্ষের্গয়স্য বৃত্তানি সমাশ্রিত্য ঈদৃশাঃ শ্লোকাঃ প্রচলিতাঃ সন্তীতি ভাবঃ] ॥ ৮

মূলানুবাদ।—হে পাণ্ডুনন্দন পরীক্ষিৎ! যাঁহারা পুরাবৃত্তবিষয়ে অত্যন্ত অভিজ্ঞ, তাঁহারা সেই রাজর্ষি গয় সম্বন্ধে এইরূপ প্রাচীন গাথা বলিয়া থাকেন ॥ ৮

শ্রীধরটীকা।—মহাপুরুষত্বমেবাহ—স বৈ ইতি। ধর্ম্মস্তস্য দ্বিবিধঃ—অভিষিক্তত্বাৎ প্রজাপালনাদিরূপ একঃ, গৃহস্থত্বাৎ ইজ্যাদিশ্চাপরঃ। দ্বিবিধোঽপি ভগবতি সর্ব্বাত্মনার্পিতঃ সন্ পরমার্থলক্ষণস্তেন পরিভাবিতা সংস্কৃতা, অতো বিশুদ্ধা মতির্যস্য, অত এব উপরতম্ অনাত্ম্যং দেহাদ্যহম্ভাবো যস্মিন্ তস্মিন্ আত্মনি চিত্তে স্বয়মেবোপলভ্যমানে ব্রহ্মণি আত্মানুভবো যস্য তাদৃশোঽপি নিরভিমান এব অবনিমজুগুপৎ পালয়ামাস ॥ ৭। ৮

অন্বয়ঃ।—[প্রাচীনগাথামুপন্যস্য তদীয়মনন্যসাধারণ্যমাহ গয়মিত্যাদিনা] ভগবৎকলামৃতে (ভগবদংশং গয়নৃপতিং বিনা) অন্যঃ কঃ যজ্বা (যাগক্রিয়ানিরতঃ) অভিমানী (সৎকর্ম্মাভিমানযুক্তঃ) বহুবিৎ (নানাজ্ঞঃ) ধর্ম্মগোপ্তা (ধর্ম্মরক্ষকঃ) সমাগতশ্রীঃ (সমাগতা সমুদিতা শ্রীঃ যস্য তথাভূতঃ, লব্ধশ্রীকঃ) সতাং (সাধুনাং) সদসস্পতিঃ (সমাজনায়কঃ) সৎসেবকঃ (সতাং সেবকঃ অনুগতঃ সৎপদ্ধতিমাশ্রিত ইত্যর্থঃ) নৃপঃ (রাজা) কর্ম্মভিঃ (যাগাদিক্রিয়াভিঃ) [তং] গয়ং (তদাখ্যং নিরুক্তং বসুধাপতিং) প্রতিযাতি (অনুকরোতীত্যর্থঃ) [তথা হি

যমভ্যষিঞ্চন্ পরয়া মুদা সতীঃ, সত্যাশিষো দক্ষকন্যাঃ সরিদ্ভিঃ।
যস্য প্রজানাং দুদুহে ধরাশিষো, নিরাশিষো গুণবৎসস্নুতোধাঃ ॥ ১০
ছন্দাংস্যকামস্য চ যস্য কামান্, দুদূহুরাজহ্রুরথো বলিং নৃপাঃ।
প্রত্যঞ্চিতা যুধি ধর্ম্মেণ বিপ্রা, যদাশিষাং ষষ্ঠমংশং পরেত্য ॥ ১১

গয়স্য ভগবদংশয়া যাদৃশঃ সমুৎকর্ষঃ সুকৃতহেতুর্যাগাদিকর্ম্মভিঃ সমজনি, ন তথা অন্যস্য কস্যাপি ইতি ইতরবিলক্ষণত্বমস্য সুব্যক্তং ভবতীতি ভাবঃ ] ॥ ৯

**মূলানুবাদ।**—শ্রীভগবানের অংশভূত রাজা গয় ভিন্ন অন্য কোন্ যাগকারী অভিমানী বহুজ্ঞ ধর্ম্মরক্ষক শ্রীসম্পন্ন সাধুসমাজের অধিপতি সৎসেবক রাজা কর্ম্মদ্বারা উক্ত রাজা গয়ের অনুকরণ করিতে পারেন ? ॥ ৯

**শ্রীধরটীকা।**—কর্ম্মভির্গয়ং কঃ প্রতিযাতি অনুকরোতি ? ন কোঽপি। অত্র হেতুঃ—যজ্ঞাদিরূপঃ ভগবৎকলাং গয়মৃতে অন্যঃ কঃ ইত্যনুষঙ্গঃ। অভিমানী সর্ব্বতো মানাস্পদঃ মনস্বীতি বা। সমাগতা সম্প্রাপ্তা শ্রীর্যেন, যস্মিতি বা। সতাং সদসঃ সভায়াঃ পতিঃ। সতাং সেবকঃ। যদ্বা যজ্ঞাদিরূপোঽপি ভগবৎকলামৃতে গয়ং কোঽন্যঃ প্রতিযাতীত্যন্বয়ঃ ॥ ৯

**অন্বয়ঃ।**—[ তস্য গুণান্ পুনর্বিশিষ্য প্রতিপাদয়তি যমভ্যষিঞ্চন্নিত্যাদিনা ] সতীঃ ( সত্যঃ, প্রথমাবিভক্তৌ সতীরিতি দ্বিতীয়াবিভক্তিরূপমার্ষম্ ) সত্যাশিষঃ ( সত্যাঃ যথার্থাঃ ফলোপহিতা ইত্যর্থঃ, আশিষঃ যা াং তথাভূতাঃ, যথার্থাশিষ ইত্যর্থঃ ) দক্ষকন্যাঃ ( দক্ষস্য কন্যাঃ শ্রদ্ধা-মৈত্রীপ্রভৃতয়ঃ ) সরিদ্ভিঃ ( নদীভিঃ সহ ) পরয়া ( অতিমাত্রয়া ) মুদা ( পরমেণাহ্লাদেনেতি ভাবঃ ) যং ( রাজর্ষিং গয়ম্ ) অভ্যষিঞ্চন্। নিরাশিষঃ ( নিঃ ন বিদ্যতে আশীঃ আশীর্ব্বাদকামনা যস্য তথাভূতস্য, সর্ব্বেষাং কাম্যবস্তূনাং পরিপ্রাপ্তিত্বাৎ নিঃস্পৃহত্বাদ্বা আশীরযোগ্যস্য ইত্যর্থঃ ) যস্য ( গয়স্য ) গুণবৎসস্নুতোধাঃ ( গুণাঃ শৌর্য্যাদয়ঃ দয়া দাক্ষিণ্যাদয়শ্চ, ত এব বৎসাঃ বৎসস্থানীয়াঃ, তৈঃ স্নুতং ক্ষরিতং প্রস্রুতক্ষীরম্ ইত্যর্থঃ, ঊধঃ যস্যাঃ তথাভূতা সতী ) ধরা ( পৃথ্বী ) প্রজানাম্ আশিষঃ ( কামান্ ) দুদুহে ( দুগ্ধবতী ) [ তস্য কামনাং বিনা স্বত এব পৃথিবী তদ্গুণাকৃষ্টা অভিলষিতানি ধন-রত্নাদীনি প্রযচ্ছতীতি ভাবঃ ] ॥ ১০

**মূলানুবাদ।**—যাঁহারা আশীর্ব্বাদ করিলে তাহা অবশ্যই সফল হয়, সেই সতী দক্ষকন্যা শ্রদ্ধা, মৈত্রী প্রভৃতি সরিদ্গণের সহিত যে-গয় রাজাকে অভিষিক্ত করিয়াছিলেন, বসুন্ধরা যাঁহার গুণে আকৃষ্ট হইয়া, বৎসের আকর্ষণে গো যেরূপ দুগ্ধ ক্ষরণ করে, সেইরূপ ভাবে তাঁহার কামনা ব্যতিরেকেও প্রজাদিগের ধন রত্নাদি প্রসব করিতেন ( সেই গয়ের অনুকরণ করে কাহার সাধ্য ? ) ॥ ১০

**শ্রীধরটীকা।**—সতীঃ সত্যঃ। সত্যা আশিষো যাসাং তাঃ। দক্ষকন্যাঃ শ্রদ্ধা মৈত্রী দয়া ইত্যাদ্যাঃ। নিরাশিষোঽপি যস্য প্রজানাম্ আশিষঃ কামান্ বরান্ ধরা দুদুহে। তস্য গুণা এব বৎসঃ তেন স্নুতমূধো যস্যাঃ পৃথিব্যাঃ। যচ্ছন্দানাং তং গয়ং কঃ প্রতিযাতীতি সম্বন্ধঃ ॥ ১০

**অন্বয়ঃ।**—[ অথাস্য বৈশিষ্ট্যান্তরমাহ ছন্দাংস্যকামস্যেত্যাদিনা ] অকামস্য চ ( কামনাশূন্যস্যাপি ) যস্য ( গয়স্য রাজর্ষেঃ ) ছন্দাংসি ( বেদাঃ, বেদবিহিতানি যাগাদিকর্ম্মজাতানি বা ) কামান্ ( অভিলাষবিষয়ীভূতান্ পদার্থান্ ) দুদুহুঃ ( প্রদদিরে দুদুহুরিতি বক্তব্যে দুদূহুরিত্যার্ষং ) অথো যুধি প্রত্যঞ্চিতাঃ ( বাণৈঃ প্রতিপূজিতাঃ ) নৃপাঃ ( সামন্তনরপতয়ঃ ) বলিং ( রাজগ্রাহ্যভাগং করমিত্যর্থঃ ) আজহ্রুঃ ( প্রদদিরে, তস্মৈ ইতি শেষঃ ) ইতি [ তথা ] ধর্ম্মেণ ( দক্ষিণাদিদানরূপেণ ধর্ম্মকর্ম্মণা ) যদা [ প্রত্যঞ্চিতাঃ ] ( পরিপূজিতাঃ ) [ তদা ] বিপ্রাঃ পরেত্য ( পরলোকে

যস্যাধ্বরে ভগবানধ্বরাত্মা, মঘোনি মাদ্যত্যুরুসোমপীথে।
শ্রদ্ধাবিশুদ্ধাচলভক্তিযোগ,-সমর্পিতেজ্যাফলমাজহার ॥ ১২
যৎপ্রীণনাদ্বর্হিষি দেবতির্য্যঙ্,-মনুষ্যবীরুত্তৃণমা বিরিঞ্চাৎ।
প্রীয়েত সদ্যঃ স হ বিশ্বজীবঃ, প্রীতিঃ স্বয়ং প্রীতিমগাদ্গয়স্য ॥ ১৩

গত্বা তিষ্ঠতস্তস্যেতি শেষঃ) আশিষাং (ধর্ম্মফলরূপাণাম্ আশীর্বস্তূনাং) ষষ্ঠমংশং (পুণ্যষড়্ভাগমাদত্তে, ন্যায়েন পরিপালয়ন্নিতি শাস্ত্রাৎ স্বয়ং বিপ্রসমীপতঃ পুণ্যফলস্য ষষ্ঠমংশমাজহার ইতি ভাবঃ)॥ ১১

মূলানুবাদ।- সেই রাজা গয় কামনা না করিলেও বেদবিহিত কর্ম্মসমূহ তাঁহার কাম্যবস্তু দান করিত, যুদ্ধে বাণদ্বারা পূজিত হইয়া সামন্ত রাজগণ তাঁহাকে কর দান করিতেন ও দক্ষিণাদিদানরূপ ধর্ম্মদ্বারা পূজিত হইয়া বিপ্রগণ পরলোকে তাঁহাকে ধর্ম্মফলের ষষ্ঠ ভাগ দান করিতেন। (ন্যায়তঃ পালনকারী রাজার পুণ্যের ষষ্ঠ ভাগ প্রাপ্য)॥ ১১

শ্রীধরটীকা।- ছন্দাংসি বেদাঃ তদ্বিহিতঃ কর্ম্মাণি বা, দুদুহুঃ দুহুঃ। যুধি প্রত্যঞ্চিতা বাণৈঃ প্রতিপূজিতা নৃপা যস্য বলিমাজহ্রুঃ অর্পয়ামাসুঃ। ধর্ম্মেণ পালনেন দাক্ষিণ্যাদিভিশ্চ যদা প্রত্যঞ্চিতা বিপ্রাঃ তদা পরেত্য পরলোকে আশিষাং ধর্ম্মফলানাং ষষ্ঠমংশমাজহ্রুঃ স্বয়ং বিপ্রেভ্যঃ সকাশাৎ আজহার। পুণ্যষড়্ভাগমাদত্তে ন্যায়েন পরিপালয়ন্নিতি স্মৃতিঃ॥ ১১

অন্বয়ঃ।—[অথাস্য বৈশিষ্ট্যান্তরমপ্যাহ যস্যাধ্বর ইত্যাদিনা] যস্য (গয়স্য রাজর্ষেঃ) উরুসোমপীথে (উরুঃ গুরুতরঃ প্রভূত ইত্যর্থঃ, সোমপীথঃ সোমরসপানং যত্র তথাভূতে, বহুলসোমরসপানসহিতে) অধ্বরে (যজ্ঞে) মঘোনি (ইন্দ্রে) মাদ্যতি (মত্ততাং গচ্ছতি সতি, যজ্ঞনিসৃষ্টসোমরসপানাতিশয়েন ইতি শেষঃ) ভগবান্ অধ্বরাত্মা (অধ্বরঃ যজ্ঞ এব আত্মা স্বরূপং যস্য তথাভূতঃ, যজ্ঞরূপীত্যর্থঃ, নারায়ণ ইতি শেষঃ) শ্রদ্ধাবিশুদ্ধাচল ভক্তিযোগসমর্পিতেজ্যাফলম্ (শ্রদ্ধয়া বিশ্বাসবিশেষেণ বিশুদ্ধঃ মলদোষশূন্যঃ অচলঃ স্থিরঃ যঃ ভক্তিযোগঃ তেন সমর্পিতং প্রতিপাদিতং যৎ ইজ্যাফলং যজ্ঞফলম্ তৎ) আজহার (অর্হণমিব প্রত্যক্ষতঃ স্বীচকার)॥ ১২

মূলানুবাদ।—সেই রাজা গয়ের যজ্ঞক্রিয়া প্রবৃত্ত হইলে, প্রভূত সোমরসপানে ইন্দ্রদেব যখন মত্ততা প্রাপ্ত হইতেন, তখন ভগবান্ যজ্ঞরূপী নারায়ণ যেন শ্রদ্ধাহেতু বিশুদ্ধ অচল ভক্তিযোগপ্রভাবে প্রদত্ত যজ্ঞের ফল স্বয়ং পূজার দ্রব্যের ন্যায় প্রত্যক্ষতঃ স্বীকার করিতেন॥ ১২

শ্রীধরটীকা।—উরুসোমপীথে বহুসোমপানেঽধ্বরে মঘোনি ইন্দ্রে মাদ্যতি মদং প্রাপ্নুবতি সতি শ্রদ্ধয়া বিশুদ্ধো যোঽচলো ভক্তিযোগস্তেন সমর্পিতমিজ্যাফলম্ আজহার, অর্হণমিব প্রত্যক্ষতঃ স্বীকৃতবানিত্যর্থঃ॥ ১২

অন্বয়ঃ।—[বৈশিষ্ট্যান্তরমপ্যাহ যদিত্যাদিনা] যৎপ্রীণনাৎ (প্রদত্তৈর্হবির্ভির্যস্য ভগবতো যজ্ঞেশ্বরস্য প্রীতিসম্পাদনাদ্ধেতোঃ) বিরিঞ্চাৎ (ব্রহ্মণঃ) আ (চতুর্মুখাদারভ্য ইত্যর্থঃ) দেবতির্য্যঙ্মনুষ্যবীরুত্তৃণম্ (দেবাঃ, তির্য্যঞ্চঃ পশুপক্ষ্যাদয়ঃ, মনুষ্যাঃ, বীরুধঃ লতা-বৃক্ষাদয়ঃ, তৃণানি চ তেষাং সমাহারঃ, দেবাদিপর্য্যন্তমিত্যর্থঃ) সদ্যঃ (তৎক্ষণ এব ন তু কালবিলম্বেনাপি ইতি ভাবঃ) প্রীয়েত (প্রীতিং পরাং প্রাপ্নুয়াৎ) স্বয়ং প্রীতিঃ (প্রীতিস্বরূপঃ সচ্চিদানন্দময়লক্ষণত্বাৎ আনন্দস্বরূপ ইত্যর্থঃ) স হ বিশ্বজীবঃ (বিশ্বান্তর্য্যামী স্বচৈতন্যপ্রতিবিম্বনদ্বারা সর্ব্বেষাং চৈতন্যসম্পাদক ইত্যর্থঃ, নারায়ণ ইতি শেষঃ) গয়স্য বর্হিষি (যজ্ঞে) প্রীতিম্ (তৃপ্তিম্) অগাৎ (লেভে) [প্রত্যক্ষতাং স্বীকৃত্য হে গয়। ত্বয়া কৃতেন যজ্ঞেনাহং সুতরাং পরিতৃপ্তোঽস্মীতি প্রীতিমাবিরকরোদিতি ভাবঃ]॥ ১৩

গয়াদ্গায়ন্ত্যাং চিত্ররথঃ সুগতিরবিরোধন ইতি ত্রয়ঃ পুত্রা বভূবুঃ। চিত্ররথাদূর্ণায়াং সম্রাড়জনিষ্ট ॥ ১৪

তত উৎকলায়াং মরীচির্মরীচের্বিন্দুমত্যাং বিন্দুমানুদপদ্যত। তস্মাৎ সরঘায়াং মধুনামাভবৎ। মধোঃ সুমনসি বীরব্রতস্ততো ভোজায়াং মন্থু-প্রমন্থূ জজ্ঞাতে। মন্থোঃ সত্যায়াং ভৌবনস্ততো ভূষণায়াং ত্বষ্টাঽজনিষ্ট। ত্বষ্টুর্বিরোচনায়াং বিরজঃ বিরজস্য শতজিৎপ্রবরং পুত্রশতং কন্যা চ বিষূচ্যাং কিলাজায়ত ॥ ১৫

মূলানুবাদ।—যাঁহাকে প্রীত করিতে পারিলে ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া দেবতা, তির্য্যগ্‌জাতি, মনুষ্য, বৃক্ষ-লতা, তৃণ পর্যন্ত সদ্যঃ তৃপ্তি লাভ করে, সেই সর্ব্বান্তর্য্যামী স্বয়ং প্রীতিস্বরূপ ভগবান্ বাসুদেব গয়ের যজ্ঞে প্রত্যক্ষীভূত হইয়া তৃপ্তি জ্ঞাপন করিতেন। ( অতএব তাঁহার অনুকরণ করিবে কাহার সাধ্য ? ) ॥ ১৩

অন্বয়ঃ।—[ অথ গয়স্য সন্ততিমাহ গয়াদিত্যাদিনা ] গয়াৎ ( তদাখ্যাৎ ব্যাখ্যাতগুণাৎ রাজর্ষেঃ ) গায়ন্ত্যাং ( গায়ন্তীনামধেয়ায়াং পত্ন্যাম্ ) চিত্ররথঃ সুমতিঃ অবিরোধন ইতি ( এতদাখ্যাঃ ) ত্রয়ঃ পুত্রাঃ বভূবুঃ। চিত্ররথাৎ ( চিত্ররথনামকাৎ পুত্রাৎ ) ঊর্ণায়াং ( ঊর্ণানামধেয়ায়াং পত্ন্যাং ) সম্রাট্ ( এতদাখ্যাঃ পুত্রঃ ) অজনিষ্ট। [ ক্রমানুসারেণ চিত্ররথো গয়স্য জ্যেষ্ঠঃ পুত্রঃ তস্য পুত্রঃ সম্রাট্ নাম ইতি ভাবঃ ] ॥ ১৪

মূলানুবাদ।—গয়ের ঔরসে গায়ন্তী নাম্নী তদীয় পত্নীর গর্ভে চিত্ররথ, সুমতি ও অবিরোধন নামে তিনটি পুত্র জন্মগ্রহণ করিয়াছিল, তন্মধ্যে চিত্ররথের ঔরসে তদীয় পত্নী ঊর্ণার গর্ভে সম্রাট্ নামক পুত্র উৎপন্ন হয় ॥ ১৪

শ্রীধরটীকা।—যস্য ভগবতঃ প্রীণনাৎ। দেবাদীনাং দ্বন্দ্বৈক্যম, তৎ সদ্যঃ প্রীয়েত প্রীতিং গচ্ছেৎ। স বিশ্বজীবঃ সর্ব্বান্তর্য্যামী স্বয়ং প্রীতিরূপ এব বর্হিষি যজ্ঞে গয়স্য হ স্ফুটং প্রীতিমগাৎ, তৃপ্তোঽস্মীতি প্রত্যক্ষং প্রীতিমাবিষ্কৃতবানিত্যর্থঃ ॥ ১৩। ১৪

অন্বয়ঃ।—ততঃ ( তস্মাৎ সম্রাজঃ ) উৎকলায়াং ( উৎকলাখ্যায়াং পত্ন্যাং ) মরীচিঃ ( তদাখ্যঃ পুত্রঃ অজনিষ্টেতি শেষঃ ) মরীচেঃ বিন্দুমত্যাং ( পত্ন্যাং ) বিন্দুমান্ ( তদাখ্যঃ পুত্রঃ ) উদপদ্যত ( অজনি )। তস্মাৎ ( বিন্দুমতঃ ) সরঘায়াং ( সরঘানামধেয়ায়াং পত্ন্যাং ) মধুনামা ( মধুনামকঃ পুত্রঃ ) অভবৎ। মধোঃ ( মধুনামকাৎ তস্মাৎ ) সুমনসি ( তদাখ্যায়াং পত্ন্যাং ) বীরব্রতঃ [ অভবদিতি শেষঃ ] ততঃ ( বীরব্রতাৎ ) ভোজায়াং ( ভোজনামধেয়ায়াং পত্ন্যাং ) মন্থু প্রমন্থু ( মন্থুশ্চ প্রমন্থুশ্চ তৌ মন্থু প্রমন্থুসংজ্ঞকৌ পুত্রৌ ) জজ্ঞাতে ( উৎপন্নৌ )। [ তয়োর্মধ্যে ] মন্থোঃ ( মন্থুনামকাৎ পুত্রাৎ ) সত্যায়াং ( সত্যানাম্ন্যাং পত্ন্যাং ) ভৌবনঃ ( তদাখ্যঃ পুত্রঃ অজনি ইতি শেষঃ ) ততঃ ( ভৌবনাৎ ) ভূষণায়াং ( পত্ন্যাং ) ত্বষ্টা ( তদাখ্যঃ পুত্রঃ ) অজনিষ্ট। ত্বষ্টুঃ ( ত্বষ্টুনামকাৎ পুত্রাৎ) বিরোচনায়াং ( তদাখ্যায়াং পত্ন্যাং ) বিরজঃ [ অজনিষ্ট ইতি শেষঃ ] বিরজস্য ( তদাখ্যস্য ত্বষ্টুপুত্রস্য ) শতজিৎপ্রবরং ( শতজিৎ তদাখ্যঃ পুত্রঃ প্রবরঃ জ্যেষ্ঠঃ যস্য তথাভূতং ) পুত্রশতং ( শতসংখ্যকাঃ পুত্রা ইত্যর্থঃ ) কন্যা চ বিষূচ্যাং ( বিষূচীনামধেয়ায়াং পত্ন্যাম্ ) অজায়ত কিল ( কিলেত্যৈতিহ্যে ) ॥ ১৫

মূলানুবাদ।—সম্রাটের ঔরসে উৎকলার গর্ভে মরীচি, মরীচির ঔরসে বিন্দুমতীর গর্ভে বিন্দুমান্, বিন্দুমানের ঔরসে সরঘানাম্নী পত্নীর গর্ভে মধু, মধুর ঔরসে সুমনার গর্ভে বীরব্রত, বীরব্রতের ঔরসে ভোজার গর্ভে মন্থু ও প্রমন্থু এই দুইজন, তন্মধ্যে মন্থুর ঔরসে সত্যার গর্ভে ভৌবন, ভৌবনের ঔরসে ভূষণার গর্ভে ত্বষ্টা, ত্বষ্টার ঔরসে বিরোচনার গর্ভে বিরজ জন্মগ্রহণ করেন। বিরজের বিষূচীনাম্নী পত্নীর গর্ভে শত পুত্র ও এক কন্যা হয়, তাহাদের জ্যেষ্ঠ ভ্রাতা শতজিৎ। এইরূপ পুরাবৃত্ত প্রচলিত আছে ॥ ১৫

তত্রায়ং শ্লোকঃ—

প্রৈয়ব্রতং বংশমিমং বিরজশ্চরমোদ্ভবঃ। অকরোদত্যলং কীর্ত্ত্যা বিষ্ণুঃ সুরগণং যথা॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে প্রিয়ব্রত-বংশানুকীর্ত্তনং নাম পঞ্চদশোঽধ্যায়ঃ॥ ১৫

অন্বয়ঃ।—তত্র (তস্মিন্ বিরজে বিষয়ে) অয়ং (বক্ষ্যমাণঃ) শ্লোকঃ [অস্তীতি শেষঃ] যথা বিষ্ণুঃ (নারায়ণঃ) সুরগণং (দেবগণং) [কীর্ত্ত্যা অলং করোতীতি শেষঃ, তথা] চরমোদ্ভবঃ (চরমজাতঃ) বিরজঃ (তদাখ্যঃ প্রাগুক্তো রাজা) ইমং প্রৈয়ব্রতং (প্রিয়ব্রতস্য সম্বন্ধিনং, তস্যোদ্ভবিতান্) বংশম্ (অন্বয়ং) কীর্ত্ত্যা অতি (অত্যন্তম্) অলম্ অকরোৎ (অলঙ্কৃতবান্) [তথা হি তস্মিন্ বংশে তস্য জননেনৈব ভূয়ান্ প্রকর্ষঃ সমাবির্বভূব ইতি ভাবঃ]॥১৬

ইতি শ্রীভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে পঞ্চদশোঽধ্যায়ঃ॥ ১৫

মূলানুবাদ।—ঐ বিরজের বিষয়ে বক্ষ্যমাণ শ্লোকটী প্রচলিত আছে। তাহার অর্থ এই যে, ভগবান্ বিষ্ণু যেমন নিজ কীর্ত্তিদ্বারা দেবগণকে অলঙ্কৃত করেন, সেইরূপ চরমজাত বিরজও নিজ কীর্ত্তিদ্বারা প্রিয়ব্রতের এই বংশকে অতিশয় অলঙ্কৃত করিয়াছিলেন॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে পঞ্চদশাধ্যায়ঃ॥ ১৫

শ্রীধরটীকা।—সুমনসি স্ত্রিয়াম্॥ ১ ॥ কীর্ত্ত্যা অতিশয়েন অলমকরোৎ ভূষিতবান্॥ ১৬

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে পঞ্চদশোঽধ্যায়ঃ॥ ১৫

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—শ্রীশুকদেব ইতিপূর্ব্বে চতুর্দ্দশ অধ্যায় পর্য্যন্ত রাজর্ষি ভরতের চরিত-বৃত্তান্ত বর্ণনা করিয়া সম্প্রতি পঞ্চদশ অধ্যায়ে রাজা ভরতের বংশ বর্ণনা করিতেছেন। ভরত ভগবৎপরায়ণ থাকিলেও সংসারাশ্রম অবশ্য পালনীয় মনে করিয়াই উহা একেবারে পরিত্যাগ করেন নাই। তিনি জানিতেন যে, সংসারে পরিজন পোষ।, প্রজাগণের ধর্ম্মানুগতভাবে পালন, অথচ স্বীয় নিত্যকর্ত্তব্যরাশির অনুষ্ঠান, এই সকল কার্য্যেই শ্রীভগবানের অনন্যসাধারণ প্রীতি উৎপন্ন হইয়া থাকে, উহার বিরুদ্ধে চলিলে ভগবান্ কষ্ট হন। কাজেই শ্রীভগবানের প্রীতির উদ্দেশ্যে তিনি সংসারধর্ম্ম অবিচ্ছিন্ন রাখিবার জন্যই সাধারণ গৃহস্থের ন্যায় সন্তান কামনা করিয়া নিজ বংশের ধারা অবিচ্ছিন্ন রাখিয়াছিলেন। তাঁহার সুমতিনামে যে একটি পুত্র হইয়াছিল সেই সুমতি পিতার উপযুক্ত পুত্র হইয়াছিলেন, তাঁহার সৎকার্য্যে অক্ষুণ্নমতি বর্ত্তমান ছিল, উহা এবং বুঝিয়াই যেন পিতা ভরত, তাঁহাকে সুমতিনামে আখ্যাত করিয়াছিলেন। তিনি সৎকার্য্য করিতে করিতে জীবন্মুক্তিমার্গে উত্থিত হইয়া ঠিক ঋষভদেবের অনুবর্ত্তন করিয়াছিলেন, ফলে তাঁহার অসাধারণতায় সকলেই বিস্মিত হইয়াছিল। অনার্য্যগণ তাঁহার ঐরূপ উৎকর্ষ দেখিয়া তাঁহাকে বেদে অনুক্ত বুদ্ধাদিদেবতাস্বরূপ কল্পনা করিয়া লইল। লৌকিকজগতে দেখা যায় যে সাধারণ লোক অলৌকিক কোনও কিছু দেখিলেই তাহাতে এত বিস্মিত হয় যে, সেই অলৌকিক কার্য্যকারীকে ভগবানের অবতারাদিরূপে কল্পনা করিয়া লয়। বর্ত্তমানকালেও এমন অনেক সম্প্রদায় দেখিতে পাওয়া যায়—য সম্প্রদায় সাধারণ লোকের মধ্যে কিঞ্চিন্মাত্র অসাধারণতা দেখিয়াই হয়ত একজনকে দেবতা বলিয়া স্থির করিয়া লইয়া তাহাকেই দেবতার সদৃশ পূজা করিতে আরম্ভ করে ও উপাস্য দেবতার দৃষ্টান্তে তাহারও স্তোত্র-কবচাদি প্রণীত হয়, ঠিক দেবতার সহিত একই আসনে তাহাকে বসাইয়া লোক তৃপ্ত হয়। সুমতিকেও পাষণ্ডিগণ ঠিক ঐ ভাবে ধারণা করিয়া লইয়াছিল ও তাহারা তাঁহাকেই একমাত্র উপাস্য দেবতারূপে কল্পনা করিয়া লইল। ঐ সুমতির ঔরসে বৃদ্ধসেনার গর্ভে দেবতাজিৎ নামে পুত্র উৎপন্ন হইলেন, ক্রমে তাঁহার সন্ততি দ্বারা ভরতের বংশ বৃদ্ধি পাইতে লাগিল। অনন্তর ঐ বংশে প্রতীহ নামক একজন মহাপুরুষ জন্মগ্রহণ করেন। তিনি স্বয়ং আত্মতত্ত্ববিষয়ে অভিজ্ঞ হইয়া ভাবিলেন যে, আমি নিজে আত্মতত্ত্ববিজ্ঞান

লাভ করিয়াছি, সুতরাং পরকেও এইরূপ আত্মতত্ত্বজ্ঞ করিতে হইবে; এই ভাবিয়া তিনি পরকে আত্মতত্ত্ববিষয়ে উপদেশ দিতে লাগিলেন। তাহাতে তাঁহার এমনই অসামান্য পুণ্যের দীপ্তি বর্দ্ধিত হইল যে, তাহার ফলে তিনি ভগবান্ পুরুষোত্তম নারায়ণকে প্রত্যক্ষরূপে অনুভব করিবার শক্তি প্রাপ্ত হইলেন। তিনি যে অপরের নিকট আত্মতত্ত্ব ব্যাখ্যা করিতেন, তাহাতে তাঁহার চিত্তের মল সম্পূর্ণভাবে বিদূরিত হইয়াছিল, কাজেই অনায়াসে তিনি শ্রীভগবান্‌কে প্রত্যক্ষ দেখিবার সামর্থ লাভ করিলেন।

অনন্তর কতিপয় পুরুষের পর সেই বংশে গয়নামে এক রাজর্ষি জন্মগ্রহণ করেন। রাজা গয়ের অমল যশোরাশি সমগ্র দিঙ্‌মণ্ডল আলোকিত করিয়াছিল ও তিনি রাজর্ষিগণের মধ্যে শ্রেষ্ঠ স্থান অধিকার করিয়াছিলেন। তিনি এমনই সর্ব্ব গুণসম্পন্ন ছিলেন যে, তাঁহাকে দেখিলেই মনে হইত, যেন জগতের রক্ষার জন্য স্বয়ং ভগবান্ সত্ত্বমূর্ত্তি নারায়ণ শরীর পরিগ্রহ করিয়া বর্ত্তমান রহিয়াছেন। তাঁহার অসাধারণ সংযম ছিল, কোনও কারণে কখনও তিনি বিচলিত হইতেন না। তিনি শ্রীভগবানের একান্ত ভক্ত হইলেও নিজ রাজধর্ম্ম ও গৃহস্থধর্ম্ম অক্ষুন্ন রাখিবার জন্য প্রজাপালন প্রভৃতি রাজার কর্ত্তব্য কার্য্য ও যাগাদি বৈদিক গৃহস্থ কার্য্য সুসম্পন্ন করিতে সর্ব্বদা চেষ্টিত থাকিতেন, অথচ সকল কার্য্য করিয়াও শ্রীভগবানে একান্ত অনুরাগ বশতঃ সকল কর্ম্মের ফলই ভগবানে সমর্পণ করিয়া নিষ্কামভাবে কর্ম্মের অনুশীলনে প্রকৃষ্ট ভক্তিযোগের অবস্থায় উপনীত হইয়াছিলেন। শ্রীভগবানের প্রতি নির্ম্মল ও প্রগাঢ় ভক্তিযোগের প্রভাবে তাঁহার চিত্ত সুবিশুদ্ধ হইয়াছিল। তাঁহার চিত্ত আর দেহাদিকে আত্মা বলিয়া ভাবিত না, আত্মা যে দেহাদি হইতে অতিরিক্ত সচ্চিদানন্দময়, ইহাই তিনি সর্ব্বদা চিন্তা করিতেন। তাঁহার সেই সুনির্ম্মল চিত্তভূমিতে স্বয়ংই ব্রহ্মানন্দ-স্বরূপ প্রকাশ পাইয়াছিল, তাহা হইলেও অবশ্য কর্ত্তব্য বোধে তিনি পৃথিবী রক্ষার ভার ত্যাগ করেন নাই, যাহাতে পৃথিবী শান্তিতে থাকিতে পারে, তাহার সুব্যবস্থায় দৃষ্টি দিতেন। এত অসাধারণ গুণ থাকিতেও তাঁহার কখনও অভিমান দৃষ্ট হইত না, কাহাকেও তিনি কটুবাক্য প্রয়োগ বা কুৎসিৎ ব্যবহার দ্বারা অসম্মানিত করিতেন না, সকলকেই প্রীতির চক্ষে দেখিতেন, তাঁহাকেও সকলেই স্বজনের ন্যায় ভালবাসিত। বিকারের কারণ বর্ত্তমান থাকিতেও যাঁহারা বিকৃতি প্রাপ্ত হন না, তাঁহারাই প্রকৃত মহাপুরুষ; রাজর্ষি গয়ও বাস্তবিক মহাপুরুষ ছিলেন। যাঁহারা পুরাবৃত্ত বিষয়ে পারদর্শী, তাঁহারা সকলেই গয় রাজর্ষির অসীম গুণরাশি অননুকরণীয় বলিয়া স্বীকার করিয়াছেন। রাজা গয় যখন রাজ্য পরিচালনা করিতেছিলেন, তখন প্রজাগণের মধ্যে শ্রদ্ধা, মৈত্রী প্রভৃতি সদ্‌গুণসমূহ যেন মূর্ত্তিমান্ হইয়া বিরাজ করিত। প্রজাগণের মধ্যে কোনও কাম্য বস্তুর অভাব ছিল না, তাঁহার গুণে আকৃষ্ট হইয়াই যেন পৃথিবী সর্ব্বপ্রকার শস্যদানে মুক্তকোষ হইয়াছিলেন। তাঁহার রাজ্যে কখনও শস্যাদির অভাব হইত না, অকাল-মৃত্যুর আক্রমণে কাহাকেও শোকগ্রস্ত হইতে হইত না। তিনি নিষ্কাম ভাব অবলম্বন করিয়াও যে সকল বেদবিহিত ক্রিয়াবলীর অনুষ্ঠান করিতেন তাহা সম্পূর্ণরূপে অবিকৃত অবস্থায় অনুষ্ঠিত হওয়ায় তাহার প্রভূত ফল উৎপন্ন হইত। সামন্ত রাজগণও তাঁহার সর্ব্বপ্রকার গুণরাজি হৃদয়ের সহিত গ্রহণ করিয়াছিলেন, কাজেই তাঁহার প্রতি সম্মান প্রদর্শন পূর্ব্বক যথাযোগ্য করদানে কুণ্ঠা বোধ করিতেন না। নিত্য কর্ত্তব্য কর্ম্মানুষ্ঠান ও শ্রীভগবানের প্রতি অসামান্য ভক্তিযোগ হেতু শ্রীভগবান্ প্রীত হইয়া তাঁহাকে সাক্ষাতে দর্শন দিতেন। অতএব আলোচনা করিলে দেখা যায় যে, তাঁহার তুল্য রাজর্ষি দ্বিতীয় সুদুর্লভ। ঐ গয়ের সন্তান সন্ততিক্রমে বংশবৃদ্ধির পর ঐ বংশে আবার বিরজ নামে এক রাজা জন্মগ্রহণ করেন, তিনিও উৎকৃষ্টগুণসম্পন্ন ছিলেনও তাঁহারদ্বারাও এই বংশ সমুজ্জ্বল হইয়াছিল ও তিনিও নিজ বংশের গৌরব অক্ষুণ্ন রাখিয়াছিলেন॥ ১—১৬

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথ-বংশোদ্ভব শ্রীরাধা-বিনোদ গোস্বামি প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদ শর্ম্মণা কৃতায়াং শ্রীভগবতামৃতবর্ষিণী নাম তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধে পঞ্চদশোধ্যায়॥ ১৫

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:•:—

## ষোড়শোঽধ্যায়ঃ

—:•:—

শ্রীরাজোবাচ।

উক্তস্ত্বয়া ভূমণ্ডলায়ামবিশেষো যাবদাদিত্যস্তপতি যত্র যত্র চাসৌ জ্যোতিষাং গণৈশ্চন্দ্রমা বা সহ দৃশ্যতে ॥ ১

তত্রাপি প্রিয়ব্রতরথচরণপরিখাতৈঃ সপ্তভিঃ সপ্ত সিন্ধব উপক্লৃপ্তাঃ। যত এতস্যাঃ সপ্তদ্বীপবিশেষবিকল্পস্ত্বয়া ভগবন্ খলু সূচিতঃ। এতদেবাখিলমহং মানতো লক্ষণতশ্চ সর্ব্বং বিজিজ্ঞাসামি ॥ ২

অন্বয়ঃ।—[অথ প্রিয়ব্রতচরিতে সমুদ্দিষ্টানাং দ্বীপসমুদ্রাদীনামবসরক্রমো স্পষ্টতয়া মানাদিকং পৃচ্ছতি উক্ত ইত্যাদিনা] যাবৎ (যদ্দেশপর্য্যন্তম্) আদিত্যঃ (সূর্য্যঃ) তপতি (তাপং দদাতি, প্রকাশয়তীতি বা) যত্র যত্র চ (প্রদেশে) অসৌ (আকাশে দৃশ্যমানঃ) চন্দ্রমাঃ (চন্দ্রঃ) জ্যোতিষাং গণৈঃ (গ্রহনক্ষত্রাদিসমূহৈঃ) সহ বা দৃশ্যতে (চক্ষুর্বিষয়ো ভবতি) [তাবৎ] ভূমণ্ডলায়ামবিশেষঃ (পৃথিবীমণ্ডলস্য আয়ামবিশেষঃ বিস্তারবিশেষঃ) ত্বয়া উক্তঃ (কথিতঃ, প্রিয়ব্রতচরিতবর্ণনাবসরে ইতি শেষঃ) ॥ ১

মূলানুবাদ।—রাজা পরীক্ষিৎ বলিলেন—(হে ভগবন্!) যে স্থান পর্য্যন্ত সূর্য্যদেবের কিরণে উদ্ভাসিত হয় এবং যে যে স্থানে চন্দ্রদেব গ্রহনক্ষত্রাদির সহিত আকাশে দৃষ্ট হন, তাবৎপর্য্যন্ত ভূমণ্ডলের বিস্তার আপনি বর্ণনা করিয়াছেন; (সম্প্রতি উহা আমি স্পষ্টরূপে জানিতে ইচ্ছা করি) ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

পূর্ব্বোক্তদ্বীপসিন্ধ্বাদি মানসংস্থানরূপতঃ। স্পষ্টং প্রবক্তুমারব্ধা পঞ্চাধ্যায়ী ততঃ পরম্ ॥

ষোড়শেঽধস্তথা চোর্দ্ধং পরিতঃ সন্নিবেশতঃ। মেরোঃ স্থিতির্নদী-বর্ষ বর্ণনেনোপবর্ণ্যতে ॥

প্রিয়ব্রতচরিত্রোক্তা উক্ত দ্বীপাদিকল্পনা। তদ্বিশেষবিজিজ্ঞাসুঃ কথান্তে পরিপৃচ্ছতি ॥—

উক্ত ইতি। কিংপর্য্যন্তমুক্তস্তদাহ—যাবদাদিত্যস্তপতি প্রকাশয়তি, যত্র যত্র চাসৌ গ্রহনক্ষত্রগণৈঃ সহ চন্দ্রমা বা দৃশ্যতে তাবৎ ॥ ১

অন্বয়ঃ।—হে ভগবন্! তত্রাপি (তন্মধ্যে) সপ্তভিঃ (সপ্তসংখ্যাকৈঃ) প্রিয়ব্রতরথচরণপরিখাতৈঃ (প্রিয়ব্রতস্য রথঃ তস্য চরণাঃ চক্রাণি তৈঃ কৃতানি যানি পরিখাতানি তৈঃ, প্রিয়ব্রতস্য রথচক্রৈঃ যানি খাতানি পৃথিব্যাং জাতানি সৈরিত্যর্থঃ) সপ্ত সিন্ধবঃ (লবণোদপ্রভৃতয়ঃ) উপক্লৃপ্তাঃ (রচিতাঃ) যতঃ (যেভ্যঃ সিন্ধুভ্যঃ) এতস্যাঃ

ভগবতো গুণময়ে স্থূলরূপ আবেশিতং মনো হ্যগুণেঽপি সূক্ষ্মতম আত্মজ্যোতিষি পরে ব্রহ্মণি ভগবতি বাসুদেবাখ্যে ক্ষমমাবেশিতুং তদুহৈতদ্‌গুরোঽর্হস্যনুবর্ণয়িতুমিতি ॥ ৩

শ্রীঋষিরুবাচ।

ন বৈ মহারাজ ভগাবতো মায়াগুণবিভূতেঃ স্থানবিশেষাণাং নামরূপতঃ কাষ্ঠাং বচসা মনসা বাধিগন্তুমলং বিবুধায়ুষাপি পুরুষস্তস্মাৎ প্রাধান্যেনৈব ভূগোলকবিশেষং নামরূপমানলক্ষণতো ব্যাখ্যাস্যামঃ ॥ ৩

(দৃশ্যমানায়াঃ পৃথিব্যাঃ) সপ্তদ্বীপবিশেষবিকল্পঃ (সপ্তানাং দ্বীপবিশেষাণাং বিকল্পঃ বিভেদঃ) ত্বয়া সূচিতঃ (সংক্ষেপতো দর্শিতঃ) খলু অহং এতৎ (সিন্ধুদ্বীপাদিকম্) সর্ব্বম্ অখিলমেব (সকলমেব, ন তু অংশবিশেষেণেত্যর্থঃ) মানতঃ (পরিমাণতঃ) লক্ষণতঃ (স্বরূপতশ্চ) বিজিজ্ঞাসামি (বিজ্ঞাতুমিচ্ছামি, বিজিজ্ঞাসতেঃ পরস্মৈপদমার্ষম্) ॥ ২

মূলানুবাদ।—সেই সুবিস্তৃত ভূমণ্ডলের মধ্যেও প্রিয়ব্রতের রথের চক্রে যে সাতটি খাত উৎপন্ন হইয়াছিল, সেই সাতটি খাতদ্বারা সাতটী সমুদ্র গঠিত হইয়াছে। যে সাতটী সিন্ধু হইতেই এই পৃথিবীর সাতটী দ্বীপের বিভাগ আপনি সংক্ষেপে সূচনা করিয়াছেন, এই সমস্ত সিন্ধু ও দ্বীপাদি বিষয়ে আমি পরিমাণ ও স্বরূপ অবলম্বনে সম্পূর্ণরূপে জানিতে ইচ্ছা করি ॥ ২

শ্রীধরটীকা।—যতো যেভ্যঃ সিন্ধুভ্যঃ। এতস্যাঃ ভুবঃ। সূচিতঃ সংক্ষেপতো দর্শিতঃ ॥ ২

অন্বয়ঃ।—[অথ কিমিদং সর্ব্বং জ্ঞাতুমিচ্ছসি ইত্যাকাঙ্ক্ষায়াং প্রকৃতজিজ্ঞাসায়াঃ ফলমাহ ভগবত ইত্যাদিনা] ভগবতঃ (বাসুদেবস্য) গুণময়ে (ত্রিগুণাত্মকমায়াবিভূতিভূতে) স্থূলরূপে (স্থূলস্বরূপে জগতি দৃশ্যমানপ্রপঞ্চে ইত্যর্থঃ) আবেশিতং (সন্নিবেশিতং) মনঃ হি অগুণেঽপ (গুণাতীতেঽপি) সূক্ষ্মতমে (সর্ব্বেষাং সূক্ষ্মাণাং পরমসূক্ষ্মভূতে) আত্মজ্যোতিষি (জ্যোতির্ময়ে আত্মনি) বাসুদেবাখ্যে (বাসুদেবনামকে) ভগবতি পরে ব্রহ্মণি (পরব্রহ্মপদপ্রতিপাদ্যে) আবেশিতুং (সন্নিবিষ্টং ভবিতুং) ক্ষমম্ (যোগ্যম্, অথবা আবেশয়িতুমিত্যর্থে আবেশিতুমিতি, উভয়ত্রৈবার্থে আবেশিতুমিতি পদমার্ষম্) তৎ (তস্মাৎ) উহ (সম্বুদ্ধৌ) গুরো। এতৎ (সিন্ধুদ্বীপাদিকং ময়া পৃষ্টমিতি শেষঃ) অনুবর্ণয়িতুম্ অর্হসি ॥ ৩

মূলানুবাদ।—শ্রীভগবানের ত্রিগুণাত্মক মায়াশক্তির বিভূতিরূপ দৃশ্যমান স্থূল-প্রপঞ্চে চিত্ত আবেশিত হইলেও গুণাতীত সকল সূক্ষ্ম বস্তু হইতে সূক্ষ্মতম জ্যোতির্ম্ময় ভগবান্ বাসুদেবাখ্য পরব্রহ্ম পদার্থে কদাচিৎ আবিষ্ট হইতে পারে, (কারণ এই প্রপঞ্চ শ্রীভগবানের গুণময় স্থূলদেহ ব্যতীত আর কিছুই নহে, ভগবানেই এই সমস্ত বস্তুর ভ্রান্তি হইয়া থাকে) অতএব হে গুরো! আমার নিকটে এই সকল বিষয় আপনি বিশেষরূপে বর্ণনা করুন ॥ ৩

শ্রীধরটীকা।—জিজ্ঞাসায়াঃ ফলমাহ—ভগবত ইতি ॥ ৩

অন্বয়ঃ।—[অথ শ্রীশুকদেবঃ পরীক্ষিতঃ প্রশ্নস্য উত্তর প্রদাতুকামঃ প্রথমতঃ সাকল্যেন স্থানবিশেষাণাং সর্ব্বেষাং নামরূপতো বর্ণনস্য অশক্যত্বমুপদর্শয়তি ন বৈ ইত্যাদিনা] হে মহারাজ! স্থানবিশেষাণাং (জগতি বর্ত্তমানানাং সর্ব্বেষাং বিশেষস্থানানাং) নামরূপতঃ (নাম্না রূপেণ চ) ভগবতঃ (নারায়ণস্য) মায়াগুণবিভূতেঃ (মায়াগুণবৈভবস্য) কাষ্ঠাং (সীমানং) বচসা (বাক্যেন) মনসা (অন্তঃকরণেন) বা পুরুষঃ (জীবঃ বিবুধায়ু-

যো বায়ং দ্বীপঃ কুবলযকমলকোশাভ্যন্তরকোশো নিযুতযোজনবিশালঃ সমবর্ত্তুলো যথা পুষ্করপত্রম্ ॥ ৫

যস্মিন্ নব বর্ষাণি নবযোজনসহস্রায়ামান্যষ্টভির্ম্মর্য্যাদাগিরিভিঃ সুবিভক্তানি ভবন্তি ॥ ৬

যাপি (বিবুধানাং দেবানাং যৎ আয়ুঃ জীবিতকালঃ অনন্তঃ সময়ঃ তেষাম্ অবিধ্বংসত্বাদিতি ভাবঃ, অথবা চিরস্থিরত্বাত্তেষাং সুদীর্ঘঃ কালো লক্ষিত ইতি, তেনাপি, বিবুধায়ুষেত্যত্র সমাসান্তপ্রত্যয়াভাব আর্ষ ইতি বদন্তি) ন বৈ (নিশ্চিতম্) অধিগন্তুং (বিশেষতো জ্ঞাতুং) অলম্ (সমর্থঃ) [তথা হি সাকল্যেন যদেতৎপ্রপঞ্চস্য নামরূপতো বর্ণনং তৎ কেনাপি ন সুশক্যমিতি ময়াপি তথা তৎ নৈব শক্যমিতি মা নির্ব্বেদং গচ্ছেতি ভাবঃ] তস্মাৎ (হেতোঃ) প্রাধান্যেনৈব ভূগোলকবিশেষং (বিশেষবিশেষভূগোলকস্থানানি) নামরূপমানলক্ষণতঃ (নাম্না, রূপেণ, মানেন পরিমাণেন, লক্ষণেন পরিচায়কচিহ্নেন চ) ব্যাখ্যাস্যামঃ (বিশেষতো বক্ষ্যামঃ, বয়মিতি অহমিত্যর্থে অধ্যাহার্য্যম্) ॥ ৪

মূলানুবাদ।—শ্রীশুকদেব ঋষি বলিতে লাগিলেন, হে মহারাজ। পৃথিবীতে যত স্থান আছে, তাহার নাম ও রূপ লইয়া বাক্য ও মনের দ্বারা ভগবানের মায়াগুণবিভূতির সীমা লাভ করা কোনও পুরুষের পক্ষে দেবতার ন্যায় অনন্তকাল আয়ু পাইলেও অসম্ভব; অতএব আমি প্রধান ভাবে নাম, রূপ, পরিমাণ ও পরিচায়ক চিহ্ন লইয়া কতিপয় বিশেষ বিশেষ ভূমণ্ডলের বিষয়ই বিশেষ ভাবে বর্ণনা করিব (তাহাতে তুমি চিত্তক্ষোভ প্রাপ্ত হইও না)॥ ৪

শ্রীধরটীকা।—যা মায়া গুণবিভূতিস্তস্যাঃ। কাষ্ঠামন্তম্। রূপং সন্নিবেশঃ, লক্ষণং চিহ্নম্॥ ৪

অন্বয়ঃ।—[অথ প্রথমতঃ স্বাধিষ্ঠানস্য প্রথমোপস্থিতস্য জম্বুদ্বীপস্য বর্ণনামুপক্রমতে যো বায়মিত্যাদিনা] যো বা অয়ং (স্বাধিষ্ঠানতয়া প্রত্যক্ষমুপলভ্যমান ইত্যর্থঃ) কুবলয়কমলকোশাভ্যন্তরকোশঃ (কুবলয়ং ভূমণ্ডলম্ তদেব কমলং পদ্মং তস্য কোশাঃ কোশস্থানীয়াঃ সপ্তদ্বীপাঃ, তেষু অভ্যন্তরকোশঃ অভ্যন্তরবর্ত্তিকোশসদৃশঃ) নিযুতযোজনবিশালঃ (নিযুতসংখ্যকযোজনপরিমাণেন লক্ষযোজনপরিমাণেন বিশালঃ সুবিস্তৃতঃ) যথা পুষ্করপত্রং (পদ্মদলং) [তথা] সমবর্ত্তুলতাযুক্তঃ ভবতীতি শেষঃ) ॥ ৫

মূলানুবাদ।—এই যে জম্বুদ্বীপ দেখিতেছ, ইহা ভূমণ্ডলরূপ কমলের কোশস্থানীয় সপ্তদ্বীপের অভ্যন্তরবর্ত্তী কোশস্বরূপ; ইহা লক্ষযোজন পর্য্যন্ত বিস্তৃত এবং পদ্মদলের ন্যায় ইহা সমবর্ত্তুল ॥ ৫

শ্রীধরটীকা।—কুবলয়ং ভূমণ্ডলং, তদেব কমলং তস্য কোশাঃ সপ্ত দ্বীপাঃ, তেষু অভ্যন্তরকোশঃ প্রথমো জম্বুদ্বীপঃ নিযুতযোজনবিশালঃ লক্ষযোজনবিস্তীর্ণঃ ॥ ৫

অন্বয়ঃ।—[তত্র জম্বুদ্বীপে বর্ষাণাং নির্দ্দেশমাহ যস্মিন্ ইত্যাদিনা।] যস্মিন্ (জম্বুদ্বীপে) নবযোজনসহস্রায়ামাণি (নবযোজনসহস্রাণি যাবৎ প্রত্যেকং আয়ামঃ বিস্তৃতিঃ পরিণাহো যেষাং তথাভূতানি, নবযোজনসহস্রপর্য্যন্তং বিস্তৃতিং গতানি) অষ্টভিঃ মর্য্যাদাগিরিভিঃ (সীমাপর্ব্বতৈঃ অষ্টভিঃ কুলাচলৈরিত্যর্থঃ) সুবিভক্তানি (বিভাগং প্রাপ্তানি) নব বর্ষাণি ভবন্তি [অত্র বর্ষাণাম্ আয়ামগতো বিশেষঃ স্বামিটীকায়াং দ্রষ্টব্যঃ। বর্ষাণাং নির্দ্দেশঃ অন্যত্র অনুসন্ধেয়ঃ) ॥ ৬

মূলানুবাদ।—যে জম্বুদ্বীপে ইলাবৃত প্রভৃতি নয়টি বর্ষ বর্তমান আছে, ঐ বর্ষগুলি প্রত্যেকটী (ভদ্রাশ্ব ও কেতুমাল বর্ষ ভিন্ন) নবযোজনসহস্র পর্য্যন্ত সুবিস্তৃত। এই জম্বুদ্বীপে আটটি মর্য্যাদা পর্ব্বত বা কুলাচল আছে, উহা দ্বারা নয়টী বর্ষ সম্যক্ বিভক্ত রহিয়াছে ॥ ৬

শ্রীধরটীকা।—নবযোজনসহস্রং প্রত্যেকম্ আয়ামো যেষাম্। আয়ামোঽত্র বিস্তারঃ। এতচ্চ ভদ্রাশ্ব

এষাং মধ্যে ইলাবৃতং নামাভ্যন্তরবর্ষং যস্য নাভ্যামবস্থিতঃ সর্ব্বতঃ সৌবর্ণঃ কুলগিরিরাজো মেরুর্দ্বীপায়ামসমুন্নাহঃ কর্ণিকাভূতঃ কুবলয়কমলস্য মূর্দ্ধনি দ্বাত্রিংশৎসহস্রযোজনবিততো মূলে ষোড়শসাহস্রং তাবতান্তর্ভূম্যাং প্রবিষ্টঃ॥ ৭

উত্তরোত্তরেণেলাবৃতং নীলঃ শ্বেতঃ শৃঙ্গবানিতি ত্রয়ো রম্যকহিরণ্ময়কুরূণাং বর্ষাণাং মর্য্যাদাগিরয়ঃ প্রাগায়তা উভয়তঃ ক্ষারোদাবধয়ো দ্বিসহস্রযোজনপৃথব একৈকশঃ পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাদুত্তর উত্তরো দশাংশাধিকাংশেন দৈর্ঘ্য এব হ্রসন্তি॥ ৮

কেতুমালব্যতিরেকেণ দ্রষ্টব্যম্; তয়োশ্চতুস্ত্রিংশদ্‌যোজনসহস্রায়ামত্বাৎ। কেচিৎ তু নীলনিষধয়োঃ সংলগ্নাগ্রয়োঃ সমুদ্রপ্রবেশমঙ্গীকৃত্য তয়োরপি মধ্যে সঙ্কুচিতত্বেন নবসহস্রায়ামত্বং সম্পাদয়ন্তি। সন্নিবেশস্তু বায়ুনোক্তঃ—"ধনুর্ব্বৎ সংস্থিতে জ্ঞেয়ে দ্বে বর্ষে দক্ষিণোত্তরে। দীর্ঘাণি তত্র চত্বারি চতুরস্রমিলাবৃতম্॥" ইতি॥ ৬

অন্বয়ঃ।—[ তত্র ইলাবৃতং বর্ষং বিশেষেণ বর্ণয়তি এষামিত্যাদিনা ] এষাং ( বর্ষাণাং ) মধ্যে ইলাবৃতং নাম অভ্যন্তরবর্ষং ( মধ্যবর্ত্তিবর্ষম্ অস্তীতি শেষঃ ) যস্য ( ইলাবৃতবর্ষস্য ) নাভ্যাং ( মধ্যভাগে নাভিস্থানে ) অবস্থিতঃ সর্ব্বতঃ ( সর্ব্বেষংশেষু ) সৌবর্ণঃ ( সুবর্ণময়ঃ ) দ্বীপায়ামসমুন্নাহঃ ( দ্বীপস্য আয়ামঃ বিস্তৃতিঃ লক্ষযোজনপ্রমাণঃ পরিণাহ ইত্যর্থঃ, তাবান্ সমুন্নাহঃ ঔন্নত্যং যস্য তথাভূতঃ; দ্বীপপরিমাণেন যাবদেব আয়তঃ তাবদেব সমুন্নতোঽপীত্যর্থঃ ) কুবলয়কমলস্য ( ভূমণ্ডলরূপস্য পদ্মস্য ) কর্ণিকাভূতঃ ( কর্ণিকাস্থানীয়ঃ ) মূর্দ্ধনি ( শিখরে ) দ্বাত্রিংশৎসহস্রযোজনবিততঃ ( দ্বাত্রিংশৎ সহস্রাণি যোজনানি ব্যাপ্য বিততঃ প্রাপ্তপরিণাহঃ ) মূলে ( অধোভাগে ) ষোড়শসাহস্রং ( ষোড়শসহস্রযোজনপর্য্যন্তং বিতত ইতি শেষঃ ) তাবতা ( ষোড়শসাহস্রপরিমাণেন ) অন্তর্ভূম্যাং ( ভূমেরভ্যন্তরে ) প্রবিষ্ট কুলগিরিরাজঃ ( কুলশৈলশ্রেষ্ঠঃ ) মেরুঃ ( সুমেরুঃ অস্তীতি শেষঃ )॥ ৭

মূলানুবাদ।—ঐ বর্ষসমূহের মধ্যে ইলাবৃতনামে যে অভ্যন্তরবর্ষ বর্ত্তমান আছে, উহার নাভিস্থানে ( মধ্যভাগে ) কুলাচলগণের শ্রেষ্ঠ সুমেরু পর্ব্বত আছে। তাহার সকল অংশই সুবর্ণময়। এই দ্বীপের যত পরিমাণ, সেই পরিমাণে অর্থাৎ লক্ষযোজন পরিমাণে উহার বিস্তৃতি ও ঔন্নত্য। উহা ভূমণ্ডলরূপ কমলের কর্ণিকস্থানীয়। উহার শিখর দ্বাত্রিংশৎ যোজন পর্য্যন্ত বিস্তৃত। উহার মূলদেশ ষোড়শসহস্র যোজন এবং ভূমির অভ্যন্তরে ষোড়শসহস্র যোজনই আবার উহা অধোভাগে প্রোথিত ( ইহা পুরাণে দেখিতে পাওয়া যায় )॥ ৭

শ্রীধরটীকা।—নাভ্যাং মধ্যে। দ্বীপস্যায়ামো লক্ষযোজনপ্রমাণস্তাবান্ সমুন্নাহ উচ্ছ্রায়ো যস্য। মূঃ ষোড়শযোজনসহস্রং বিততঃ। তাবতা ষোড়শযোজনসহস্রমানেন চতুরশীতিযোজনসহস্রমানেন চ বহির্দৃশ্যতে। তথা চ বিষ্ণুপুরাণম্—চতুরশীতিসাহস্রৈর্যোজনৈরস্য চোচ্ছ্রয়ঃ। প্রবিষ্টঃ ষোড়শাধস্তাদ্দ্বাত্রিংশন্মূর্দ্ধ্নি বিস্তৃতঃ। মূলে ষোড়শসাহস্রো বিস্তারস্তস্য ভূভৃতঃ। এবং লক্ষযোজনোন্নাহঃ॥ ৭

অন্বয়ঃ।—ইলাবৃতং ( তদাখ্যং পূর্ব্বোক্তং বর্ষম্ ) উত্তরোত্তরেণ ( ক্রমেণোত্তরস্যাং দিশি সন্নিহিতস্থান এব, উত্তরোত্তরেণেতি এন-প্রত্যয়ান্তত্বাৎ ইলাবৃতমিতি কর্ম্মপ্রবচনীয়দ্বিতিয়া ) নীলঃ শ্বেতঃ শৃঙ্গবান্ ইতি নিরুক্তনামানঃ ) প্রাগায়তাঃ ( পূর্ব্বতো দীর্ঘাঃ ) উভয়তঃ ক্ষারোদাবধয়ঃ ( ক্ষারোদঃ লবণসমুদ্রঃ স এব অবধির্যেষাং তথাভূতাঃ, লবণোদধিপর্য্যন্তগা ইত্যর্থঃ ) দ্বিসহস্রযোজনপৃথবঃ ( দ্বিসহস্রযোজনং যাবৎ পৃথবঃ বিস্তৃতিমন্তঃ দ্বিসহস্রযোজনমানেন সুবিস্তীর্ণা ইত্যর্থঃ ) ত্রয়ঃ রম্যকহিরণ্ময়কুরূণাং ( রম্যকাদিবর্ষাণাং ) মর্য্যাদাগিরয়ঃ ( সীমাপর্ব্বতাঃ )

এবং দক্ষিণেনেলাবৃতং নিষধো হেমকূটো হিমালয ইতি প্রাগায়তা যথা নীলাদয়োঽযুত-যোজনোৎসেধা হরিবর্ষ-কিম্পুরুষ ভারতানাং যথাসংখ্যম্ ॥ ৯

তথৈবেলাবৃতমপরেণ পূর্ব্বেণ চ মাল্যবদ্গন্ধমাদনাবানীলনিষধাযতৌ দ্বিসহস্রং পপ্রথতুঃ কেতুমালভদ্রাশ্বয়োঃ সীমানং বিদধাতে ॥ ১০

একৈকশঃ পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাৎ উত্তর উত্তরে দশাংশাধিকাংশেন (দশাংশাৎ ঈষদধিকোঽংশঃ তেন) দৈর্ঘ্য এব হ্রসন্তি (হ্রাসং গচ্ছন্তি, ন তু পৃথুত্বে উচ্চত্বে ইতি ভাবঃ) ॥ ৮

মূলানুবাদ।—সেই ইলাবৃত বর্ষের উত্তরভাগে উত্তরাদি ক্রমে যে তিনটি নীল, শ্বেত ও শৃঙ্গবান্ নামক রম্যক, হিরণ্ময় ও কুরুবর্ষের সীমাপর্ব্বত আছে, উহারা পূর্ব্বাংশে বিস্তৃত এবং উভয় দিকে লবণোদধি পর্য্যন্ত সীমা লাভ করিয়াছে। উহাদের বিস্তার দ্বিসহস্র যোজন। উহার একটির পূর্ব্ব পূর্ব্ব হইতে উত্তরবর্ত্তীটি দশাংশ অপেক্ষা ঈষৎ অধিকাংশে দৈর্ঘ্যে হ্রস্ব হইয়াছে ॥ ৮

শ্রীধরটীকা।—উত্তরোত্তরেণেলাবৃতম্, ইলাবৃতস্য উত্তরোত্তরতঃ ক্রমেণ নীলাদয়স্ত্রয়ো মর্য্যাদাগিরয়ঃ প্রাগায়তাঃ পূর্ব্বতো দীর্ঘাঃ। ক্ষারোদ এবাবধির্যেষাম্। দ্বিসহস্রযোজনবিস্তীর্ণাঃ। দশাংশাদীষদধিকো যোঽংশস্তেন দৈর্ঘ্য এব হ্রসন্তি, ন তু উচ্চত্বে পৃথুত্বে বা। যথোক্তং বিষ্ণুপুরাণে—লক্ষপ্রমাণৌ দ্বৌ মধ্যে দশহীনাস্তথাঽপর ইতি এতচ্চ স্থূলদৃষ্ট্যৈবোক্তং তয়োরপি যথাবন্মধ্যে সত্ত্বাভাবেন লক্ষপ্রমাণত্বাভাবাৎ ॥ ৮

অন্বয়ঃ।—[ইলাবৃতস্য উত্তরাংশং ব্যাখ্যায় দক্ষিণাংশমাহ এবমিত্যাদিনা] এবং (যথা পূর্ব্বমুক্তং তথা) ইলাবৃতং (বর্ষং) দক্ষিণেন (ইলাবৃতস্য দক্ষিণভাগ ইত্যর্থঃ) যথা নীলাদয়ঃ (ইলাবৃতস্য উত্তরাংশে যথাক্রমং যথা নীলাদিশৈলানাং সন্নিবেশস্তথেত্যর্থঃ) প্রাগায়তাঃ (পূর্ব্বায়তাঃ) নিষধঃ হেমকূটঃ হিমালয় ইতি (এতদাখ্যাঃ) অযুতযোজনোৎসেধাঃ (দশসহস্রযোজনসমুন্নতাঃ) হরিবর্ষ-কিম্পুরুষ ভারতানাং (হরিবর্ষস্য কিম্পুরুষবর্ষস্য তথা ভারতবর্ষস্য) যথাসংখ্যং [মর্য্যাদাগিরয় ইতি শেষঃ] [তথা হি হরিবর্ষস্য নিষধঃ, কিম্পুরুষস্য হেমকূটঃ, ভারত-বর্ষস্য চ হিমালয় ইত্যেতে প্রত্যেকং মর্যাদাগিরয় ইতি ভাবঃ] ॥ ৯

মূলানুবাদ।—এইরূপ ইলাবৃত বর্ষের দক্ষিণদিকে নিষধ, হেমকূট ও হিমালয় নামে তিনটী পর্ব্বত আছে, উহাও নীল প্রভৃতি পূর্ব্বোক্ত কুলপর্ব্বতের ন্যায় পূর্ব্বায়ত এবং উহার ঔন্নত্য অযুত যোজন পর্য্যন্ত। উহার এক একটি যথাক্রমে হরিবর্ষ, কিম্পুরুষবর্ষ ও ভারতবর্ষের কুলপর্ব্বত। (অর্থাৎ নিষধ হরিবর্ষের, হেমকূট কিম্পুরুষ-বর্ষের ও হিমালয় ভারতবর্ষের কুলপর্ব্বত) ॥ ৯

শ্রীধরটীকা।—অযুতযোজন উৎসেধ উচ্ছ্রায়ো যেষাম্। অয়ঞ্চোৎসেধো নীলাদীনামপি দ্রষ্টব্যঃ, নীলাদি-পৃথুত্বৈষমপি দ্রষ্টব্যম্। যথাসংখ্যং মর্য্যাদাগিরয় ইতি শেষঃ ॥ ৯

অন্বয়ঃ।—[অথ ইলাবৃতস্য পূর্ব্বপশ্চিমদিক্‌সংস্থিতিমাহ তথৈবেত্যাদিনা] তথৈব ইলাবৃতং (বর্ষম্) অপরেণ (পশ্চিমেন) পূর্ব্বেণ চ (অপরপূর্ব্বশব্দাবেন-প্রত্যয়ান্তৌ) আনীলনিষধায়তৌ (নীলঃ নিষধশ্চ তৌ কুল-পর্ব্বতৌ পূর্ব্বোক্তৌ তাভ্যাম্ আ তৎপর্য্যন্তম্ আয়তৌ বিস্তৃতৌ, তথা হি উত্তরতো নীলপর্ব্বতপর্য্যন্তং দক্ষিণতশ্চ নিষধ-পর্ব্বতপর্য্যন্তমায়তৌ ইত্যর্থঃ) মাল্যবদ্‌-গন্ধমাদনৌ (মাল্যবান্ গন্ধমাদনশ্চ পর্ব্বতাবিত্যর্থঃ) দ্বিসহস্রং (দ্বিসহস্র-যোজনপর্য্যন্তং) পপ্রথতুঃ (প্রথিমানং গতবন্তৌ, সুবিস্তীর্ণাবিতি যাবৎ) [তৌ চ] কেতুমালভদ্রাশ্বয়োঃ (তদা-খ্যয়োঃ বর্ষয়োঃ) সীমানং বিদধাতে ॥ ১০

মূলানুবাদ।—ঐরূপ ইলাবৃতবর্ষের সন্নিহিত পশ্চিম ও পূর্ব্বভাগে যথাক্রমে মাল্যবান্ ও গন্ধমাদন পর্ব্বত

মন্দরো মেরুমন্দরঃ সুপার্শ্বঃ কুমুদ ইত্যযুতযোজনবিস্তারোন্নাহা মেরোশ্চতুর্দ্দিশমবষ্টম্ভগিরয় উপক্লৃপ্তাঃ॥১১

চতুর্ষ্বেতেষু চূত-জম্বূ-কদম্ব-ন্যগ্রোধাশ্চত্বারঃ পাদপপ্রবরাঃ পর্ব্বতকেতব ইবাধিসহস্রযোজনোন্নাহাস্তাবদ্বিটপবিততয়ঃ শতযোজনপরিণাহাঃ॥ ১২

বর্ত্তমান, ঐ পর্ব্বত দুইটী উত্তরদিকে নীল পর্ব্বত ও দক্ষিণদিকে নিষধ পর্ব্বত পর্য্যন্ত বিস্তৃত। উহা দ্বিসহস্রযোজন বিস্তার লাভ করিয়াছে। এই দুইটী কেতুমাল ও ভদ্রাশ্ববর্ষের সীমা বিধান করিতেছে॥ ১০

শ্রীধরটীকা।—আনীলনিষধায়তৌ উত্তরতো নীলপর্য্যন্তং দক্ষিণতো নিষধপর্য্যন্তঞ্চ দীর্ঘৌ। পৃথুতঃ বিস্তীর্ণৌ ভবতঃ। তাবেব কেতুমালভদ্রাশ্বয়োর্বর্ষয়োঃ সীমানং কুর্ব্বাতে। নন্বেবং সতি পূর্ব্বাপররেখায়ামিলাবৃতবেষ্টিতো মেরুর্মধ্যে, ততঃ পূর্ব্বাপরতো গিরিদ্বয়ং বর্ষদ্বয়ঞ্চ, নাতঃ পরং কিঞ্চিদস্তি, দক্ষিণোত্তররেখায়াস্তু তথৈব ইলাবৃতবেষ্টিতো মধ্যে মেরুঃ, উভয়তস্ত্রীণি ত্রীণি বর্ষাণি গিরয়শ্চ ষট্, তৎ কথং সর্ব্বতো লক্ষপ্রমাণত্বং জম্বুদ্বীপস্য? উচ্যতে;—মেরোঃ ষোড়শসহস্রাণি, সর্ব্বতঃ স্থিতত্বাৎ ইলাবৃতস্যাষ্টাদশ, অন্যেষাং বর্ষাণাং চতুঃপঞ্চাশৎ, গিরীণাং বর্ষাণাং দ্বাদশ ইত্যেবং দক্ষিণোত্তররেখায়াং তাবল্লক্ষম। পূর্ব্বাপররেখায়ামপি সমেরোরিলাবৃতস্য চতুস্ত্রিংশৎ, শেষাণি দ্বিষষ্টিসহস্রাণি পূর্ব্বাপরবর্ষয়োরাসমুদ্রং দৈর্ঘ্যে দ্রষ্টব্যানি, অতো ন বিরোধঃ॥ ১০

অন্বয়ঃ।—[অথ সুমেরোশ্চতুর্দ্দিশমবর্ত্তিষ্ঠমানানাং গিরীণাং নির্দ্দেশমাহ মন্দর ইত্যাদিনা] মেরোঃ (সুমেরুপর্ব্বতস্য) চতুর্দ্দিশম্ (সমন্ততঃ চতসৃষু দিক্ষু ইত্যর্থঃ) মন্দরঃ মেরুমন্দরঃ সুপার্শ্বঃ কুমুদঃ ইতি (এতদাখ্যাঃ) অযুতযোজনবিস্তারোন্নাহাঃ (অযুতযোজনং ব্যাপ্য বিস্তারঃ উন্নাহঃ পরিণাহঃ ঔন্নত্যঞ্চ যেষাং তথাভূতাঃ, অযুতযোজনং যাবৎ বিস্তীর্ণাঃ তাবদেব সমুচ্ছ্রিতাশ্চ ইত্যর্থঃ) অবষ্টম্ভগিরয়ঃ (অবষ্টম্ভপর্ব্বতাঃ) উপক্লৃপ্তাঃ (বিহিতাঃ বিধাত্রেতি শেষঃ) [অত্র মেরোরবষ্টম্ভতয়া পূর্ব্বপশ্চিমপর্ব্বতয়োঃ দক্ষিণোত্তরবিস্তারত্বং দক্ষিণোত্তরপর্ব্বতয়োশ্চ পূর্ব্বাপরবিস্তারত্বং প্রতিপত্তব্যম্, অন্যথা সর্ব্বতো দশযোজনসহস্রবিস্তারাঙ্গীকারে ইলাবৃতবিলোপাৎ পূর্ব্বেণেলাবৃতমুপপ্লাবয়তীত্যাদিকং ধ্যেয়ম্]॥ ১১

মূলানুবাদ।—সুমেরু পর্ব্বতের চতুর্দ্দিকে মন্দর, মেরুমন্দর, সুপার্শ্ব ও কুমুদনামে চারিটি অবষ্টম্ভ পর্ব্বত আছে, ঐ পর্ব্বতগুলির বিস্তার ও ঔন্নত্য অযুতযোজন পর্য্যন্ত॥ ১১

শ্রীধরটীকা।—অযুতযোজনপ্রমাণো বিস্তারোন্নাহৌ যেষাম্। বিস্তীর্ণমূর্দ্ধৌ। মেরোরবষ্টম্ভত্বাৎ পূর্ব্বপশ্চিমৌ গিরী দক্ষিণোত্তরবিস্তারৌ, দক্ষিণোত্তরৌ চ পূর্ব্বাপরবিস্তারৌ দ্রষ্টব্যৌ। সর্ব্বতো দশযোজনসহস্রবিস্তারাঙ্গীকারে তু ইলাবৃতলোপাৎ পূর্ব্বেণেলাবৃতমুপপ্লাবয়তীত্যাদিবিরোধঃ স্যাৎ॥ ১১

অন্বয়ঃ।—[অথ তেষাং মন্দরাদীনাং বৈশিষ্ট্যমাহ চতুর্ষু ইত্যাদিনা] এতেষু (অনন্তরোক্তেষু) চতুর্ষু (মন্দরাদিষু অবষ্টম্ভবর্ত্তেষু) পর্ব্বতকেতব ইব (পর্ব্বতানাং তেষাং কেতুভূতাঃ ধ্বজতুল্যা ইত্যর্থঃ) অধিসহস্রযোজনোন্নাহাঃ (সহস্রাধিকযোজনসমুচ্ছ্রায়াঃ) তাবদ্বিটপবিততয়ঃ (তাবতী তৎপরিমাণা বিটপানাং শাখানাং বিততিঃ বিস্তৃতির্যেষাং তথাভূতাঃ) শতযোজনপরিণাহাঃ (শতযোজনপর্য্যন্তং বিস্তৃতাঃ) চূতজম্বুকদম্বন্যগ্রোধাঃ (চূতঃ আম্রঃ, জম্বুঃ, কদম্বঃ, ন্যগ্রোধঃ বটঃ ইত্যেতে) চত্বারঃ পাদপপ্রবরাঃ (মহান্তো বৃক্ষাঃ, সন্তীতি শেষঃ) [তথা হি মন্দরপর্ব্বতে তাদৃশঃ আম্রবৃক্ষঃ, মেরুমন্দরে জম্বুবৃক্ষঃ, সুপার্শ্বে কদম্ববৃক্ষঃ, কুমুদে ন্যগ্রোধবৃক্ষ ইতি ভাবঃ]॥ ১২

মূলানুবাদ।—ঐ চারিটী পর্ব্বতে যথাক্রমে আম্র, জম্বু, কদম্ব ও বট এই চারিটী বৃক্ষ পর্ব্বতগুলির

নবস্বপি বর্ষেষু ভগবান্ নারায়ণো মহাপুরুষঃ পুরুষাণাং তদনুগ্রহায়াত্মব্যূহেনাত্মনাঽদ্যাপি সন্নিধীয়তে ॥ ১৪

বিটপিভিঃ) উপশুম্ভমানরুচিরকাননাশ্রমায়তনবর্ষগিরিদ্রোণীষু (উপশুম্ভমানানি শোভমানানি রুচিরাণি রম্যাণি বনানি যেষু তেষু আশ্রমায়তনেষু আশ্রমগৃহেষু তথা বর্ষগিরিদ্রোণীষু বর্ষাণাং যে গিরয়ঃ পর্ব্বতাঃ তেষাং দ্রোণীষু গহ্বরেষু ) তথা বিকচবিবিধনববনরুহামোদপ্রমুদিত-রাজহংস-কলহংস-জলকুক্কুট-কারণ্ডব-সারস-চক্রবাকাদিভিঃ (বিকচানি পুষ্পিতানি বিবিধানি নানাপ্রকারাণি যানি নববনরুহাণি নূতননীরজানি অথবা বিকচাঃ বিবিধাঃ যে নববনরুহাঃ নবীনাঃ বৃক্ষলতাদয়ঃ বনজাতপদার্থাঃ, তেষাম্ আমোদৈঃ সৌরভৈঃ প্রমুদিতাঃ প্রকৃষ্টমানন্দং প্রাপ্তাঃ যে রাজহংসাঃ কলহংসাঃ, জলকুক্কুটাঃ কারণ্ডবাঃ, সারসাঃ, চক্রবাকাদয়শ্চ তৈঃ) [তথা] মধুকরনিকরাকৃতিভিঃ (মধুকরনিকরাণাং ভ্রমরসমূহানাম্ আকৃতিভিঃ জাতিবিশেষৈঃ, তাদৃশাকারবিশিষ্টৈর্ব্বা প্রাণিবিশেষৈরিত্যর্থঃ) উপকূজিতেষু (মুখরেষু) অমলজলাশয়েষু (বিমলজলস্থলেষু) জলক্রীড়াদিভিঃ (সলিলকেলিপ্রভৃতিভিঃ) বিচিত্রবিনোদৈঃ (বিচিত্ররূপবিনোদসাধনৈঃ) সুললিতসুরসুন্দরীণাং (সুললিতাঃ কমনীয়ভাবাঃ যাঃ সুরসুন্দর্য্যঃ দেবাঙ্গনাঃ তাসাং) কামকলিলবিলাসহাসলীলাবলোকাকৃষ্টমনোদৃষ্টয়ঃ (কামকলিলাঃ কামেন পরিব্যাপ্তাঃ কামভাববহুলা ইত্যর্থঃ, যে বিলাসাঃ হাসাঃ লীলাবলোকাঃ সলীলদৃষ্টিপাতাশ্চ তৈঃ আকৃষ্টে মনো দৃষ্টিশ্চ যেষাং তথাভূতাঃ সন্তঃ) স্বৈরং (স্বচ্ছন্দং যথা স্যাৎ তথা) বিহরন্তি (বিহারং কুর্ব্বন্তি)। [তথা হি যাবন্তি সকামানাং জীবানাং সুখসাধনানি বস্তূনি কামনাবিষয়তামুপগচ্ছন্তি তানি সর্ব্বাণ্যেব তদধিবাসবাসিনো নিরাবাধং ভোক্তুমলং ভবন্তীতি ভাবঃ]॥ ১৩

**মূলানুবাদ**।—যে-বর্ষসমূহে দেবপতিগণের শ্রেষ্ঠসেবকবৃন্দ তাঁহাদিগের নানাপ্রকারে সেবা সম্মানাদি করিয়া থাকে, সকল ঋতুসম্বন্ধীয় কুসুমশ্রেণী, ফল ও পল্লবের শোভায় যে সকল বিটপীর সংলগ্ন লতা ও শাখা অত্যন্ত নতভাব ধারণ করিয়াছে, সেই সকল পাদপ দ্বারা শোভিত রম্য কাননের দ্বারা সুন্দর আশ্রমস্থিত ও বর্ষগিরির গহ্বর সমূহে এবং প্রস্ফুটিত বিবিধ নবীন পদ্ম ও পাদপাদিজাত পুষ্পের সৌরভে অত্যন্ত প্রমুদিত রাজহংস, কলহংস, জলকুক্কুট, কারণ্ডব, সারস ও চক্রবাক প্রভৃতির এবং ভ্রমরসমূহের শব্দে মুখরিত অমল জলাশয়সমূহে জলকেলি প্রভৃতি বিচিত্র বিনোদসাধন ক্রিয়া সহকারে রমণীয় সুরললনাগণের কামভাবযুক্ত বিলাস, হাস্য ও সলীল দৃষ্টিপাতে আকৃষ্টচিত্ত আকৃষ্টচক্ষু হইয়া তাঁহারা স্বচ্ছন্দ ভাবে বিহার করিয়া থাকেন॥ ১৩

**শ্রীধরটীকা**।—যত্র হ যেষু হি বর্ষেষু দেবপতয়ঃ স্বৈঃ স্বৈঃ সেবকগণের্মুখ্যৈঃ কৃতমহোপচারাঃ সন্তঃ স্বৈরমুং বিহরন্তীত্যন্বয়ঃ। কেষু স্থানেষু? সর্ব্বেষু ঋতুষু কুসুমস্তবকাদীনাং শ্রিয়া সমৃদ্ধ্যা অত্যন্তং নম্যমানা বিটপাস্তদাশ্রিতা লতাশ্চ যেষু তৈর্বিটপিভিঃ উপশুম্ভমানানি রুচিরাণি কাননানি যেষু তেষু আশ্রমায়তনেষু বর্ষগিরিদ্রোণীষু চ। তথা অমলেষু জলাশয়েষু চ, বিকচানি বিকাসীনি বিবিধানি নবানি চ যানি বনরুহাণি নীরজানি তেষামামোদেন প্রমুদিতৈঃ রাজহংসাদিভিঃ মধুকরনিকরাণাঞ্চ আকৃতিভির্জাতিবিশেষৈরুপকূজিতেষু। কামেন কলিলৈঃ ক্ষুভিতৈর্বিলাসহাসাদিভিরাকৃষ্টং মনো দৃষ্টিশ্চ যেষাং তে॥ ১৩

অন্বয়ঃ—[অথ তেষু পূর্ব্বোক্তেষু নবস্বেব বর্ষেষু ভগবত উপাস্যভূতস্য স্বীয়মূর্ত্তিদ্বারেণ সন্নিধিমাহ নবস্বপীত্যাদিনা] নবস্বপি বর্ষেষু (পূর্ব্বোক্তেষু নবসংখ্যকেষেব ভারতাদিবর্ষেষু ইত্যর্থঃ) [স্থিতানামিতি শেষঃ] পুরুষাণাং তদনুগ্রহায় (স বক্ষ্যমাণঃ অনুগ্রহঃ প্রসাদঃ তস্মৈ, বক্ষ্যমাণরূপপ্রসাদাদিবিধানায় ইত্যর্থঃ) ভগবান্ মহাপুরুষঃ নারায়ণঃ আত্মব্যূহেন (স্বীয়স্বরূপসমূহেন প্রতিমাসু প্রাকট্যং গতেন স্বীয়রূপসন্তানেন ইত্যর্থঃ) অদ্যাপি

ইলাবৃতে তু ভগবান্ ভব এক এব পুমান্ ন হ্যন্যস্তত্রাপরো নির্ব্বিশতি ভবান্যাঃ শাপনিমিত্তজ্ঞঃ। যৎ প্রবেক্ষ্যুঃ স্ত্রীভাবস্তৎ পশ্চাদ্বক্ষ্যামঃ ॥ ১৫

ভবানীনাথৈঃ স্ত্রীগণার্ব্বুদসহস্রৈরবরুধ্যমানো ভগবতশ্চতুর্ম্মূর্ত্তের্মহাপুরুষস্য তুরীয়াং তামসীং মূর্ত্তিং প্রকৃতিমাত্মনঃ সঙ্কর্ষণসংজ্ঞামাত্মসমাধিরূপেণ সন্নিধাপ্যৈতদভিগৃণন্ ভব উপধাবতি ॥ ১৬

(বহুকালাতিক্রমেঽপি) সন্নিধীয়তে (সন্নিহিতো ভবতি)। [অত্র উপাস্যদেবতাবর্ষেষু ভগবন্মূর্ত্তয়ঃ প্রায়ঃ প্রতিমারূপ এব জ্ঞেয়া ইতি বিশ্বনাথস্বরসম্]। ১৪

মূলানুবাদ।—উক্ত নয়টী বর্ষেই পুরুষগণের প্রতি বক্ষ্যমাণরূপ অনুগ্রহ বিধানের জন্য ভগবান্ মহাপুরুষ নারায়ণ প্রতিমায় প্রকট নিজমূর্ত্তিসমূহ দ্বারা বহুকালাতিক্রমেও সন্নিহিত রহিয়াছেন। (সেই মূর্ত্তির পূজা করিলেই ভগবান প্রসন্ন হয়েন)॥ ১৪

অন্বয়ঃ।—[অথ ইলাবৃতস্য বিলক্ষণং বৈশিষ্ট্যমাহ ইলাবৃত ইত্যাদিনা; ইলাবৃতে তু (বর্ষে) ভগবান্ ভবঃ (শঙ্করঃ) একঃ এব পুমান্ (এক এব পুরুষঃ), ভবান্যাঃ (পার্ব্বত্যাঃ) শাপনিমিত্তজ্ঞঃ (শাপনিমিত্তং শাপস্য কারণং জানাতি যঃ তাদৃশঃ) অপরঃ (অধমঃ) অন্যঃ (অপরঃ পুমান্) তত্র (তস্মিন্ ইলাবৃতে বর্ষে) ন হি নির্বিশতি (প্রবিশতি)। প্রবেক্ষ্যুঃ (তত্র অজ্ঞানেন প্রবেশকর্ত্তুঃ) যৎ স্ত্রীভাবঃ (স্ত্রীত্বং) তৎ পশ্চাৎ (নবমস্কন্ধে) বক্ষ্যামঃ। [নবমস্কন্ধ এবাস্য বিষয়স্য বিশেষবিবরণাৎ অত্র উদ্দেশমাত্রং ক্রিয়তে ন তু বিশ্লেষণমপীতি জ্ঞেয়ম্]॥ ১৫

মূলানুবাদ।—কিন্তু ইলাবৃত বর্ষে ভগবান্ শঙ্করই একমাত্র পুরুষ আছেন। যিনি ভবানীর শাপের কারণ জানেন, এমন কোনও অন্য অধম ব্যক্তি নাই যে, তিনি উহা জানিয়াও ঐ স্থানে প্রবেশ করেন। সেই স্থানে (না জানিয়া) প্রবেশ করিলে তাহার যে স্ত্রীত্ব প্রাপ্তি হয়, ইহা পরে (নবম স্কন্ধে) বিশেষ করিয়া বলিব॥ ১৫

শ্রীধরটীকা।—নবস্বপি বর্ষেষু যে পুরুষাস্তেষাং তদনুগ্রহায় স চাসৌ বক্ষ্যমাণোঽনুগ্রহশ্চ তদর্থম্ আত্মতত্ত্বব্যূহেন স্বমূর্ত্তিসমূহেন সন্নিধীয়তে বর্ত্ততি॥ ১৪॥ অপরোঽর্ব্বাচীনঃ। পশ্চাৎ নবমস্কন্ধে॥ ১৫

অন্বয়ঃ।—[অথ তত্র ভবস্য ব্যবহারমাহ ভবানীত্যাদিনা] ভবঃ (শঙ্কর) [তত্র] ভবানীনাথৈঃ (ভবানী ভবস্য পত্নী পার্ব্বতী সৈব নাথা স্বামিনী যেষাং তথাভূতৈঃ ভবান্যা অনুগতৈরিত্যর্থঃ) স্ত্রীগণার্ব্বুদসহস্রৈঃ (স্ত্রীগণানাম্ অর্ব্বুদসহস্রৈঃ সহস্রার্ব্বুদসংখ্যকস্ত্রীগণৈরিত্যর্থঃ) অবরুধ্যমানঃ (উপসেব্যমানঃ) ভগবতঃ চতুর্মূর্ত্তেঃ (সঙ্কর্ষণাদিমূর্ত্তিচতুষ্টয়শালিনঃ) মহাপুরুষস্য তুরীয়াং (চতুর্থীং) তামসীং (তমোগুণবহুলাম্) আত্মনঃ প্রকৃতিং (কারণং) সঙ্কর্ষণসংজ্ঞাং (সকলপ্রলয়ঙ্করসঙ্কর্ষণকারীত্বাৎ তথাভিধানাম্) মূর্ত্তিম্ আত্মসমাধিরূপেণ (আত্মনি ধ্যানরূপসমাধিবশেন) সন্নিধাপ্য (উপস্থাপ্য) এতৎ (বক্ষ্যমাণম্) অভিগৃণন্ (উচ্চারয়ন্) উপধাবতি॥ ১৬

মূলানুবাদ।—ঐ বর্ষে ভগবান্ শঙ্কর ও ভবানী, সহস্র অর্ব্বুদসংখ্যক অনুচরীগণ কর্ত্তৃক সুবেশিত হইয়া ভগবান্ চতুর্মূর্ত্তি মহাপুরুষের তমোগুণবহুল সংহারকারিণী আত্মার কারণীভূত সঙ্কর্ষণ নামক চতুর্থমূর্ত্তি আত্মসমাধি দ্বারা সন্নিহিত করিয়া বক্ষ্যমাণ বাক্য উচ্চারণ পূর্ব্বক ধাবিত হইতে থাকেন॥ ১৬

শ্রীধরটীকা—ভবানী নাথঃ স্বামিনী যেষাং তৈঃ স্ত্রীগণানাম্ অর্ব্বুদসহস্রৈঃ অবরুধ্যমানঃ সর্ব্বতঃ সেব্যমানঃ। আত্মনঃ প্রকৃতিং কারণম্। আত্মনি সমাধির্ধ্যানং যস্য তেন রূপেণ এতদ্বক্ষ্যমাণং মন্ত্রাদিকমভিগৃণন্ জপন্॥ ১৬

**শ্রীভাগবতভাবামৃতবর্ষিণী**।—পরমহংসাচার্য্য শ্রীশুকদেব ষোড়শাধ্যায়ে ব্রহ্মার পুরী ও অষ্টলোকপালগণের পুরীর নির্দ্দেশ করিয়া এই অধ্যায়ে আকাশ-গঙ্গা প্রভৃতির নির্দ্দেশ করিতে আরম্ভ করিলেন। সেই প্রসঙ্গে প্রথমতঃ আকাশগঙ্গার উৎপত্তি বর্ণনা করিতে গিয়া তিনি বলিলেন—হে পরমভাগবত পরীক্ষিৎ! তুমি সম্প্রতি যে নদীর তীরে মোক্ষকামী হইয়া রহিয়াছ, ইহার উৎপত্তি বৃত্তান্ত বড়ই রমণীয় এবং ইহার সহিত বর্ণিত ব্রহ্মপুরী প্রভৃতির ঘনিষ্ঠ সম্পর্ক আছে; অতএব ব্রহ্মপুরী প্রভৃতির বর্ণনা প্রসঙ্গে উহার বর্ণনাও কর্ত্তব্য বলিয়া তাহাও বর্ণনা করিতেছি, শ্রবণ কর।

বলি নামক অসুর যখন নিজপ্রভাবে সমস্ত দেবতাগণকে পরাভূত করিয়া স্বর্গের ইন্দ্রকে ভীতিবিহ্বল করিয়াছিল, তখন দেবতাদিগের মঙ্গলার্থী হইয়া ভগবান্ নারায়ণ কশ্যপের গৃহে বামনরূপে জন্মগ্রহণ করিলেন। যখনই এইরূপ কোনও অসুরাদি, দেবতা প্রভৃতির শক্তি লঘু করিয়া জগতের উপদ্রব উৎপাদন করিয়াছে, তখনই শ্রীভগবান্ কোনও না কোনও রূপে অবতীর্ণ হইয়া জগতের উপদ্রব প্রশান্ত করিয়াছেন। শ্রীভগবানের নিজ উক্তিতেও উহা সপ্রমাণ হইয়াছে, যথা—যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি ভারত। অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্॥ ঠিক সেই অনুসারেই শ্রীভগবান্ বলির প্রভাব খর্ব্ব করিবার জন্য বামনরূপ ধারণ করিয়া বলির যজ্ঞে উপস্থিত হইয়া ত্রিপাদপরিমিত ভূমি ভিক্ষা করিলেন, বলি মুগ্ধতাবশতঃ যেমন তাহা দিতে স্বীকৃত হইল, অমনি ভগবান্ তিনপাদ দ্বারা ত্রিভুবন আক্রমণ করিয়া বলিকে বদ্ধ করিয়া রাখিলেন। সেই সময়ে তাঁহার যে চরণকমল অন্তরীক্ষে আশ্রয় গ্রহণ করিতেছিল, সেই চরণের নখাঘাতে ঊর্দ্ধবর্ত্তী ব্রহ্মাণ্ড কটাহ বিদীর্ণ হইল এবং তাহা হইতে একটি পবিত্র জলধারা প্রবাহিত হইতে থাকিল, উহা এমনই পবিত্র যে, তাহার সংস্পর্শমাত্রে জগতের সর্ব্বপ্রকার পাপতাপাদি বিলীন হইতে লাগিল। তখন উহার জাহ্নবী বা ভাগীরথী প্রভৃতি নাম ছিল না, কারণ জহ্নুমুনি উহাকে পান করিবার পরই "জাহ্নবী" এই নাম হয় এবং ভগীরথ উহাকে পৃথিবীতে সঞ্চারিত করিবার পরই "ভাগীরথী" ইত্যাদি নাম হইয়াছিল। যখন ইহার প্রথম প্রকাশ হয় তখন ঐ সকল নামের হেতু উৎপন্ন হয় নাই বলিয়াই ঐ সকল তৎকালে উহার প্রতি প্রযুক্ত হইত না। সেই জলধারা অতিসুদীর্ঘকাল অতিক্রম করিয়া আকাশমার্গে অবতীর্ণ হইল। ভগবান্ বিষ্ণুর চরণনখরাঘাতেই উহা প্রকৃত হইয়াছিল বলিয়া উহার একটী সংজ্ঞা বিষ্ণুপাদোদ্ভবা। অন্তরীক্ষে শ্রীভগবান্ চরণবিন্যাস করিয়াছিলেন বলিয়া অন্তরীক্ষকে বিষ্ণুপদ নামে অভিহিত করা হয়।

ঐ জলধারার সহিত ভগবান্ বিষ্ণুর ভক্তোপাস্য চরণের অতি ঘনিষ্ঠ সম্পর্ক বলিয়াই পরমভগবদ্ভক্তগণ ঐ সলিলধারার পরম সমাদর করেন। রাজা উত্তানপাদের পুত্র ধ্রুব শ্রীভগবানের পরমভক্ত, তাঁহার মত ভাগবত ব্যক্তি প্রায়শঃ দৃষ্টিপথে পতিত হয় না। সেই পরমভাগবত ধ্রুবও শ্রীভগবানের প্রতি অসাধারণ ভক্তিযোগ অবলম্বন পূর্ব্বক ভাবমুগ্ধতা আশ্রয় করিয়া ঐ সলিলে ভক্তিপূর্ব্বক স্নান করিতেন, পানীয় পিপাসায় সেই জল পান করিতেন, নিয়মাভিষবে সেই জলকেই আশ্রয় করিতেন। তখন তাঁহার ভগবান্ নারায়ণের প্রতি উৎকণ্ঠাদিবশতঃ চক্ষু নিমীলিত হইত এবং নেত্রপথে ভক্তির অশ্রু আসিয়া এক অভিনব ভাবের অভিব্যক্তি করিয়া দিত ও তাঁহার শরীরে সাত্ত্বিকভাবসূচক রোমাঞ্চ প্রকাশ হইত। ক্রমে সপ্তর্ষিগণ যখন সেই জলধারার মাহাত্ম্য জানিতে পারিলেন, তখন তাঁহারাও সেই জলধারাকে ভক্তির চক্ষে দেখিতে লাগিলেন এবং তাহাতে স্নান, তাহারই জলপান এবং তাহারই সমীপে ভ্রমণাদি করিয়া আত্মাকে কৃতার্থ মনে করিতে লাগিলেন। মুমুক্ষু পুরুষ যেমন মুক্তিকে সর্ব্বোৎকৃষ্ট মনে করিয়া অন্য সকল বিষয় পরিত্যাগ করিয়া আত্মাকে পর্য্যন্ত ভুলিয়া সেই মুক্তিরই দিকে লক্ষ্য রাখে, সেইরূপ সপ্তর্ষিগণ এই জলধারা হইতেই সকল উত্তমফলের সিদ্ধি হইবে ভাবিয়া লৌকিক ও অলৌকিক সর্ব্ববিষয় পরিত্যাগ পূর্ব্বক তাহারই সেবা করিতে লাগিলেন, ও নিজ জটাজুটে ঐ সলিলধারা ধারণ করিয়া কৃতার্থ হইতে লাগিলেন। সপ্তর্ষিগণ আবহমানকাল এইরূপই করিয়া আসিতেছেন, কারণ যাহা সত্যভূত, তাহার উৎকর্ষ

চিরস্থায়ী, ঐ জলধারাকে যে সপ্তর্ষিগণ ঐরূপ উৎকৃষ্ট বুঝিয়াছিলেন, উহা অযথার্থ বোধ নহে; বাস্তবিকই ঐ জলধারার ঐরূপ গুণ আছে, তাঁহারা অপকৃষ্টকে উৎকৃষ্ট বলিয়া ধারণা করেন নাই, কাজেই কিছুদিন পরে ঐ জলধারা অপকৃষ্ট বুঝিয়া ত্যাগ করিতে হইল না, উহার সেবাজনিত অপূর্ব্ব বল পাইয়া তাহার উৎকর্ষবোধ আরও দৃঢ় হইল, এইজন্যই আজ পর্য্যন্ত তাঁহারা ঠিক পূর্ব্বরূপেই উহার সেবায় পরাঙ্মুখ হয়েন নাই। ঐ জলধারার সেবাপ্রভাবে আত্মার অনপহতপ্রভাব ভগবদ্ভক্তির আবির্ভাব হয়, সপ্তর্ষিগণেরও তাহাই হইল, তাঁহারা অসাধারণ ভগবদ্ভক্তি লাভ করিয়া মোহমুক্ত হইলেন।

ঐ জলধারা আসিয়া ক্রমে মেরুশিখরস্থিত ব্রহ্মভবনে পতিত হইয়া চারিটি ধারায় বিভক্ত হইল এবং ঐ চারিটি ধারার চারিটি নাম হইল, যথা—সীতা, অলকনন্দা, বংক্ষু ও ভদ্রা। ঐ চারিটি ধারার মধ্যে কোন্টি কোন্ দিক্ দিয়া সমুদ্রে যাইয়া মিলিয়াছে, কোন্টী দ্বারা কোন্ দেশ পবিত্র হইয়াছে, সেই সমস্ত বিষয় পূর্ব্বোক্ত মূলানুবাদ সমূহ আলোচনা করিলে সুস্পষ্ট উপলব্ধি হইবে।

এই ত গেল গঙ্গার কথা, এইরূপ আরও অনেক নদ ও নদী মেরুপ্রভৃতি পর্ব্বতের শিখর হইতে উৎপন্ন হইয়াছে; উহারা বহুসংখ্যক, কিন্তু উহাদের বৈশিষ্ট্য গঙ্গার পূত জলধারার ন্যায় নহে, তবে তাহাও যে একান্ত অপকৃষ্ট, এমন বলা যায় না। উহাদের এস্থানে বিশেষ কোনও বিবরণ করা হয় নাই, অন্যান্য স্থান হইতে উহা বুঝিয়া লইতে হইবে। পূর্ব্বে যে সকল বর্ষের কথা বলা হইয়াছে, তন্মধ্যে এই ভারতবর্ষকেই কর্ম্মক্ষেত্র বলা হয়। এই ভারতবর্ষে জন্মগ্রহণ করিয়া জীব যে সকল কর্ম্ম করে, সেই সকল কর্ম্মের ফলাফল ভোগ করিবার জন্যই অপরাপর বর্ষে জন্মগ্রহণ করে। এইজন্যই ভগবান্ কর্ম্মের উৎকর্ষজ্ঞাপনার্থ এই ভারতবর্ষেই বহুবার অবতীর্ণ হইয়া জগতকে কর্ম্মোপদেশ দিয়াছেন। শ্রীভগবান্ সকল উপদেশের সারভূত গীতাতত্ত্বের উপদেশও এই ভারতবর্ষে আসিয়াই করিয়াছিলেন। যাহা হউক, অন্য সকল বর্ষ অপেক্ষা এই ভারতবর্ষের ইহাই সমুৎকর্ষ। সুতরাং কোনও জীবের যদি কর্ম্মাধীন শুভগতি কাম্য হয়, যদি কর্ম্মদ্বারা আত্মার উন্নতি সাধন করিতে ইচ্ছা থাকে, তবে পূর্ব্বে এমন তপস্যা করা উচিত যাহাতে এই ভারতবর্ষে জন্মগ্রহণ করিয়া কৃতার্থ হইতে পারে, অন্য যে কোনও বর্ষেই জন্মগ্রহণ করুক না কেন, তাহাতে কাহারও কর্ম্মজন্য শুভগতির সম্ভাবনা নাই; একমাত্র এই ভারতবর্ষে জন্মগ্রহণ করিলেই উহার সম্ভাবনা আছে।

অন্য যে সকল বর্ষ আছে, উহা সুখভোগের সুযোগ্য স্থান। সেখানে যাহারা জন্মগ্রহণ করে, তাহারা সুদীর্ঘ আয়ুঃ প্রাপ্ত হইয়া সুদীর্ঘকাল সুখসম্ভোগে পরিতৃপ্ত হয়। ভোগের যত কিছু উপকরণ আছে, সেই সকল বর্ষে তাহাই পাইবে ও তথায় দুঃখভোগ করিতে হয় না। যদি দেহ বিষয়সুখ ভোগ করিতে চায়, যদি অবাধে কাম্য বস্তু লাভ করিয়া আত্মাকে তৃপ্ত করিতে চায়, যদি নানাবিধ ভোগোপকরণসম্পর্ক লাভ করিয়া কামনার দাহ উপশম করিতে চায়, তবে সেই সকল বর্ষে যাইতে হইবে, অথচ তাহা অল্প পুণ্যে লাভ করা অসম্ভব বলিয়া প্রভূত পুণ্য সঞ্চয়ের জন্য প্রথমে ভারতবর্ষে আসিয়া কর্ম্মানুষ্ঠান করিতে হইবে পরে যখন কর্ম্মশক্তিপ্রভাবে প্রভূত পুণ্য সঞ্চিত হইবে তখন আর সেই বর্ষ লাভের জন্য চিন্তিত হইতে হইবে না, আপনা আপনিই সেই বর্ষে উপনীত হইয়া যথেচ্ছ বিষয়সুখোৎকর্ষলাভে সমর্থ হইবে, তখন আর কামনার জ্বালা থাকিবে না। তথায় না আছে এমন ভোগের উপকরণ নাই, সেখানে শরীর সুদৃঢ় ও বলযুক্ত হয়, কাজেই শরীর-দৌর্ব্বল্যাদি বা রোগাদির কষ্ট ভুগিতে হয় না, ইষ্টজনের সহিত অবিচ্ছিন্ন মিলন ভোগ করা যায় ও লোকের সম্মান লাভ করা যায় ও সর্ব্বপ্রকার পুষ্পফলাদিলাভ হেতু অপূর্ব্ব সুখভোগ হয়। বিহঙ্গের কাকলী, নির্ম্মল সলিলে স্নান, মৃদু-মন্দ সমীরণ, বিলাসিনীর লোলদৃষ্টি, সকল বস্তুই সেখানে অনায়াস-লভ্য।

শ্রীভগবানুবাচ।

ওঁ নমো ভগবতে মহাপুরুষায় সর্ব্বগুণসংখ্যানায়ানন্তায়াব্যক্তায় নম ইতি ॥ ১৭

ভজে ভজেন্যারণপাদপঙ্কজং, ভগস্য কৃৎস্নস্য পরং পরায়ণম্।
ভক্তেষ্বলং ভাবিতভূতভাবনং, ভবাপহং ত্বা ভবভাবমীশ্বরম্ ॥ ১৮

যে নয়টী বর্ষের কথা পূর্ব্বে বলা হইয়াছে, সেই নয়টী বর্ষেই ভগবান্ পরমেশ্বর নানারূপে মূর্ত্তিমান্ হইয়া প্রতিমা সমূহে নিজ আত্মাকে প্রকট করিয়াছেন। কাজেই শ্রীভগবানের প্রতিমাসমূহে আত্মপ্রকাশ বশতঃ সকল লোকেরই একটা বিশেষ উৎকর্ষ সিদ্ধান্তিত হইয়াছে। ঐ সকল প্রতিমামূর্ত্তিকে দ্বার করিয়া শ্রীভগবান্ সে স্থানের পুরুষদিগের প্রতি মহান্ অনুগ্রহ প্রকাশ করিয়া থাকেন।

উক্ত বর্ষসমূহের মধ্যে ইলাবৃত বর্ষের আবার যে অসাধারণ একটী বৈশিষ্ট্য আছে তাহার নির্দ্দেশ প্রসঙ্গে দেখিতে পাওয়া যায় যে, তথায় একমাত্র ভগবান্ শঙ্কর ব্যতীত আর অন্য পুরুষ নাই, তাহার কারণ এই যে একদা শঙ্কর পার্ব্বতীর সহিত তথায় নানাবিধ বিলাসক্রীড়ায় রত ছিলেন, এই অবস্থায় ব্রতধারী ঋষিগণ তথায় উপস্থিত হওয়ায় পার্ব্বতী চকিত হইয়া উত্থিত হইলেন. তদ্দৃষ্টে বিলাসভোগের ভঙ্গ হেতু মহাদেব শাপ দিলেন যে, এস্থানে যে পুরুষ প্রবিষ্ট হইবে, তাহাকে স্ত্রীত্ব লাভ করিতে হইবে; সেই শাপ যাঁহারা জানেন, তাঁহারা মহাদেবের অব্যর্থবাক্যপ্রভাবে নিজের স্ত্রীত্ব প্রাপ্তির আশঙ্কায় আর তথায় প্রবেশ করেননা। (এই বিষয়টী নবমস্কন্ধের প্রথমেই বিশেষরূপে বর্ণিত হইবে, সেই স্থানে ইহা বিস্তৃতরূপে জানা যাইবে।) ঐ স্থানে রাজা সুদ্যুম্ন ও তদীয় অনুচরগণ একবার অজ্ঞানতঃ প্রবিষ্ট হইয়া স্ত্রীত্ব লাভ করিয়াছিলেন, ইহাও ঐ প্রসঙ্গে নবম স্কন্ধের প্রথমভাগে ব্যক্ত হইবে।

তথায় ভগবান্ শঙ্কর সর্ব্বদাই নিঃশঙ্কে পার্ব্বতীর সহিত বাস করেন, আর পার্ব্বতীর অসংখ্য সখী বা অনুচরীগণ বাস করিয়া থাকেন। হয়ত তাঁহারা সকলেই মূলতঃ স্ত্রীলোক, অথবা তন্মধ্যে কেহ কেহ পূর্ব্বে পুরুষ ছিলেন, সেই স্থানে অজ্ঞানতঃ প্রবেশ করিবার পর স্ত্রীত্ব প্রাপ্ত হইয়া পার্ব্বতীর অনুচরী হইয়া অবস্থান করিতেছেন। যাহা হউক, সেখানে যে শঙ্কর ছাড়া আর অন্য কোনও পুরুষ নাই, ইহা তৎস্থানের পরমবৈশিষ্ট্য সন্দেহ নাই। সেই স্থানে ভগবানের সঙ্কর্ষণ মূর্ত্তি অবস্থিত, ঐ সঙ্কর্ষণ মূর্ত্তি প্রলয়কারী ভগবানের মূর্ত্তি, অতএব সংহারপ্রবণ বলিয়া ঐ মূর্ত্তি তামসী মূর্ত্তি। তথায় শঙ্কর সমাধিতে মগ্ন হইয়া বক্ষ্যমাণ স্তোত্র-বাক্য পাঠ করিয়া নিরন্তরই পরমপুরুষের ধ্যান করেন। হে রাজন্! এখন বর্ষাদি সম্বন্ধে তুমি অনেকটা বুঝিতে পারিলে মনে হয় ॥ ১—১৬

অন্বয়ঃ।—[ অথ শিবেন সমীরিতানি বাক্যান্যেব প্রস্তৌতি ওঁ নম ইত্যাদিনা ] ওঁ ( অকারোকারমকার-রূপবর্ণত্রয় প্রতিপাদ্যসৃষ্টি-স্থিতি-প্রলয়কর্ত্তৃ-ব্রহ্ম বিষ্ণু-মহেশ্বরাত্মকায় ) ভগবতে ( ঐশ্বর্য্যষট্‌কসমন্বিতায় ) সর্ব্বগুণ-সংখ্যানায় ( সর্ব্বেষাং গুণানাং সত্ত্বরজস্তমসাং স্বতঃপ্রকাশরহিতানামিত্যর্থঃ, সংখ্যানং প্রকাশঃ যস্মাৎ তথাভূতায়, অচেতনায়াঃ ত্রিগুণাত্মিকায়াঃ মায়ায়াঃ প্রকাশসাধকায় ইত্যর্থঃ ) অনন্তায় ( অবিনশ্বরায় অনন্তস্বরূপায় ইতি বা ) অব্যক্তায় ( স্বয়মব্যক্তভূতায় অপ্রমেয়ায়েতি তাৎপর্য্যম্ ) মহাপুরুষায় (পুরুষোত্তমায় নারায়ণায় ) নমঃ নমঃ [তাদৃশ-তাদৃশগুণবত্ত্বয়া স পরমপুরুষো ভগবানস্মদপেক্ষয়া সুতরাম্ উৎকৃষ্ট ইতি ভাবঃ ] ॥ ১৭

মূলানুবাদ।—ভগবান্ শ্রীশঙ্কর বলিতে লাগিলেন—যে-ভগবান্ পুরুষোত্তম নারায়ণ সত্ত্ব, রজঃ ও তমোগুণাত্মিকা অচেতনা প্রকৃতির প্রকাশ সাধন করেন, অথচ স্বয়ং যিনি অপ্রমেয়, যাঁহার বিনাশ নাই, অথবা যাঁহার অনন্তস্বরূপ এবং যিনি ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর রূপ অবলম্বন করিয়া জগতের সৃষ্টি, স্থিতি ও লয় কার্য্য সম্পন্ন করিয়া থাকেন, তাঁহাকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ১৭

ন যস্য মায়াগুণচিত্তবৃত্তিভি,-র্নিরীক্ষতো হ্যণ্বপি দৃষ্টিরজ্যতে ।
ঈশে যথা নোঽজিতমন্যুরংহসাং,-কস্তং ন মন্যেত জিগীষুরাত্মনঃ ॥ ১৯

**শ্রীধরটীকা** ।—সর্ব্বেষাং গুণানাং সংখ্যানং প্রকাশো যস্মাৎ। স্বয়ন্ত অব্যক্তায় অপ্রমেয়ায় ॥ ১৭

অন্বয়ঃ ।—[ গুণান্তরমপি সমুদ্দিশ্য প্রণমতি ভজে ইত্যাদিনা ] ভজেন্য ! ( হে ভজনীয় ! ভজতে কর্ম্মণি এণ্য-প্রত্যয়ঃ ) কৃৎস্নস্য ( সমগ্রস্য ) ভগস্য ("ঐশ্বর্য্যস্য সমগ্রস্য বীর্য্যস্য যশসঃ শ্রিয়ঃ। জ্ঞানবৈরাগ্যয়োশ্চৈব ষণ্ণাং ভগ ইতি স্মৃতঃ ॥" ইত্যাদিনিরুক্তস্য ষড়্বিধৈশ্বর্য্যস্য ইত্যর্থঃ) পরায়ণং ( পরং সমুৎকৃষ্টম্ অয়নং আশ্রয়ম্ তাদৃশ-ষড়ৈশ্বর্য্যশালিনমিত্যর্থঃ ) [ অত এব ] পরং ( সর্ব্বত উৎকৃষ্টম্, তাদৃশষড়ৈশ্বর্য্যস্যান্যত্র কুত্রাপি অসমাবেশাদিতি ভাবঃ ) অরণপাদ-পঙ্কজম্ ( অরণং শরণভূতং পাদপঙ্কজং চরণকমলং যস্য তথাভূতং, যদেবচরণশরণমিত্যর্থঃ ) ভক্তেষু ( স্বীয়ভক্তেষু ) অলম্ ( অত্যর্থং ) ভাবিতভূতভাবনং ( ভাবিতং প্রকটীকৃতং ভূতভাবনং স্বরূপং যেন তথা-ভূতম্ ভক্তেভ্যেব অপ্রকাশিতস্বরূপমিত্যর্থঃ ) ভবাপহং ( ভবং সংসারমপহন্তি নাশয়তি নিবর্ত্তয়তি যঃ ভক্তানা-মেবেতি শেষঃ, তং ভক্তজনানাং মুক্তিপ্রদানেন সংসারনিবর্ত্তকম্ ) ভবভাবং ( ভবং সংসারং ভাবয়তি উৎপাদয়তি ভোগজনকাদৃষ্টদানদ্বারা অভক্তানাং যঃ তং ভবভাবং, অভক্তানাং সংসারকলুষভোগেঽপি প্রযোজকমিত্যর্থঃ এতেন ভক্তেষু অভক্তেষু চ তুল্যমেবাধিপত্যং পরিব্যক্তং ভবতি ) ঈশ্বরং ত্বা ( ভবন্তং ) ভজে ( প্রণমামি ) [ তথা হি ঈদৃশলোকাতিতগুণশালী ভবানেবেতি ভবন্তমন্তরেণ নান্যো মদুপাস্য ইতি ভাবঃ ] ॥ ১৮

**মূলানুবাদ** ।—হে ভজনীয় ভগবন্ ! তোমার চরণকমল যোগী, ঋষি প্রভৃতি সকলেরই আশ্রয়স্থান, তুমি সমস্ত ঐশ্বর্য্যের একমাত্র অধিকারী, তোমার তুল্য অন্য কেহ নাই ; ভক্তদিগের নিকটে তুমি নিজ স্বরূপ প্রকাশ করিয়া থাক এবং ভক্তগণ তোমার অনুগ্রহ লাভ করিয়া সংসার হইতে মুক্তি লাভ করে। আবার অভক্তগণকেও তুমিই এই ঘোরতর সংসারবন্ধনে আবদ্ধ করিয়া থাক ; ( অতএব ভক্তই হউক, অভক্তই হউক, সকলের প্রতিই তোমার তুল্য অধিকার রহিয়াছে )। তুমিই সকলের ঈশ্বর, অতএব তোমাকে প্রণাম করি ॥ ১৯

**শ্রীধরটীকা** ।—হে ভজেন্য ভজনীয় ! ত্বা ত্বাং পরম্ ঈশ্বরং ভজে ইত্যন্বয়ঃ। অরণং শরণং পাদ-পঙ্কজং যস্য। কৃৎস্নস্য ভগস্য ঐশ্বর্য্যাদিষড়্গুণস্য পরায়ণমাশ্রয়ম্। ভক্তেষু অলম্ অত্যর্থং ভাবিতং প্রকটিতং ভূতভাবনং স্বরূপং যেন। ভবাপহং সংসারহরং ভক্তেম্বিত্যনুষঙ্গঃ। ভবং ভাবয়তীতি তথা তম্, অর্থাদভক্তেম্বিতি দ্রষ্টব্যম্ ॥ ১৮

অন্বয়ঃ ।—[ অথাস্য সর্ব্বেশ্বরতামনুষ্য তামসত্বেন প্রসক্তমপকর্ষং প্রতিষেদ্ধুমাহ চ যস্যেত্যাদি ] যস্য দৃষ্টিঃ হি ঈশে ( ঈশায় নিয়মনায় ) [ ভগবতঃ পরমেশ্বরস্য ] মায়াগুণচিত্তবৃত্তিভিঃ ( মায়াগুণাঃ বিষয়াঃ, তৈঃ চিত্তবৃত্তিভিঃ অন্তঃকরণবৃত্তিভিশ্চ ) নিরীক্ষতঃ ( নিরীক্ষমাণস্যাপি সতঃ, নিরীক্ষত ইতি আত্মনেপদিনোঽপি শতৃপ্রত্যয় আর্ষঃ ) অজিতমন্যুরংহসাং ( ন জিতং মন্যোঃ ক্রোধস্য রংহঃ বেগঃ যৈঃ তথাভূতানাম্ অজিতেন্দ্রিয়াণামিত্যর্থঃ ) নঃ ( অস্মাকং ) যথা ( তথা, অয়ং বৈধর্ম্ম্যে দৃষ্টান্তঃ) অণু অপি ন অজ্যতে ( ন লিপ্যতে) [তথা হি যথা সাধারণজনানাং বিষয়দর্শনাদিকং কুর্ব্বতাং দৃষ্টিঃ বিষয়ৈঃ চিত্তবৃত্তিভিশ্চ লিপ্তা ভবতি, ন তথাস্য ভগবত ইতি সাধারণবৈলক্ষণ্যমস্য ব্যক্তং ভবতি ] [ অতঃ ] আত্মনঃ ( ইন্দ্রিয়াণি ) জিগীষুঃ জেতুমিচ্ছুঃ, ইন্দ্রিয়বিজয়ে মনোরথবান্ ) কঃ ( জনঃ )তং ( ভগবন্তং সাধারণবিলক্ষণমীশ্বরং ) ন মন্যেত ( সমাদ্রিয়েত, অপি তু সর্ব্ব এব জনাস্তমাদ্রিয়েরন্ তস্য তথাত্বেন সর্ব্বতঃ সমুৎকর্ষপ্রত্যয়াৎ উৎকৃষ্টতাপ্রতীতেশ্চ সমাদরফলসম্পাদকত্বাদিতি ভাবঃ ] ॥ ১৯

**মূলানুবাদ** ।—আমরা, যাহারা ক্রোধের দমন করিতে পারি নাই, তাহাদের যেমন মায়াগুণচিত্তবৃত্তি দ্বারা

অসদ্দৃশো যঃ প্রতিভাতি মায়য়া, ক্ষীবেব মধ্বাসবতাম্রলোচনঃ।
ন নাগবধ্বোঽর্হণ ঈশিরে হ্রিয়া, যৎপাদয়োঃ স্পর্শনধর্ষিতেন্দ্রিয়াঃ॥ ২০
যমাহুরস্য স্থিতিজন্মসংযমং, ত্রিভির্বিহীনং যমনন্তমৃষয়ঃ।
ন বেদ সিদ্ধার্থমিব ক্বচিৎ স্থিতং, ভূমণ্ডলং মূর্দ্ধসহস্রধামসু॥ ২১

দৃষ্টি লিপ্ত হয়, সেইরূপ যে-ভগবানের ঐশ্বর্য্যজন্য মায়াগুণ-চিত্তবৃত্তি দ্বারা নিরীক্ষণ করিতে থাকিয়াও দৃষ্টি লিপ্ত হয় না, ইন্দ্রিয়জয়েচ্ছু কোন্ ব্যক্তি তাঁহাকে আদর না করিবে? ॥ ১৯

**শ্রীধরটীকা**।—ঈশ্বরত্বমুপপাদয়ন্ তামসত্বেন প্রসক্তমনাদরং বারয়তি—ন যস্যেতি। যস্য নিরীক্ষমাণস্যাপি দৃষ্টির্মায়য়া গুণৈর্বিষয়ৈশ্চিত্তভিরন্তঃকরণৈশ্চ অণ্বপি ঈষদপি নাজ্যতে ন লিপ্যতে। কিমর্থং নিরীক্ষমাণস্য? ঈশে ঈশনায় নিয়মনায়। ঈশনম্ ঈট্, সম্পদাদিত্বাদ্ভাবে ক্বিপ্। অত্র বৈধর্ম্ম্যে দৃষ্টান্তঃ—যথা অজিতক্রোধ-বেগানাং নোঽস্মাকং দৃষ্টিরজ্যতে ন তথেতি। অত আত্মন ইন্দ্রিয়াণি জিগীষুর্জেতুমিচ্ছুঃ মুমুক্ষুস্তং কো ন মন্যেত নাদ্রিয়েত॥ ১৯

**অন্বয়ঃ**।—[ অথ সঙ্কর্ষণ-বলদেবস্বরূপেণ ভগবন্তং স্তৌতি তাদৃশ ইত্যাদিনা ] যঃ অসদ্দৃশঃ ( অসতী মিথ্যা-দর্শনস্বভাবতয়া সাধুত্বযুক্তা দৃক্ দৃষ্টিঃ যস্য তথাভূতস্য অসদ্দৃষ্টিসম্পন্নস্য জনস্য ) মধ্বাসবতাম্রলোচনঃ ( মধ্বাসবাভ্যাং সুরামদ্যাভ্যাং তাম্রে তাম্রবর্ণে রক্তবর্ণে ইত্যর্থঃ, লোচনে যস্য তথাভূতঃ, সুরামদ্যজনিতমত্ততয়া রক্তনেত্র ইত্যর্থঃ ) ক্ষীবা ইব ( মত্ত ইব ভয়ঙ্করঃ ) মায়য়া (স্বীয়মায়াগুণেন) প্রতিভাতি ( প্রতীয়তে, ন তু বস্তুতোঽপি তস্য তথাত্বমিতি ভাবঃ ) যৎপাদয়োঃ ( যস্য ভগবতঃ চরণয়োঃ ) স্পর্শনধর্ষিতেন্দ্রিয়াঃ ( স্পর্শনেন ধর্ষিতানি মোহিতানি ইন্দ্রিয়াণি যাসাং তথাভূতাঃ, অথবা স্পর্শনেন ধর্ষিতম্ ইন্দ্রিয়ম্ অন্তরিন্দ্রিয়ং মনো যাসাং তাঃ ) নাগবধ্বঃ ( নাগপত্ন্যঃ ) হ্রিয়া ( লজ্জয়া ) অর্হণে ( সেবনে ) ন ঈশিরে ( নৈব শেকুঃ ) ॥ ২০

**মূলানুবাদ**।—যে-ভগবান্‌কে অসৎদৃষ্টিসম্পন্ন মূঢ় ব্যক্তিগণ সুরা ও মদ্য দ্বারা রক্তনেত্র মত্ত ব্যক্তির ন্যায় ভয়ঙ্কর বলিয়া মনে করে এবং নাগবধূগণ যাঁহার স্পর্শনহেতু হৃতচিত্ত হইয়া লজ্জাবশে সেবা পর্য্যন্ত করিতে সমর্থ হয় না, ( সেই ভগবান্‌কে কে না আদর করে? ) ॥ ২০

**শ্রীধরটীকা**।—ননু সুরামদ্যাভ্যাং মত্তস্য কুতো দৃষ্টির্নাজ্যতে? তত্রাহ। অসতী দৃক্ দৃষ্টির্যস্য তস্য স্বমায়য়া ক্ষীবা মত্ত ইব যো ভয়ঙ্করঃ প্রতিভাতি মধ্বাসবাভ্যাং তাম্রলোচন ইব চ। নাগবধূবিমোহনেন তথা প্রতিভানং যুক্তমিত্যাহ—নেতি। পাদার্চ্চনে যস্য পাদয়োঃ স্পর্শনেন ধর্ষিতং মোহিতম্ ইন্দ্রিয়ং মনো যাসাং তাঃ হ্রিয়া লজ্জয়া ভূয়স্তদর্হণে ন ঈশিরে ন শেকুঃ, কস্তং ন মন্যেত ইতি পূর্ব্বেণৈবান্বয়ঃ॥ ২০

**অন্বয়ঃ**।—[ অথাস্য ভগবতো জগৎকারণত্বাদিকং নির্ব্বর্ণ্য বৈশিষ্ট্যং দর্শয়তি যমাহুরস্যেত্যাদিনা ] যং ( ভগবন্তম্ ) ঋষয়ঃ ( ঋষিসমূহাঃ, মন্ত্রো বা, অত্র ছন্দোঽনুরোধেন আর্ষো দীর্ঘপাঠো ন দোষায়, অথবা ঋকারো বেদমাতা লক্ষ্মীঃ তথা ঋষয়ঃ ইতি সমাসে সন্ধিপ্রযুক্তো দীর্ঘ ঋকারঃ ) স্থিতিজন্মসংযমং (স্থিতিঃ পালনং, জন্ম সৃষ্টিঃ, সংযমঃ সংহার, কার্য্যকারণয়োরভেদোপচারাৎ তদ্ধেতুম্ ইত্যর্থঃ) [ তথা ] ত্রিভিঃ (স্থিত্যাদিভিঃ স্থিতিজন্মসংযমৈঃ) বিহীনং ( রহিতং, সৃষ্টিস্থিতিসংহারমুক্তমিত্যর্থঃ ) আহুঃ [তথা] অনন্তম্ (অবিনশ্বরং, অথবা অসীমসামর্থ্যমিত্যর্থঃ) আহুঃ ( কথয়ন্তি ) [ তস্য অনন্তশক্তিমত্ত্বে প্রমাণমুপন্যস্যতি ন বেদেত্যাদিনা ] মূর্দ্ধসহস্রধামসু ( মূর্দ্ধসহস্রমেব ধামানি স্থানানি তেষু, সহস্রশীর্ষা পুরুষ ইত্যাদিনা তস্য ভগবতঃ সহস্রমূর্দ্ধত্ব প্রতিপাদনাৎ ) ক্বচিৎ ( কস্মিংশ্চি-দেকদেশে ) স্থিতং ভূমণ্ডলং ( যদ্যপি চতুস্ত্রিংশল্লক্ষোনপঞ্চাশৎকোটিযোজনপরিমাণং ভূমণ্ডলমধস্তাদেব স্থিত-

যস্যাদ্য আসীদ্গুণবিগ্রহো মহান্, বিজ্ঞানধিষ্ণ্যো ভগবানজঃ কিল।
যৎসম্ভবোঽহং ত্রিবৃতা স্বতেজসা, বৈকারিকং তামসমৈন্দ্রিয়ং সৃজে ॥ ২২
এতে বয়ং যস্য বশে মহাত্মনঃ, স্থিতাঃ শকুন্তা ইব সূত্রযন্ত্রিতাঃ।
মহানহং বৈকৃততামসেন্দ্রিয়াঃ, সৃজাম সর্ব্বে যদনুগ্রহাদিদম্ ॥ ২৩

মিতি ততঃ তদীয়মূর্দ্ধ্নাং তাবদ্বিস্তারাধিক্যং ন যুক্তং, তথাপি তত্র সংগতৈর্জ্জনৈঃ তদীয়ৌচিত্যমহিম্নৈব তদীয়মূর্দ্ধ্নাম্ অপরিচ্ছিন্নত্বং ভূমণ্ডলস্য চ সর্ষপতুল্যত্বমিতি বস্তুদৃষ্টিঃ) সিদ্ধার্থমিব (শ্বেতসর্ষপমিব প্রকৃতে শ্বেতত্বমবিবক্ষিতম্, সর্ষপস্য ক্ষুদ্রপরিমাণস্যৈব উপমানত্বৌচিত্যাৎ) ন বেদ (জানাতি) [তথা হি তদীয়শিরোভাগে ভূমণ্ডলমিদমতিক্ষুদ্রমেবেতি মহদস্য মাহাত্ম্যং পরিব্যক্তং ভবতি] [তস্মৈ নম ইতি পরবর্ত্তিশ্লোকস্থপদানুষঙ্গেণার্থসমাপ্তিঃ] ॥ ২১

**মূলানুবাদ।**—ঋষিগণ যে-ভগবান্‌কে সৃষ্টি, স্থিতি ও সংহারের কারণ বলিয়াছেন এবং যাঁহার নিজের সৃষ্টি, স্থিতি বা সংহার নাই এবং যাঁহাকে অনন্তশক্তিশালী বলিয়া ব্যাখ্যা করা হয় ও যাঁহার সহস্রশীর্ষরূপ স্থানবিশেষে কোনও এক প্রদেশে অবস্থিত এই বিশাল ভূমণ্ডলকে যিনি সর্ষপের ন্যায়ও জানিতে পারেন না, (সেই ভগবান্‌কে নমস্কার করি) ॥ ২১

**শ্রীধরটীকা।**—অস্য বিশ্বস্য স্থিতিজন্মসংযমহেতুঃ যমাহুঃ, অত এব ত্রিভিঃ স্থিত্যাদিভির্বিহীনম্ অনন্তঞ্চ যমাহুঃ। ঋষয়ো মন্ত্রাঃ। ছন্দোঽনুরোধেন দীর্ঘপাঠঃ। যদ্বা ঋকারো বেদমাতা লক্ষ্মীঃ, সা চ ঋষয়শ্চেত্যর্থঃ। অনন্তত্বং দর্শয়তি। মূর্দ্ধসহস্রমেব ধামানি স্থানানি তেষু ক্বচিদেকদেশে স্থিতং ভূমণ্ডলং যো ন বেদ সিদ্ধার্থং সর্ষপমিব তস্মৈ নম ইতি চতুর্থেনান্বয়ঃ ॥ ২১

**অন্বয়ঃ।**—[অথাস্য মহদাদিদ্বারেণ জগজ্জন্মহেতুত্বং বিশিষ্য দর্শয়তি যস্যাদ্য ইত্যাদিনা] যস্য (ভগবতঃ পরমপুরুষস্য) আদ্যঃ (প্রথমঃ) গুণবিগ্রহঃ (সত্ত্বরজস্তমোরূপগুণময়শরীরম্) মহান্ (মহত্তত্ত্বং নাম) আসীৎ, [তস্যৈব সকলসৃষ্টেঃ প্রাক্‌সমুৎপন্নত্বাৎ প্রথমত্বমুপগন্তব্যম্] [তথা] বিজ্ঞানধিষ্ণ্যঃ (বিজ্ঞানং সত্ত্বং ধিষ্ণ্যম্ আশ্রয়ঃ যস্য সঃ) ভগবান্ অজঃ (ব্রহ্মা) কিল, [অথবা মহত্তত্ত্বস্যৈব সৃষ্টেরাদিভূতত্বাৎ তস্যৈব ব্রহ্মরূপত্বমিতি সঃ মহান্ এব বিজ্ঞানধিষ্ণ্যঃ বিজ্ঞানস্য আশ্রয়ঃ ভগবান্ অজঃ ব্রহ্মা কিল, পুরাণাদৌ মহত্তত্ত্বস্যৈব ব্রহ্মরূপত্বশ্রবণাৎ] [তথা] যৎসম্ভবঃ (যস্মাৎ সমুৎপন্নঃ) অহম্ (অহঙ্কারঃ অহং রুদ্রশ্চ ইত্যর্থঃ) ত্রিবৃতা (সত্ত্ব-রজ-স্তমোরূপগুণত্রয়রূপেণ) স্বতেজসা (স্বীয়বিভূত্যা) বৈকারিকং (দেবতাবর্গং) তামসং (ভূতবর্গং) ঐন্দ্রিয়ম্ (ইন্দ্রিয়বর্গঞ্চ) সৃজে (সৃজামি, আত্মনেপদমার্ষম্) ॥ ২২

**মূলানুবাদ।**—মহত্তত্ত্ব, যে-ভগবানের প্রথম গুণময়বিগ্রহ, যাহা বিজ্ঞানের আশ্রয়ভূত ভগবান্ অজ বা ব্রহ্মনামে খ্যাত, যাঁহা হইতে উৎপন্ন হইয়া অহঙ্কার বা রুদ্ররূপী আমি, সত্ত্ব, রজঃ ও তমোরূপ ত্রিগুণাত্মক নিজ বিভূতি দ্বারা বৈকারিক দেবতাবর্গ, তামস ভূতবর্গ ও ইন্দ্রিয়বর্গকে সৃষ্টি করিয়া থাকি ॥ ২২

**শ্রীধরটীকা।**—অত্র জন্মহেতুত্বং মহদাদিদ্বারেণ প্রপঞ্চয়তি। যস্য গুণনিমিত্তো মহান্ নাম বিগ্রহ আসীৎ, বিজ্ঞানং সত্ত্বং ধিষ্ণ্যমাশ্রয়ো যস্য সঃ, তস্য চিত্তরূপত্বেন সত্ত্বপ্রধানত্বাৎ। স এব ক্রিয়াধিদেবঃ, বাসুদেবাভেদবিবক্ষয়া। ভগবান্ অজো ব্রহ্মা। যৎসম্ভবঃ যস্মাদ্ব্রহ্মণঃ সম্ভূতোঽহং রুদ্রঃ ত্রিগুণেন স্বতেজসা স্ববিভূতিরূপেণ অহঙ্কারেণ বৈকারিকং দেবতাবর্গং তামসং ভূতবর্গম্ ঐন্দ্রিয়মিন্দ্রিয়বর্গঞ্চ সৃজামি ॥ ২২

**অন্বয়ঃ।**—[অথাস্য ভগবত এব সর্ব্বেষামুপরি আধিপত্যং প্রতিপাদয়তি এত ইত্যাদিনা] এতে বয়ং (মহদাদিরূপাঃ) সর্ব্বে সূত্রযন্ত্রিতাঃ (সূত্রেণ কেনাপি বন্ধনগুণেন যন্ত্রিতাঃ বদ্ধাঃ) শকুন্তাঃ (পক্ষিণঃ) ইব যস্য মহাত্মনঃ

যন্নির্ম্মিতাং কর্হ্যপি কর্ম্মপর্ব্বণীং, মায়াং জনোঽয়ং গুণসঙ্গমোহিতঃ।
ন বেদ নিস্তারণযোগমঞ্জসা, তস্মৈ নমস্তে বিলয়োদয়াত্মনে॥ ২৪
ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
ভুবনকোশে সঙ্কর্ষণস্তোত্রং নাম সপ্তদশোঽধ্যায়ঃ॥ ১৭

(ভগবতঃ) বশে স্থিতাঃ [সন্তঃ] যদনুগ্রহাৎ (যস্য মহাপুরুষস্য প্রসাদাৎ) মহান্ (মহত্তত্বং) অহম্ (অহঙ্কারঃ) বৈকৃততামসৈন্দ্রিয়াঃ (বৈকৃতং দেবতাবর্গঃ তামসং ভূতবর্গঃ, ঐন্দ্রিয়াঃ ইন্দ্রিয়বর্গাশ্চ ইত্যেতদ্রূপাম্) ইদং (বিশ্বং তাদৃশমহদাদিময়ং সমগ্রং বিশ্বমিত্যর্থঃ) সৃজামঃ (উৎপাদয়ামঃ)॥ ২৩

মূলানুবাদ।—আমরা সকলে যে-মহাপুরুষের বশে থাকিয়া সূত্রবদ্ধ পক্ষীর ন্যায় মহত্তত্ব, অহঙ্কারতত্ব, বৈকৃত, তামস ও ইন্দ্রিয়বর্গ এই সকল বস্তুময় হইয়াও সমগ্র ব্রহ্মাণ্ডকে যাঁহারই একমাত্র অনুগ্রহ লাভ করিয়া সৃজন করিতে সমর্থ হইতেছি (তাঁহাকে নমস্কার)॥ ২৩

শ্রীধরটীকা।—কিঞ্চ এতে বয়ং মহদাদয়ঃ সর্ব্বে যস্যানুগ্রহাৎ ইদং ব্রহ্মাণ্ডং সৃজামঃ। কথম্ভূতাঃ? যস্য মহাত্মনো বশে স্থিতাঃ সন্তঃ। যতঃ সূত্রেণ ক্রিয়াশক্ত্যা বন্ধিতাঃ প্রোতাঃ, শকুন্তাঃ পক্ষিণ ইব সৌবিরেন সূত্রেণ। বয়মিত্যুক্তং, তানেবাহ। মহান্ অহঙ্কারশ্চ বৈকৃতাদয়ঃ পূর্ব্বোক্তা বর্গাশ্চ॥ ৩

অন্বয়ঃ।—[অথাস্য সৃষ্টি-স্থিতি-সংহারহেতুত্বং প্রতিপাদ্য নমস্করোতি যন্নির্ম্মিতামিত্যাদিনা] গুণসঙ্গ-মোহিতঃ (গুণস্য মায়াগুণস্য সঙ্গেন সম্পর্কেণ মোহিতঃ মোহং নীতঃ) অয়ং জনঃ (জীবঃ) যন্নির্ম্মিতাং (যেন ভগবতা নির্ম্মিতাং প্রাপিতাং) কর্ম্মপর্ব্বণীং (কর্ম্মাণি এব পর্ব্বাণি গ্রন্থয়ঃ তানি নয়তি প্রাপয়তি যা সা কর্ম্মপর্ব্বণী তাং, কর্ম্ম-বচনাহেতুভূতামিত্যর্থঃ) মায়াং [বেদ ইতি শেষঃ, তথা হি মায়ৈব কর্ম্মবন্ধং জনয়তি ইতি জানাত্যেব ইতি ভাবঃ] [পরং] কর্হি অপি (কদাচিদপি) অঞ্জসা (অতিত্বরয়া) নিস্তারণযোগং (ততঃ সমুদ্ধারোপায়ং) ন বেদ (নৈব জানাতি) তস্মৈ (পূর্ব্বোক্ত-মায়াগুণপ্রাপকায়) তদ্বিলয়োদয়াত্মনে (তস্যা মায়ায়াঃ বিলয়ঃ ভক্তজনেষু বিচ্ছেদঃ তথা উদয়ঃ অভক্তেষু চ সমাগমঃ যস্মাৎ তথাভূতঃ আত্মা স্বরূপং যস্য তথাভূতায় পরমপুরুষায় ইতি শেষঃ) নমঃ॥ ২৪

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে সপ্তদশোঽধ্যায়ঃ॥ ১৭

মূলানুবাদ।—মায়াগুণের প্রভাবে মোহিত জীব শ্রীভগবানের প্রদত্ত কর্ম্মবন্ধনের হেতুভূত মায়াকে জানিতে পারে বটে, কিন্তু কখনও সহজে তাহার নিস্তারোপায় জানিতে পারে না এবং যে-ভগবান্ স্বীয় ভক্তগণের মায়ার বিলয় সাধন করেন ও অভক্তগণকে মায়ার বন্ধনে বদ্ধ করিয়া দেন, সেই ভগবান্‌কে আমি নমস্কার করিতেছি॥ ২৪

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে সপ্তদশোধ্যায়ঃ॥ ১৭

শ্রীধরটীকা।—স্থিতিলয়হেতুত্বং দর্শয়ন্ প্রণমতি। যেন নির্ম্মিতামেতাং মায়ামেব অয়ং জনোঽঞ্জসা বেদ, ন তু তন্নিস্তারে যোগমুপায়ং কর্হিচিদপি বেদেতি স্থিতিহেতুত্বং দর্শিতম্। কীদৃশীম্? কর্ম্মাণ্যেব পর্ব্বাণি গ্রন্থয়স্তানি নয়তি প্রাপয়তীতি তথা তাম্। প্রলয়ে হেতুত্বমাহ। বিলীয়তেঽস্মিন্নিতি বিলয়ঃ, উদেতি অস্মাদিত্যুদয়ঃ তস্যা বিলয়োদয়ৌ আত্মা স্বরূপং যস্য তস্মৈ নমঃ। ২৪

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে সপ্তদশোধ্যায়ঃ॥ ১৭

শ্রীভাগবতামৃতবর্ষিণী।—ইলাবৃতবর্ষে বর্ত্তমান থাকিয়া ভগবান্ শ্রীশঙ্কর সঙ্কর্ষণরূপী শ্রীভগবানের কি ভাবে স্তুতি করেন, তাহা শ্রীশুকদেব বিবৃতরূপে প্রকাশ করিতেছেন। ভগবান্ সঙ্কর্ষণ যে বাসুদেবেরই রূপবিশেষ মাত্র,

ইহা পূর্ব্বেই অভিব্যক্ত হইয়াছে; এইজন্য পরমাত্মরূপী শ্রীভগবানের যত কিছু গুণ, যত কিছু সামর্থ্য ও যত কিছু উৎকর্ষ আছে, তাহাই ব্যক্ত করিয়া উক্ত স্তুতিসমূহ প্রযুক্ত হইয়াছে। প্রথমতঃ 'নমো ভগবতে' ইত্যাদি অংশদ্বারা সাধারণরূপে ঐ ভগবান্ যে সর্ব্বশক্তিমান, অনন্ত ও অব্যক্ত এই সকল বলিয়া সর্ব্বাপেক্ষায় তাঁহার উৎকর্ষ দেখান হইয়াছে, পরে আবার সেই সকল গুণগুলিকেই নানারূপে বিশ্লেষণ করিয়া প্রতিপাদন করা হইয়াছে। সামান্যরূপে উপক্ষিপ্ত বস্তুগুলিকে বিশেষরূপে না বুঝাইয়া দিলে অজ্ঞ জীব কি করিয়া বুঝিতে পারিবে?

শ্রীভগবান্ স্বয়ং সংসারের উচ্ছেদসাধনও করেন, আবার সংসারের স্থিতিসাধনও করিয়া থাকেন, যাঁহারা সেই শ্রীভগবানে অসাধারণ ভক্তিযোগ লাভ করিয়া কৃতার্থ হইয়াছেন, তাঁহারা সাংসারিক দুঃখরাশি ভোগ করিবার যোগ্য নহেন বলিয়া ভগবান্ তাঁহাদিগকে সংসার হইতে মুক্ত করেন, তাঁহাদিগকে আর সংসারাবর্ত্তে বর্ত্তমান থাকিয়া জ্বালা-যন্ত্রণা সহ্য করিতে হয় না, কিন্তু যে বহির্ম্মুখজীব ভগবানকে পরমপদার্থ মনে করিয়া তাঁহার দিকে চিত্ত সন্নিবেশ করে না, কেবল বিষয়সুখকেই পরমার্থ বলিয়া ধারণা করে, তাহারা সংসারাবর্ত্তেই পুনঃ পুনঃ পতিত হয়। শ্রীভগবান্ তাহাদিগকে কেবল সংসারাবর্ত্তেই ফেলিয়া রাখেন, তাহাদের আত্মা মুক্তির আলোকে উদ্ভাসিত হয় না, নানাবিধ জ্বালা-যন্ত্রণা ভোগ করিয়াই তাহাদের জীবন অতিবাহিত হয়। ঈশ্বর সর্ব্বৈশ্বর্য্যশালী, তিনি যাহাকে যেরূপ ভাবে ইচ্ছা রাখিতে পারেন; তবে তিনিও একটা নিয়ম মানিয়া চলেন, এইজন্য ঐরূপ নিয়মেই তিনি কার্য্য করিয়া থাকেন।

শ্রীভগবান্ সমস্ত বিষয় নিরন্তর অনুভব করিয়াও তিনি অসঙ্গ, তাঁহার কোনও বস্তুর সহিত সংসর্গ হয় না, তিনি কোনও বস্তুতে আসক্ত নহেন এবং আমাদের ন্যায় তাঁহার কোনওরূপ মলদোষ নাই। আমরা অতি ক্ষুদ্রপ্রকৃতি, সাধারণ কারণেই আমাদের চিত্তে চিহ্ন অঙ্কিত হয়, কিন্তু ভগবান্ বড় নির্ম্মল, বড় উদার, আমাদের অপেক্ষা তাঁহার এই বিলক্ষণতা আছে বলিয়া তাঁহাকে সকলেরই উৎকৃষ্ট মনে করিয়া সেবা করা কর্ত্তব্য।

অনেকে মনে করেন যে, শ্রীভগবান্ বলদেবরূপে সুরা ও মদ্যাদি পান করিয়া সাধারণ মত্ত ব্যক্তির ন্যায় চক্ষু রক্তবর্ণ করেন, অতএব তাঁহাতে আর সাধারণ ব্যক্তিতে বৈষম্য কি? মদ্যাদিজনিত বিকার ত উৎকর্ষের চিহ্ন নহে, অপকর্ষই প্রতিপাদন করিয়া থাকে, এইজন্যই ঐ ধারণা যে মূঢ়জনোচিত, তাহাই বুঝাইবার জন্য ভগবান্ রুদ্র উক্ত বিষয় উল্লেখ করিয়া স্তুতি করিয়া বলিলেন যে সুরা বা মদ্যজনিত বিকার বলিয়া সাধারণ ব্যক্তি যে উপলব্ধি করে, উহা বাস্তবিক সুরাদিজনিত বিকার নহে, নাগবধূগণ যে ভগবানের প্রতি অত্যন্ত আসক্ত হইয়াছে, তাঁহার প্রতি আসক্ত হইয়া তাহারা যে মুগ্ধ হইয়াছে, সেই বিভূতি প্রদর্শনের জন্যই শ্রীভগবানের ঐরূপ রক্তনেত্রতা অনুকৃত হইয়া থাকে। নাগবধূগণ যেমন ভগবানকে পরম উপাস্য জানিয়া তাঁহার সেবায় আত্মমন নিযুক্ত করিয়াছে, সেই স্বরূপে ভগবান্ ঐ রক্তরূপ প্রতিপন্ন করিয়া থাকেন; যে সকল ব্যক্তি বিবেকশালী, তাঁহারাই ঐরূপ তথ্য উপলব্ধি করিয়া অতিশয় আনন্দ উপভোগ করিয়া থাকেন, আর অজ্ঞ ব্যক্তি ঐ রক্তবর্ণকে সুরাদিজনিত বিকার বলিয়া ধরিয়া লয়।

শ্রীভগবানের বিরাট্ দেহ অসীম, উহার সীমা করে কাহার সাধ্য? এই বিশাল ভূমণ্ডল তাঁহার কাছে ক্ষুদ্রাতিক্ষুদ্র; আমাদের নিকট যেমন সর্ষপের পরিমাণ অতি ক্ষুদ্র, তাঁহার নিকটে এক একটী ভূমণ্ডলের পরিমাণও ঠিক সেইরূপ ক্ষুদ্র। তিনি সহস্রাক্ষ ও সহস্রপাৎ, তাঁহার স্বরূপ ধারণা করা ক্ষুদ্রবুদ্ধি মানবের পক্ষে সম্পূর্ণ অসম্ভব। তিনি ব্রহ্মরূপে জগতের সৃষ্টি, বিষ্ণুরূপে জগতের পালন ও রুদ্ররূপে জগতের বিলয় সাধন করিয়া থাকেন। অতএব তাঁহাকে উৎকৃষ্ট জানিয়া সকলেরই প্রণাম করা কর্ত্তব্য।

কোন একটী পক্ষীকে সূত্রবদ্ধ করিয়া তাহাকে যে দিকে চালান যায়, সে যেমন ঠিক সেই দিকেই চলে, গ্রহীতার ইচ্ছা ব্যতীত তাহার স্বেচ্ছায় গমনাগমনের কোনও প্রকার সামর্থ থাকে না, সেইরূপ শ্রীভগবানের ইচ্ছাশক্তির অনুবর্ত্তন ব্যতীত ব্রহ্মাদিরও অন্য কিছু করিবার শক্তি নাই; তিনি নিজ ইচ্ছাশক্তির প্রভাবে তাঁহাদিগকে যাহা করাইবেন, তাহাই করিতে হইবে। মূঢ় ব্যক্তিগণ মনে করে যে, ব্রহ্মাদি দেবতা ইচ্ছা করিলে সকলই করিতে পারেন, কিন্তু তাহারা জানে না যে, ব্রহ্মাদিরও এমন একজন পরিচালক আছেন—যাঁহার প্রেরণা ব্যতীত তাঁহাদের শ্বাসবিমুক্তিরও অধিকার নাই। তাঁহারই মায়াশক্তির প্রভাবে মুগ্ধ জীব কর্ম্মের অনুষ্ঠান করিয়া বদ্ধ হয়—ইহা জানিয়াও এমন কাহারও সামর্থ হয় না যে, মায়া পরিত্যাগ পূর্ব্বক কর্ম্মবন্ধনমুক্ত হয়, পরন্তু মায়াকে অপকারী জানিয়াও পাশবদ্ধ বিহঙ্গের ন্যায় কর্ম্মবন্ধন লাভ করিয়া থাকে, কি অপূর্ব্ব ঈশ্বরের অবন্ধ্য ইচ্ছাশক্তির প্রভাব!! যদি সেই মায়াকে ছেদন করিতে হয়, যদি সেই মায়ার প্রভাবে জীব যে সকল দুঃখ অনবরত ভোগ করিতেছে, তাহা অতিক্রম করিয়া অসীম আনন্দ ভোগ করিবার বাসনা থাকে, তবে একমাত্র সেই শ্রীভগবানে আত্মসমর্পণ করিতে হইবে, তাঁহাকেই একমাত্র উপাস্য রূপে কল্পনা করিয়া বিষয়সঙ্গবিমুক্তি পূর্ব্বক তাঁহারই ধ্যানে নিযুক্ত হইতে হইবে, তাঁহারই সেবায় আত্মাকে নিযুক্ত করিয়া দেহাদিকে চরিতার্থ করিতে হইবে। সেই শ্রীভগবানের ধ্যানধারণাদি দ্বারা যদি ভগবানকে প্রত্যক্ষ লাভ করিতে পার, তবেই জানিবে যে, অনায়াসে তোমার ভববন্ধন ছিন্ন হইবে! অন্যথা কিছুতেই এই সংসার হইতে মুক্ত হইতে পারিবে না। যে ভগবানের ভক্ত নহে, তাহাকে চিরকাল সংসারতাপে দগ্ধ হইতে হয়, অতএব তাঁহারই ভজনা করা কর্ত্তব্য। এইরূপে শ্রীভগবানের নানাবিধ স্তুতি করিয়া শ্রীশঙ্কর ইলাবৃতবর্ষে কালাতিপাত করেন॥ ১৭—৪

ইতি শ্রীবাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথবংশোদ্ভব-শ্রীরাধাবিনোদগোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিনীনাম তাৎপর্য্য-সমালোচনায়াং

পঞ্চমস্কন্ধে সপ্তদশোধ্যায়ঃ॥ ১৭

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:*:—

## অষ্টাদশোঽধ্যায়ঃ।

—:*:—

শ্রীশুক উবাচ।

তথা চ ভদ্রশ্রবা নাম ধর্ম্মসুতস্তৎকুলপতয়ঃ পুরুষা ভদ্রাশ্ববর্ষে সাক্ষাদ্ভগবতো বাসুদেবস্য প্রিয়াং তনূং ধর্ম্মময়ীং হয়শীর্ষাভিধানাং পরমেণ সমাধিনা সন্নিধাপ্যেদমভিগৃণন্ত উপধাবন্তি ॥ ১

শ্রীভদ্রশ্রবস উচুঃ।

ওঁ নমো ভগবতে ধর্ম্মায়াত্মবিশোধনায় নম ইতি ॥ ২

অন্বয়ঃ।—[ অথ ভদ্রাশ্বাদিষু ষট্‌সু বর্ষেষু ভদ্রশ্রবঃ প্রভৃতীনাং হয়শীর্ষাদিসেবনবর্ণনং প্রতিপাদয়িতুমুপক্রমতে তথা চেত্যাদিনা ] তথা ভদ্রশ্রবা নাম ( ভদ্রং কল্যাণময়ং শ্রবঃ শ্রবণং যস্য তথাভূতঃ, ভগবন্নামশ্রবণপ্রবণতয়া প্রশস্তশ্রবণঃ, কল্যাণকরবৃত্তান্ত ইতি বা ব্যুৎপত্ত্যর্থঃ ) ধর্ম্মসুতঃ ( ধর্ম্মস্য পুত্রঃ ) তৎকুলপতয়শ্চ ( তস্য ভদ্রশ্রবসঃ কুলপতয়ঃ সেবকমুখ্যাশ্চ ) পুরুষাঃ ভদ্রাশ্ববর্ষে ( তদভিধানে বর্ষে ) সাক্ষাৎ ভগবতঃ বাসুদেবস্য প্রিয়াং ধর্ম্মময়ীং ( ধর্ম্মপ্রচুরাং প্রভূতধর্ম্মানুকূলামিত্যর্থঃ ) হয়শীর্ষাভিধানাং ( হয়শীর্ষনাম্নীং ) তনূং ( প্রতীকং ) পরমেণ সমাধিনা ( ধ্যানযোগেন ) সন্নিধাপ্য ইদং ( বক্ষ্যমাণম্ ) অভিগৃণন্তঃ ( উচ্চারয়ন্তঃ ) উপধাবন্তি ॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিলেন—পূর্ব্বাধ্যায়কথিত ভগবান্ শঙ্করের ন্যায় ভদ্রশ্রবা নামক ধর্ম্মপুত্র বর্ষপতি এবং তদীয় প্রধান সেবকগণ ভদ্রাশ্ববর্ষে সাক্ষাৎ ভগবান্ বাসুদেবের প্রিয় ধর্ম্মময়ী হয়শীর্ষনাম্নী মূর্ত্তি পরমসমাধি দ্বারা সন্নিহিত করিয়া বক্ষ্যমাণ বাক্য উচ্চারণ পূর্ব্বক ধাবিত হয় ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

অষ্টাদশে ততো মেরোঃ পূর্ব্বাদিক্রমতস্ত্রিষু। ত্রিষু চোত্তরবর্ষেষু সেব্যসেবকবর্ণনম্ ॥

ভদ্রশ্রবা বর্ষপতিঃ। তস্য কুলপতয়ঃ সেবকমুখ্যাশ্চ ॥ ১

অন্বয়ঃ।—[ অথ তৈরুচ্চার্য্যং বক্ষ্যমাণং বাক্যমেবাহ ওঁ নম ইত্যাদিনা ] [ শ্রীভদ্রশ্রবস ইত্যত্র ভদ্রশ্রবঃশব্দঃ অজহৎস্বার্থলক্ষণয়া ভদ্রশ্রবসং তদীয়গণাংশ্চাভিধত্তে, তেন ভদ্রশ্রবা নাম বর্ষপতিঃ তদীয়া নিরুক্তাঃ সেবকমুখ্যাশ্চ ইতি তদর্থঃ, অত এব যুক্তং বহুবচনম্ ] ওঁ আত্মবিশোধনায় ( আত্মনঃ জীবস্য অবিদ্যাপ্রযুক্তমলাপসারণাৎ বিশোধনায় বিশুদ্ধিসম্পাদকায় ইত্যর্থঃ ) ভগবতে ধর্ম্মায় নমো নমঃ ॥ ২

মূলানুবাদ।—ভদ্রশ্রবাঃ ও তদীয় সেবকমুখ্যগণ বলিলেন—যে-ধর্ম্ম অবিদ্যাজনিত আত্মার মালিন্য বিদূরিত

অহো বিচিত্রং ভগবদ্বিচেষ্টিতং, ঘ্নন্তং জনোঽয়ং হি মিষন্ ন পশ্যতি।
ধ্যায়ন্নসদ্‌যর্হি বিকর্ম্ম সেবিতুং, নির্হৃত্য পুত্রং পিতরং জিজীবিষতি॥ ৩
বদন্তি বিশ্বং কবয়ঃ স্ম নশ্বরং, পশ্যন্তি চাধ্যাত্মবিদো বিপশ্চিতঃ।
তথাপি মুহ্যন্তি তবাজ মায়যা, সুবিস্মিতং কৃত্যমজং নতোঽস্মি তম্॥ ৪

করিয়া তাহার নির্ম্মলতা সাধন করেন, সেই ভগবান্ ধর্ম্মকে আমরা পুনঃ পুনঃ নমস্কার করি (ধর্ম্ম চিত্তের মল অপসারিত করেন)॥ ২

**শ্রীধরটীকা।**—ভদ্রশ্রবস উচুরিতি। প্রাণভৃত উপদধাতীতিবৎ গণলক্ষণয়া তদ্‌যোগাদ্‌গবে লিঙ্গসমবায়-ন্যায়েন বহুবচনম্॥ ২

**অন্বয়ঃ।**—[অথাস্য লোকস্য মোহবিশেষমুপলক্ষ্য বিস্ময়ং প্রতিপাদয়িতুমাহ অহো ইত্যাদিনা] অয়ং জনঃ (জীবঃ) মিষন্ (পশ্যন্) [অপি] ঘ্নন্তং (বিনাশকারিণং মৃত্যুমিত্যর্থঃ) ন পশ্যতি হি [ইতি] যর্হি (যদা) অসৎ (তুচ্ছভূতং) বিকর্ম্ম (কুৎসিতং কর্ম্ম পাপমেব ইত্যর্থঃ) ধ্যায়ন্ (চিন্তয়ন্) পুত্রং [তথা] পিতরং নির্হৃত্য (দগ্ধ্বা) সেবিতুং (বিষয়জনিতং ক্ষুদ্রং সুখমুপভোক্তুম্) জিজীবিষতি (জীবিতুমিচ্ছতি, অত্র জিজীবিষন্ ইতি কেচিৎ পঠন্তি, স এব পাঠঃ সমীচীনো মন্যতে, অন্যথা ছন্দোবিকৃতিপ্রসঙ্গস্য দুর্ব্বারত্বাৎ, যে তু আর্ষবাক্যে তথা লৌকিক-ছন্দোঽনুবৃত্তিং নানুরুধ্যন্তে তেষাং তু ন তত্রাদরঃ) [ইতি চ] অহো বিচিত্রং (বিস্ময়করং) ভগবদ্বিচেষ্টিতং (ভগবতঃ সর্ব্বশক্তিমতো বাসুদেবস্য বিচেষ্টিতং মহিমবিলাসঃ)। [তথা হি যথা কশ্চিৎ ঐন্দ্রজালিকঃ ইন্দ্রজালবিদ্যাপ্রভাবেণ জনান্ মোহয়ন্ নানাবিধানি অসন্তি অপি বস্তূনি সত্তয়া বোধয়তি, তথৈব ভগবানেষ পটুরৈন্দ্রজালিকঃ ক্ষণভঙ্গুরাণামপি দেহগেহাদীনাং প্রতিক্ষণমেবঃভঙ্গুরতয়া দৃশ্যমানানামপি স্থৈর্য্যাদিবোধং জনয়ন্ সংসারে লোকানামাসক্তিং জনয়তীতি ভাবঃ]॥৩

**মূলানুবাদ।**—এই জীবলোক, সমক্ষে মৃত্যুকে নিরন্তর জীবন হরণ করিতে দেখিয়াও দেখিতেছে না, অসৎ কুৎসিত পাপবিষয়ের ধ্যান করিতে থাকিয়া ক্ষুদ্র বিষয়সুখের সেবার জন্য পুত্র ও পিতাকে দগ্ধ করিয়া আসিয়াও আবার বাঁচিতে চাহে, ইহা ভগবানের বিচিত্র মহিমার বিলাস ছাড়া আর কিছুই নহে॥৩

**শ্রীধরটীকা।**—অয়ং জনো মিষন্নপি পশ্যন্নপি ঘ্নন্তং হিংসন্তং মৃত্যুং ন পশ্যতি নালোচয়তীতি ভগবদ্বিচেষ্টিত-মেব, তচ্চ বিচিত্রম্। অদর্শনে লিঙ্গম্—পুত্রং বালং, পিতরঞ্চ বৃদ্ধং মৃতং নির্হৃত্য দগ্ধ্বা স্বয়ং তদুভয়মধ্যে-জিজীবিষতি জীবিতুমিচ্ছতি। জিজীবিষয়তি পাঠে তু ছন্দঃসামঞ্জস্যম্। কিং ধর্ম্মার্থম্? ন, যর্হি যতঃ অসৎ তুচ্ছং বিষয়সুখং সেবিতুং বিকর্ম্ম পাপমেব ধ্যায়ন্॥৩

**অন্বয়ঃ।**—[অথ বিদুষাং তদবগতিমপ্যাহ বদন্তীত্যাদিনা] কবয়ঃ (পণ্ডিতাঃ) বিশ্বং (মায়াপ্রপঞ্চভূত-মিদং সচরাচরং সমগ্রং জগৎ) নশ্বরং (ক্ষণভঙ্গুরং) বদন্তি স্ম (বাচা প্রতিপাদয়ন্তি স্ম)। অধ্যাত্মবিদঃ (অধ্যাত্ম-জ্ঞানশালিনঃ) বিপশ্চিতঃ (দোষজ্ঞাঃ পণ্ডিতাঃ) পশ্যন্তি চ (অনুভবন্তি চ)। হে অজ! তব মায়য়া তথাপি [তে] মুহ্যন্তি (মোহং প্রাপ্নুবন্তি। অথবা তব অজমায়য়া অনাদিভূতমায়াশক্ত্যা মুহ্যন্তীত্যর্থঃ) [অতঃ] কৃত্যং (তব কার্য্যং) সুবিস্মিতং (অতিচিত্রং), তম্ অজম্ (আদিরহিতং পরমেশ্বরং ত্বাং) নতঃ অস্মি॥৪

**মূলানুবাদ।**—হে অজ। পণ্ডিতগণ এই সমগ্র মায়াপ্রপঞ্চ-বিশ্বকে নশ্বর বলিয়া প্রকাশ করেন এবং অধ্যাত্মজ্ঞানসম্পন্ন তাঁহারা উহাকে ঠিক সেই অবস্থায় জানেনও বটে, কিন্তু তথাপি তোমার মায়াশক্তির প্রভাবে তাঁহারা মুগ্ধ হইয়া পড়েন, অতএব তোমার কার্য্য অতি বিচিত্র, ঈদৃশ অনাদিভূত তোমাকে আমি নমস্কার করি॥ ৪

বিশ্বোদ্ভবস্থাননিরোধকর্ম্ম তে, হ্যকর্ত্তুরঙ্গীকৃতমপ্যপাবৃতঃ।
যুক্তং ন চিত্রং ত্বয়ি কার্য্যকারণে, সর্ব্বাত্মনি ব্যতিরিক্তে চ বস্তুনি॥ ৫
বেদান্ যুগান্তে তমসা তিরস্কৃতান্, রসাতলাদ্যো নৃ-তুরঙ্গবিগ্রহঃ।
প্রত্যাদদে বৈ কবয়েঽভিযাচতে, তস্মৈ নমস্তেঽবিতথেহিতায়॥ ইতি॥ ৬

শ্রীধরটীকা।—নন্ববিদ্বান্ ন পশ্যতি, কিমত্র চিত্রম্? তত্রাহ। নশ্বরং বদন্তি স্ম শাস্ত্রৈঃ, পশ্যন্তি চ সমাধৌ। হে অজ! তথাপি মায়য়া মুহ্যন্তি। এতচ্চ তব কৃত্যং চেষ্টিতং সুবিস্মিতম্ অতিচিত্রম্, অতঃ শাস্ত্রাদিশ্রমং বিহায় ত্বং ত্বামজম্ অহং নতোঽস্মি॥ ৪

অন্বয়ঃ।—[ অথ অকর্ত্তুরপি ভগবতঃ বেদাদিভিঃ কর্ত্তৃত্বাদিপ্রতিপাদনমুপপাদয়িতুমুপক্রমতে বিশ্বোদ্ভবেত্যাদিনা ] [ হে অজ! ] অকর্ত্তুঃ ( স্বয়ং কর্ম্ম অকুর্ব্বাণস্যাপি ) অপাবৃতঃ ( অপগতা আবৃৎ আবরণং মায়ারূপাবৃতিঃ যস্মাৎ তথাভূতস্য, স্বশক্ত্যা মায়য়া স্বয়মনাচ্ছন্নস্য, ইত্যর্থঃ ) তে ( তব পরেশ্বরস্যাপি ) বিশ্বোদ্ভবস্থাননিরোধকর্ম্ম ( বিশ্বস্য উদ্ভবঃ সৃষ্টিঃ, স্থানং স্থিতিঃ পালনমিতি যাবৎ, নিরোধঃ সংহারঃ এব কর্ম্ম, সৃষ্ট্যাদিক্রিয়াকলাপ ইত্যর্থঃ ) অঙ্গীকৃতম্ ( স্বীকৃতং প্রতিপাদ্যতয়া অবলম্বিতমিত্যর্থঃ। বেদাদিভিঃ প্রমাণভূতৈঃ শাস্ত্রৈরিতি শেষঃ ) কার্য্যকারণে ( কার্য্যাণাং মায়াপ্রসূতানাং কৃত্যপদার্থানাং কারণে মায়য়া সহায়ভূতয়া স্রষ্টৃরূপে ) সর্ব্বাত্মনি (সকলপদার্থস্বরূপে ) ব্যতিরিক্তে ( সর্ব্বকার্য্যভিন্নে নিরুপাধৌ মায়োপাধিশূন্য ইত্যর্থঃ ) বস্তুনি চ ( পরমার্থসত্যভূতে বস্তুনি চ ) ত্বয়ি [ তৎ ] ন চিত্রং ( বিস্ময়করম্ ) [ অপি তু ] যুক্তম্ [ এব ]। [ তথা হি ত্বং মায়য়া সহায়ভূতয়া সত্যা সর্ব্বাণি জাগতিকবস্তূনি সৃজসি ইতি মায়োপাধিযোগাৎ তব স্রষ্টৃত্বম্, মায়ারূপসহায়শূন্যাবস্থয়া চ ন স্রষ্টৃত্বাদিকমিতি তথাভূতস্যৈব অকর্ত্তৃত্বং বেদাদিনিরূপিতমিতি উভয়মপ্যবিরুদ্ধমিতি ভাবঃ ]॥ ৫

মূলানুবাদ।—হে ভগবন্! তুমি মায়াবরণশূন্য ও কর্ত্তৃত্বাদিশূন্য হইলেও বেদাদিশাস্ত্রে তোমার যে বিশ্বকর্ত্তৃত্ব, বিশ্বপালকত্ব ও বিশ্বের সংহারকারিত্ব বর্ণিত হইয়াছে, তাহা বিচিত্র নহে, পরন্তু যুক্তই হইয়াছে, কারণ তুমি মায়ারূপ সহায়যুক্ত হইয়া সমস্ত কার্য্য-বস্তুর সর্ব্বাত্মক কারণ এবং মায়ারূপ উপাধিশূন্যাবস্থায় কর্ত্তৃত্বাদিশূন্য পরমার্থ সৎ। ( অতএব বেদাদিশাস্ত্রে যে কর্ত্তৃত্বাদি প্রতিপাদন করা হইয়াছে, উহা উপাধিবিশিষ্ট অবস্থা গ্রহণ করিয়াই উৎপন্ন হয় )॥ ৫

শ্রীধরটীকা।—ইদমপরং চিত্রবৎ প্রতীয়মানমপি ত্বয়ি ন চিত্রমিত্যাহ। বিশ্বস্যোদ্ভবাদি কর্ম্ম অকর্ত্তুরপি অপগতা আবৃৎ আবরণং যস্মাৎ তাদৃশস্যাপি তে অঙ্গীকৃতং বেদেন। ত্বয়ি তন্ন চিত্রম্। যতো মায়য়া সর্ব্বাত্মনি কার্য্যস্য কারণে স্রষ্টরি কর্ম্ম যুক্তম্। বস্তুনি সর্ব্বব্যতিরিক্তে নিরুপাধৌ অনাবৃতত্বম্ অকর্ত্তৃত্বঞ্চ যুক্তম্॥ ৫

অন্বয়ঃ।—[ অথ পরমেশ্বররূপেণাদৌ স্তুতিং কৃত্বা অনন্তরং প্রকৃতাবতারবাদেন তাং প্রস্তৌতি বেদানিত্যাদিনা ] যুগান্তে ( প্রলয়কালে ) যঃ নৃ-তুরঙ্গবিগ্রহঃ ( নরঃ মনুষ্যঃ, তুরঙ্গঃ অশ্বশ্চ তয়োর্বিগ্রহঃ শরীরং যস্য তথাভূতঃ, একাংশেন হয়রূপঃ অংশান্তরেণ চ মনুষ্যরূপঃ, হয়গ্রীবরূপধারী সন্নিত্যর্থঃ ) তমসা ( দৈত্যরূপেণ ) তিরস্কৃতান্ ( অপনীতান্, প্রলয়সাগরে নিমজ্জিতানিত্যর্থঃ ) বেদান্ ( সামাদীন্ চতুরঃ বেদগ্রন্থান্ ) রসাতলাৎ অভিযাচতে ( প্রার্থয়মানায় ) কবয়ে ( আদিকবয়ে ব্রহ্মণে, তং প্রতিবোধয়িতুমিত্যর্থঃ ) প্রত্যাদদে বৈ ( সমুদ্ধধার এব )। অবিতথেহিতায় ( অবিতথানি অমিথ্যাভূতানি সার্থকানি ইত্যর্থঃ, ঈহিতানি চেষ্টিতানি যস্য তথাভূতায়, সফলসর্ব্বব্যাপারায় ইত্যর্থঃ ) তস্মৈ ( পূর্ব্বোক্তগুণশালিনে ) তে ( তুভ্যং পরমেশ্বরায় ) নমঃ ইতি। [ ইতিবয়ং পশ্চাদ্ বহিরেব, প্রস্তুতস্তোত্রসমাপ্তিসূচকঃ। তথা হি অস্মিন্ হয়গ্রীবাবতারে বেদোদ্ধরণং তব বিশেষকৃত্যমিতি ভাব ]॥ ৬

হরিবর্ষে চাপি ভগবান্ নরহরিরূপেণাস্তে তদ্রূপগ্রহণনিমিত্তমুত্তরত্রাভিধাস্যে তদ্দয়িতং রূপং মহাপুরুষগুণভাজনো মহাভাগবতো দৈত্যদানবকুলতীর্থীকরণশীলাচরিতঃ প্রহ্লাদোঽব্যবধানানন্যভক্তিযোগেন সহ তদ্বর্ষপুরুষৈরুপাস্তে ইদঞ্চোদাহরতি ॥ ৭

ওঁ নমো ভগবতে শ্রীনরসিংহায় নমস্তেজস্তেজসে আবিরাবির্ভব বজ্রনখ বজ্রদংষ্ট্র কর্ম্মাশয়ান্ রন্ধয় রন্ধয় তমো গ্রস গ্রস ওঁ স্বাহা অভয়মভয়মাত্মনি ভূয়িষ্ঠাঃ ওঁ ক্ষ্রৌম্ ইতি ॥ ৮

**মূলানুবাদ**।—জগৎ যখন প্রলয়-সাগরে মগ্ন হইয়াছিল, তখন তমোগুণবহুল দৈত্যগণ বেদকে তিরস্কৃত করিয়া সাগরে মগ্ন করিবার পর ব্রহ্মার প্রার্থনায় তাঁহাকে বেদে উদ্বুদ্ধ করিবার জন্য তুমি হয়গ্রীবমূর্ত্তি ধারণ করিয়া রসাতল হইতে বেদসমূহকে উদ্ধার করিয়াছিলে। হে ভগবন্! তোমার সকল কার্য্যই সার্থক, অতএব তোমাকে নমস্কার করি ॥ ৬

**শ্রীধরটীকা**।— পরমেশ্বরত্বেন স্তুত্বা প্রস্তুতাবতারচরিতমাহ—বেদানিতি। তমসা দৈত্যরূপেণ তিরস্কৃতান্ অপনীতান্। না চ তুরগশ্চ নৃতুরঙ্গৌ তদ্রূপো বিগ্রহো যস্য। ররয়ে ব্রহ্মণে, তদর্থম্ অবিতথেহিতায় সত্যসঙ্কল্পায় ॥ ৬

**অন্বয়ঃ**।—[ অথ ভগবতো নরসিংহরূপাবতারকথায়াঃ প্রহ্লাদচরিতে বক্ষ্যমাণে প্রবোক্ষ্যমাণায়াঃ সূচনমাত্রং করোতি হরিবর্ষে ইত্যাদিনা ] হরিবর্ষে চাপি ( তদাখ্যে বর্ষান্তরেঽপি ইত্যর্থঃ ) ভগবান্ (পরমেশ্বরঃ) নরহরিরূপেণ ( নরসিংহাকারেণ ) আস্তে। তদ্রূপগ্রহণনিমিত্তং (তদ্রূপস্য উক্ত নরসিংহরূপস্য গ্রহণে অবলম্বনে নিমিত্তং কারণম্) উত্তরত্র (পরত্র অগ্রে ইত্যর্থঃ) অভিধাস্যে (কথয়িষ্যামি, প্রহ্লাদ-চরিত-বর্ণনবেলায়াং তৎ বিবরীষ্যামীত্যর্থঃ)। তৎ (উক্তরূপং) দয়িতং ( প্রিয়ং ) রূপং মহাপুরুষগুণভাজনঃ ( মহাপুরুষাণাং যে গুণাঃ তেষাং ভাজনঃ আবাসভূমিঃ ) মহাভাগবতঃ ( সুমহান্ ভগবদ্ভক্তঃ ) দৈত্যদানবকুলতীর্থীকরণশীলাচরিতঃ ( দৈত্যানাং দিতিসুতানাং দানবানাং দনুসুতানাঞ্চ যানি কুলানি তেষাং তীর্থীকরণং তীর্থতুল্যপবিত্রতাসম্পাদকং শীলং চরিতম্ আচরিতম্ অনুষ্ঠানঞ্চ যস্য তথাভূতঃ ) প্রহ্লাদঃ ( তদাখ্যঃ হিরণ্যকশিপোঃ পুত্রঃ ) অব্যবধানানন্যভক্তিযোগেন (অব্যবধানেন বিষয়ান্তরব্যবধানশূন্যেন অবিচ্ছিন্নধারেণেত্যর্থঃ, অনন্যভক্তিযোগেন অনন্যবিষয়কভক্তিযোগবিশেষেণ ইত্যর্থঃ) তদ্বর্ষপুরুষৈঃ ( হরিবর্ষবর্ত্তিভিঃ পুরুষৈঃ ) সহ উপাস্তে ( আরাধয়তি ) [ তথা হি নরসিংহরূপোপাসনায়াঃ প্রহ্লাদ এব প্রবর্ত্তক ইতি তেনৈব তস্য বিশেষঃ ] ইদঞ্চ ( বক্ষ্যমাণং বস্তু ) উদাহরতি ( নরহরিস্তুতিরূপেণ উপন্যস্যতীত্যর্থঃ ) ॥ ৭

**মূলানুবাদ**।—হরিবর্ষেও শ্রীভগবান্ নরসিংহরূপে অবস্থান করিতেছেন। ভগবান্ ঐ নরসিংহরূপ কেন ধারণ করিয়াছিলেন, তাহা পরে প্রহ্লাদচরিত্র প্রসঙ্গে বর্ণনা করিব। হিরণ্যকশিপুর প্রহ্লাদ নামে এক পুত্র ছিল, তাঁহার মহাপুরুষজনোচিত প্রভূত গুণ ছিল; তিনি পরমভাগবত ছিলেন, তাঁহার চরিত্র ও পবিত্র কর্ম্মানুষ্ঠানে দৈত্যকুল ও দানবকুল সকলেই পবিত্র তীর্থরূপে পরিণত হইয়াছিল। ঐ প্রহ্লাদ অবিচ্ছিন্ন ধারায় প্রবাহিত অনন্যবিষয়ক ভক্তিযোগ দ্বারা সেই বর্ষবাসী পুরুষগণের সহিত শ্রীভগবানের আরাধনা করেন ( তৎসম্বন্ধে পরে অনেক কথাই প্রকাশ করা হইয়াছে। ) তিনি এইরূপ স্তুতি করেন ॥ ৭

**শ্রীধরটীকা**।—উত্তরত্র প্রহ্লাদচরিত্রে। মহাপুরুষস্য গুণানাং ভাজনঃ আশ্রয়ঃ। দৈত্যদানবকুলস্য তীর্থীকরণং শীলমাচরিতঞ্চ যস্য। ফলসঙ্কল্পেন ব্যবধানেন শূন্যশ্চাসাবনন্যশ্চাব্যভিচারী যো ভক্তিযোগস্তেন উপাস্তে সেবতে ॥ ৭

**অন্বয়ঃ**।—[ অথ তত্রৈব নরসিংহপ্রতীকেনাবতিষ্ঠমানস্য ভগবতো নমস্কারমাচরন্নাহ ওঁ নম ইত্যাদি ] ওঁ ( প্রণবপ্রতিপাদ্যপরমেশ্বরাত্মনে ) ভগবতে তেজস্তেজসে ( তেজসাং তেজস্বিনামপি তেজসে তেজঃস্বরূপায়) শ্রীনরসিংহায় ( নরসিংহরূপধারিণে ) নমঃ নমঃ (পুনঃ পুনরেব প্রণতয়ঃ সন্ত্বিত্যর্থঃ) [ হে ভগবন্! ] আবিরাবির্ভব

স্বস্ত্যস্তু বিশ্বস্য খলঃ প্রসীদতাং, ধ্যায়ন্তু ভূতানি শিবং মিথো ধিয়া।
মনশ্চ ভদ্রং ভজতাদধোক্ষজে, আবেশ্যতাং নো মতিরপ্যহৈতুকী ॥ ৯
মাগারদারাত্মজবিত্তবন্ধুষু, সঙ্গো যদি স্যাদ্ভগবৎপ্রিয়েষু নঃ।
যঃ প্রাণবৃত্ত্যা পরিতুষ্ট আত্মবান্, সিধ্যত্যদূরান্ন তথেন্দ্রিয়প্রিয়ঃ ॥ ১০

( সুতরাং প্রকটভাবং গচ্ছ ) বজ্রনখ ( বজ্রবৎ কঠিনাঃ নখাঃ যস্য তথাভূত। সুকঠিননখবায়ুধ। ) বজ্রদংষ্ট্র ( বজ্রবৎ দংষ্ট্রা যস্য তথাভূত। নরসিংহাবতারে নখবাণাং দংষ্ট্রাণাঞ্চ সবিশেষমুপযোগাৎ তৎসম্বোধনদ্বয়মুপন্যস্তং বিশেষেণ) কর্ম্মাশয়ান্ ( কর্ম্মবাসনাঃ ) রন্ধয় রন্ধয় ( সমূদায়েন দহ, সমূলমুন্মূলয় ইত্যর্থঃ। কর্ম্মাশ্রয়ানিত্যত্র কর্ম্মাশ্রয়ানিতি পাঠে রাগাদীনিত্যর্থঃ) তমঃ ( অজ্ঞানং ) গ্রস গ্রস ( বিনাশয় ) ওঁ স্বাহা আত্মনি ( মদন্তঃকরণে ) অভয়ং অভয়ং [ যথা স্যাৎ তথা ] ভূয়িষ্ঠাঃ ( ভব, ভূয়িষ্ঠা ইত্যার্ষম্ ) ওঁ ক্ষ্রৌম্ [ নম ইতি শেষঃ ] ইতি ॥ ৮

**মূলানুবাদ**।—হে ভগবন্! তুমি তেজেরও তেজঃস্বরূপ, তুমি ভগবান্ শ্রীনরসিংহরূপধারী, তোমাকে নমস্কার, তোমাকে নমস্কার। হে বজ্রনখ! হে বজ্রদংষ্ট্র! আমার নিকটে তুমি অতি প্রকটভাব ধারণ কর, আমার কর্ম্মবাসনা সম্পূর্ণরূপে উন্মূলিত কর, অজ্ঞানান্ধকার বিধ্বস্ত কর। তুমি পরমাত্মা, সৃষ্টিস্থিতিলয়কর্ত্তা, তোমাকে নমস্কার। আমার অন্তঃকরণে সর্ব্বপ্রকারে অভয়দান করিতে প্রকাশিত হও। হে ভগবন্! তুমি ওঁরূপ প্রণব ও ক্ষ্রৌম্ এই বীজের প্রতিপাদ্যস্বরূপ, অতএব তোমাকে আবার নমস্কার করি ॥ ৮

**শ্রীধরটীকা**।—তেজসামপি তেজসে। আবিরাবিঃ অতিপ্রকটো ভবেতি। বীপ্সা বা। কর্ম্মাশয়ান্ কর্ম্মবাসনাঃ। কর্ম্মশ্রয়ানিতি পাঠে রাগাদীন্। রন্ধয় নির্দ্দহ, ভূয়িষ্ঠাঃ ভূয়াঃ ॥ ৮

**অন্বয়ঃ**।—[অথ ভগবৎস্বরূপস্য নরসিংহাকারস্য ভগবতঃ সমীপে সর্ব্বস্যাস্য বিশ্বস্য মঙ্গলমভিযাচতে স্বস্ত্যস্ত্বিত্যাদিনা ] বিশ্বস্য ( সমগ্রস্যাস্য চরাচরস্য ) স্বস্তি (মঙ্গলম্) অস্তু [ননু খলানামপি সর্ব্বান্তর্গতত্বাৎ তেষাং মঙ্গলে জগতোঽনিষ্টমেব, স্বভাবস্য অপরিহানেন তেষাং জগদপকারস্বভাবতায়াঃ অপরিত্যাগেন মঙ্গলাভ্যুদপত্তেরিত্যাকাঙ্ক্ষায়া আহ খল ইত্যাদি ] খলঃ ( ক্রূরস্বভাবঃ জনঃ ) প্রসীদতাম্ ( প্রসাদং ক্রূরভাবশূন্যতাম্ আশ্রয়তু যথা ন জগতাং তেভ্যোঽপকার ইতি ভাবঃ ) ভূতানি ( প্রাণিনঃ ) মিথঃ ( পরস্পরম্ ) ধিয়া ( প্রসন্নভাবমাশ্রিতেনান্তঃকরণেন ) শিবং ( কল্যাণং ) ধ্যায়ন্তু ( চিন্তয়ন্তু ) [ তেষাং ] মনশ্চ ( অন্তঃকরণঞ্চ ) ভদ্রম্ ( উপশমাদিরূপং গুণং ) ভজতাৎ ( আশ্রয়তু ) নঃ অপি ( অস্মাকং তথা তেষাং ভূতানামিত্যপিশব্দার্থঃ ) মতিঃ (বুদ্ধিঃ ) অহৈতুকী (নিষ্কামভাবা সতী ) অধোক্ষজে ( নারায়ণে ) আবেশ্যতাম্ ( সর্ব্বৈরেব নিবেশ্যতামিত্যর্থঃ ) ॥ ৯

**মূলানুবাদ**।—হে ভগবন্! ( তোমার অনুগ্রহে ) সমগ্র বিশ্বের কল্যাণ হউক। খল ব্যক্তি নিজ স্বভাবসিদ্ধ ক্রূরতা পরিত্যাগপূর্ব্বক প্রসন্নভাব ধারণ করুক। সমস্ত প্রাণিগণ নির্ম্মল অন্তঃকরণ দ্বারা পরস্পরের মঙ্গল চিন্তা করুক। আমাদের ও সকল প্রাণীদিগের চিত্ত উপশমাদি গুণ লাভ করুক এবং আমাদের ও অপর ভূতগণের মতি নিষ্কামভাব ধারণ করিয়া ভগবান্ নারায়ণরূপী তোমাতে বিশেষভাবে আবিষ্ট হউক ॥ ৯

**শ্রীধরটীকা**।—বিশ্বস্য স্বস্তিপ্রার্থনে খলস্যাপি ভবেৎ, তচ্চ সাধুপীড়াং বিনা ন স্যাৎ। অন্যোন্যমমঙ্গলঞ্চ ধ্যায়তাং ভূতানামন্যোন্যঘাতং বিনা ন ভবেদিত্যাশঙ্ক্যাহ। খলঃ প্রসীদতাং প্রসীদতু ক্রৌর্য্যং ত্যজতু। ভূতানি মিথঃ শিবমেব ধ্যায়ন্তু, তেষাং মনশ্চ ভদ্রমুপশমাদিকং ভজতু, নোঽস্মাকমপি মতিঃ, অপিশব্দাৎ ভূতানাঞ্চ মতিঃ, অহৈতুকী নিষ্কামা সতী ॥ ৯

**অন্বয়ঃ**।—[ অথ গৃহাদিষু বিষয়েষু সঙ্গং নিষেধন্ ভগবৎপ্রিয়েষু সঙ্গং প্রার্থয়তে মাগারেত্যাদিনা ] নঃ

যৎসঙ্গলব্ধং নিজবীর্য্যবৈভবং, তীর্থং মুহুঃ সংস্পৃশতাং হি মানসম্।
হরত্যজোঽন্তঃ শ্রুতিভির্গতোঽঙ্গজং, কো বৈ ন সেবেত মুকুন্দবিক্রমম্॥ ১১
যস্যাস্তি ভক্তির্ভগবত্যকিঞ্চনা, সর্ব্বৈর্গুণৈস্তত্র সমাসতে সুরাঃ।
হরাবভক্তস্য কুতো মহদ্‌গুণা, মনোরথেনাসতি ধাবতো বহিঃ॥ ১২

( অস্মাকম্ ) যদি সঙ্গঃ ( আসক্তিঃ স্যাদিতি শেষঃ, তদা সঃ ) আগারদারাত্মজবিত্তবন্ধুষু ( আগারাণি গৃহাঃ, দারাঃ কলত্রাণি, আত্মজাঃ পুত্রাঃ, বিত্তানি ধনানি, বান্ধবঃ আত্মীয়বর্গঃ তেষু ) সঙ্গঃ মা স্যাৎ ( নৈব ভবেৎ, কিন্তু ) ভগবৎ-প্রিয়েষু ( ভগবদ্ভক্তেষু ভগবতঃ প্রিয়াস্তেষু ইতি ব্যুৎপত্ত্যা শ্রীভগবতঃ কৃপাপাত্রেষু সজ্জনেষ্বিতি বার্থঃ ) [ সঃ সঙ্গঃ স্যাদিতি শেষঃ ] যঃ আত্মবান্ (সংযতাত্মা জিতেন্দ্রিয় ইত্যর্থঃ) প্রাণবৃত্ত্যা ( ক্ষুধাতৃষ্ণাদিশান্তিমাত্রেণ জীবনধারণো-পায়লাভমাত্রেণেত্যর্থঃ ) পরিতুষ্টঃ ( সন্তুষ্টঃ, ন তু অধিককামীতি ভাবঃ ) [ সঃ যথা ] অদূরাৎ ( অনতিবিলম্বেন ) সিধ্যতি ( সিদ্ধিং প্রাপ্নোতি ) ইন্দ্রিয়প্রিয়ঃ ( ইন্দ্রিয়জন্যসুখপরায়ণঃ জনঃ ) তথা ন ( অদূরাৎ সিধ্যতীতি শেষঃ ) [ যদি কদাচিৎ তস্য ইন্দ্রিয়প্রিয়তাব্যপগমেন স যথোদয়ঃ তদা বিলম্বেন তস্যাপি সিদ্ধিরিতি তাৎপর্য্যম্ ]॥ ১০

মূলানুবাদ।—হে ভগবন্! আমার যদি কোথাও সঙ্গ হয়, তবে সেই সঙ্গ যেন গৃহ, কলত্র, পুত্র, বিত্ত বা বন্ধু প্রভৃতিতে না হয়, কিন্তু ভগবৎপ্রিয় ব্যক্তিতে যেন সঙ্গ হয়। যে সংযমী ব্যক্তি কেবলমাত্র জীবনধারণের উপায় লাভ করিয়াই পরিতুষ্ট থাকেন, তাঁহার যেরূপ অবিলম্বে সিদ্ধি হয়, ইন্দ্রিয়প্রিয় ব্যক্তির সেরূপ হয় না॥ ১০

শ্রীধরটীকা।—নঃ সঙ্গঃ ক্বাপি মা স্যাৎ। যদি কথঞ্চিৎ স্যাৎ তর্হি আগারাদিষু ন স্যাৎ, কিন্তু ভগবৎপ্রিয়েষ্বেব। আগারাদিসঙ্গদোষমাহ—য ইতি ইন্দ্রিয়প্রিয়ঃ গৃহাদ্যাসক্তঃ॥ ১০

অন্বয়ঃ।—[ অথ ভগবৎপ্রিয়সঙ্গস্য মাহাত্ম্যমুপবর্ণয়ন্ তদভিলাষমুপপাদয়তি যৎসঙ্গেত্যাদিনা ] যৎসঙ্গ-লব্ধং ( যেষাং ভগবৎপ্রিয়াণাং সঙ্গাৎ লব্ধং বিশেষতো বিজ্ঞাতম্) নিজবীর্য্যবৈভবং (নিজম্ অসাধারণং বীর্য্যবৈভবং প্রভাবাতিশয়ঃ গোবর্দ্ধনধারণাদিরূপঃ যস্য তথাভূতম্, অসাধারণপ্রভাবশালিনমিত্যর্থঃ ) তীর্থং (সত্ত্বগুণবিশোধনেন তীর্থীভূতমিত্যর্থঃ) মুকুন্দবিক্রমং (মুকুন্দস্য নারায়ণস্য বিক্রমং শক্তিং) মুহুঃ সংস্পৃশতাম্ (শৃণ্বতাং জনানাম্) শ্রুতিভিঃ (শ্রবণেন্দ্রিয়দ্বারেণ ) অন্তঃ গতঃ ( অভ্যন্তরমুপেতঃ ) অজঃ ( নারায়ণঃ ) মানসং ( মনঃসম্বন্ধিনম্ ) অঙ্গজং ( মলং ) হরতি। [ তান্ ] কো বৈ ন সেবেত ( সাধারণং গঙ্গাতীর্থাদিকং নৈতেন তুল্যমিতি ভাবঃ )॥ ১১

মূলানুবাদ।—যে-ভগবৎপ্রিয় ব্যক্তিগণের সঙ্গলাভ করিতে পারিলে জীব শ্রীভগবানের অসাধারণ বীর্য্য-প্রভাবযুক্ত তীর্থতুল্য বিক্রমরাশি শ্রবণ করিয়া শ্রীভগবান্‌কে আত্মায় প্রতিবিম্বিত করিতে পারে এবং তাহাতেই তাহাদের আভ্যন্তরিক মলরাশি বিদূরিত হইয়া যায়, ও শ্রবণেন্দ্রিয়দ্বারা অন্তঃকরণে প্রবিষ্ট হইয়া শ্রীভগবান্ স্বয়ংই ঐ মলরাশিকে বিদূরিত করেন, সেই ভগবৎপ্রিয় ব্যক্তিগণকে কে না সেবা করিবে?॥ ১১

শ্রীধরটীকা।—ভগবৎপ্রিয়সঙ্গে গুণমাহ। যেষাং ভগবৎপ্রিয়াণাং সঙ্গাল্লব্ধং মুকুন্দবিক্রমং শ্রুতিভিঃ শ্রবণাদিভিঃ সংস্পৃশতাং সেবমানানাং পুংসামন্তর্গতোঽজো মানসং মলং হরতি। কথম্ভূতং বিক্রমম্? নিজমসাধারণং বীর্য্যবৈভবং প্রভাবাতিশয়ো যস্য। তীর্থ গঙ্গাদি মুহুঃ সংস্পৃশতাম্ অঙ্গজং মলং কেবলং হরতি ন তু বাসনাঃ। তান্ কো বৈ ন সেবেত ইত্যন্বয়ঃ॥ ১১

অন্বয়ঃ।—[ মানসমলানামপগমে সতি ভগবদ্ভক্তিসমুদয়েন সমুৎকর্ষমুপগতস্য নিরুক্তবিষয়স্য সাকল্যং প্রতিপাদয়তি যস্যাস্তীত্যাদিনা ] যস্য (জনস্য) ভগবতি (নারায়ণে) অকিঞ্চনা (সর্ব্ববিষয়ককামনারহিতা, নিষ্কাম-শুদ্ধেত্যর্থঃ ) ভক্তিঃ অস্তি তত্র ( তস্মিন্ ভগবদ্ভক্তে জনে ) সুরাঃ ( সর্ব্বে দেবাঃ ) সর্ব্বৈঃ গুণৈঃ ( উৎকর্ষসম্পাদকৈঃ

আর কিছুই চাহি না, কেবল তোমার কৃপা চাই, তুমি তোমার ভক্তকে যেরূপ কৃপা কর, যেরূপ কৃপাসহকারে তাহার শিরোপরে নিজ অভয়করস্পর্শদান করিয়া তাহাকে কৃতার্থ কর, আমার শিরেও সেই ভাবে করস্পর্শ করিয়া আমাকেও কৃতার্থ কর; আমার জীবন ধন্য হউক, আমি তোমাকে আর কি বলিব, আমি কেবল ভক্তিভরে তোমাকে প্রণাম করিতেছি!

ঐরূপ রম্যক নামক বর্ষে ভগবান্ মৎস্যরূপে অবস্থান করিতেছেন। চাক্ষুষ মন্বন্তরের অবসানে যখন এই পৃথিবী প্রলয়সাগরে মগ্ন হইয়াছিল, তখন ভগবান্ পৃথিবীর সহিত মগ্ন বেদরাশির উদ্ধারার্থ মৎস্যরূপ ধারণ করিয়া বেদ উদ্ধার করিয়াছিলেন এবং বৈবস্বত মন্বন্তরের অধিপতি মনুর নিকটেই প্রথম আত্মপ্রকাশ করিয়াছিলেন। ঐ মনু উক্ত রম্যকবর্ষের অধিপতি; সেই মনু অসাধারণ ভক্তিযোগের সাহায্যে ভগবানের ঐ মৎস্যমূর্ত্তির আরাধনা করিয়া থাকেন। শ্রীভগবানের ঐ মৎস্যমূর্ত্তি মৎস্যের আকার বলিয়া উহার প্রতি অবজ্ঞা করিবার কোনও কারণ নাই, ভগবান্ বিশ্বাত্মা, জগতে যত কিছু স্থাবর-জঙ্গমাত্মক পদার্থ আছে, সমস্তই শ্রীভগবানের স্বরূপ; মনুষ্য, পশুপক্ষী প্রভৃতি, তরু-গুল্ম শৈল প্রভৃতি এবং কীট-পতঙ্গ প্রভৃতি সকল চেতন ও অচেতন পদার্থ শ্রীভগবানের প্রতীক মাত্র। শ্রীভগবানের উর্জ্জিত শক্তির তারতম্য বশতঃই উক্ত সকল বস্তুর উৎকর্ষাপকর্ষের তারতম্য হইয়া থাকে, অতএব সাধারণ মৎস্য সেরূপ উৎকৃষ্ট না হইলেও ভগবান্ এই মহামৎস্য-মূর্ত্তি অবলম্বন করিয়া জগতের একমাত্র সারভূত বেদকে উদ্ধার করিয়াছিলেন বলিয়া ইহা অতি উৎকৃষ্ট সন্দেহ নাই। এইজন্য ভগবান্ নিজেও ঐ রূপকে নিজের অত্যন্ত প্রিয় মনে করেন, ইহা প্রতিপাদন করিবার জন্যই "ভগবতঃ প্রিয়তমং মাৎস্যমবতাররূপম্" এই অংশ গ্রহণ করা হইয়াছে। ভগবান্ মনু যখন ঐ মৎস্যরূপের আরাধনা করেন, তখন তিনি যে-সকল স্তুতিবাক্য তাঁহার উদ্দেশ্যে প্রয়োগ করিয়া থাকেন, তাহার দ্বারাই ঐ ভগবানের মূর্ত্তি যে নানাবিধ অভীষ্ট দান করে এবং উহা যে অসাধারণ উৎকর্ষযুক্ত, ইহা প্রতিপন্ন হয়। তদীয় মন্ত্রের আলোচনা করিলেও ঠিক তাহাই প্রতিপন্ন হইবে সন্দেহ নাই। ঐ মন্ত্র প্রভৃতির বিশদ অর্থ ইতঃপূর্ব্বে মূলানুবাদে প্রকাশ করা হইয়াছে, কাজেই, এস্থানে পুনরুক্তি ও গ্রন্থবিস্তৃতির আশঙ্কায় উহার আর পুনরুল্লেখ করিব না; কেবল বিশেষ বিশেষ কতিপয় বিষয়ের আলোচনা করিয়াই বিরত হইব।

বৈবস্বতমনু ধর্ম্মশাস্ত্রের প্রবর্ত্তক, ধর্ম্মশাস্ত্রগুলি আবার শ্রুতির অনুবর্ত্তী বলিয়াই প্রমাণরূপে গৃহীত হয়, কাজেই মনু যে ধর্ম্মশাস্ত্রসমূহ শ্রুতির উপর নির্ভর করিয়া প্রণয়ন করিয়াছেন এবং শ্রুতিকে যে তিনি প্রধান প্রমাণ বলিয়া মানিয়া লইয়াছেন, ইহা ধ্রুব সত্য। সেই শ্রুতি যখন ঈশ্বরকে সৎ বলিয়া প্রতিপাদন করিতেছে এবং ধর্ম্মশাস্ত্রোক্ত বিধির অনুষ্ঠানে যে পুণ্য এবং নিষিদ্ধ আচরণে যে পাতক, তাহার ফলদাতৃরূপে যুক্তিদ্বারাও যখন ঈশ্বরের অস্তিত্ব সিদ্ধ হইতেছে, তখন কেহ প্রত্যক্ষ না করিলেও ঈশ্বরের অস্তিত্বের অপলাপ করা একান্ত অসম্ভব ইহা বুঝিতে হইবে; এইজন্যই মূলে 'উরুস্বনঃ' এই শব্দ দ্বারা ঈশ্বর যে বেদসিদ্ধ, ইহা বলা হইয়াছে। যে কোনও যুক্তি যদি বেদের বিরোধী হয়, তবে উহা সদ্যুক্তি নহে, উহা যুক্ত্যাভাস মাত্র, এইজন্যই শাস্ত্রকার বলিয়াছেন যে, '—বেদশাস্ত্রবিরোধিনা। যস্তর্কেণানুসন্ধত্তে স ধর্ম্মং বেদং নেতরঃ॥' অর্থাৎ যে ব্যক্তি বেদশাস্ত্রের অবিরোধী যুক্তি তর্কাদি দ্বারা অনুসন্ধান করে, সে-ই প্রকৃত ধর্ম্মবিৎ, আর যে ব্যক্তি তাহা না করিয়া স্বকপোলকল্পিত শাস্ত্রবিরোধী যুক্তিতর্কাদির অনুসরণ করিয়া ধর্ম্মনির্ণয়ে প্রযত্নবান্ হয়, সে ব্যক্তি প্রকৃত ধর্ম্মজ্ঞ নহে। কাজেই দেখা যায় যে, বেদ যে বিষয় অসন্দিগ্ধরূপে প্রতিপাদন করিতেছে, তাহার বিরোধে শত যুক্তি, শত প্রমাণ থাকিলেও সেগুলি অসৎ বলিয়া নির্ণয় করিতে হইবে। বেদের সহিত কোনও প্রমাণেরই তুলনা হয় না, অতএব ঈশ্বরকে প্রত্যক্ষে না দেখিতে পাইলেও বেদে যখন তাঁহার সত্তা প্রতিপাদিত আছে, তখন কেহই উহার অপলাপ করিতে পারে না।

শ্লোকস্থ লোকপালাদি সকলেই ন্যূনশক্তি, কেহই সর্ব্বশক্তিমান্ নহেন, এই অংশের আলোচনা প্রসঙ্গে বলা যাইতে পারে যে যেমন "আরোগ্যং ভাস্করাদিচ্ছেৎ ধনমিচ্ছেদ্ধুতাশনাৎ। জ্ঞানঞ্চ শঙ্করাদিচ্ছেন্মুক্তিমিচ্ছেজ্জনার্দ্দনাৎ॥" অর্থাৎ ভাস্কর প্রধানতঃ আরোগ্যেরই অধিপতি, যদি কাহারও রোগমুক্তি কাম্য হয়, তবে তাহাকে ভাস্করের নিকট উহা প্রার্থনা করিতে হইবে। এইরূপ অগ্নির নিকট ধন, শঙ্করের নিকট জ্ঞান ও বিষ্ণুর নিকট মুক্তি কামনা করিতে হইবে। এই বিধি দ্বারাই ভাস্কর প্রভৃতির ধনাদি দানে সামর্থ্যাভাব সূচিত হইতেছে এবং তাহারই ফলে ধনাদিদানসামর্থ্য-রূপ উৎকর্ষ দেখিয়া ভাস্করাদির অগ্নি প্রভৃতির প্রতি ঈর্ষা স্বাভাবিক; যদি তাঁহারা সর্ব্বশক্তিমান্ হইতেন, তবে আর নিজ অপেক্ষা অন্যের উৎকর্ষ পর্য্যালোচনা করিয়া পরস্পরের প্রতি পরস্পর ঈর্ষাসম্পন্ন হইতেন না। নিজ অপেক্ষা পরকে উৎকৃষ্ট দেখিলেই অন্য ব্যক্তি ঐ উৎকৃষ্ট ব্যক্তির প্রতি ঈর্ষাসম্পন্ন হয়, ইহাই জগতের স্বভাব; অতএব লোকপাল প্রভৃতি যখন সর্ব্বশক্তিমান্ নহেন, তখন তাঁহারা ইচ্ছা করিলেও ভক্তজনের সকল অভীষ্ট দান করিতে পারেন না, কিন্তু ভগবান্ পরমেশ্বর সর্ব্বশক্তিমান, তাঁহার নিকট প্রার্থী হইলে এক তাঁহারই নিকট হইতে জীব সর্ব্বপ্রকার অভীষ্ট বস্তু লাভ করিতে পারে। তবে তাঁহাকে ছাড়িয়া অন্য দেবতার উপসনার প্রয়োজন কি? হে জীব! তুমি ক্ষুদ্র লাভের আশায় মোহে মুগ্ধ হইয়া যদি অন্য দেবতার উপাসনা করিতে চাও, তাহা হইলেও শ্রীভগবান্ বাসুদেবের উপাসনা ত্যাগ করিতে পার না; কারণ ভগবানের নিকট এমন কোনও ক্ষুদ্র বা মহান্ বিষয় নাই, যাহা তিনি সাধন করিতে অক্ষম। যদি কোনও লৌকিক বস্তু অপরকে রক্ষা করিবার অভিমান পোষণ করে, সে সকলই ব্যর্থ, কারণ জগতের যে কোনও বস্তুতেই শ্রীভগবানের আত্মা অনুস্যূত থাকিয়া উহাদের রক্ষাদি কার্য্য করিতেছে।

পৃথিবী যখন প্রলয়সাগরে মগ্ন হইয়াছিল, তখন তাহার সঙ্গে সঙ্গে জগতের ওষধিসমূহও সাগরে মগ্ন হইল, যদি পৃথিবীর সহিত ঐ ওষধিসমূহের অধিককাল সলিলে অবস্থিতি ঘটে, তবে উহার বীজরাশি পর্য্যন্ত গলিত হইয়া যাইবে, অতএব ওষধিসমূহকে রক্ষা করিয়া যদি আবার ভবিষ্যৎ প্রাণিগণের মঙ্গল সাধন করিতে হয়, তবে অচিরকাল মধ্যেই ঐ বীজরাশির সহিত পৃথিবীকে ধারণ করা কর্ত্তব্য, এই বুঝিয়াই ভগবান্ ওষধিবীজের সহিত পৃথিবীকে ধারণ করিয়াছিলেন। অতএব জগতের পরমোপকারক শ্রীভগবান্ সর্ব্বপ্রকারেই নমস্য। সেই ভগবানের চালনা প্রভাবেই প্রাণিগণের প্রাণবায়ু নিয়ত যথানিয়মে সঞ্চারিত হইতেছে, যে পর্য্যন্ত শ্রীভগবান্ কৃপাবশে নিয়ামকরূপে প্রাণীর প্রাণবায়ুর উচ্ছ্বাস সঞ্চার সম্পাদন করেন, সেই পর্য্যন্ত জীব সজীব থাকিয়া নিজ কর্ত্তব্য কার্য্যাবলীর অনুষ্ঠান করিতে পারে, আবার যখন ঈশ্বর কৃপা পূর্ব্বক উহার পরিচালনা কার্য্যে বিরতি গ্রহণ করেন, তখনই জীব সজীবতা পরিত্যাগ করিয়া মৃত নামে আখ্যাত হইয়া থাকে, অতএব হে ভগবন্! তুমিই জগতের প্রাণ-নিয়ামক, এইজন্য সকল জগতের পক্ষে তুমিই নমস্য।

এইরূপ হিরন্ময় বর্ষে ভগবান্ কূর্ম্মাবতাররূপে অবস্থান করেন। মৎস্যাবতারে মৎস্যমূর্ত্তি যেমন গুরুতর কার্য্য করায় ভগবানের উহা প্রিয়তম মূর্ত্তি, সেইরূপ এই কূর্ম্মমূর্ত্তিও ভগবানের পরমপ্রিয় মূর্ত্তি, অতএব উহার প্রতি কখনও অবজ্ঞা করা বিজ্ঞজনোচিত কার্য্য নহে। ভগবানের মূর্ত্তি অনেক প্রকার; তন্মধ্যে যে যে মূর্ত্তিগুলি মৎস্য-কূর্ম্মাদির আকারে উৎপন্ন হইয়াছে, তাহারা মৎস্যাদি সাধারণ প্রাণীর আকারধারী হইলেও তাহাদের লোকোত্তরগুণাবলী আলোচনায় তাহাদিগকে উৎকৃষ্ট বলিয়াই বুঝিতে হইবে।

পিতৃগণাধিপতি অর্য্যমা ঐ কূর্ম্মরূপের উপাসক। ঐ রূপটিকে উৎকৃষ্ট প্রতিপাদন করিবার জন্যই উহা যে সম্পূর্ণ পরব্রহ্মের প্রতীক, এই প্রসঙ্গে বলা হইয়াছে যে, হে কূর্ম্মরূপিন্ ভগবন্! তোমার মায়াশক্তিপ্রভাবে তুমি এই সমগ্র বিশ্বপ্রপঞ্চরূপে প্রতিভাত হইয়া থাক। নাম ও রূপ দ্বারা তোমার নির্দ্দেশ অসম্ভব, যে কোনও নাম

বা রূপ দ্বারা তোমার নির্দ্দেশ করিতে গেলেই তোমার সঙ্কীর্ণতা আসিয়া পড়িবে। তবে যে আমরা এই নাম ও রূপ উপলব্ধি করি, ইহা কেবল মায়ার প্রভাব ব্যতীত আর কিছুই নহে। যখন সাধুসঙ্গ প্রভাবেও তোমার কৃপার বলে জীব তত্ত্বজ্ঞান লাভ করে, তখনই ঐ মায়া উচ্ছিন্ন হওয়ায় তোমার দৃষ্টিগোচর হয়, তখন আর নাম বা রূপের দৃষ্টি থাকে না, তখনই তোমার ব্যাপরূপের উপলব্ধি হয়, তখন আর সঙ্কীর্ণতা থাকে না, উদারদৃষ্টি তোমার মহোদার স্বরূপের উপলব্ধি করিয়া কৃতার্থ হয়। অতএব যে সকল ব্যক্তি তোমার কূর্ম্মরূপের প্রতি অবজ্ঞা পোষণ করে, ঐ কূর্ম্মরূপকে নিকৃষ্ট ধারণা করিয়া তাঁহার প্রতি ভক্তিমান্ হয় না, তাহারা মলিনবুদ্ধি; তুমি কৃপা করিলেই তাহাদের ঐ মলিন বুদ্ধি ঘুচিয়া যাইতে পারে, হে ভগবন্! কৃপাপূর্ব্বক ঐ দুর্বুদ্ধি ব্যক্তিগণের মলিন বুদ্ধি দূর করিয়া এমন সুবুদ্ধি দান কর, যাহাতে তাহারা পরব্রহ্ম-প্রতীক ঐ কূর্ম্মরূপের উপাসনা করিয়া কৃতার্থ হইবার সুযোগ লাভ করিতে পারে।

উত্তরকুরুবর্ষে ভগবান্ বরাহরূপে বর্ত্তমান রহিয়াছেন। ঐ বর্ষবাসীদিগের সহিত ভগবতী পৃথিবীই উঁহার উপাসক। অন্য সকলের প্রতি ভক্তি পরিত্যাগ করিয়া একমাত্র ঐ মূর্ত্তিতেই ভক্তি স্থাপন পূর্ব্বক পৃথিবী যে তাঁহার উপাসনায় ব্যাপৃত তাহার কারণ এই যে, শ্রীভগবান্ বরাহরূপ ধারণ করিয়া প্রলয়সাগরমগ্না পৃথিবীকে দন্তাগ্রে ধারণ করিয়া রক্ষা করিয়াছিলেন, কাজেই নিজ উদ্ধারকারীর প্রতি তাঁহার অনন্যসাধারণ ভক্তি স্বাভাবসিদ্ধ॥ ১—৭৯

ইতি-শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথবংশোদ্ভব শ্রীরাধাবিনোদ-গোস্বামি-প্রবর্ত্তিতায়াং
শ্রীকালীপদশর্ম্মণা কৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিনীনাম তাৎপর্য্যসমালোচনায়াং
পঞ্চমস্কন্ধে অষ্টাদশোধ্যায়ঃ॥ ১৮

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:*:—

## একোনবিংশোঽধ্যায়ঃ।

—:*:—

শ্রীশুক উবাচ।

কিম্পুরুষে বর্ষে ভগবন্তমাদিপুরুষং লক্ষ্মণাগ্রজং সীতাভিরামং রামং তচ্চরণসন্নিকর্ষা-ভিরতঃ পরমভাগবতো হনূমান্ সহ কিম্পুরুষৈরবিরতভক্তিরুপাস্তে ॥ ১

আর্ষ্টিষেণেন সহ গন্ধর্ব্বৈরনুগীয়মানাং পরমকল্যাণীং ভর্ত্তৃভগবৎকথাং সমুপশৃণোতি স্বয়ঞ্চেদং গায়তি ॥ ২

অন্বয়ঃ।—[ অথ অষ্টাদশাধ্যায়ে ভগবতো বরাহমূর্ত্তেঃ প্রকর্ষবর্ণনান্তমভিধায় কিম্পুরুষে বর্ষে ভারতে চ বর্ষে সেব্যসেবকভাবং ভারতস্য শ্রেষ্ঠতাঞ্চ প্রতিপাদয়িষ্যন্ আদৌ কিম্পুরুষে বর্ষে বর্ত্তমানাং ভগবতো রামমূর্ত্তিং প্রতি-পাদয়তি কিম্পুরুষে ইত্যাদিনা ] কিম্পুরুষে ( তদভিধানে ) বর্ষে ভগবন্তম্ আদিপুরুষং ( সর্ব্বেষামাদিভূতং সকল-কারণং পুরুষং ) লক্ষ্মণাগ্রজং ( লক্ষ্মণস্য অনন্তাবতারস্য সুমিত্রাপ্রথমপুত্রস্য অগ্রজম্ অগ্রজাতত্বেন প্রতীয়মানং ন তু বস্তুতোঽপি অগ্রজাতং তস্য অজত্বাৎ ) সীতাভিরামং ( সীতাং জনকনন্দিনীম্ অভিরময়তি মায়াসমাশ্রয়েণ প্রীণ-য়তি যঃ তং ) রামং ( রামপদাভিধেয়ং, পুরুষোত্তমম্ ইত্যর্থঃ ) তচ্চরণসন্নিকর্ষাভিরতঃ ( তস্য রামস্য চরণসন্নিকর্ষে চরণযুগলসন্নিধানে অভিরতঃ সর্ব্বদা সেবায়াং নিযুক্তঃ ) পরমভাগবতঃ ( শ্রেষ্ঠো ভগবদ্ভক্তঃ ) হনূমান্ ( অঞ্জনানন্দনঃ তদাখ্যঃ মহাবীরঃ ) অবিরতভক্তিঃ ( ন বিরতা বিরতিং প্রাপ্তা ভক্তিঃ যস্য তথাভূতঃ, অবিচ্ছিন্নভক্তিযুক্ত ইত্যর্থঃ ) [ সন্নিতি শেষঃ ] কিম্পুরুষৈঃ ( কিন্নরগণৈঃ তদ্বর্ষবাসিভিঃ ) সহ উপাস্তে ( আরাধয়তি ) ॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব বলিতে লাগিলেন,—কিম্পুরুষ নামক বর্ষে ভগবান্ রামমূর্ত্তিধারী পুরুষোত্তমের চরণ সন্নিধানে নিয়ত বর্ত্তমান থাকিয়া পরমভাগবত হনূমান্ সেই বর্ষবাসী কিন্নরগণের সহিত ভগবান্ আদিপুরুষ লক্ষ্মণাগ্রজ সীতাভিরাম শ্রীরামচন্দ্রকে নিরন্তরপ্রবাহ ভক্তিযোগ সহকারে উপাসনা করিতেছেন। ( এই রামমূর্ত্তিও শ্রীভগবানের মূর্ত্তি, উহা কিম্পুরুষবর্ষে বিশেষভাবে পূজিত, ইহা বুঝা যায় ) ॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—উনবিংশে কিম্পুরুষে ভারতে চোপবর্ণ্যতে। সেব্যসেবকভাবশ্চ ভারত-শ্রৈষ্ঠ্যমেব চ ॥ ১

অন্বয়ঃ।—[ তস্যৈব পরমভাগবতস্য হনূমতঃ গন্ধর্ব্বগীতভগবৎকথাশ্রবণমাত্মনা তদ্গানঞ্চাহ আর্ষ্টিষেণেনে-ত্যাদিনা] [সঃ পরমভাগবতঃ হনূমান্] আর্ষ্টিষেণেন সহ গন্ধর্ব্বৈঃ অনুগীয়মানাং (স্বরসংযোগেন কীর্ত্ত্যমানাং) পরম-কল্যাণীং ( পরমকল্যাণসাধিকাং ) ভর্ত্তৃভগবৎকথাং ( ভর্ত্তুঃ স্বামিনঃ ভগবতঃ পুরুষোত্তমস্য রামরূপেণাবতীর্ণস্য

ওঁ নমো ভগবতে উত্তমঃশ্লোকায় নম আর্য্যলক্ষণশীলব্রতায় নম উপশিক্ষিতাত্মন উপাসিতলোকায় নমঃ সাধুবাদনিকষণায় নমো ব্রহ্মণ্যদেবায় মহাপুরুষায় মহারাজায় নম ইতি ॥ ৩

যত্তদ্বিশুদ্ধানুভবমাত্রমেকং, স্বতেজসা ধ্বস্তগুণব্যবস্থম্ ।
প্রত্যক্ প্রশান্তং সুধিয়োপলম্ভনং, হ্যনামরূপং নিরহং প্রপদ্যে ॥ ৪

কথা বৃত্তান্তং ) সমুপশৃণোতি ( সম্যকৃতয়া শ্রবণবিষয়ীকরোতি ) স্বয়ঞ্চ ইদং ( বক্ষ্যমাণং বচনং ) গায়তি ( উচ্চারয়তি ) ॥ ২

মূলানুবাদ ।—পরমভাগবত হনুমান্ আর্ষ্টিষেণের সহিত গন্ধর্ব্বগণ কর্ত্তৃক গীত, পরমকল্যাণকর ভর্ত্তা শ্রীভগবানের কথা সম্যক্‌রূপে শ্রবণ করিয়া থাকেন এবং নিজে বক্ষ্যমাণ বাক্য উচ্চারণ করেন ॥ ২

শ্রীধরটীকা ।—ভর্ত্তা চাসৌ ভগবাংশ্চ তস্য কথাম্ ॥ ২

অন্বয়ঃ ।—[ স্বয়মুচ্চার্য্যমাণং বচনমাহ ওঁ নম ইত্যাদি] ওঁ উত্তমঃশ্লোকায় (উদ্‌গতম্ অপগতং তমঃ মালিন্যং যস্মাৎ তথাভূতঃ শ্লোকঃ যশঃ যস্য তথাভূতায়, একান্ততো মালিন্যলেশশূন্যযশঃসম্পদে ইত্যর্থঃ ) ভগবতে ( পুরুষোত্তমায় ) নমঃ । [ তথা ] আর্য্যলক্ষণশীলব্রতায় ( আর্য্যাণি মাননীয়ানি সর্ব্বৈঃ শিরসা ধার্য্যাণি লক্ষণানি ধ্বজবজ্রাঙ্কুশচিহ্নাদীনি আজানুবাহুত্বাদীনি চ, শীলানি ধীরোদাত্তচরিতানি, ব্রতানি নিয়মাঃ ধর্ম্মনিষ্ঠত্বাদয়শ্চ যস্য তথাভূতায় পুরুষোত্তমায় ) নমঃ । [ তথা ] উপশিক্ষিতাত্মনে ( উপশিক্ষিতঃ গুরুব্রাহ্মণাদিসমাশ্রয়ণেন সাধারণলোকবৎ শিক্ষাভাগীকৃতঃ আত্মা স্বভাবো যস্য তথাভূতায়, লোকবৃত্তিমনুবর্ত্ত্য গুরুপ্রভৃতিভ্যঃ পরিগৃহীতবিদ্যায় ইত্যর্থঃ ) [ অতএব ] উপাসিতলোকায় ( উপাসিতাঃ অনুবৃত্তাঃ লোকাঃ সাধারণলোকাঃ যেন তথাভূতায় স্বয়মচিন্ত্যবিভবত্বেঽপি লোকপ্রবর্ত্তনার্থং জনবৎ গৃহীতবৃত্তয়ে ইত্যর্থঃ । তস্মৈ পুরুষোত্তমায় ) নমঃ । [ তথা ] সাধুবাদনিকষণায় ( সাধুবাদানাং ব্রহ্মণ্যত্বসত্যসন্ধত্বাদিগুণানধিকৃত্য প্রকর্ষবচনানাং নিকষণায় নিকষপাষাণবৎ পরীক্ষাস্থানায় তাদৃশগুণানাং সীমাধিষ্ঠানায় ইত্যর্থঃ । পুরুষোত্তমায় ) নমঃ । [ তথা ] ব্রহ্মণ্যদেবায় ( ব্রহ্মণ্যাধিষ্ঠাতৃদেবতাবিশেষায়, তস্মৈ ) নমঃ । [ তথা ] মহাপুরুষায় ( সকলপুরুষশ্রেষ্ঠায় ) মহারাজায় (সম্রাট্‌পদমধ্যাসীনায় তস্মৈ ভগবতে ) নমঃ । [ তথা হি ব এতেষাং মহাগুণানামেকায়নভূতেঽপি লোকবৃত্তিমনুজগ্রাহ, তস্মৈ ভগবতে নমো বিধায় আত্মানমহং কৃতার্থীকুর্ব্বে ইতি ভাবঃ ] ॥ ৩

মূলানুবাদ ।—যে-ভগবানের কীর্ত্তিরাশিতে মালিন্যের লেশমাত্র নাই, সেই ভগবান্‌কে নমস্কার, যাঁহার ধ্বজবজ্রাঙ্কুশাদি চিহ্ন, ধীরোদাত্তাদি চরিত্র ও ধর্ম্মনিষ্ঠত্বাদি নিয়মসমূহ সাধু ব্যক্তিগণ শিরে ধারণ করেন, সেই ভগবান্‌কে নমস্কার, যে ভগবান্ স্বয়ং লোকাতীত গুণসম্পন্ন হইয়াও লোকবৃত্তির অনুসরণ পূর্ব্বক গুরু ও ব্রাহ্মণাদির নিকট হইতে শিক্ষা গ্রহণ করিয়া আত্মাকে শিক্ষিত করিয়াছেন, সেই ভগবান্‌কে নমস্কার ; জগতে যত কিছু প্রশস্তিবাদ আছে, একমাত্র যাঁহাতে উহার পরীক্ষা করা যায়, সেই ভগবান্‌কে নমস্কার ; যিনি ব্রহ্মণ্যের অধিষ্ঠাতা তাঁহাকে নমস্কার ; যিনি সাধারণ পুরুষের অপেক্ষা অসাধারণ গুণসম্পন্ন মহাপুরুষ এবং কার্য্য-কারণে সম্রাটের পদে অধিষ্ঠিত, তাঁহাকে নমস্কার করি ॥ ৩

শ্রীধরটীকা ।—আর্য্যাণি লক্ষণানি শীলং ব্রতঞ্চ যস্মিন্ । উপশিক্ষিতাত্মনে সংযতচিত্তায় । উপাসিতোঽনুসৃতো লোকো যেন । সাধুত্বপ্রসিদ্ধিঃ, তস্য নিকষণায় নিকর্ষাশ্মবৎ নির্দ্ধারণস্থানায়, পরমসীম্নে ইত্যর্থঃ ॥ ৩

অন্বয়ঃ ।—[ অথ শঙ্খচক্রাদিলক্ষণভাগবতচিহ্নস্যাত্র অদর্শনেঽপি নাত্র ভগবতি সংশয় কর্ত্তব্যঃ এষ পর-

মর্ত্ত্যাবতারস্ত্বিহ মর্ত্ত্যশিক্ষণং, রক্ষোবধায়ৈব ন কেবলং বিভোঃ।
কুতোঽন্যথা স্যাদ্রমতঃ স্ব আত্মনঃ, সীতাকৃতানি ব্যসনানীশ্বরস্য ॥ ৫

ব্রহ্মরূপ এবেতি প্রতিপাদয়িতুং তাদৃশস্বরূপমুপবর্ণ্য স্তৌতি যত্তদিত্যাদিনা ] যৎ (তত্ত্বং) বিশুদ্ধানুভবমাত্রং (বিশুদ্ধ বিষয়োপাধিরহিতঃ যঃ অনুভবঃ জ্ঞানং তন্মাত্রম্, মায়াসম্বন্ধমুক্তজ্ঞানস্বরূপমিত্যর্থঃ) একম্ (অদ্বিতীয়ম্, তন্মাত্রস্যৈব পরমার্থসত্যতয়া সজাতীয়রহিতমিত্যর্থঃ) স্বতেজসা (স্বপ্রকাশেন) ধ্বস্তগুণব্যবস্থং (ধ্বস্তা দূরীভূতা গুণব্যবস্থা ত্রৈগুণ্যাত্মকমায়াশক্তির্যস্মাৎ তথাভূতম্) [ অত এব ] প্রত্যক্ (দৃশ্যব্যতিরিক্তং) প্রশান্তং (সর্ব্বোপদ্রবশূন্যং) সুধিয়া (শোভনবুদ্ধিশালিনা জনেন) উপলম্ভনং (উপলভ্যতে যৎ ইতি ব্যুৎপত্ত্যা উপলব্ধিবিষয়ীকৃতম্, এতেন তস্য একান্ততো জ্ঞানসম্ভবত্বশঙ্কা নিরস্তা) অনামরূপং (নামরূপাভ্যাং বর্জ্জিতং) [ তথা ] নিরহম্ (অভিমানরহিতম্) তৎ (পরব্রহ্মস্বরূপং রামরূপম্ ইত্যর্থঃ) প্রপদ্যে (শরণত্বেন সমাশ্রয়ামি) [ তথা হি অস্য রামস্য পরব্রহ্মণশ্চ অভেদাৎ পরব্রহ্মবুদ্ধ্যা অয়মর্চ্চনীয় ইতি ভাবঃ ] ॥ ৪

**মূলানুবাদ**।—যে রামরূপ বস্তু বিশুদ্ধ অনুভবমাত্র ও অদ্বিতীয়, যিনি নিজ প্রকাশ দ্বারা মায়াশক্তিকে বিদূরিত করেন, যিনি দৃশ্য হইতে সম্পূর্ণ ভিন্ন ও সর্ব্বোপদ্রবশূন্য, যাঁহাকে সুধী ব্যক্তিগণ অন্তঃকরণে উপলব্ধি করিতে পারেন, যাঁহার কোন নাম বা রূপ প্রকৃতপক্ষে আরোপ করা যায় না এবং যিনি অহঙ্কারের অতীত, সেই ভগবান্ সাক্ষাৎ পরব্রহ্মস্বরূপ শ্রীরামচন্দ্রকে আমি শরণরূপে গ্রহণ করিতেছি ॥ ৪

**শ্রীধরটীকা**।—শ্রীরামং পরমাত্মরূপেণ প্রণমতি। যদেকং বেদান্তেষু প্রসিদ্ধং তত্ত্বং, তৎ প্রপদ্যে। কথম্ভূতম্? বিশুদ্ধশ্চাসাবনুভবশ্চ, স এব স্বরূপং যস্য। বিশুদ্ধত্বে হেতুঃ—প্রশান্তম্। তত্রাপি হেতুঃ—স্বতেজসা স্বরূপপ্রকাশেন ধ্বস্তা গুণানাং বিবিধা জাগ্রদাদ্যবস্থা যস্মিন্। অনুভবমাত্রত্বে হেতুঃ—প্রত্যক্, দৃশ্যাদন্যত্বাৎ। তৎ কুতঃ? অনামরূপম্। নন্বস্তু এবম্ভূতস্যাপি জীবস্যোক্তসর্ব্ববিপর্য্যয়ো দৃশ্যতে, তত্রাহ। নিরহম্, অহঙ্কারাভাবাৎ ন তথা বৈপরীত্যমিত্যর্থঃ। ননু শ্রীরামস্য স্বরূপং নৈবং প্রতীয়তে তত্রাহ। সুধিয়া পুংসা উপলভ্যত ইত্যুপলম্ভনং, শুদ্ধচিত্তেন ব্রহ্মত্বেনৈব উপলভ্যত ইত্যর্থঃ ॥ ৪

**অন্বয়ঃ**।—[ অথাস্য এবম্ভূতস্য পরব্রহ্মণোঽপি মর্ত্ত্যে অবতারপরিগ্রহস্য কারণং প্রস্তৌতি মর্ত্ত্যেত্যাদিনা ] বিভোঃ (সর্ব্বব্যাপকস্য, সর্ব্বেষামধিপতের্বা তস্য ভগবতঃ) ইহ (অস্মিন্ মর্ত্ত্যভূমৌ) মর্ত্ত্যাবতারস্তু (মানুষরূপেণ অবতরণং শরীরপরিগ্রহ ইতি যাবৎ) কেবলং রক্ষোবধায় এব ন (রক্ষসাং জগদুপদ্রবকারিণাং রাবণপ্রভৃতীনাং রাক্ষসানাং বধায় নিধনায় এব ন ভবতীতি শেষঃ। পরমকং মুখ্যং কারণমস্তি, ইদন্তু রক্ষোবধাদিরূপং গৌণমেব নিমিত্তমিতি ভাবঃ) [ পরং স মর্ত্ত্যাবতারঃ ] মর্ত্ত্যশিক্ষণম্ (মর্ত্ত্যানাং মর্ত্ত্যভূমিবাসিনাং মানবাণাং শিক্ষণম্ সচ্ছিক্ষাসাধনম্) অন্যথা (রক্ষোবধমুদ্দিশ্যৈব মর্ত্ত্যাবতারগ্রহণঞ্চেৎ তদা ইত্যাশয়ঃ) স্বে (স্বরূপে) রমতঃ (রমমাণস্য, শতৃপ্রত্যয় আর্ষঃ) আত্মনঃ (জগদাত্মনঃ) ঈশ্বরস্য সীতাকৃতানি (সীতয়া স্বীয়বিরহেণ জনিতানি) ব্যসনানি (দুঃখানি, ইতি) কুতঃ (কথং স্যাৎ?) [ তথা হি চিরমাত্মারামস্যাপি তস্য পরব্রহ্মস্বরূপস্য রামস্য সীতাবিরহাদিকৃতদুঃখদর্শনাদেব লোকশিক্ষণমেতদবতারপরিগ্রহে বীজমুন্নীয়তে মুখ্যত্বয়েতি ভাবঃ ] ॥ ৫

**মূলানুবাদ**।—ভগবান্ সর্ব্বব্যাপী পুরুষোত্তম রামচন্দ্ররূপে জগতে অবতীর্ণ হইয়া যে রাবণ প্রভৃতি রাক্ষসের বধসাধন করিয়াছেন, উহাই কেবল মর্ত্ত্যাবতারের মুখ্য উদ্দেশ্য নহে, পরন্তু মর্ত্ত্যবাসী জনগণের শিক্ষাবিধানই উহার মুখ্য উদ্দেশ্য; তাহা না হইলে ভগবান্ সর্ব্বদা আত্মারাম হইয়াও সীতাবিরহাদিজনিত দুঃখভোগ করিবেন কেন? (তিনি পরমেশ্বর, সুতরাং ঐশ্বর্য্যবশে দুঃখের কারণগুলিকে অনায়াসেই বিপর্য্যস্ত করিতে পারিতেন) ॥ ৫

ন বৈ স আত্মাত্মবতাং সুহৃত্তমঃ, সক্তস্ত্রিলোক্যাং ভগবান্ বাসুদেবঃ।
ন স্ত্রীকৃতং কশ্মলমশ্নুবীত, ন লক্ষ্মণঞ্চাপি বিহাতুমর্হতি॥ ৬
ন জন্ম নূনং মহতো ন সৌভগং, ন বাঙ্ ন বুদ্ধির্নাকৃতিস্তোষহেতুঃ।
তৈর্যদ্বিসৃষ্টানপি নো বনৌকস,-শ্চকার সখ্যে বত লক্ষ্মণাগ্রজঃ॥ ৭

শ্রীধরটীকা।—কথং তর্হি দশবক্ত্রস্তস্য? তত্রাহ। বিডেম্বর্ত্যাবত বস্তু রূপতো রাবণস্য বধায়, তস্য মনুষ্যাদন্যতোঽবধ্যত্বাৎ। ন কেবলমেতাবৎ, কিন্তু ইহ সংসারে স্ত্রীসঙ্গাদিকৃতং দুঃখং দুর্বারমিতি মর্ত্যানাং শিক্ষণঞ্চ শিক্ষার্থমপীত্যর্থঃ। অন্যথা যে স্বরূপে রমমাণস্য জগদাত্মনঃ সীতাবিরহকৃতানি ব্যসনানীতি কুতঃ স্যাৎ?॥ ৫

অন্বয়ঃ।—[অথ তস্য কুত্রাপি আসক্ত্যভাবেন ব্যসনাযোগ্যত্বমেব উপপাদয়িতুমাহ ন বৈ ইত্যাদি] আত্মবতাং (সংযমশালিনাং ধীরাণাম্) আত্মা (আত্মস্বরূপঃ) [তথা] সুহৃত্তমঃ (পরমো বন্ধুঃ) সঃ ভগবান্ বাসুদেবঃ (নারায়ণঃ) ত্রিলোক্যাং (ত্রিভুবনে, ত্রয়াণাং লোকানাং সমাহার ইতি সমাহারদ্বন্দ্বে নদ্যাদিত্বাদীপ্) সক্তঃ (কুত্রাপি আসক্তিমান্) ন বৈ (নৈব ভবতীতি শেষঃ) [যেন সক্তত্বেন] স্ত্রীকৃতং (স্ত্রিয়া সীতয়া কৃতং জনিতম্) কশ্মলম্ (বিরহদুঃখম্) অশ্নুবীত (প্রাপ্নুয়াৎ, তথা হি যদস্য স্ত্রীকৃতবিরহদুঃখোপসেবনং তদতিসাধারণজনসদৃশমিতি ভাবঃ) [তথা] লক্ষ্মণং (স্বানুজং সৌমিত্রিং) বিহাতুং (পরিত্যক্তুং) ন অর্হতি। [তথা হি কদাচিৎ রামঃ সমন্ত্রয়তা দেবদূতেন বিজ্ঞাপিতঃ যথা অত্র গতস্তয়া হন্তব্যঃ, রামেণ তদ্বিষয়ে প্রতিজ্ঞাতে তদৈব লক্ষ্মণঃ দুর্বাসসো বহুকোপস্য ঋষেরুপস্থিতিং বেদয়িতুং তত্র প্রবিবেশ তদৈব তং হন্তুমুদ্যতঃ শ্রীরাম বশিষ্ঠেন বারয়িত্বা নির্বাসনায় প্রবোধিতঃ, তদপি তস্য ভগবতো ন যোগ্যমিতি ভাবঃ]॥ ৬

মূলানুবাদ।—সকল ধীর ব্যক্তিগণের আত্মস্বরূপ পরমবন্ধু সেই ভগবান্ বাসুদেব, এই ত্রিভুবনে কোনও বস্তুতেই আসক্ত নহেন; কাজেই তাঁহার স্ত্রীবিরহজনিত দুঃখ কিরূপে হইতে পারে এবং কি করিয়াই বা তিনি লক্ষ্মণকে বর্জ্জন করিতে পারেন? (কাজেই ঐ কার্য্য যে তিনি করিয়াছেন, উহা কেবল লোকের শিক্ষাবিধানের জন্য তাঁহার কাল্পনিক মাত্র—ইহাই বুঝিতে হইবে)॥ ৬

শ্রীধরটীকা।—বিষয়াসক্ত্যভাবেন ব্যসনানর্হত্বম্ উপপাদয়তি। ন বৈ স ভগবান্ ত্রিলোক্যাং ক্বাপি সক্তঃ। যতঃ আত্মবতাং ধীরাণাম্ আত্মা সুহৃত্তমশ্চ। ততো ন স্ত্রীকৃতং মোহং প্রাপ্নুয়াৎ। ন লক্ষ্মণঞ্চেতি। দেবদূতেন শ্রীরামঃ সমন্ত্রয়তা বিজ্ঞাপিতঃ অত্রাগতস্ত্বয়া বধ্য ইতি, তদৈব দ্বারি স্থিতং লক্ষ্মণং দুর্ব্বাসসমাগতং বিজ্ঞাপয়িতুং প্রবিষ্টং হন্তুমুদ্যতো বশিষ্ঠবাক্যাৎ তত্যাজ, তচ্চ ন যুজ্যত ইত্যর্থঃ॥ ৬

অন্বয়ঃ।—[অথাস্য ভগবতঃ লৌকিকোপকরণজাতৈরপরিতুষ্টিং ভক্তিমন্ত্রেণ চ পরিতুষ্টিমাহ ন জন্মেত্যাদিনা] মহতঃ (সর্ব্বতঃ শ্রেষ্ঠভূতস্য তস্য রামচন্দ্রস্য) নূনং জন্ম (জাতিঃ সৎকুলে উৎপত্তিরিতি যাবৎ) ন [তোষহেতুঃ] সৌভগং (সুভগস্য ভাবঃ সৌভগং সৌন্দর্য্যম্) ন [তোষহেতুঃ] বাক্ (সুষ্ঠু স্তোত্রাদিবচনং) ন [তোষহেতুঃ] বুদ্ধিঃ (সুনিপুণা মতিঃ প্রতিভা বা) ন [তোষহেতুঃ] [তথা] আকৃতিঃ (সুঘটিতং সংস্থানম্) ন তোষহেতুঃ (পরিতোষকারণম্, পরং একা ভক্তিরেব তস্য ভগবতঃ সন্তোষকারণমিতি ভাবঃ) যৎ (যস্মাৎ) তৈঃ (জন্মাদিভিঃ সৎকুলপ্রসূতত্বাদিভির্গুণৈরিত্যর্থঃ) বিসৃষ্টানপি (বিবর্জ্জিতানপি) বনৌকসঃ (বনম্ অরণ্যং ওকঃ আবাসভূমির্যেষাং তথাভূতান্ শাখামৃগানপি ইত্যর্থঃ) নঃ (অস্মান্) লক্ষ্মণাগ্রজঃ (শ্রীরামঃ) সখ্যে (প্রণয়ে) চাকর। [তথাহি শাখামৃগাঃ বয়ং জাত্যাদিভিহীনা অপি যথা কেবলেন তদীয়ভক্তিগুণেন তস্য চিত্তমাবর্জ্জ্য স্বীয়কৃতার্থতাং সম্পাদয়িতুমলং জাতাঃ, তথৈব অন্যেঽপি নীচকুলসম্ভূতত্বাদিদোষবন্তোঽপি কেবলভগবৎপ্রেম্ণা স্বান্ কৃতার্থ-

সুরোঽসুরো বাথ নরোঽথ বানরঃ, সর্ব্বাত্মনা যঃ সুকৃতজ্ঞমুত্তমম্।
ভজেত রামং মনুজাকৃতিং হরিং, য উত্তরাননযৎ কোশলান্ দিবম্ ॥ ইতি ॥ ৮

স্থিতুমীশা ইতি ভাবঃ। অত্র লক্ষণাগ্রজপদেন রামনির্দ্দেশাৎ ন কেবলং রামস্য পরং লক্ষ্মণস্যাপি তত্র সখ্যং প্রতীয়তে ]॥ ৭

**মূলানুবাদ।**—সেই মহাপুরুষ ভগবান্ বাসুদেব কাহারও সৎকুলে উদ্ভব, সৌন্দর্য্য, সুন্দর বাক্য, উত্তম সূক্ষ্ম বুদ্ধি বা সুঘটিত দেহসংস্থানাদি দ্বারা পরিতোষ লাভ করেন না, ( তবে কেবলমাত্র ভক্তিই তাঁহার সন্তোষের কারণ; নীচবংশপ্রসূত বা সৌন্দর্য্যাদিগুণশূন্য হইয়াও যদি সেই ব্যক্তি ভগবানে ভক্তিমান্ হয়, তবে ভগবান্ তাঁহার প্রতি পরিতুষ্ট হয়েন ) তাহার দৃষ্টান্তে দেখ, আমরা ( বানরজাতি ) বনে বনে বাস করি, লোকালয়ে না থাকায় ভদ্রতাও জানিনা; আমাদের উক্ত গুণ কোনটী না থাকিলেও ভগবান্ লক্ষ্মণাগ্রজ রামচন্দ্র আমাদিগকে বন্ধু বলিয়া গ্রহণ করিয়াছেন। ( তাহার কারণ একমাত্র আমাদের ভক্তি )॥ ৭

**শ্রীধরটীকা।**—অতঃ শ্রীরাম এব সর্ব্বৈঃ সেব্য ইতি বক্তুং ন তস্য তোষহেতুঃ সৎকুলজন্মাদি, কিন্তু ভক্তিরেবেত্যাহ—ন জন্মেতি। মহতং পুরুষাৎ জন্ম মহতঃ শ্রীরামস্যেতি বা। সৌভগং সৌন্দর্য্যম্। আকৃতির্জাতিঃ। যদ্যস্মাৎ তৈর্জন্মাদিভিবিস্পষ্টান ত্যক্তানপি নো বনচরান্ বত অহো লক্ষ্মণস্যাগ্রজোঽপি সখিত্বে কৃতবান্॥ ৭

**অন্বয়ঃ।**—[তদ্ভজনে সর্ব্বেষামধিকারং তৎপ্রযুক্তমুৎকর্ষাঞ্চ ব্যনক্তি সুর ইত্যাদিনা] যঃ (উত্তরকোশলেশ্বরঃ শ্রীরামঃ ) উত্তরান্ কোশলান্ (সমগ্রমুত্তরকোশলবাসিজনসঙ্ঘম্ ] দিবং ( স্বর্গম্ ) অনয়ৎ (প্রাপয়ৎ। সশরীরানেব স্বর্গে গময়ামাস ইতি বিশ্বনাথাভিপ্রায়ঃ ) [ তম্ ] উত্তমম্ ( অসমোর্দ্ধং', সর্ব্বতঃ শ্রেষ্ঠভূতং) সুকৃতজ্ঞং (পুণ্যবিশেষজ্ঞানকুশলং, ভক্তানাং স্বল্পয়াপি অহৈতুক্যা ভক্ত্যা পরিতোষং ব্রজন্তমিত্যর্থঃ ) মনুজাকৃতিং ( মানুষাকারধারিণং হরিং ( নারায়ণং তদভিন্নমিত্যর্থঃ ) রামং ( শ্রীরামচন্দ্রাবতারং ) সুরঃ ( দেবঃ ) বা অসুর, অথ ( অথবা ) নরঃ অথ ( অথবা ) বানরঃ যঃ (কোঽপি ) সর্ব্বাত্মনা ( সর্ব্বেণ চেতসা ) ভজেত (ভক্ত্যা আরাধয়েৎ, সুরাসুরাদিষু যঃ কোঽপি ভক্তিযোগেন তমারাধয়িতুং সমর্থঃ, তদারাধনয়া তস্য তস্য সদর্থলাভঃ সুতরাং সম্ভবিষ্যত্যেবেতি ভজেতেতি বিধিলিঙ্প্রয়োগতাৎপর্য্যম্ )॥ ৮

**মূলানুবাদ।**—যে-রামচন্দ্র উত্তরকোশল রাজ্যের সকল অধিবাসীকেই কৃপাপূর্ব্বক সশরীরে স্বর্গে লইয়া গিয়াছিলেন, সেই মানুষরূপধারী ভক্তিমাত্রপরিতুষ্ট রামরূপী পুরুষোত্তম নারায়ণকে অসুর, মনুষ্য বা বানর যে কোনও ব্যক্তিই সর্ব্বান্তঃকরণে আরাধনা করিবে, সেই ই ঐ আরাধনায় মহৎ বল লাভ করিবে॥ ৮

**শ্রীধরটীকা।**—তস্মাৎ সুরো বা অন্যো বা যঃ কোঽপি শ্রীরামমেব সর্ব্বপ্রকারেণ ভজেত। সুকৃতজ্ঞম্ অল্পীয়স্যপি ভজনে বহুমানিনম্। উত্তরান্ কোশলান্ অযোধ্যাবাসিনঃ॥ ৮

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীশুকদেব পূর্ব্বাধ্যায়ে উত্তরকুরুবর্ষে শ্রীভগবান্ কোন্ রূপে বিরাজ করেন এবং প্রধানতঃ কে তাঁহার আরাধনা করেন, এই পর্য্যন্ত বর্ণনা করিয়া সম্প্রতি কিম্পুরুষবর্ষে ভগবান্ কোন্ রূপে অবস্থিত এবং কে তাঁহার উপাসক, এই কথা বিস্তৃত করিয়া বলিতে আরম্ভ করিলেন। কিম্পুরুষবর্ষ কিন্নরগণের অধিবাসভূমি, তথায় ভগবান্ শ্রীরামরূপে অবস্থান করিতেছেন। শ্রীরামের প্রধান উপাসক রুদ্রাবতার হনুমান্। শ্রীরামচন্দ্র বনে যাওয়ার পর হইতে হনুমানের সাক্ষাৎকার পাইয়া অনবরতই তাঁহার সেবা লাভ করিয়াছেন। সংযমশ্রেষ্ঠ মহাবীর হনুমান চিরকালই ভক্তিসহকারে শ্রীরামচন্দ্রের যে আরাধনা করিতেন, তাহা অন্যের পক্ষে দুর্লভ; এইজন্যই মহাবীর হনুমান্ রামভক্তের আদর্শ, তাঁহার আর তুলনা নাই। সেই মহবীর অসাধারণ ভক্তির সহিত

অনবরত ঐ কিম্পুরুষবর্ষে প্রতিষ্ঠিত শ্রীরামমূর্ত্তির আরাধনা করেন এবং সমগ্র জগতের সম্মুখ রামভক্তির আদর্শ প্রকাশ করিয়া থাকেন। তিনি শ্রীরামচন্দ্রের আরাধনা করিতে করিতে যে স্তোত্র পাঠ করেন, তাহার তাৎপর্য্য অনুসন্ধান করিলে উহার ভক্তির উৎকর্ষ প্রতিপন্ন হয়। তথায় গন্ধর্ব্বগণ ভগবানের ভক্তিগীতি গান করেন এবং হনুমান ভক্তিভরে সেই মধুর ভগবৎকীর্ত্তিশ্রবণে সুতৃপ্তি লাভ করেন।

ভক্তশ্রেষ্ঠ হনুমান ভগবানের উদ্দেশে যে স্তুতিমন্ত্র পাঠ করেন, তাহার ভাব অতি গভীর, অতি উদার। হনুমান বলিতে লাগিলেন হে ভগবন্! জগতে তোমার যে যশঃ সুপ্রতিষ্ঠিত, তাহাতে মালিন্যের লেশমাত্র নাই। সাধারণ ব্যক্তি যে সৎকার্য্য করিয়া যশ অর্জ্জন করে, তাহা যে মালিন্যমুক্ত নহে, ইহার দুইটী কারণ দেখা যায়, একটী কারণ এই যে, যে কার্য্য অনুষ্ঠান করিয়া মানব যশ লাভ করে, তাহা সর্ব্বাংশে উত্তম নাও হইতে পারে, কাজেই যেমন সেই কার্য্যের উৎকৃষ্ট অংশ লইয়া তাহাকে লোকে প্রশংসা করে, সেইরূপ অপকৃষ্ট অংশ লইয়া নিন্দাও করিয়া থাকে; অতএব উহা সম্পূর্ণ মালিন্যমুক্ত হইতে পারে না। আর একটি কারণ এই যে, জীব যে কোনও কার্য্যই করুক না কেন, তদপেক্ষা উৎকৃষ্ট কার্য্য থাকায় তাহা অপেক্ষাকৃত অপকৃষ্ট হইয়া পড়ে বলিয়া সেই কার্য্য-জনিত যশোরাশি সম্পূর্ণ মালিন্যমুক্ত নহে। কিন্তু হে ভগবন্! তুমি যে সকল কার্য্য করিয়া যশ অর্জ্জন করিয়াছ ও করিতেছ, তাহা অংশ মাত্রেও অপকৃষ্ট নহে। মূঢ় ব্যক্তিগণ মোহে অন্ধ হইয়া তোমার কার্য্যবিশেষ অপকৃষ্ট বলিয়া ব্যাখ্যা করিলেও যাঁহারা তত্ত্বজ্ঞানী তাঁহারা তোমার সকল কার্য্যকেই উত্তম বলিয়া জানেন এবং প্রতিপাদন করেন। তোমার কার্য্যাবলী সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট, অতএব তাহাতে আপেক্ষিক অপকর্ষও সম্ভব হয় না, এইজন্যই তোমার যশোরাশিতে মালিন্যের লেশমাত্রও নাই। এই সকল আলোচনা করিয়াই জগতের সাধুগণ তোমার চরিত্র, তোমার আচরণ ও লক্ষণাবলীকে উৎকৃষ্টবোধে সম্মান করিয়া থাকেন। মূঢ়গণ দুরদৃষ্টজনিত অন্ধতাহেতু উহা অধিগত হইতে না পারিলেও তোমার সেই বিমল যশোরাশির কোনও ক্ষতি বা কোনও মালিন্য উপস্থিত হয় না। যাহারা তোমার স্বরূপ জানে না, যাহারা তোমার কৃত্যকলাপে মহত্ত্ব অবধারণ করিতে পারে না, যাহারা তোমার জগদুপকারিণী শক্তির মাহাত্ম্য অবগত হইতে পারে না, তাহারাই তোমার যশঃ মলিন বলিয়া ঘোষণা করে, বাস্তবিক পক্ষে তুমি নির্ম্মল ও তোমার যশোরাশিও নির্ম্মল।

হে ভগবন্! তুমি লোকাতীত হইয়াও লোকশিক্ষণার্থ লৌকিকভাবে জগতে বিচরণ করিয়া থাক। জগতের স্বভাবই এই যে, সে উত্তম ব্যক্তিকে যে আচরণ করিতে দেখিতে পায়, সে আচরণকে উৎকৃষ্ট মনে করিয়া তাহার সেবা করিতে প্রবৃত্ত হয়, এইজন্য তুমি লৌকিক জগতে সর্ব্বোৎকৃষ্ট সম্রাটের পদ আশ্রয় করিয়া উৎকৃষ্ট পদ্ধতির অনুসরণ করিয়া জগতের শিক্ষাবিধানে আত্মনিয়োগ করিয়াছ। দয়া, দাক্ষিণ্য, পরোপকার, ধর্ম্মবিশ্বাস প্রভৃতি জগতে প্রচার করিবার জন্য কত প্রকার অলৌকিক ক্রিয়ার আশ্রয় গ্রহণ করিয়া জগতের শিক্ষাবিধান করিয়াছ। হে সর্ব্বগুণোপেত মহাপুরুষ! তুমি সমগ্র জগতের উপাস্য হইয়াও লোকের উপাসনা-কার্য্যে কুণ্ঠা প্রকাশ কর নাই, সমগ্র জগতের বিলোপ আশঙ্কা করিয়াই তুমি নিষ্ক্রিয়তাকে বরণ করিয়া লও নাই। তুমিই ত শ্রীকৃষ্ণরূপে অর্জ্জুনকে উপদেশ দিবার ছলে শ্রীমদ্ভগবদ্গীতায় বলিয়াছ—"উৎসীদেয়ুরিমে লোকা ন কার্য্যং কর্ম্ম চেদহম্" অর্থাৎ আমি যদি কর্ম্ম হইতে বিরত হই, তাহা হইলে আমার দৃষ্টান্তে সকলেই হয়ত কর্ম্ম হইতে বিরতি গ্রহণ করিবে, ফলে জগতের সত্তা থাকিবে না, জগতের অকালে বিলোপ সংঘটিত হইবে। অতএব হে পুরুষোত্তম! তোমাকে সকল জগতের শ্রেষ্ঠ জানিয়া আমি তোমার পদপ্রান্তে ভক্তিসহকারে আত্মাকে নত করিতেছি, ভক্তবোধে আমার প্রতি তোমার নির্ম্মল কৃপা বর্ষণ কর।

হে ভগবন্! তোমারই অঘটন-ঘটন পটীয়সী শক্তিরূপা মায়ার আবরণ-শক্তির প্রভাবে যাহারা তোমাকে

ব্রহ্মস্বরূপ ধারণা করিতে না পারিয়া শাস্ত্রবচনকে পর্য্যন্ত প্রমাণরূপে গ্রহণ করিতে চাহে না, তাহাদের কথায় কাজ নাই; তাহারা মূঢ়, কাজেই তাহাদের ধারণা সম্পূর্ণরূপে মিথ্যা, আমি কিন্তু তোমাকে বিশুদ্ধসত্ত্বময় পরব্রহ্ম বলিয়াই ধারণা করিয়াছি, তোমাতে পরব্রহ্ম অপেক্ষা কোনও বৈলক্ষণ্য মনে করিতেছি না; কারণ সুধীগণ শুভাদৃষ্টপ্রভাবে তোমার ঐ স্বরূপ সম্যক্‌রূপে অবগত হইয়া মায়ার আবরণ উচ্ছেদসাধন পূর্ব্বকই তোমার ঐ রূপ ব্যক্ত করিয়াছেন, তাঁহারা তত্ত্বদর্শী তথ্যবাক্।

হে ভগবন্! তুমি পরব্রহ্মস্বরূপ হইয়াও মর্ত্ত্যলোকে এই নরদেহ অবলম্বন করিয়া কত প্রকার অলৌকিক কার্য্য করিয়াছ, যাহা দেখিয়া জগতের সকল লোকই বিস্ময়ে অভিভূত হইয়াছে। পিতার আজ্ঞাক্রমে অচিরলভ্য রাজসিংহাসন এবং লোকাতীত সম্পদ্ ও সীমাতীত রাজ্যসুখ, সমস্তই ক্ষণকাল মধ্যে পরিত্যাগ করিয়া কঠোর দুঃখের আকর বনবাস গ্রহণ করিয়াছ; তথায় যাইয়া সুগ্রীব প্রভৃতি নিকৃষ্ট বানর জাতিকে নিজ পরমবন্ধুরূপে গ্রহণ করিয়া এবং গুহক চণ্ডালকে পরমমিত্রভাবে আলিঙ্গন করিয়া অসাধারণ ঔদার্য্য প্রকাশ করিয়াছ। পরে কালক্রমে অপহৃত লক্ষ্মীস্বরূপা সীতার উদ্ধার ব্যপদেশে সমুদ্র-বন্ধন করিয়া লঙ্কাপুরে গমন পূর্ব্বক জগতের পরম অপকারী লঙ্কাপতি রাবণকে বধ করিয়া নিজ অলৌকিকতা প্রমাণ করিয়াছ। কিন্তু ঐ কার্য্য করিবার জন্যই যে কেবল তুমি মনুষ্যদেহ অবলম্বন করিয়াছ, তাহা নহে, ঐ সকল কার্য্য দ্বারা লোকশিক্ষাবিধানই তোমার প্রকৃত উদ্দেশ্য। গুরুজনের আদেশ রক্ষা করিতে নিজ সুখকে তুচ্ছ মনে করিতে হইবে, কার্য্যব্যপদেশে নীচ ব্যক্তিকেও বন্ধু করিতে হইবে, কারণ বাস্তবিকপক্ষে কোনও ব্যক্তি নীচ নহে, সকল ব্যক্তিই ব্রহ্মের স্বরূপ, অতএব কাহাকেও ঘৃণা করিবে না, সকলকেই ব্রহ্ম-স্বরূপ জানিয়া উপাসনা করিবে, তাহা হইলে নিজ ইষ্ট সিদ্ধ হইবে এবং যে ব্যক্তি শাস্ত্রবিগর্হিত পাপাচরণ করে, তাহার বিনাশ অনিবার্য্য, ভগবান্ অসম্ভব বস্তুকে সম্ভব করিয়াও তাহার বিনাশসাধন করেন। এই সকল বিষয় জগতে বুঝাইবার জন্যই তুমি রামরূপে রাবণবধাদি উৎকট কার্য্য সাধন করিয়াছ। হে লোকশিক্ষা-গুরো! তোমার কোনও কার্য্যই নিষ্ফল নহে, তুমি যখন যে কার্য্য করিয়াছ, তখন সেই কার্য্যই লোকশিক্ষাবিধান অভিপ্রায়ে সম্পাদন করিয়াছ, মূঢ় ব্যক্তি তোমার সেই সকল উদ্দেশ্য অনুধাবন করিতে না পারিয়া কেবল উপায়কেই ফল বলিয়া ধরিয়া লইয়া ব্যর্থ কল্পনায় শ্রান্ত হইয়াছে। তাহারা জানেনা যে, নিষ্কলঙ্ক নির্ম্মলস্বরূপ তোমার যখন ক্রোধ নাই, দুঃখ নাই, তবে কি করিয়া সীতার বিরহ দুঃখ ও রাবণের প্রতি ক্রোধ তোমার পক্ষে সম্ভব হইতে পারে? তদুত্তরে বলিতে হয়—লোকশিক্ষার জন্য।

জগতে দুই প্রকার লোক দেখিতে পাওয়া যায়;—ধার্ম্মিক ও ভক্তিমান্। ঐ দুই প্রকার লোকের শিক্ষার জন্য ভগবান্ নরদেহ গ্রহণ পূর্ব্বক নিজ ধার্ম্মিকত্ব ও প্রেমবশ্যত্ব এই দুইটী ভাবের প্রকাশ করিয়াছেন। রামচন্দ্র গুরুজনের আজ্ঞা পালন, মুনি-ঋষিগণের যজ্ঞাদি রক্ষা প্রভৃতি কার্য্য দ্বারা নিজ ধার্ম্মিকত্ব প্রকটন পূর্ব্বক ধর্ম্মবিষয়ে লোককে উপদেশ দিয়াছেন, আর সাধ্বী ভার্য্যা সীতাকে যখন রাক্ষস রাবণ হরণ করিল, তদনন্তর অসীম কষ্টভোগ করিয়া ভগবান্ এই দেখাইলেন যে, সাধ্বী নিজভার্য্যাকে ধার্ম্মিক পুরুষ কোনরূপেই উপেক্ষা করিবে না, তাহাকে বিপদ হইতে উদ্ধার করিবার জন্য বা তাহাকে রক্ষা করিবার জন্য যত কষ্টই সহ্য করিতে হউক না কেন, তাহা সমস্তই সহ্য করিতে হইবে, নীচ ব্যক্তিকে আশ্রয় করিতেও কুণ্ঠিত হইবে না; প্রযত্নপূর্ব্বক অসম্ভব বস্তুকে সম্ভব করিয়াও নিজ অভিপ্রেত সাধনে প্রবৃত্ত হইবে, তাহাতে তাহার ইষ্ট বই অনিষ্ট হইবে না। ভগবান্ প্রত্যক্ প্রশান্ত নাম-রূপমুক্ত ব্রহ্মস্বরূপ হইয়াও লীলাবশে রূপ পরিগ্রহ করিয়াছেন, লীলাবশেই আবার সীতাবিরহ দুঃখাদি অলৌকিক ভাবাবলী অনুভব করিয়াছেন! উহা ভগবানের মোটেই তাত্ত্বিক নহে, মায়াশক্তির বিলাস মাত্র। ভগবান্ সীতাকে আশ্রয় করিয়াই অরণ্যে প্রবেশ করিয়াছিলেন, কাজেই সীতাকে রাবণ হরণ করিল এবং তাহাতেই যে তাঁহার অপরিমিত কষ্টভোগ করিতে হইল, ইহা দ্বারা জগতে যে স্ত্রী-সাহচর্য্যে লোকের দুঃখভোগ

ভারতেঽপি বর্ষে ভগবান্ নরনারায়ণাখ্য আকল্পান্তমুপচিতধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যো-
পশমোপরমাত্মোপলম্ভনমনুগ্রহায়াত্মবতামনুকম্পয়া তপোঽব্যক্তগতিশ্চরতি ॥৯

অনিবার্য্য, ইহাই প্রতিপাদন করিতে চাহিয়াছেন। ইহা দ্বারা তত্ত্বানুসন্ধান করিলে ইহাও প্রতিপন্ন হয় যে, সীতা মায়ারই নামান্তর মাত্র, অতএব উহার সঙ্গহেতুই শ্রীরামচন্দ্র নির্ম্মল ব্রহ্মস্বরূপ হইয়াও দুঃখভোগ করিলেন এবং সীতার বিরহ হইলে পরে নীচকেও উচ্চ বুঝিলেন। অতএব মায়াকে পরিত্যাগ করিয়া কার্য্য কর, তাহা হইলে দুঃখ থাকিবে না, নীচ উচ্চ সকলকেই সমান দেখিতে পাইবে, নীচকে ঘৃণা করিবার প্রবৃত্তি বিদূরিত হইবে এবং এই দুস্তর ভবসাগর অনায়াসে উত্তীর্ণ হইয়া যাইতে পারিবে।

হে জীব! শ্রীভগবান্‌কে যদি তুমি পরিতুষ্ট করিতে পার তবেই তাঁহার কৃপা লাভ করিয়া কৃতার্থ হইতে পারিবে, তাঁহার কৃপা ব্যতীত জগতের কোনও উৎকৃষ্ট বস্তুই কোনও কালে সাধিত হয় নাই। তুমি উত্তমকুলে জন্মলাভ করিয়াছ বলিয়া যদি গর্ব্ব অনুভব করিয়া থাক তাহা হইলে উহা পরিত্যাগ কর; কুল সৌন্দর্য্য প্রভৃতি যত কিছু বস্তুকে তুমি লৌকিক দৃষ্টিতে উৎকৃষ্ট বলিয়া মনে করিতেছ, উহার কিছুতেই ভগবানের তুষ্টি নাই, তিনি কুল শীল প্রভৃতিকে উৎকৃষ্ট বলিয়া গ্রহণ করেন না, যদি তাহা করিতেন, তবে মৎস্য, কূর্ম্ম, বরাহ প্রভৃতি নানাবিধ অপকৃষ্টরূপে এবং বৃন্দাবনে গোপাল রূপাদি অবলম্বন করিয়া ভক্তের নিকট আত্মাকে প্রকট করিতেন না। কিন্তু পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, একমাত্র ভক্তিই তাঁহার প্রীতির কারণ। তুমি যতই নীচকুলে জন্মগ্রহণ কর না কেন, যত কুৎসিত আকার ধারণ কর না কেন, যত নির্ব্বোধই হও না কেন, যদি তুমি শ্রীভগবানের প্রতি ভক্তিস্থাপন করিতে পার, যদি একমাত্র পরব্রহ্মস্বরূপ বাসুদেবকে আশ্রয়রূপে অবলম্বন করিতে পার, তাঁহারই সেবায় আত্মাকে নিযুক্ত করিতে পার, তবে দেখিবে,—তোমার প্রতি ভগবান্ অনায়াসে কৃপা প্রকাশ করিয়াছেন। তাহার দৃষ্টান্ত দুর্লভ নহে, গুহক চণ্ডাল ভগবান্‌কে ভক্তিভরে আরাধনা করিত, একমাত্র ভগবানকেই চরম লক্ষ্য করিয়া লইয়াছিল, তাই ভগবান্ তাহার প্রতি কৃপা করিয়া তাহাকে নিজ পরমমিত্ররূপে আলিঙ্গন করিয়াছিলেন। আমরা (হনুমান্ প্রভৃতি) বানরজাতি কুৎসিতাকার এবং নির্ব্বোধ হইলেও আমাদের ভক্তির প্রভাবেই ভগবান্ আমাদিগকে নিজ আত্মীয় করিয়া লইয়াছেন। তাই বলি, শ্রীভগবানের কৃপা হইলে আর কিছুই অসম্ভব নহে, তাঁহার কৃপায় অযোধ্যাবাসী জনগণ সশরীরে স্বর্গে গিয়াছিল; অতএব তাঁহাকে প্রণাম করি ॥১—৮

**অন্বয়ঃ**।—[অথ কিম্পুরুষবর্ষবৃত্তান্তপ্রসঙ্গেন ভগবতো রামরূপস্য ঐশ্বর্য্যাদিকমভিধায় ভারতবর্ষে ভগবতো নরনারায়ণরূপবৃত্তান্তমুপবর্ণয়িতুমুপক্রমতে ভারত ইত্যাদিনা] ভারতে বর্ষেঽপি (ভারতাখ্যে বর্ষেঽপি) নরনারায়ণাখ্যঃ (নরনারায়ণয়োর্ভিন্নাকারয়োরপি বস্তুগত্যা অভেদমাশ্রিত্য তদুক্তম্, নরনারায়ণনামা ইত্যর্থঃ) ভগবান্ (পুরুষোত্তমঃ) আকল্পম্ (কল্পান্তকালং যাবৎ) অব্যক্তগতিঃ (অব্যক্তা স্ফূর্ত্তিমপ্রাপ্তা গতিঃ অবস্থা যস্য তথাভূতঃ, অনুপলক্ষ্যমাণপ্রকৃতাবস্থঃ সন্নিত্যর্থঃ) অনুকম্পয়া (দয়য়া) আত্মবতাং (সংযতাত্মনাম্) অনুগ্রহায় [ন তু স্বার্থম্, তস্য তথাত্বে ঈশ্বরত্বব্যাঘাতপ্রসঙ্গাৎ] উপচিতধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যোপশমোপরমাত্মোপলম্ভনম্ (উপচিতৈঃ বৃদ্ধিপ্রাপ্তৈঃ ধর্ম্মঃ, জ্ঞানং, বৈরাগ্যম্, ঐশ্বর্য্যং, উপশমঃ, ইন্দ্রিয়াণাং সংযমঃ, উপরমঃ অহঙ্কাররাহিত্যং তৈঃ আত্মা উপলভ্যতে যেন তথাভূতম্, যস্য তপসঃ সম্পত্তৌ ধর্ম্মাদিসমৃদ্ধ্যা আত্মা সমুপলব্ধুং শক্যস্তথাভূতমিত্যর্থঃ) তপঃ চরতি (অনুতিষ্ঠতি) [তথা হি নরনারায়ণয়োস্তপোবিশেষাধারত্বমস্য ভারতবর্ষস্য বিশেষ ইতি ভাবঃ] ॥৯

**মূলানুবাদ**।—ভারতবর্ষেও ভগবান্ নরনারায়ণ আকল্পকাল অব্যক্তভাবে অবস্থান করিয়া অনুকম্পাবশতঃ সংযমী ব্যক্তিগণের প্রতি অনুগ্রহ করিবার জন্য এরূপ তপস্যার অনুষ্ঠান করিতেছেন যে, তপস্যার সাহায্যে ধর্ম্ম,

তং ভগবান্ নারদো বর্ণাশ্রমবতীভির্ভারতীভিঃ প্রজাভির্ভগবৎপ্রোক্তাভ্যাং সাংখ্য-যোগাভ্যাং ভগবদনুভাবোপবর্ণনং সাবর্ণেরুপদেক্ষ্যমাণঃ পরমভক্তিভাবেনোপসরতি, ইদঞ্চাভিগৃণাতি ॥ ১০

ওঁ নমো ভগবতে উপশমশীলায়োপরতানাত্ম্যায় নমোঽকিঞ্চনবিত্তায় ঋষিঋষভায নরনারায়ণায় পরমহংসপরমগুরবে আত্মারামাধিপতয়ে নমো নম ইতি ॥ ১১

জ্ঞান, বৈরাগ্য, ঐশ্বর্য্য, ইন্দ্রিয়সংযম ও নিরহঙ্কারতা সুদৃঢ় হওয়ায় অনায়াসে আত্মাকে উপলব্ধি করা যাইতে পারে। (ইহা অপরাপর বর্ষ অপেক্ষা ভারতবর্ষের একটী বৈশিষ্ট্য)। ৯

শ্রীধরটীকা।—উপচিতৈর্ধর্ম্মাদিভিঃ আত্মা উপলভ্যতে যেন তৎ তপশ্চরতি। তত্র উপশমঃ ইন্দ্রিয়াণাং উপরমো নিরহঙ্কারতা। আত্মবতামনুগ্রহায়, ন স্বার্থম্, ঈশ্বরত্বাৎ ॥ ৯

অন্বয়ঃ।-[অথ নারদস্য ভারতপ্রজাসমভিব্যাহারেণ তদুপাসনমাহ তমিত্যাদিনা] ভগবান্ নারদ (দেবর্ষিতয়া ঐশ্বর্য্যসমন্বিতঃ নারদমুনিঃ) বর্ণাশ্রমাচারবতীভিঃ (বর্ণাচারাশ্রমাচারসমন্বিতাভিঃ তদনুষ্ঠানপরায়ণৈ-রিত্যর্থঃ) ভারতীভিঃ (ভারতস্য ইমাঃ ভারত্যঃ তাভিঃ, ভারতবর্ষসম্বন্ধিনীভিঃ ভারতবর্ষাধিবাসিনীভিরিত্যর্থঃ) প্রজাভিঃ (জনতাভিঃ) [সহেতি শেষঃ] ভগবৎপ্রোক্তাভ্যাং (ভগবতা পুরুষোত্তমেন তদুপদেশকরূপেণেত্যর্থঃ, প্রোক্তাভ্যাম্ উপদিষ্টাভ্যামিত্যর্থঃ) সাংখ্যযোগাভ্যাং (সাংখ্যশাস্ত্রযোগশাস্ত্রাভ্যাম্ অথবা সারাসারবিবেকভগবন্নিষ্ঠা-ভ্যামিত্যর্থঃ) ভগবদনুভাবোপবর্ণনং (ভগবতঃ যঃ অনুভাবঃ মহত্ত্বং তস্য উপবর্ণনম্ উপবর্ণনসাধনং তদ্বর্ণনাহেতুভূতং পঞ্চরাত্রশাস্ত্রমিত্যর্থঃ) সাবর্ণেঃ (সবর্ণাগর্ভসম্ভূতস্য সূর্য্যাত্মজস্য মনোঃ সমীপে ইত্যর্থঃ) উপদেক্ষ্যমাণঃ (উপদেশং করিষ্যন্) [উপদিশেঃ দ্বিকর্ম্মকত্বেঽপি সাবর্ণেরিত্যত্র সম্বন্ধবিবক্ষাবশাৎ ষষ্ঠী অবিরুদ্ধা] পরমভক্তিভাবেন (পরম-ভক্তিসহকারেণেত্যর্থঃ) তং (ভগবন্তং নরনারায়ণাখ্যম্) উপসরতি (সেবতে) ইদঞ্চ (বক্ষ্যমাণং স্তুতিবাক্যম্) অভিগৃণাতি (উচ্চারয়তি) ॥ ১০

মূলানুবাদ।—ভগবান্ নারদঋষি বর্ণাচার ও আশ্রমাচারসম্পন্ন প্রজাগণের সহিত মিলিত হইয়া ভগবান্ কর্ত্তৃক স্বয়ং কথিত সাংখ্য ও যোগশাস্ত্রের সহিত ভগবানের মহিমাপ্রকাশক পঞ্চরাত্র শাস্ত্রের উপদেশ সাবর্ণিমনুর নিকট স্পষ্ট ভাবে বর্ণনা করিবার জন্য পরমভক্তিভাবে ঐ ভগবানের সেবায় রত আছেন এবং বক্ষ্যমাণ স্তুতিবাক্য নিরন্তর উচ্চারণ করিতেছেন। (অর্থাৎ ঐ নরনারায়ণমূর্ত্তির প্রধান উপাসক নারদ)। ১০

শ্রীধরটীকা।—ভগবদনুভাব উপবর্ণ্যতে যেন পঞ্চরাত্রেণ তৎ। সাবর্ণের্মনোঃ। উপসরতি সেবতে ॥ ১০

অন্বয়ঃ।—[অথ নারদস্য নরনারায়ণমুদ্দিশ্য স্তুতিবাক্যমাহ ওঁ নম ইত্যাদিনা] ওঁ ভগবতে উপশমশীলায় (উপশমঃ ইন্দ্রিয়াণাং সংযমঃ, স এব শীলং চরিতং যস্য তথাভূতায়) উপরতানাত্ম্যায় (উপরতং বিলুপ্তম্ অনাত্ম্যম অহঙ্কারঃ যস্য তথাভূতায়, অহঙ্কারবিমুক্তায় ইত্যর্থঃ) [তস্মৈ] নরনারায়ণায় নমঃ। [তথা] অকিঞ্চনবিত্তায় (অকিঞ্চনঃ ন বিদ্যতে কিঞ্চন ধনাদিকং যস্য সঃ, তস্য বিত্তায় ধনস্বরূপায়, তথা হি যস্য ধনাদিকং নাস্তি সোঽপি ভক্ত্যা তমেতমুপলভ্য বিত্তবান্ ভবতীতি ভাবঃ) ঋষিঋষভায় (ঋষিশ্রেষ্ঠায়) নরনারায়ণায় নমঃ। [তথা] পরম-হংসপরমগুরবে (পরমহংসানাং পরমঃ উত্তমঃ গুরুঃ তেষাং তত্ত্বজ্ঞানামপি সদুপদেশদায়, তথা হি তত্ত্বজ্ঞানামপি যৎ রহস্যং তদপি বিদিত্বা তেষামুপদেশকারিতয়া তেভ্যোঽপি শ্রেষ্ঠভূতায় ইত্যর্থঃ) আত্মারামাধিপতয়ে (আত্মনি পরব্রহ্মণি যে আরমন্তি আরামং লভন্তে তেষামপি অধিপতয়ে শ্রেষ্ঠায়, সর্ব্বোৎকর্ষেণ পরব্রহ্মজ্ঞানাত্মনে ইত্যর্থঃ) [তস্মৈ নরনারায়ণায়] নমো নমঃ (ভূয়ো ভূয়ঃ প্রণতয়ঃ সন্ত্বিত্যর্থঃ) ইতি ॥ ১১

গায়তি চেদম্—

কর্ত্তাস্য সর্গাদিষু যো ন বধ্যতে, ন হন্যতে দেহগতোঽপি দৈহিকৈঃ।
দ্রষ্টুর্ন দৃগ্ যস্য গুণৈর্বিদূষ্যতে, তস্মৈ নমোঽসক্তবিবিক্তসাক্ষিণে ॥ ১২
ইদং হি যোগেশ্বর যোগনৈপুণং, হিরণ্যগর্ভো ভগবান্ জগাদ যৎ।
যদন্তকালে ত্বয়ি নির্গুণে মনো, ভক্ত্যা দধীতোজ্ঝিতদুষ্কলেবরঃ ॥ ১৩

মূলানুবাদ।—যে ভগবান্ সংযমশীল এবং অহঙ্কারমুক্ত, সেই ভগবান্ নরনারায়ণকে নমস্কার। যিনি নির্ধনেরও একমাত্র ধন, ঋষিকুলের শ্রেষ্ঠ, সেই নরনারায়ণকে নমস্কার। যিনি পরমহংসগণেরও পরমগুরু এবং আত্মারাম ব্যক্তিগণের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ, সেই ভগবান্ নরনারায়ণকে পুনঃপুনঃ নমস্কার করি ॥ ১১

শ্রীধরটীকা।—উপরতানাত্ম্যায় নিরহঙ্কারায় ॥ ১১

অন্বয়ঃ।— ইদম্ ( উক্তরূপং স্তুতিপদম্ ) গায়তি চ ( স্বরসংযোগেন সমুচ্চারয়তি চ। আদৌ উচ্চারণমাত্রমভিহিতং, ইহ চ স্বরসংযোগেন তদুচ্চারণমিতি কদাচিৎ তাললয়শুদ্ধসঙ্গীতকরূপেণ কদাচিচ্চ মন্ত্রপাঠমাত্ররীত্যৈব মন্ত্রস্যাস্য পাঠো গম্যতে ) [ অথাস্য অচিন্ত্যশক্তিত্বমুপপাদয়িতুমাহ কর্ত্তেত্যাদিনা ] যঃ ( নরনারায়ণরূপী ভগবান্ ) অস্য ( সমগ্রস্য বিশ্বস্য ) কর্ত্তা ( সৃষ্টিকর্ত্তাপি সন্ ) সর্গাদিষু ( সৃষ্টিস্থিতিলয়েষু ) ন বধ্যতে ( নৈব বদ্ধো ভবতি, অভিমানং নোপগচ্ছতি ইত্যর্থঃ ) দেহগতোঽপি, ( দেহস্থিতোঽপি, অন্তর্য্যামিরূপেণ সকলশরীরান্তর্গতোঽপীত্যর্থঃ ) দৈহিকৈঃ (দেহসম্বন্ধিভিঃ ক্ষুৎপিপাসাদিভিঃ) ন হন্যতে (নাভিভূয়তে) দ্রষ্টুঃ (পরমসাক্ষিভূতস্যাপি) যস্য (ভগবতঃ) দৃক্ ( দর্শনশক্তিঃ ) গুণৈঃ ( দৃশ্যৈঃ পদার্থৈঃ) ন বিদূষ্যতে ( বিক্রিয়াং নীয়তে) অসক্তবিবিক্তসাক্ষিণে (অসক্তঃ অনাসক্তঃ বিবিক্তসাক্ষী অলিপ্তসাক্ষী তস্মৈ, সর্ব্বসাক্ষিত্বেঽপি সুবিশুদ্ধস্বরূপায় ইত্যর্থঃ ) তস্মৈ ( ভগবতে নরনারায়ণরূপধারিণে পরমেশ্বরায় ) নমঃ ॥ ১২

মূলানুবাদ।—এইরূপ স্তুতিবাক্যে নারদ স্বরসংযোগে গান করিতে লাগিলেন—যে-ভগবান্ সমগ্র বিশ্বের সৃষ্টি-স্থিতি-লয়ের কর্ত্তা হইয়াও সৃষ্টি প্রভৃতি কার্য্যে বদ্ধ অর্থাৎ অভিমানী হন না, যিনি সকল দেহীর দেহে অন্তর্য্যামিরূপে বর্ত্তমান থাকিয়াও ক্ষুৎপিপাসাদি দ্বারা অভিভূত হন না এবং যিনি সকল জগতের পরমসাক্ষীস্বরূপ হইলেও তাঁহার দৃষ্টি দৃশ্যবস্তুর সম্পর্কে কদাচ বিকৃত হয় না, সেই আনাসক্ত বিশুদ্ধ সাক্ষী ভগবান্ নরনারায়ণরূপী পরমেশ্বরকে নমস্কার ॥ ১২

শ্রীধরটীকা।—অসক্তশ্চাসৌ বিবিক্তশ্চ সাক্ষী চ তস্মৈ নমঃ। অসক্তত্বং দর্শয়তি। অস্য বিশ্বস্য সর্গাদিষু কর্ত্তাঽপি যো ন বধ্যতে অহং কর্ত্তেতি ন মন্যতে। বিবিক্তত্বমাহ। দেহগতোঽপি দৈহিকৈঃ ক্ষুৎপিপাসাদিভির্যো ন হন্যতে নাভিভূয়তে। সাক্ষিত্বমাহ। যস্য দ্রষ্টুরপি সতো দৃক্ দৃষ্টিগুণৈর্দৃশ্যৈর্ন দূষ্যতে ন বিক্রিয়তে ॥ ১২

অন্বয়ঃ।—[ অথাস্য যোগিশ্রেষ্ঠস্য যোগকৌশলং বিবৃণ্বন্ যোগপ্রার্থনাং করোতি ইদমিত্যাদিনা ত্রিকেণ ] হে যোগেশ্বর! ( যোগাধিপতে! স্বয়ং শুদ্ধযোগপরায়ণত্বাৎ যোগেন যোগিভিরেকান্তচেতসা আরাধ্যত্বাদ্বা ) ভগবান্ হিরণ্যগর্ভঃ ( পিতামহঃ ) যৎ ( যোগনৈপুণং ) জগাদ ( প্রকাশয়ামাস ) [ তৎ যোগনৈপুণং ] ( যোগিবং কৌশলং ) ইদম্ ( ইদম্ বক্ষ্যমাণরূপমেব )। [ কিন্তদিত্যাকাঙ্ক্ষায়ামাহ যদিত্যাদি ] অন্তকালেন ( জন্মতঃ প্রভৃতি দেহাবসানসময়ান্তম্ ) উজ্ঝিতদুষ্কলেবরঃ ( উজ্ঝিতং পরিত্যক্তং চিন্তয়া অবিষয়ীকৃতং দুষ্কলেবরং দুষ্টং শরীরং যেন তথাভূতঃ, পবিত্রতশরীরাদিভাবেন ইত্যর্থঃ। অথবা উজ্ঝিতং পরিত্যক্তুমুপক্রান্তং দুষ্কলেবরং যেন তথাভূতঃ, আদিকর্ম্মণি ক্ত-প্রত্যয়েন তথার্থসিদ্ধিঃ, অস্মিন্ কল্পে কেবলং মৃত্যুকালে মনোধারণমায়াতি ) [ তব ভক্ত ইতি শেষঃ ]

যথৈহিকামুষ্মিককামলম্পটঃ, সুতেষু দারেষু ধনেষু চিন্তয়ন্।
শঙ্কেত বিদ্বান্ কুকলেবরাত্যয়াদ্, যস্তস্য যত্নঃ শ্রম এব কেবলম্ ॥ ১৪
তন্নঃ প্রভো ত্বং কুকলেবরার্পিতাং, ত্বন্মায়য়াহংমমতামধোক্ষজ।
ভিন্দ্যাম যেনাশু বয়ং সুদুর্ভিদাং, বিধেহি যোগং ত্বয়ি নঃ স্বভাবম্ ইতি ॥ ১৫

নির্গুণে ত্বয়ি ( গুণাতীতে স্বদভিন্নে পরব্রহ্মণি ইত্যর্থঃ ) ভক্ত্যা ( অনুরাগবিশেষেণ ) মনো দধীত ( ধারয়েদিতি ) যৎ ( তদেব উক্তং যোগনৈপুণ্যমিতি ভাবঃ ) ॥ ১৩

**মূলানুবাদ**।—হে যোগেশ্বর! ভগবান্ হিরণ্যগর্ভ ব্রহ্মা যে যোগকৌশল ব্যক্ত করিয়াছেন, তাহা এই —জন্মকাল হইতে অন্তকাল পর্য্যন্ত ত্বদীয় ভক্ত যোগী এই দূষিত শরীর বিষয়ে চিন্তা পরিত্যাগ পূর্ব্বক ভক্তি সহকারে গুণাতীত-তোমাতেই মনের ধারণা করিবে ॥ ১৩

**শ্রীধরটীকা**।—যোগকৌশলং নিরূপয়ন্ যোগং প্রার্থয়তে—ইদমিতি ত্রিভিঃ, হে যোগেশ্বর! হিরণ্যগর্ভো যদ্যোগনৈপুণ্যং জগাদ তৎ ইদমেব। তৎ কিম্? জন্মপ্রভৃতি ভক্ত্যা অন্তকালে পুমান্ ত্বয়ি মনো ধারয়েদিতি যৎ। কথম্ভূতঃ সন্? উজ্ঝিতং কুকলেবরং তদভিমানো যেন ॥ ১৩

**অন্বয়ঃ**।—[ অথ মৃত্যোর্ভীতং বিদ্বাংসমধিক্ষিপন্নাহ যথেত্যাদি ] যথা ঐহিকামুষ্মিককামলম্পটঃ ( ঐহিকেষু এতদ্ভবীয়েষু তথা আমুষ্মিকেষু পরভবীয়েষু চ কামেষু বিষয়ভোগেষু লম্পটঃ নিরতিশয়লালসাসম্পন্নঃ, বিষয়াসক্ত ইত্যর্থঃ ) সুতেষু দারেষু ( কলত্রেষু ) [ তথা ] ধনেষু ( বিত্তেষু, ইদমুপলক্ষণম্, বিত্তেষু তথা বিত্তলভ্যেষু সুখোপকরণান্তরেষু ইত্যর্থঃ ) চিন্তয়ন্ ( ভাবনাশীলঃ জনঃ, কুকলেবরাত্যয়াৎ শঙ্কিত ইতি শেষঃ, কলেবরস্য তদভিমতসুখসাধনত্বাৎ তদ্ব্যতিরেকেণ স্বাভিপ্রেতবস্তুব্যাঘাতাদিতি ভাবঃ ) [ তথা এব ] যঃ বিদ্বান্ ( পণ্ডিতোঽপি জনঃ ) কুকলেবরাত্যয়াৎ ( কুকলেবরস্য কুৎসিতস্য নানাবিধদোষাধারতয়া সুতরাং তুচ্ছস্য শরীরস্য অত্যয়াৎ বিনাশাৎ মরণাদিতি যাবৎ ) শঙ্কেত ( ভীতিং লভেত, শরীরমিদং সুতরাং প্রিয়ং কদাচ বিলয়মুপেয়াৎ ইতি চিন্তয়া পর্য্যাকুলতাং গচ্ছেদিতি যাবৎ ) তস্য যত্নঃ ( শাস্ত্রাভ্যাসাদিপ্রযত্নঃ ) কেবলং শ্রম এব ( নতু সফল ইত্যর্থঃ ) [ তথা হি মূর্খবিষয়াসক্ততুলনয়া বিষয়সুখব্যাঘাতশঙ্কয়া মরণাদ্ ভয়ং ন শাস্ত্রাভ্যাসিনাং বিদুষাং যুক্তং, পরং তৎপরিহারেণ শরীরে নিঃস্পৃহতা ভগবদ্রতিশ্চেতি ভাবঃ ] ॥ ১৪

**মূলানুবাদ**।—ঐহিক ও পারত্রিক সুখে লালসাসম্পন্ন বিষয়াসক্ত মূঢ় ব্যক্তি যেমন পুত্র, কলত্র ও ধনাদি বিষয়ে চিন্তা করিয়া এই দুষ্ট দেহের অবসানকে অতি ভয়াবহ অনিষ্টকর মনে করে, যে ব্যক্তি শাস্ত্রাভ্যাসাদিজনিত বিদ্বত্তা অর্জ্জন করিয়াও ঠিক সেইরূপ মরণের ভয় পোষণ করে, তাহার শাস্ত্রাভ্যাসাদি প্রযত্ন কেবল শ্রমমাত্রেই পর্য্যবসিত হইয়া থাকে ॥ ১৪

**শ্রীধরটীকা**।—অন্যথা তস্য শাস্ত্রাভ্যাসাদিশ্রমো ব্যর্থ ইত্যাহ। যথা ঐহিকামুষ্মিককামেষু লম্পটো মূর্খঃ সুতাদিষু যোগক্ষেমং চিন্তয়ন্ কুৎসিতস্য কলেবরস্য অত্যয়াৎ মৃত্যোঃ শঙ্কেত, তথা বিদ্বানপি সন্ যঃ শঙ্কেত তস্য যত্নঃ শাস্ত্রশ্রবণাদিঃ শ্রম এব ॥ ১৪

**অন্বয়ঃ**।—[ শাস্ত্রাদিপারদর্শিনামপি ভগবন্মায়য়া তাদৃশাবস্থত্বাৎ ভগবন্মায়াপ্রযুক্তমমতাচ্ছেদহেতুং যোগং ভিক্ষতে তন্ন ইত্যাদিনা ] হে প্রভো! অধোক্ষজ! ( নারায়ণ! ) তৎ ( তস্মাৎ হেতোঃ, বিদুষামপি ত্বন্মায়য়া তাদৃশাবস্থত্বাদিত্যর্থঃ ) ত্বং ত্বন্মায়য়া ( ত্বদীয়মায়াপ্রভাবেণ ) কুকলেবরার্পিতাং ( কুকলেবরে অতিহীনে শরীরে স্বীয়ে পুত্রকলত্রাদিদেহে চ অর্পিতাম্ আরোপিতাম্ ) নঃ ( অস্মাকং বিদ্বজ্জনানাং শাস্ত্রাদৃশাস্ত্রপরেষা-

ভারতেঽপ্যস্মিন্ বর্ষে সরিচ্ছৈলাঃ সন্তি বহবঃ। মলয়ো মঙ্গলপ্রস্থো মৈনাকস্ত্রিকূট ঋষভঃ কূটকঃ কোল্লঃ সহ্যো দেবগিরির্ঋষ্যমূকঃ শ্রীশৈলো বেঙ্কটো মহেন্দ্রো বারিধারো বিন্ধ্যঃ শুক্তিমানৃক্ষগিরিঃ পারিপাত্রো দ্রোণশ্চিত্রকূটো গোবর্দ্ধনো রৈবতকঃ ককুভো নীলো গোকামুখ ইন্দ্রকীলঃ কামগিরিরিতি চান্যে শতসহস্রশঃ শৈলাস্তেষাং নিতম্বপ্রভবা নদা নদ্যশ্চ সন্ত্যসংখ্যাতাঃ॥ ১৬

এতাসামপো ভারত্যঃ প্রজা নামভিরেব পুনন্তীনামাত্মনা চোপস্পৃশন্তি, চন্দ্রবশা তাম্রপর্ণী অবটোদা কৃতমালা বৈহায়সী কাবেরী বেণ্বা পয়স্বিনী শর্করাবর্ত্তা তুঙ্গভদ্রা কৃষ্ণ-বেণ্বা ভীমরথী গোদাবরী নির্ব্বিন্ধ্যা পয়োষ্ণী তাপী রেবা সুরসা নর্ম্মদা চর্ম্মণ্বতী অন্ধঃ শোণশ্চ নদৌ, মহানদী বেদস্মৃতির্ঋষিকুল্যা ত্রিসামা কৌশিকী মন্দাকিনী যমুনা সরস্বতী দৃশদ্বতী গোমতী সরযূরোঘবতী ষষ্ঠবতী সপ্তবতী সুষোমা শতদ্রুশ্চন্দ্রভাগা মরুদ্বৃধা বিতস্তা অসিক্নী বিশ্বেতি মহানদ্যঃ॥ ১৭

ত্যর্থঃ) সুহৃর্ভিদাং (কারণান্তরেণ ভেত্তুমযোগ্যাম্) অহং-মমতাম্ (অহঙ্কার-মমকারং) বয়ং যেন (যোগেন) আশু (অবলম্বিতম্) ভিন্দ্যাম (নিরাকুর্য্যাম) [তং] ত্বয়ি স্বভাবং (সহজবাসনারূপং) নঃ (অস্মাকম্) যোগং বিধেহি (সমুৎপাদয়) ইতি (ইদমেব ত্বৎসমীপে প্রার্থনীয়মিতি ভাবঃ)॥ ১৫

**মূলানুবাদ**।—হে প্রভো নারায়ণ! উক্ত কারণে তোমার মায়াশক্তিপ্রভাবহেতু অস্মদীয় হীন কলেবরে ও পুত্রাদিতে আরোপিত সুদুর্ভেদ্য অহঙ্কার ও মমকারকে যাহাতে আমরা সত্বর নষ্ট করিতে পারি, তাদৃশ তোমাতে সহজবাসনারূপ যোগ দান কর। ইহাই মাত্র তোমার নিকটে আমরা প্রার্থনা করিতেছি॥ ১৫

**শ্রীধরটীকা**।—যস্মাদ্বিদুষোঽপি ইয়মেব দশা, তৎ তস্মাৎ হে প্রভো! অধোক্ষজ! ত্বমেব নো যোগং বিধেহি। কীদৃশম্? ত্বয়ি স্বভাবং সহজবাসনারূপম্। যেন যোগেন বয়ং ত্বন্মায়য়া নোঽস্মাকং কুকলেবরে অর্পিতাম্ অহংমমতাং শীঘ্রং ভিন্দ্যাম্ ত্যজেম। সুহৃর্ভিদাম্ উপায়ান্তরৈঃ সর্ব্বথা ত্যক্তুমশক্যাম্॥ ১৫

**অন্বয়ঃ**।—[অথ ভারতবর্ষস্য শৈলসরিদ্বর্ণনমুপক্রমতে ভারত ইত্যাদিনা] অস্মিন্ ভারতে বর্ষেঽপি (যথা ইলাবৃতে তথা ইত্যর্থঃ) বহবঃ সরিচ্ছৈলাঃ (সরিতঃ নদ্যঃ শৈলাঃ পর্ব্বতাশ্চ) সন্তি। [তত্র শৈলানাং কেষাঞ্চন নাম্না নির্দ্দেশমাহ মলয় ইত্যাদিনা] মলয়ঃ মঙ্গলপ্রস্থঃ মৈনাকঃ ত্রিকূটঃ ঋষভঃ কূটকঃ কোল্লঃ সহ্যঃ দেবগিরিঃ ঋষ্যমূকঃ শ্রীশৈলঃ বেঙ্কটঃ মহেন্দ্রঃ বারিধারঃ বিন্ধ্যঃ শুক্তিমান্ ঋক্ষগিরিঃ পারিপাত্রঃ দ্রোণঃ চিত্রকূটঃ গোবর্দ্ধনঃ রৈবতকঃ ককুভঃ নীলঃ গোকামুখঃ ইন্দ্রকীলঃ কামগিরিঃ ইতি (উক্তনামানঃ) অন্যে চ (এতদ্ব্যতিরিক্তাঃ অপ্রসিদ্ধনামানঃ প্রসিদ্ধনামানশ্চ) শতসহস্রশঃ (শতসহস্রসংখ্যকাঃ) শৈলাঃ [সন্তীতি শেষঃ] তেষাং নিতম্ব-প্রভবাঃ (নিতম্বজাতাঃ) অসংখ্যাতাঃ (অগণিতাঃ অসংখ্যা ইত্যর্থঃ) নদা নদ্যশ্চ [সন্তি]॥ ১৬

**মূলানুবাদ**।—এই ভারতবর্ষেও ইলাবৃতবর্ষের ন্যায় বহু নদী ও পর্ব্বত বর্ত্তমান আছে। উহার নির্দ্দেশ যথা—মলয়, মঙ্গলপ্রস্থ, মৈনাক, ত্রিকূট, ঋষভ, কূটক, কোল্ল, সহ্য, দেবগিরি, ঋষ্যমূক, শ্রীশৈল, বেঙ্কট, মহেন্দ্র, বারিধার, বিন্ধ্য, শুক্তিমান্, ঋক্ষগিরি, পারিপাত্র, দ্রোণ, চিত্রকূট, গোবর্দ্ধন, রৈবতক, ককুভ, নীল, গোকামুখ, ইন্দ্রকীল ও কামগিরি এই সকল নামে প্রসিদ্ধ ও অপরাপর শতসহস্রসংখ্যক পর্ব্বত এবং তদীয় নিতম্বস্থানসম্ভূত অসংখ্য নদ ও নদী বর্ত্তমান আছে॥ ১৬

অস্মিন্নেব বর্ষে পুরুষৈর্লব্ধজন্মভিঃ শুক্ললোহিতকৃষ্ণবর্ণেন স্বারব্ধেন কর্ম্মণা দিব্যমানুষ-নারকগতয়ো বহ্ব্য আত্মন আনুপূর্ব্ব্যেণ সর্ব্বা হ্যেব সর্ব্বেষাং বিধীয়ন্তে যথাবর্ণবিধানমপ-বর্গশ্চাপি ভবতি ॥ ১৮

**শ্রীধরটীকা**।—ইলাবৃতবদস্মিন্নপি বর্ষে সরিতঃ শৈলাশ্চ সন্তি। নিত্যপ্রভাবাঃ তটেভ্যঃ সম্ভূতাঃ॥ ১৬

**অন্বয়ঃ**।—[ অথ কতিপয়নদীনাং পূতসলিলানাং নামানি নির্দ্দিশতি এতাসামিত্যাদিনা ]চন্দ্রবশা তাম্রপর্ণী অবটোদা কৃতমালা বৈহায়সী কাবেরী বেণ্ণা পয়স্বিনী শর্করাবর্ত্তা তুঙ্গভদ্রা কৃষ্ণবেন্না ভীমরথী গোদাবরী নির্ব্বিন্ধ্যা পয়োষ্ণী তাপী রেবা সুরসা নর্ম্মদা চর্ম্মণ্বতী [ ইত্যেতা নদ্যঃ ] অন্ধঃ ( ব্রহ্মপুত্রঃ ) শোণশ্চ নদৌ। [ তথা ] মহানদী ( তদভিধানা ) বেদস্মৃতিঃ ঋষিকুল্যা ত্রিসামা কৌশিকী মন্দাকিনী যমুনা সরস্বতী দৃশদ্বতী গোমতী সরযূঃ ওঘবতী ষষ্ঠবতী সপ্তবতী সুষোমা শতদ্রুঃ চন্দ্রভাগা মরুদ্বৃধা বিতস্তা অসিক্নী বিশ্বা ইতি ( ইত্যেতাঃ ) মহানদ্যঃ। ভারত্যঃ ( ভারতবর্ষীয়াঃ ) প্রজাঃ ( জনাঃ ) নামভিরেব ( নামগ্রহণমাত্রেণৈব ন তু স্পর্শনেনাপি ইতি ভাবঃ ) পুনন্তীনাং ( পবিত্রতাং জনয়ন্তীনাম্ ) এতাসাং ( নদ্যাদীনাম্, অন্ধশোণয়োঃ তথা পবিত্রতাং জনয়তোরপি আধিক্যেন ব্যপদেশা ভবন্তীতি ন্যায়াৎ নদীনাং মহানদীনাঞ্চ এতাসামিতি স্ত্রীনির্দ্দেশেন সমুল্লেখো ন দোষায় ) অপঃ(সলিলানি) আত্মনা চ ( স্বশরীরেণ ) উপস্পৃশন্তি [ তথা হি যঃ নামভিরেব পবিত্রতাং জনয়ন্তি তাসাং সলিলস্য স্পর্শনে ফলাতিশয়জননসম্ভাবনয়া স্পর্শমপি কুর্ব্বন্তীতি ভাবঃ। এতেন তথাবিধনদ্যাদিসমাবেশাৎ ভারতবর্ষস্য লোকোত্তর-সমুৎকর্ষো ব্যজ্যতে ]॥ ১৭

**মূলানুবাদ**।—এই ভারতবর্ষে বহু নদ, নদী ও মহানদী আছে ; নদী যথা—চন্দ্রবশা, তাম্রপর্ণী, অবটোদা, কৃতমালা, বৈহায়সী, কাবেরী, বেণ্ণা, পয়স্বিনী, শর্করাবর্ত্তা, তুঙ্গভদ্রা, কৃষ্ণবেন্না, ভীমরথী, গোদাবরী নির্ব্বিন্ধ্যা. পয়োষ্ণী, তাপী, রেবা, সুরসা, নর্ম্মদা ও চর্ম্মণ্বতী। নদ যথা—অন্ধ অর্থাৎ ব্রহ্মপুত্র এবং শোণ এই দুইটী। মহানদী যথা—মহানদী, বেদস্মৃতি, ঋষিকুল্যা, ত্রিসামা, কৌশিকী, মন্দাকিনী, যমুনা, সরস্বতী, দৃশদ্বতী, গোমতী, সরযূ, ওঘবতী ষষ্ঠবতী, সপ্তবতী, সুষোমা, শতদ্রু, চন্দ্রভাগা, মরুদ্বৃধা, বিতস্তা, অসিক্নী ও বিশ্বা। উহারা সকলে নাম উচ্চারণ মাত্রেই দেহীর পাপ দূর করিয়া পবিত্রতা উৎপাদন করিয়া থাকে, এই কারণে ভারতবর্ষীয় জনগণ উহার নাম উচ্চারণ করে এবং অধিক ফলের আকাঙ্খা করিয়া উহাদিগের সলিল ভক্তিপূর্ব্বক স্পর্শ করিয়া থাকে ॥ ১৭

**শ্রীধরটীকা**।—আত্মনা চ দেহেনাপি উপস্পৃশন্তি ॥ ১৭

**অন্বয়ঃ**।—[ অস্য ভারতবর্ষস্যৈব কর্ম্মক্ষেত্রতয়া অত্রৈব লব্ধজন্মনাং জীবানাং স্বর্গাদিসাধনকর্ম্মনিষ্ঠত্বমাহ অস্মিন্নেব ইত্যাদিনা ] অস্মিন্ বর্ষে এব ( ভারতাখ্যে বর্ষে এব ন তু অন্যত্র, তত্রাপি প্রমাণবলাৎ সহস্রযোজন-প্রমাণনির্দ্দিষ্টপ্রদেশ এবেতি বোধ্যম্ ) লব্ধজন্মভিঃ ( লব্ধং জন্ম যৈঃ তথাভূতৈঃ গৃহীতশরীরৈরিত্যর্থঃ ) পুরুষৈঃ ( জীবৈঃ ) শুক্ললোহিতকৃষ্ণবর্ণেন ( শুক্লবর্ণেন সাত্ত্বিকেন, লোহিতবর্ণেন রাজসেন, কৃষ্ণবর্ণেন তামসেন চ ) স্বারব্ধেন ( স্বকৃতেন ) কর্ম্মণা ( পুণ্য-পাপাদিরূপেণ ) সর্ব্বেষাং ( জীবানাম্ ) আনুপূর্ব্ব্যেণ ( যথানিয়মেন ) সর্ব্বা হি এব আত্মনঃ বহ্ব্যঃ দিব্যমানুষনারকগতয়ঃ ( দিব্যানাং মানুষাণাং নারকানাঞ্চ গতয়ঃ অবস্থাঃ অথবা দিব্যাঃ মানুষ্যঃ নারক্যশ্চ গতয়ঃ ) বিধীয়ন্তে ( কর্ম্মণৈব তেন তেন সম্পাদ্যন্তে। এতেন একস্যৈব জীবস্য স্বীয়কর্ম্মানুসারেণ দিব্যগতিঃ মানুষগতিঃ নারকগতিশ্চ সমন্বীয়ন্তে। দিব্যা গতিঃ সাত্ত্বিকানাম্, মানুষগতিঃ রাজসানাম্, তামসগতিশ্চ তামসানামিতি গুণত্রয়ভেদাদবস্থাত্রয়ভেদঃ ) [ তথা সর্ব্বেষাম্ ] যথাবর্ণবিধানম্ ( যেষাং বর্ণানাং যৎ মোক্ষ-সাধনতয়া শাস্ত্রে উপদিষ্টং তেষাং তদনতিক্রমেণ তন্মাত্রানুষ্ঠানেন ইত্যর্থঃ ) অপবর্গশ্চাপি ( মোক্ষশ্চ ) ভবতি। [ ন তু তদিতরবিধিবোধিতকর্ত্তব্যানুষ্ঠানেন ইতি ভাবঃ ]॥ ১৮

যোঽসৌ ভগবতি সর্ব্বভূতাত্মন্যনাত্ম্যেঽনিরুক্তেঽনিলয়নে পরমাত্মনি বাসুদেবেঽনন্য-নিমিত্তভক্তিযোগলক্ষণো নানাগতিনিমিত্তাবিদ্যাগ্রন্থিরন্ধনদ্বারেণ যদা হি মহাপুরুষপুরুষ-প্রসঙ্গঃ ॥ ১৯

মূলানুবাদ।—এই ভারতবর্ষেই পুরুষগণের জন্মলাভান্তে স্বীয় আরব্ধ শুক্ল, লোহিত ও কৃষ্ণবর্ণ সাত্ত্বিক, রাজসিক ও তামসিক কর্ম্মসমূহ দ্বারা আত্মার বহুপ্রকার দিব্য, মানব ও নারকগতি—এই সকলগুলি যথানিয়মে সম্পাদিত হইয়া থাকে। (অথবা বেদশাস্ত্রে নিজ আরব্ধ উক্তরূপ কর্ম্মানুসারেই আত্মার উক্তরূপ গতি বিহিত হইয়াছে) যে বর্ণ সম্বন্ধে যে কার্য্য কর্ত্তব্যরূপে বেদাদিশাস্ত্রে উপদিষ্ট, ঠিক সেই কর্ত্তব্যকর্ম্মসমূহের অনুষ্ঠান হইতেই অপবর্গ পর্য্যন্তও লাভ করা যায়, ইহাও শাস্ত্রের উপদেশ ॥ ১৮

শ্রীধরটীকা।—লব্ধং জন্ম যৈস্তৈঃ পুরুষৈঃ সাত্ত্বিকাদিনা স্বকৃতেন কর্ম্মণা দিব্যাদিগতয়ঃ আত্মনো বিধীয়ন্তে সাধ্যন্তে। হি যস্মাৎ সর্ব্বা এব গতয়ঃ কর্ম্মানুসারেণ সর্ব্বেষাং ভবন্তি। যস্য বর্ণস্য যদ্বিধানং মোক্ষপ্রকারঃ সন্ন্যাস-বনস্থত্বাদি তদনতিক্রমেণ অস্মিন্নেব বর্ষে নৃণামপবর্গশ্চ ভবতি। এতচ্চ স্বধর্ম্মাদিবহুসাধনসম্ভবাভিপ্রায়েণোক্তং, ন ত্বন্যত্রাপবর্গাভাবেন। তদুপর্য্যপি বাদরায়ণৈঃ সম্ভবাদিতি দেবানামপি মোক্ষস্য সূচিতত্বাৎ ॥ ১৮

অন্বয়ঃ।—[অথ নিরুক্তস্যাপবর্গস্য স্বমতসিদ্ধং স্বরূপং নিরূপয়তি যোঽসাবিত্যাদিনা] যদা হি (যস্মিন্ কালে) মহাপুরুষ-পুরুষপ্রসঙ্গঃ (মহাপুরুষঃ পুরুষোত্তমো বাসুদেবঃ, তস্য পুরুষাঃ তেন স্বীয়তয়া পরিগৃহীতাঃ বিষ্ণু-ভক্তা ইত্যর্থঃ, তেষাং প্রসঙ্গঃ প্রকৃষ্টঃ সঙ্গঃ) [ভবতীতি শেষঃ, তদা] নানাগতিনিমিত্তাবিদ্যাগ্রন্থিরন্ধনদ্বারেণ (নানাগতীনাং নানাবিধাবস্থানাং নিমিত্তং হেতুভূতা যা অবিদ্যা সৈব গ্রন্থিঃ তস্য রন্ধনদ্বারেণ ছেদনদ্বারা) যঃ অসৌ অনাত্ম্যে (আত্মনি জীবাত্মনি ভবম্ আত্ম্যং রাগাদিকং, ন বিদ্যতে আত্ম্যং রাগাদি যত্র তথাভূতে রাগাদি-বিবর্জ্জিতে ইত্যর্থঃ) অনিরুক্তে (নির্ব্বক্তুমশক্যে বাচা অনির্ব্বাচ্যে ইত্যর্থঃ) অনিলয়নে (নিলীয়তে অস্মিন্ ইতি নিলয়নং আধারঃ, ন বিদ্যতে নিলয়নং আধারঃ যস্য তথাভূতে আধাররহিতে, তস্যৈব সর্ব্বাপেক্ষয়া বৃহত্তমত্বাৎ আধেয়াপেক্ষয়া আধারস্য বৃহত্তরত্বনিয়মাৎ ন কিমপি তস্য অধিকরণং সম্ভাব্যত ইতি ভাবঃ) সর্ব্বভূতা-ত্মনি (সর্ব্বেষাং ভূতানাং প্রাণিনামাত্মস্বরূপে) ভগবতি পরমাত্মনি (পরব্রহ্মরূপে) বাসুদেবে অনন্যনিমিত্তভক্তি-যোগলক্ষণঃ (অনন্যনিমিত্তঃ ন বিদ্যতে অন্যৎ মহাপুরুষপুরুষসঙ্গাদতিরিক্তং নিমিত্তং হেতুঃ যস্য তথাভূতঃ, অহেতু-কাপরপর্য্যায় ইত্যর্থঃ, যঃ ভক্তিযোগঃ স এব লক্ষণং স্বরূপং যস্য তথাভূতঃ)। [তথা হি মতান্তরে অত্যন্তদুঃখ-নিবৃত্তেরানন্দময়ব্রহ্মস্বরূপাবাপ্তের্বা মোক্ষতাশ্রবণেঽপি নায়মপবর্গস্তথাবিধঃ, পরং বাসুদেবে অহৈতুকভক্তিযোগস্বরূপ এবেতি ভাবঃ। বিশ্বনাথচক্রবর্ত্তিনস্তু 'নহ্যপবর্গশব্দেন রূঢ্যা মোক্ষ এব উচ্যতে, সত্যং অবিদ্যাধ্বংসলক্ষণস্য মোক্ষস্য ভক্ত্যবান্তর্ভাবাৎ ভক্তিযোগোঽপি মোক্ষাদিশব্দবাচ্য' ইতি ব্রুবাণা অবিদ্যাধ্বংসপক্ষং নৈব তিরোদধতীতি ধ্যেয়ম্ ॥১৯

মূলানুবাদ।—বাসুদেবের ভক্তগণের সহিত যখন পুরুষ সৌভাগ্যবশতঃ মিলন প্রাপ্ত হয়, তখন নানা অবস্থার কারণীভূত অবিদ্যাগ্রন্থির উচ্ছেদ হওয়ায় রাগাদিশূন্য বাক্য দ্বারা অনির্ব্বাচ্য নিরাধার সর্ব্বভূতাত্মক পরব্রহ্ম-রূপী ভগবান্ বাসুদেবে যে অহৈতুক ভক্তিযোগ লাভ করে, ঐ ভক্তিযোগই উক্ত অপবর্গ নামে অভিহিত হয় ॥ ১৯

শ্রীধরটীকা।—অপবর্গস্বরূপমাহ যোঽসাবিতি। অনাত্ম্যে—আত্মনি ভবম্ আত্ম্যং রাগাদি, তদ্রহিতে। অনিরুক্তে বাচামগোচরে। অনিলয়নে অনাধারে। অনন্যনিমিত্তোঽহৈতুকো ভক্তিযোগ এব লক্ষণং স্বরূপং যস্য। কথং যদা ভবতি? নানাগতীনাং নিমিত্তং যোঽবিদ্যাগ্রন্থিস্তস্য রন্ধনং ছেদনং তদ্দ্বারেণ। মহাপুরুষপুরুষা বিষ্ণুভক্তাঃ,-তৈঃ প্রকৃষ্টঃ সঙ্গো যদা ভবতি তদা ॥ ১৯

**শ্রীভাগবতামৃতাবর্ষিণী।**—শ্রীশুকদেব ইতিপূর্ব্বে ইলাবৃত প্রভৃতি বর্ষের উপাস্যদেবতা ও প্রধান উপাসক বা উপাসনার প্রবর্ত্তকের কথা বিবৃত করিয়া সম্প্রতি ভারতবর্ষের সম্বন্ধে উক্ত বিশেষ বিবরণ ব্যক্ত করিবার জন্য প্রথমতঃ ভারতবর্ষের তপশ্চারী নরনারায়ণের বিষয় উল্লেখ করিয়া প্রকাশ করিতেছেন। শ্রীভগবান্ অভিন্ন হইয়াও লোকশিক্ষার জন্য নর ও নারায়ণ এই উভয় রূপ গ্রহণে কিরূপে ভগবানের উদ্দেশে কঠোর তপস্যা করিতে হয়, কিরূপে কঠোর তপস্যা করিলে জীব উৎকৃষ্ট ফলভাগী হইতে পারে, তাহাই প্রতিপাদন করিবার জন্য বদরিকাশ্রমে আশ্রম স্থাপন করিয়া অনির্ব্বাচ্য তপস্যার অনুষ্ঠান, করেন এবং ঐ তপস্যার ফলে তাঁহার ধর্ম্মজ্ঞান, ঐশ্বর্য্য প্রভৃতি উত্তমগুণরাজি প্রাকট্য লাভ করিয়াছিল। উহা তিনি নিজ প্রয়োজন সাধনের জন্য করেন নাই, কারণ ভগবান্ বাসুদেব পূর্ণাত্মা, তাঁহার কোনও বস্তু কাম্য হইতে পারে না। স্বগতরূপে যে বস্তুরই কামনা করা হইবে, সেই বস্তুরই কামনাকারীর অভাব না থাকিলে তাহার কামনা করিবেন কেন? যাহার যে বস্তু আছে, তাহার সেই বস্তু বিষয়ে কামনা থাকে না, এইজন্যই শাস্ত্রকারগণ বস্তুর সিদ্ধিকে অর্থাৎ সত্তানিশ্চয়কে কামনার বিরোধী বলিয়াছেন। অতএব পূর্ণাত্মা ভগবান্ যে ঐরূপ কঠোর তপস্যা করিলেন, তাহার ফল পরার্থ ব্যতীত আর কিছুই নহে, এইজন্য মূলে 'অনুকম্পয়া' পদ দ্বারা ঐ অর্থ পরিস্ফুট করা হইয়াছে।

ভগবান্ নারদ ঋষি ঐ মহাপুরুষের প্রকৃত মহত্ত্ব অনুভব করিয়াছিলেন এবং তত্ত্বের উপলব্ধি করিয়া বর্ণধর্ম্মাচার ও আশ্রমধর্ম্মের আচার পালনে তৎপর অপরাপর মুনিগণের সহিত সাংখ্য ও যোগ দ্বারা ঐ ভগবন্মূর্ত্তির প্রতি পরমভক্তি ধারণ করিয়াছিলেন। ঐ ভগবানের উপাসনায় তাঁহারা পঞ্চরাত্রশাস্ত্র, সাংখ্যশাস্ত্র ও যোগশাস্ত্রকে সহায়রূপে লাভ করিয়াছিলেন। পঞ্চরাত্রশাস্ত্র বৈষ্ণবোপাসনার উপদেশপূর্ণ, সাংখ্যশাস্ত্র তত্ত্বশাস্ত্র—ইহাতে প্রকৃতি পুরুষ প্রভৃতি তত্ত্বগুলি সুন্দররূপে বিশ্লেষণ করিয়া সৃষ্টিবিষয়ে পূর্ণজ্ঞানের উন্মেষ হইয়াছে, আর যোগশাস্ত্রে যৌগিক নিয়ম-পদ্ধতি প্রতিপাদন করা হইয়াছে। ঐ সাংখ্যশাস্ত্র ও যোগশাস্ত্র শ্রীভগবানই ব্যক্ত করিয়াছেন। ভগবান্ পুরুষোত্তম কপিলমহর্ষিরূপে অবতীর্ণ হইয়া যে সাংখ্যশাস্ত্রের উপদেশ প্রদান করিয়াছিলেন, তাহাই আসুরি প্রভৃতি শিষ্যপরম্পরাক্রমে জগতে প্রচার হইয়াছে, আর যোগশাস্ত্র ভগবান্ পতঞ্জলিরূপে অবতীর্ণ হইয়া ব্যক্ত করিয়াছেন। কাজেই 'ভগবৎপ্রোক্তাভ্যাং সাংখ্যযোগাভ্যাম্' এই অংশের সামঞ্জস্য হইয়াছে। এ স্থলে আশঙ্কা হইতে পারে যে, এক ভগবান্ই সাংখ্যশাস্ত্র ও যোগশাস্ত্র এই দুই শাস্ত্রের উপদেশ প্রদান করিলেন, ইহার অর্থ কি? তাহার উত্তর চিন্তা করিতে গেলে দেখিতে হইবে যে, সাংখ্যশাস্ত্র ও পাতঞ্জল যোগশাস্ত্রের বিষয়াংশে পার্থক্য আছে কিনা, আর যদি বিষয়ের পার্থক্য থাকে, তবে ঐ বিভিন্ন বিষয়সমূহ একই সময় একই ব্যক্তির প্রতি উপযোগী কিনা? এই আলোচনায় দেখা যায় যে, কাপিল সাংখ্যশাস্ত্র প্রকৃতি হইতে চৈতন্যময় পুরুষের সাহচর্য্যে যে মহত্তত্ত্বাদির সৃষ্টিবিবরণ করিয়া প্রধানভাবে সৃষ্টিতত্ত্বের আলোচনা করিয়াছে, উহাই তাহার প্রতিপাদ্য বিষয়; অপ্রধান ভাবে প্রকৃতি-পুরুষের বিবেকজ্ঞান হইতে মুক্তি হয় এবং যোগসাধনার দ্বারাই ঐ বিবেকজ্ঞান উৎপন্ন হয়, ইহা প্রতিপাদিত হইলেও তদংশে উহার তাৎপর্য্য বা সম্পূর্ণতা দৃষ্ট হয় না। 'যৎপরঃ শব্দঃ স শব্দার্থঃ' এই শাস্ত্রানুসারে কাপিল সাংখ্যশাস্ত্রের সৃষ্টিতত্ত্ববিবরণেই প্রধানতঃ তাৎপর্য্য উন্নীত হইয়া থাকে এবং ঐ সাংখ্যশাস্ত্রের আলোচনা করিয়া যখন যৌগিক পদ্ধতি বিষয়ে সম্পূর্ণ জ্ঞানলাভ হয় না, তখন আর একটি এমন শাস্ত্র প্রয়োজন, যাহার সাহায্যে যৌগিকবিষয়গুলি বিবৃতরূপে অধিগত হইয়া পুরুষ যোগানুষ্ঠান পূর্ব্বক তত্ত্বজ্ঞানের আলোকে আত্মাকে উদ্ভাসিত করিতে পারে। এইজন্যই ভগবান্ যেমন কপিলদেহে অবতীর্ণ হইয়া কাপিলসাংখ্যশাস্ত্র উপদেশ দিয়াছেন, সেইরূপ পতঞ্জলি মূর্ত্তিতে আবার যোগশাস্ত্রেরও উপদেশ প্রদান করিয়াছেন। ঐ কাপিলসাংখ্যশাস্ত্র ও পাতঞ্জলসাংখ্যশাস্ত্র বা যোগশাস্ত্রের নামান্তরও দেখিতে পাওয়া যায়; যথা—নেশ্বর সাংখ্য

ও নিরীশ্বর সাংখ্যশাস্ত্র। কপিলমূর্ত্তি ভগবান্ প্রধানতঃ সৃষ্টিতত্ত্বই প্রতিপাদন করিয়াছেন বলিয়া সৃষ্টির পক্ষে ঈশ্বরের বিশেষ প্রয়োজন না থাকায় ঈশ্বর মানিবার প্রয়োজন অনুভব করেন নাই; কিন্তু যোগমার্গে ঈশ্বর প্রণিধান বিশেষ উপযোগী বলিয়া পতঞ্জলি-মূর্ত্তিতে যোগশাস্ত্রে তাঁহাকে ঈশ্বর প্রতিপাদন করিতে হইয়াছে; এই বিষয় লইয়া কাপিলসাংখ্যশাস্ত্র ও পাতঞ্জলযোগশাস্ত্রের অত্যন্ত বৈষম্য হইয়া পড়িয়াছে। তাহা ছাড়া সৃষ্টিতত্ত্ববিষয়ে পাতঞ্জলযোগশাস্ত্র কাপিলসাংখ্যেরই অনুবর্ত্তী ইহা বুঝিতে হইবে। ঐ সাংখ্যশাস্ত্র ও যোগশাস্ত্রের সহিত পঞ্চরাত্রাগমের বিষয় নারদ সাবর্ণিকে উপদেশ প্রদান করিয়াছিলেন।

নারদ ঋষি ভগবান্ নরনারায়ণরূপী বাসুদেবকে পরমপুরুষ বলিয়া জানিয়াছিলেন এবং সেই জ্ঞানহেতুই তিনি তাঁহাকে মহাপুরুষের সমস্ত কার্য্য ও গুণাদি উল্লেখ করিয়া স্তুতি করিতে লাগিলেন; তাঁহার সাহচর্য্যে অপরাপর ঋষিগণও ঠিক সেই মার্গেরই অনুবর্ত্তী হইয়াছিলেন।

নারদ যখন শ্রীভগবানের গুণকীর্ত্তন করেন, তখন তাঁহার সম্বন্ধে যাহা প্রকাশ করিলেন, তাহার তাৎপর্য্য এই যে ভগবান্ বাসুদেব সমগ্র বিশ্বের সৃষ্টি, স্থিতি ও লয়ের কারণ, কিন্তু তাঁহার মধ্যে এই বৈশিষ্ট্য আছে যে সাধারণ জীব যে সকল বস্তু সৃষ্টি করে, বা পালন করে, বা সংহার করে বলিয়া আমরা ব্যবহার করি, তাহার মূলে যে কোনও একটা আসক্তি বর্ত্তমান। যেমন—কুলাল যে ঘট প্রভৃতি প্রস্তুত করে—সে ভাবে আমি এই ঘটাদি প্রস্তুত করিয়া বিক্রয় করিব, তাহাতে আমার অর্থলাভ হইবে, সেই অর্থে স্বজন পোষণ করিব, স্বজনগণের পুষ্টিপুষ্টি হেতু আমি অসীম আনন্দ লাভ করিব। ধনী ব্যক্তি বহু কষ্টে ধন অর্জ্জন করিয়া অসীম প্রয়াস স্বীকার পূর্ব্বক যে উহার পোষণ করে, তাহার মূলেও ঐরূপ কামনাই দৃষ্ট হয়, আবার কোনও রাজা বা অপর সাধারণ ব্যক্তি যখন কোনও প্রতিপক্ষকে বধ করিতে উদ্যত হয়, তখন তাহার মূলেও ঐ প্রতিপক্ষের রাজ্যাদি আয়ত্ত করিয়া সুখভোগাদির কামনাই দেখিতে পাওয়া যায়। কিন্তু শ্রীভগবান্ যে এই সমগ্র বিশ্বকে নিমেষমাত্রে সৃষ্টি, সংহার বা পালন করেন, তাহার মূলে কোনও আসক্তি নাই, কারণ পূর্ণাত্মা ভগবান্ সচ্চিদানন্দঘনবিগ্রহ, তাঁহার এই বাসুদেবমূর্ত্তি অসীম আনন্দের ঘনীভূত অবস্থা ব্যতীত আর কিছুই নহে, তাঁহাতে কোনও বস্তুর অভাবজনিত দুঃখ নাই, সাধারণ ক্ষুদ্র বৈষয়িক আনন্দ ত তাঁহার কাছে অতি তুচ্ছ। সমুদ্র যেমন সলিলের অভাবে কূপের উদকের অপেক্ষা করে না, সেইরূপ অসীমানন্দঘন ভগবান্ বাসুদেবও সামান্য ক্ষুদ্র বৈষয়িক আনন্দের জন্য সৃষ্ট্যাদি কার্য্য করেন না, কাজেই ভগবান্ পরমাত্মা সমগ্র বিশ্বের স্রষ্টা, পালয়িতা ও সংহর্ত্তা হইলেও তিনি উহাতে বদ্ধ নহেন, তিনি চিরমুক্ত, বন্ধের মালিন্যলেশও তাঁহাকে স্পর্শ করে না, মূঢ় ব্যক্তিই তাঁহার আসক্তি কল্পনা করিয়া নিজ অজ্ঞতার পরিচয় দিয়া থাকে।

শ্রীভগবান্ সকলের দেহে অন্তর্য্যামিরূপে বর্ত্তমান্ রহিয়াছেন ও তিনি অন্তর্য্যামিরূপে থাকিয়া সকলকে নিয়ন্ত্রিত করিতেছেন বটে, কিন্তু তিনি দেহগত কোন দোষ দ্বারা স্পৃষ্ট হইতেছেন না। সাধারণ ভাবে দেখিতে গেলে অন্যান্য স্থলে আমরা যাহা দেখিতে পাই, তাহাতে ইহাই নিশ্চয় করা যায় যে, যে আধারে বস্তু বর্ত্তমান হয়, যাহার সহিত বিশেষ সংসর্গ প্রাপ্ত হয়, তাহার গুণ উহাতে সংক্রান্ত হইয়া পড়ে, পরন্তু আত্মা দেহের সহিত সবিশেষ সম্বন্ধ হইলেও দেহধর্ম্ম ক্ষুধা ও পিপাসাদি কিছুই তাহাতে সংক্রান্ত হয় না, ইহাই সাধারণ বস্তু অপেক্ষা উহার বৈশিষ্ট্য।

নারদ শ্রীভগবানের অসীম গুণরাশি প্রতিপাদন করিয়া পরিশেষে ভগবানের প্রতি অসাধারণ ভক্তিযোগের প্রার্থনা করিয়া বলিলেন—হে ভগবন্! পুরুষ শাস্ত্রাভ্যাসই করুক আর যাহাই করুক না কেন, যে পর্য্যন্ত তোমার প্রতি অসাধারণ ভক্তি উৎপন্ন না হয়, সে পর্য্যন্ত কিছুতেই সে সাফল্য লাভ করিতে পারে না, শাস্ত্রমূঢ় ব্যক্তি যেমন পুত্র কলত্রাদি বিষয়ে আসক্ত থাকিয়া সাধারণ বৈষয়িক আনন্দকেই চরম অধিগন্তব্য বলিয়া

ধারণা করিয়া কেবল তদনুকূল বিষয়েই আত্মাকে প্রবর্ত্তিত করিতে থাকে, তদ্রূপ তোমার প্রতি ভক্তির উদয় না হইলে শাস্ত্র অধ্যয়ন করিয়াও শাস্ত্রজ্ঞ ব্যক্তি জগতের অসারতা বুঝিতে পারে না। শুকপক্ষীর ন্যায় যাহারা শাস্ত্র পাঠ করে, বস্তুগত্যা, অন্তরে অন্তরে উহার উপলব্ধি করিয়া জগতিক বিষয় হইতে বিরত হইয়া তোমাতে মন-প্রাণ সমর্পণ না করে, তবে তাহার সহিত শাস্ত্রমূঢ় ব্যক্তির বৈষম্য কোথায়? তাহার শাস্ত্রাভ্যাসের পরিশ্রম কেবল আয়ুঃক্ষয়েরই কারণ হয়, তাহা দ্বারা তাহার কোনও সুফলই হয় না। অতএব হে ভগবন্! আমি শাস্ত্রাভ্যাস প্রভৃতি করিয়াও যখন তোমার প্রতি অহৈতুকী ভক্তি লাভ করিতে পারি নাই, তখন উহা সম্পূর্ণই নিরর্থক হইয়াছে, অতএব হে করুণাময়! তুমি করুণাপূর্ব্বক আমাকে তোমার অসামান্য ভক্তিযোগ দান কর, যাহার প্রভাবে আমি সংসারের নিদান মায়ার বন্ধন ছিন্ন করিয়া তোমার স্বরূপানন্দ উপলব্ধি করিতে পারি। ঐ মায়াবন্ধন একমাত্র তোমার অহৈতুকী ভক্তির সাহায্যেই ছেদন করা যাইতে পারে, উহা ছেদন করিবার আর অন্য কোনও উপায় নাই। অতএব তুমি কৃপা করিয়া যদি তোমার অহৈতুকী ভক্তি প্রদান না কর, তবে ত আর উহা ছেদন করিয়া কৃতার্থ হইতে পারিব না। হে পরমকরুণানিকেতন! তোমার করুণালাভের অভাবেই জীব স্থূলদেহে অহঙ্কার ও মমকার পোষণ করিয়া সংসারে পুনঃ পুনঃ গতাগতি করিতে থাকে। অতএব যাহাতে আমারও ঐ অবস্থায় চিরদুঃখ ভোগ করিতে না হয় তাহাই কর! তোমার অসীম প্রভাবে তাহা সম্ভব না হইলে তুমি সমগ্র বিশ্বের প্রভু হইবে কেন? সেই প্রভাবে হীন জনকেও উচ্চ করিয়া লও। এইরূপে শ্রীভগবানের অশেষ গুণরাজি প্রকাশ করিয়া নারদ ও অপরাপর ঋষিগণ নরনারায়ণরূপী বাসুদেবের স্তুতি করিলেন।

নরনারায়ণরূপী ভগবান্ এবং তাঁহার উপাসনাতৎপর নারদ ও অন্যান্য ঋষিগণের উপাসনা যেমন এই ভারত-বর্ষের বৈশিষ্ট্য খ্যাপন করিতেছে, সেইরূপ এস্থানে কতকগুলি বিশিষ্ট পর্ব্বত থাকায় ইহার আকারগত বিশেষ বৈলক্ষণ্যও অনুভূত হইয়া থাকে। তন্মধ্যে মলয়পর্ব্বত দক্ষিণদিকে অবস্থিত পর্ব্বতবিশেষ, ঐ পর্ব্বতে চন্দনগন্ধে আকৃষ্ট হইয়া বিষধর সর্পগণ ঐ বৃক্ষগুলিকে বেষ্টন করিয়া থাকে। তথাকার অপর বৃক্ষগুলিও চন্দনসংসৃষ্ট বায়ু-প্রভাবে চন্দনতরুর তুল্যতা প্রাপ্ত হয়। মৈনাকপর্ব্বত হিমালয়ের পুত্র বলিয়া বিখ্যাত, ইন্দ্র যখন ঐ পর্ব্বতের পক্ষ ছেদন করেন, তখন ঐ মৈনাক পর্ব্বত আত্মরক্ষার জন্য সমুদ্রে মগ্ন হইয়াছিল, ইহা নানাগ্রন্থেই উল্লিখিত হইয়াছে। ঋষ্যমূকপর্ব্বত বালি কর্ত্তৃক নির্ব্বাসিত সুগ্রীবের আবাস-শৈল। মহেন্দ্রপর্ব্বত লঙ্কার সন্নিহিত, ইহা লঙ্কার বর্ণনাপ্রসঙ্গে দেখিতে পাওয়া যায়; ঐ মহেন্দ্র পর্ব্বত সম্বন্ধে রামায়ণেও সুবিস্তৃত আলোচনা দেখিতে পাওয়া যায়। বিন্ধ্য পর্ব্বত ভারতবর্ষে সুপ্রসিদ্ধ; শ্রেণীবদ্ধভাবে ঐ বিন্ধ্যপর্ব্বতশ্রেণী অবস্থিত। বারাণসী যাইবার পথে ঐ পর্ব্বতকে মেঘমালার ন্যায় আকাশসংলগ্ন দেখিতে পাওয়া যায়। শুক্তিমান্ পর্ব্বতে বহু শুক্তি বর্ত্তমান থাকায় বোধ হয় উহার ঐরূপ নাম হইয়া থাকিবে। ঋক্ষগিরি ভল্লুকের আবাসভূমি বলিয়াই বোধ হয় উক্ত নামে আখ্যাত হইয়াছে। চিত্রকূটপর্ব্বতে রাম, লক্ষ্মণ ও সীতা বহুকাল বাস করিয়াছিলেন, তাহাতে উহার রামগিরি সংজ্ঞাও হইয়াছিল। মেঘদূতকাব্যে কালিদাস ঐ গিরিকেই রামগিরি পদে উল্লেখ করিয়াছেন। গোবর্দ্ধন পর্ব্বত বৈষ্ণব-গণের নিকট অতিপ্রসিদ্ধ। রৈবতক পর্ব্বত দ্বারকার সন্নিহিত পর্ব্বতবিশেষ। মাঘকাব্যে ঐ পর্ব্বতের সবিশেষ বর্ণনা দেখিতে পাওয়া যায়। ইন্দ্রকীল পর্ব্বতে অর্জ্জুন ইন্দ্রের তপস্যা করিয়া তাঁহার সাক্ষাৎকার লাভ করিয়াছিলেন, পরে তাঁহারই আদেশে মহাদেবের আরাধনা করিয়া তাঁহার সন্তোষবিধান পূর্ব্বক পাশুপত অস্ত্র লাভ করেন। ইন্দ্রের আরাধনার পক্ষে উহা প্রকৃষ্টস্থান বলিয়া উহার নাম ইন্দ্রকীল এইরূপ মনে হয়। পর্ব্বতের মধ্যে যেমন ঐ সকল পর্ব্বতগুলির এক একটা বৈশিষ্ট্য আছে, সেইরূপ নদী ও মহানদীগুলিরও আলোচনা করিলে অধিকাংশ স্থলেই এইরূপ বৈশিষ্ট্য প্রতীত হইবে। বুদ্ধিমান্ ও বহুদর্শী ভগবদ্ভক্তগণ উহা নিজবুদ্ধির

এতদেব হি দেবা গায়ন্তি—

অহো বতৈষাং কিমকারি শোভনং, প্রসন্ন এষাং স্বিদুত স্বয়ং হরিঃ।
যৈর্জন্ম লব্ধং নৃষু ভারতাজিরে, মুকুন্দসেবৌপয়িকং স্পৃহা হি নঃ॥ ২০
কিং দুষ্করৈর্নঃ ক্রতুভিস্তপোব্রতৈ,-র্দানাদিভির্বা দ্যুজয়েন ফল্গুনা।
ন যত্র নারায়ণপাদপঙ্কজ,-স্মৃতিঃ প্রমুষ্টাতিশয়েন্দ্রিয়োৎসবাৎ॥ ২১

সাহায্যে ও অন্যান্য গ্রন্থাদির সাহায্যে বুঝিয়া লইবেন। এই সকল পর্ব্বত, নদনদী প্রভৃতি দ্বারা সমলঙ্কৃত ভারতবর্ষই কর্ম্মক্ষেত্র, ইহা বহুবার বলা হইয়াছে। এই ভারতবর্ষে জাত ব্যক্তিগণ নিজ নিজ অধিকারানুরূপ কর্ম্মের অনুষ্ঠান করিয়া পুণ্যের সাহচর্য্যে অসাধারণ ভগবদ্ভক্তিযোগরূপ মুক্তি পর্য্যন্ত পাইতে পারেন, অতএব কাহারও নিজ অধিকার বহির্ভূত হওয়া উচিত নহে॥ ৯—১৯

**অন্বয়ঃ**।—[ অথ মানুষজন্মনঃ প্রকর্ষবিশেষং প্রতিপাদয়িতুমুপক্রমমাণ আহ এতদেবেত্যাদি ] দেবাঃ ( স্বর্গলোকাধিবাসিনঃ দেবযোনয়োঽপি ) এতদেব ( মনুষ্যানাং ) গায়ন্তি হি (উৎকৃষ্টতয়া সানন্দং প্রতিপাদয়ন্তি)। [ কেন রূপেণ ত্যাকাঙ্খায়ামাহ ] অহো বত ( অহো ইতি মনুষ্যকমধিকৃত্য বিস্ময়ে, বতেতি যেষাং তদভাবাৎ মুকুন্দপ্রসাদশূন্যতয়া বিষাদে ) এষাং ( মানুষ্যাং মানুষৈরিত্যর্থঃ, তৃতীয়ার্থে ষষ্ঠী আর্ষী) কিং শোভনং ( উত্তমং কৃত্যম্ ) অকারি উতস্বিৎ ( অথবা ) হরিঃ ( নারায়ণঃ ) স্বয়ং ( তেষাং সৎকৃত্যব্যতিরেকেণাপি ) এষাং ( মানুষাণাং ) প্রসন্নঃ ( অনুগ্রহকারী, ভবতি ইতি শেষঃ ) যৈঃ ( এতৈঃ মানুষৈঃ ) ভারতাজিরে ( ভারতবর্ষাঙ্গনে ) মুকুন্দসেবৌপয়িকং (মুকুন্দস্য নারায়ণস্য ঔপয়িকং অনুকূলম্ ) নৃষু ( মানুষেষু ) জন্ম লব্ধম্। নঃ ( অস্মাকং দেবযোনিবিশেষাণাং ) হি ( কেবলং ) স্পৃহা ( বাঞ্ছা এব, ন তু তৎপ্রসাদলাভোঽপি, অথবা নরজন্মনি এব তাদৃশপ্রসাদদর্শনাৎ বয়মপি নরজন্মন এব স্পৃহয়াম ইতি ভাবঃ )॥ ২০

**মূলানুবাদ**।—এই মনুষ্যজন্মকে স্বর্গের দেবতারা পর্য্যন্ত উৎকৃষ্ট জন্ম বলিয়া মনে করিয়া সানন্দে বলেন যে,—আশ্চর্য্যের বিষয়—এই মনুষ্যগণ এমন কি উত্তম কার্য্য করিয়াছে, অথবা ভগবান্ হরি কোনও কারণ ব্যতিরেকেও স্বয়ং ইচ্ছাপূর্ব্বক এই মনুষ্যজন্মপ্রাপ্ত ব্যক্তিগণের প্রতি প্রসন্ন হইয়া থাকেন, যে সকল মনুষ্য এই ভারতভূমিতে মুকুন্দদেব নারায়ণের সেবাবিষয়ে যোগ্য মনুষ্যজন্ম লাভ করিতে সমর্থ হইয়াছে, আমাদের দেবজন্মে আমরা ঐরূপ প্রসাদ লাভে বঞ্চিত বলিয়া সর্ব্বদাই আমরা ঐ বিষয়ে আকাঙ্খা করিয়া থাকি॥ ২০

**শ্রীধরটীকা**—এতদেব মানুষ্যমেব সর্ব্বপুরুষার্থসাধনং গায়ন্তি। এষাম্ এভিঃ উতস্বিৎ অথবা স্বয়মেব সাধনং বিনৈব হরিরেষাং প্রসন্নোঽভূৎ, এবস্তুতস্য পুণ্যস্য দুষ্করত্বাৎ। ভারতাজিরে ভারতাঙ্গনে নঃ কেবলং স্পৃহৈব। যত্র তন্মুকুন্দসেবোপযোগী নৃষু জন্ম যৈর্লব্ধম্॥ ২০

**অন্বয়ঃ**।—[ দেবজন্মনি তথাবিধনারায়ণপ্রসাদাভাবেন দেবযোনিলাভমূলভূতক্রত্বাদিবৈফল্যমাহ কিমিত্যাদিনা ] যত্র ( ক্রত্বাদিষু ক্রত্বাদিফলীভূতদেবজন্মনি বা ) নারায়ণপাদপঙ্কজস্মৃতিঃ ( নারায়ণস্য পাদপঙ্কজয়োঃ স্মৃতিঃ স্মরণং ) ন [ অস্তীতি শেষঃ ] [ পরন্তু ] অতিশয়েন্দ্রিয়োৎসবাৎ (অতিশয়ঃ প্রাচুর্য্যেণ বর্ত্তমানঃ যঃ ইন্দ্রিয়োৎসবঃ ইন্দ্রিয়জন্যসুখং তস্মাৎ হেতোঃ ) [ সা ] প্রমুষ্টা ( অপহৃতা অভূদিতি শেষঃ, ইন্দ্রিয়জন্যভোগপ্রবণতয়া সা নিরাকৃতেতি ভাবঃ)। নঃ ( অস্মাকং দেবযোনিমাপ্তানাং ) [ তৈঃ ] দুষ্করৈঃ ( দুঃখেনাপি ফলাতিশয়সম্ভাবনয়া কৃতৈঃ ) ক্রতুভিঃ ( যাগৈঃ ) [ তথা ] তপোব্রতৈঃ ( তপোনিয়মানুষ্ঠানৈঃ ) [ তথা ] দানাদিভিঃ ( সৎকৃত্যবিশেষৈঃ )

কল্পায়ুষাং স্থানজয়াৎ পুনর্ভবাৎ, ক্ষণায়ুষাং ভারতভূজয়ো বরঃ।
ক্ষণেন মর্ত্ত্যেন কৃতং মনস্বিনঃ, সন্ন্যস্য সংযান্ত্যভয়ং পদং হরেঃ॥ ২২
ন যত্র বৈকুণ্ঠকথাসুধাপগা, ন সাধবো ভাগবতাস্তদাশ্রয়াঃ।
ন যত্র যজ্ঞেশমখা মহোৎসবাঃ, সুরেশলোকোঽপি ন বৈ স সেব্যতাম্॥ ২৩

ফল্গুনা (অতিতুচ্ছেন) দ্যুজয়েন (স্বর্গাধিকারেণ) বা কিম্ (অপি তু ন কিমপি ফলম্, সর্ব্বৈস্তৈরস্য নারায়ণপদপঙ্কজস্মৃতিবিরহনৈয়ত্যেন ফলকোটিবহির্ভূতত্বাদিতি ভাবঃ)॥ ২১

**মূলানুবাদ।**—যে ক্রতুপ্রভৃতি আচরণ করিয়া ভগবান্ নারায়ণের পাদপঙ্কজস্মৃতি হইতে বঞ্চিত হইয়াছি, প্রবল ইন্দ্রিয় জন্য ভোগ যাহাতে সেই স্মৃতিকে বিলুপ্ত করিয়া দিয়াছে, সেই দুষ্কর যাগযজ্ঞাদি, তপোনিয়ম, দানাদি সৎকার্য্য, এমন কি অতিতুচ্ছ স্বর্গ অধিকার করায়ই বা আমাদের কি ফল হইল?॥ ২১

**শ্রীধরটীকা।**—স্পৃহামেবাহুঃ—কিমিত্যাদি সপ্তভিঃ। দুষ্করৈঃ ক্রত্বাদিভির্নঃ ফল্গুনা তুচ্ছেন দ্যুজয়েন স্বর্গপ্রাপ্ত্যা কিম্? ন কিঞ্চিৎ ফলম্। কুতঃ? যত্র নারায়ণপাদপঙ্কজস্মৃতির্নাস্তি, প্রভূত অতিশয়িতাদিন্দ্রিয়াণামুৎসবাৎ ভোগাৎ প্রমুষ্টাঽভূৎ॥ ২১

**অন্বয়ঃ।**—[ব্রহ্মাদিলোকাদপি ভারতভূমেরুৎকর্ষাতিশয়ং প্রতিপাদয়তি কল্পায়ুষামিত্যাদিনা] কল্পায়ুষাং (কল্পান্তকালপর্য্যন্তমায়ুষ্মতাং ব্রহ্মাদীনাং) পুনর্ভবাৎ (পুনরপি উৎপত্তেঃ, পুনর্ভবাদিতি স্থানজয়াদিত্যস্য বিশেষণং বা) স্থানজয়াৎ (ব্রহ্মাদিলোকাধিকারাদপি) ক্ষণায়ুষাং (ক্ষণমাত্রমায়ুষা যুজ্যমানানামপি) ভারতভূজয়ঃ (ভারতভূমেরধিকারঃ তত্র জন্মপরিগ্রহ ইতি যাবৎ) বরঃ (উৎকৃষ্টঃ) [তত্রৈব হেতুমাহ ক্ষণেনেত্যাদিনা] মর্ত্ত্যেন (মরণধর্ম্মিণাপি শরীরেণ) কৃতং (জনিতং কর্ম্ম) মনস্বিনঃ (ভগবদ্দত্তমানসাঃ প্রশস্তচেতস ইত্যর্থঃ) ক্ষণেন (ক্ষণকালমাত্রকেণাপি, মর্ত্ত্যেন ইতি ক্ষণেন ইত্যস্য বিশেষণং বা, মর্ত্ত্যেন মর্ত্ত্যসম্বন্ধিনা ক্ষণেন অতিক্ষুদ্রকালেন ইত্যর্থঃ) সংন্যস্য (পরিত্যজ্য, শুভাশুভানি সর্ব্বাণি কর্ম্মাণি তেন স্বীয়ায়ুষ্কালরূপক্ষণমাত্রেণ পরিহৃত্য ইত্যর্থঃ) হরেঃ (নারায়ণস্য) অভয়ং (সুতরাং ভয়শূন্যং) পদং (বৈকুণ্ঠলক্ষণং স্থানং) সংযান্তি (সম্যক্তয়া আশ্রয়ন্তি, চিরন্তনত্বেন অবলম্বন্তে ন তু অস্থিরতয়া ইতি সমুপসর্গতাৎপর্য্যম্। অত এব ব্রহ্মাদিলোকাদপি অস্যাঃ প্রকর্ষাতিশয়ঃ ইতি ভাবঃ)॥ ২২

**মূলানুবাদ।**—ব্রহ্মাদিলোকে ব্রহ্মা প্রভৃতি যে এক কল্পকাল পর্য্যন্ত স্থান অধিকার করিয়াছেন, তাহা চিরস্থির নহে, উহা কল্পাবসানে নষ্ট হইয়া যায়, আবার তাঁহাদিগকে জন্মগ্রহণ করিতে হয়, কিন্তু যাঁহারা ক্ষণকালমাত্র আয়ুঃ লইয়া ভারতভূমিতে জন্মপরিগ্রহ করেন, তাঁহাদের সে জন্ম তদপেক্ষাও উৎকৃষ্ট; কারণ ঐ ভারতভূমিজাত ব্যক্তি নিজের ক্ষণকালমাত্র আয়ুর মধ্যে ভগবানে চিত্ত সমর্পণ করিয়া সকল শুভাশুভ কর্ম্মের সংন্যাস অবলম্বন পূর্ব্বক ভগবান নারায়ণের ভয়লেশশূন্য নিজ বৈকুণ্ঠলোক লাভ করিতে পারেন। ঐ বৈকুণ্ঠলোক লাভ করিলে তাহার আর বিধ্বংস নাই, অতএব উহাতে পুনর্ভবদোষ না থাকায় উহা উৎকৃষ্ট॥ ২২

**শ্রীধরটীকা।**—ক্ষণমল্পমেবায়ুর্যেষাম্। বরত্বে হেতুঃ—মর্ত্ত্যেনাপি দেহেন ক্ষণেনৈব কালেন কৃতং কর্ম্ম সংন্যস্য হরেঃ পদং সম্যগ্ যান্তি॥ ২২

**অন্বয়ঃ।**—[ব্রহ্মাদিলোকানাং বৈকুণ্ঠকথাসুধাশূন্যত্বাদিনা অসবনীয়ত্বমনুত্থাপকর্ষং সূচয়তি ন যত্রেত্যাদিনা] যত্র (ব্রহ্মাদিলোকে) বৈকুণ্ঠকথাসুধাপগা (বৈকুণ্ঠকথা হরিকথা সুধা ইব অমৃতমিব স্বাদুতরা ভূয়স্ত্বাৎ সৈব আপগা নদী সা) ন [অস্তীতি শেষঃ] [যত্র চ] তদাশ্রয়াঃ (বৈকুণ্ঠকথাসুধাপগায়াঃ আশ্রয়ভূতাঃ) সাধবঃ (ভগবদ্-

প্রাপ্তা নৃজাতিস্ত্বিহ যে চ জন্তবো, জ্ঞানক্রিয়াদ্রব্যকলাপসম্ভৃতাম্।
ন চেদ্‌যতেরন্নপুনর্ভবায় তে, ভূয়ো বনৌকা ইব যান্তি বন্ধনম্॥ ২৪
যৈঃ শ্রদ্ধয়া বর্হিষি ভাগশো হবি,-র্নিরুপ্তমিষ্টং বিধিমন্ত্রবস্তুতঃ।
একঃ পৃথঙ্‌নামভিরাহুতো মুদা, গৃহ্লাতি পূর্ণঃ স্বযমাশিষাং প্রভুঃ॥২৫

ভক্তাঃ) ন [ সন্তীতি শেষঃ ] যত্র [ চ ] মহোৎসবাঃ ( মহান্ উৎসবঃ গীতনৃত্যবাদ্যাদিরূপ আনন্দাতিশয়ফলক-ব্যাপারঃ যত্র তথাভূতাঃ ) যজ্ঞেশমখাঃ ( যজ্ঞেশস্য নারায়ণস্য মখাঃ সঙ্কীর্ত্তনাদিযাগযজ্ঞব্যাপারাঃ ) ন [ সন্তীতি শেষঃ ] সঃ ( তথাবিধঃ হীন ইতি ভাবঃ ) সুরেশলোকোঽপি ( সুরেশানাং ব্রহ্মপ্রভৃতীনাং লোকঃ অপি, কা কথা অপরস্য হীনলোকস্য ইত্যপিশব্দতাৎপর্য্যম্ ) ন বৈ ( নৈব ) সেব্যতাম্ ( আশ্রীয়তাম্ ) [ তথা হি যত্র তথাবিধ গুণাঃ সন্তি তৎ লৌকিকদৃশা হীনতয়া প্রতীয়মানমপি নাপকৃষ্টং পদং পরমুৎকৃষ্টমেবেতি তদাশ্রয়িতব্যমিতি ভাবঃ ]॥ ২৩

মূলানুবাদ।—যে স্থানে নারায়ণের কথারূপ অমৃতনদী প্রবাহিত হয় না, যে স্থানে ঐ অমৃতনদীর আশ্রয়-স্বরূপ সাধু ভগবদ্‌ভক্তগণ অবস্থান করেন না, যে স্থানে নৃত্যগীতাদি মহোৎসবযুক্ত যজ্ঞেশ্বর নারায়ণের সঙ্কীর্ত্তনাদি-রূপ যজ্ঞক্রিয়া প্রবৃত্ত হয় না, সে স্থান ব্রহ্মাপ্রভৃতির লোক হইলেও তাহা আশ্রয় করিবে না॥ ২৩

শ্রীধরটীকা।—অতো যত্র বৈকুণ্ঠকথামৃতনদ্যো ন সন্তি। তদাশ্রয়াঃ কথাপগাশ্রয়াঃ। মহান্তো নৃত্যাদ্যুৎসবা যেষু তাদৃশা যজ্ঞেশস্য মখাশ্চ পূজ্যাঃ। স সুরেশস্য ব্রহ্মণোঽপি লোকো ন সেব্যতাম্॥ ২৩

অন্বয়ঃ।—[ এতাং ভারতভূমিং লব্ধ্বা যোগ্যক্রিয়ামকুর্ব্বতাং তদ্বৈফল্যমাহ প্রাপ্তা ইত্যাদিনা ] যে চ জন্তবঃ ( জীবাঃ ) ইহ তু ( অস্যাং ভারতভুবি ) জ্ঞানক্রিয়াদ্রব্যকলাপসম্ভৃতাম্ ( জ্ঞানং, ক্রিয়াঃ তজ্জনকানি কর্ম্মাণি, দ্রব্যাণি তৎকর্ম্মসাধনানি, তেষাং কলাপেন সমূহেন সম্ভৃতাং পরিপূর্ণাং ) নৃজাতিং ( নরজন্ম ) প্রাপ্তাঃ ( লব্ধবন্তঃ সন্তঃ ) চেৎ অপুনর্ভবায় ( মোক্ষায় ) ন যতেরন্ ( যত্নং কুর্য্যুঃ ) [ তদা ] তে বনৌকা ইব ( বনমেব ওকঃ স্থানং যেষাং তথাভূতাঃ বনৌকসঃ পক্ষিণ ইব, বনৌকস ইত্যত্র বনৌকা ইত্যার্ষম্) ভূয়ঃ (পুনরপি) বন্ধনং ( জন্মাদিলক্ষণং বন্ধং) যান্তি (প্রাপ্নুবন্তি)। [ লুব্ধকেন মুক্তানাং পুনরপি প্রমাদেন চরতাং পক্ষিণাং যথা বন্ধস্তথেতি ভাবঃ ]॥ ২৪

মূলানুবাদ।—যে সকল জীব এই ভারতভূমিতে জ্ঞান, ক্রিয়া ও দ্রব্য প্রভৃতি উপকরণে পরিপূর্ণ নরজন্ম লাভ করিয়া মোক্ষের জন্য প্রযত্ন না করে, সেই জীব বন্যপক্ষীর ন্যায় আবার বন্ধনপ্রাপ্ত হইয়া থাকে॥ ২৪

শ্রীধরটীকা।—অমুমুক্ষূন্ নরান্ নিন্দতি—প্রাপ্তা ইতি। জ্ঞানঞ্চ তদর্থাঃ ক্রিয়াশ্চ তদর্থানি দ্রব্যাণি চ তেষাং কলাপেন সংভৃতাং সম্পূর্ণাম্। অপুনর্ভবায় মোক্ষায়। বনৌকা ইব বনৌকসঃ পক্ষিণো যথা লুব্ধকেন মুক্তা অপি পুনর্যদি তস্মিন্নেব বৃক্ষে প্রমত্তা বিহরন্তি তর্হি যথা বধ্যন্তে তদ্বৎ॥ ২৪

অন্বয়ঃ।—[অথ যজ্ঞাদিষু ইন্দ্রাদিদেবতোদ্দেশেন দত্তং হবিরপি শ্রীহরেঃ পরিতোষমুৎপাদয়তি তস্য সর্ব্বদেব-ময়ত্বাদিতি প্রতিপাদয়িতুমাহ যৈরিত্যাদি ] যৈঃ ( জনৈঃ ) শ্রদ্ধয়া ভাগশঃ ( বিভাগক্রমেণ ) বর্হিষি ( যজ্ঞে ) ইষ্টম্ [ অভিমতদেবতাম্ উদ্দিশ্যেতি শেষঃ ] বিধিমন্ত্রবস্তুতঃ ( বিধিনা প্রকারেণ মন্ত্রেণ তথা বস্তুনা ) হবিঃ ( যজ্ঞীয়ং বস্তু ) নিরুপ্তং ( প্রদত্তং, অথবা নিরুপ্তম্ 'অগ্নয়ে ত্বা জুষ্টং নির্বপামি' ইত্যাদিমন্ত্রৈঃ প্রতিপাদিতম্) [ তৈঃ জনৈঃ ] একঃ ( ভিন্নভিন্নদেবতামূর্ত্তৌ সত্যামপি অধিষ্ঠানরূপেণ অভিন্নঃ ) আশিষাং ( সর্ব্বেষামাশংসনীয়বিষয়াণাং ) প্রভুঃ ( অধিপতিঃ ) পূর্ণঃ ( তৃপ্তঃ, সকলসম্পদাশ্রিতত্বাৎ কামনাশূন্য ইত্যর্থঃ ) [ স ভগবান্ ] স্বয়ং পৃথঙ্‌নামভিঃ (ইন্দ্রাগ্নিপ্রভৃতিবিভিন্নসংজ্ঞাভিঃ) আহুতঃ ( সম্যক্‌তয়া হুতঃ সন্, আহূত ইত্যর্থে আহুত ইত্যার্ষং, ধাতুনামনেকার্থ-

সত্যং দিশত্যর্থিতমর্থিতো নৃণাং, নৈবার্থদো যৎ পুনরর্থিতা যতঃ।
স্বয়ং বিধত্তে ভজতামনিচ্ছতা,-মিচ্ছাপিধানং নিজপাদপল্লবম্॥ ২৬

স্বাধা তথার্থঃ) মুদা (আনন্দসহকারেণ) গৃহ্ণাতি (দত্তং বস্তু স্বয়মেবাত্মসাৎ করোতি) [তথা হি যজ্ঞাদিক্রিয়ায়ামপি তস্যৈব পরিতোষ ইতি ভাবঃ]॥ ২৫

মূলানুবাদ।—যে সকল ব্যক্তি বিধি, মন্ত্র ও বস্তু দ্বারা শ্রদ্ধাসহকারে ইষ্টদেবতার উদ্দেশে বিভাগক্রমে যজ্ঞে হবিঃ প্রদান করে, আকাঙ্ক্ষণীয় সকল বিষয়ের অধিপতি একমাত্র পরিপূর্ণ ভগবান্ই পৃথক্ পৃথক্ ইন্দ্রাদি নাম দ্বারা আহূত হইয়া তাহাদের সেই হবিঃ আনন্দ সহকারে গ্রহণ করিয়া থাকেন॥ ২৫

শ্রীধরটীকা।—অহো ভারতবাসিনাং ভাগ্যমিত্যাহুঃ—যৈরিতি। 'অগ্নয়ে ত্বা জুষ্টং নির্ব্বপামি ইন্দ্রায় ত্বা জুষ্টং নির্ব্বপামী'ত্যেবং ভাগশো নিরুপ্তং পৃথক্ কৃতম্। কথম্? বিধিনা প্রকারেণ মন্ত্রেণ চ বস্তুতশ্চরুপুরোডাশাদিভেদেন চ ইষ্টং দেবতামুদ্দিশ্য ত্যক্তং নিরুপ্তঞ্চ মমেদমিতি স্বীকৃত্য ত্যাগানন্তরমশ্নাতীত্যর্থঃ। পৃথগিন্দ্রাদিনামভিঃ আহুতঃ আহূতঃ আশিষাং প্রভুঃ স্বয়ং পূর্ণোঽপি হরিঃ॥ ২৫-

অন্বয়ঃ।—[তত্রাপি নিষ্কামভাবমাপন্নানাং কৃতার্থতামুপপাদয়িতুমাহ সত্যমিত্যাদি] অর্থিতঃ (প্রার্থিতঃ সন্ কিমপি কাম্যং বস্তু নির্বন্ধেন যাচিতঃ সন্ ইত্যর্থঃ) [স ভগবান্] নৃণাং (জীবানাম্) অর্থিতং (প্রার্থিতংবস্তু) দিশতি (দদাতি, ইতি) সত্যং (যথার্থং, অথবা সত্যং নিশ্চিতমেব দদাতি, ন তু তদ্ব্যভিচারঃ কদাপি ভবতীত্যর্থঃ) [তথাপি] নৈব অর্থদঃ (পরমার্থদঃ, তেন দানেন ন তং পরমার্থদায়ীতি প্রথসে ইতি ভাবঃ) [তত্রৈব হেতুমুপন্যস্যতি যদিত্যাদিনা] যৎ (যস্মাৎ) যতঃ (দত্তাদনন্তরমপি) পুনঃ অর্থিতা (প্রার্থনা, ভবতীতি শেষঃ, তথাহি তস্যার্থস্য পরমার্থত্বে পরমার্থলাভেন নির্বৃতস্য ন পুনঃ প্রার্থনায়াঃ সম্ভবঃ, অতঃ পুনঃ প্রার্থনেনৈব তস্য পরমার্থত্বাভাবো নিশ্চেতুং শক্যত ইতি ভাবঃ) [নম্নু নিষ্কামাণাং কামনাবিরহেণ কামনামধিকৃত্যৈব দদতা ভগবতা ন কিমপি দীয়তাং ততো নিষ্কামভাবো ব্যর্থ এবেত্যাশঙ্ক্যাহ স্বয়মিত্যাদি) অনিচ্ছতাম্ (ইচ্ছাশূন্যানাং নিষ্কামাণামিত্যর্থঃ) ভজতাং (ভক্ত্যা ভগবন্তমারাধয়তাং জনানাম্) ইচ্ছাপিধানম্ (সর্ব্বকামানাং প্রচ্ছাদকং, সর্ব্বকামনাপরিপূরকতয়া সর্ব্বেষাং কামানাং প্রতিবন্ধকভূতম্) নিজপাদপল্লবম্ (স্বীয়চরণপল্লবম্) স্বয়ং বিধত্তে (সম্পাদয়তি, ভক্তস্য সমর্পয়তীত্যর্থঃ) [তথা হি নিষ্কামাণাং ভগবান্ স্বপদং সমর্প্য কৃতার্থতাং করোতীতি। এতেন নিষ্কামভাবস্য সর্ব্বফলপ্রধানফলদায়কত্বাৎ নিষ্ফলত্বাশঙ্কা ন কার্য্যেতি ভাবঃ]॥ ২৬

মূলানুবাদ।—ভগবান্ সকাম ব্যক্তির প্রার্থনায় আকৃষ্ট হইয়া তাহার প্রার্থিত বস্তু দান করেন বটে, কিন্তু ঐ বিষয় পরমার্থস্বরূপ নহে বলিয়া তাহাতে তিনি পরমার্থদাতা হ'ন না; কারণ ঐ বিষয় লাভ করিবার পরেও আবার প্রার্থনার উদ্ভব হইতে দেখিতে পাওয়া যায়। (যদি উহা পরমার্থস্বরূপ হইত, তবে তাহা লাভ করিবার পর কৃতার্থতা উৎপন্ন হওয়ায় আবার কামনা হইবে কেন?) যাঁহারা নিষ্কাম, তাঁহারা নিষ্কাম ভাবে ভগবানের আরাধনা করিতে থাকিলে ভগবান্ স্বয়ং সর্ব্বকামনার পরিপূরণকারী নিজ পাদপল্লব তাঁহাদিগকে দান করেন। (এইজন্যই তাঁহাদের আর তদনন্তর কোনও কামনার আবির্ভাব হইতে দেখা যায় না)॥ ২৬

শ্রীধরটীকা।—তত্রাপি নিষ্কামাঃ কৃতার্থা ইত্যাহুঃ—সত্যমিতি। প্রার্থিতঃ সন্ অর্থিতং দদাতীতি সত্যং তথাপি পরমার্থদো ন ভবত্যেব। যদ্যস্মাৎ যতো দত্তাদনন্তরং পুনরপি অর্থিতা ভবতি। নম্নু নার্থিতশ্চেৎ কিমপি ন দদ্যাৎ, ইত্যাশঙ্ক্যাহুঃ। অনিচ্ছতাং নিষ্কামাণান্তু ইচ্ছানাং পিধানমাচ্ছাদকং সর্ব্বকামপরিপূরকং নিজপাদপল্লবং স্বয়মেব সম্পাদয়তি॥ ২৬

যদ্যত্র নঃ স্বর্গসুখাবশেষিতং, স্বিষ্টস্য সূক্তস্য কৃতস্য শোভনম্।
তেনাজনাভে স্মৃতিমজ্জন্ম নঃ স্যাদ্,-বর্ষে হরির্যদ্ভজতাং শং তনোতি ॥ ২৭ *

শ্রীশুক উবাচ।

জম্বুদ্বীপস্য চ রাজন্ উপদ্বীপানষ্টৌ হৈক উপদিশন্তি সগরাত্মজৈরশ্বান্বেষণ ইমাং মহীং পরিতো নিখনদ্ভিরুপকল্পিতান্ ॥ ২৮

অন্বয়ঃ।—[ অথ স্বীয়শিষ্টপুণ্যেন ভারতে বর্ষে স্বজন্ম প্রার্থয়মানঃ তস্য মহোৎকর্ষং সূচয়তি যদ্যত্রেত্যাদিনা] যদি অত্র নঃ ( অস্মাকং স্বর্গসুখাধিকারিণামিত্যর্থঃ ) স্বিষ্টস্য ( সু শোভনং সর্ব্বাঙ্গসম্পূর্ণং যৎ ইষ্টং যাগঃ তস্য ) সূক্তস্য ( শোভনস্য প্রবচনাদেঃ ) কৃতস্য ( অনুষ্ঠিতস্য চ অপরস্য সৎকর্ম্মণঃ ) শোভনম্ ( উত্তমং ) স্বর্গসুখাবশেষিতং ( স্বর্গসুখেন অবশেষিতং শেষতাং প্রাপিতম্, তথাহি যৎ পুণ্যং স্বর্গসুখভোগেন ক্ষীণং ততো যদবশিষ্টং প্রকৃষ্টং পুণ্যং বর্ত্তত ইত্যর্থঃ ) তেন ( স্বর্গসুখজননাবশিষ্টেন পুণ্যেন ) নঃ ( অস্মাকম্ ) অজনাভে বর্ষে ( ভারতে বর্ষে ) স্মৃতিমৎ ( হরিস্মৃতিযুক্তং ) জন্ম স্যাৎ। [ তথাহি ভারতবর্ষে জনিং গৃহীতবতাং সম্যক্তয়া হরিস্মরণসামর্থ্যসমুদয়াৎ এতজ্জন্মনো ভারতজনিং প্রার্থয়ামহ ইতি ভাবঃ ] যৎ ( যস্মাৎ ) হরিঃ ( নারায়ণঃ ) ভজতাং ( ভক্ত্যা সমারাধয়তাম্ ) শং (মঙ্গলং, সর্ব্বপ্রকারং পরমার্থহিতমিত্যর্থঃ) তনোতি ( সম্পাদয়তি, তথাহি ভারতে বর্ষে জন্ম পরিগৃহীতবতামেব হরিস্মরণসম্যক্তাসম্ভবাৎ তেন চ পরমার্থসাধনস্য যোগ্যত্বাৎ তত্র স্থানে জন্ম এব পরমোৎকৃষ্টং ন তু ব্রহ্মাদিলোকেঽপীতি সর্ব্বলোকোৎকর্ষো ভারতস্য ব্যক্তঃ ) ॥ ২৭

মূলানুবাদ।—আমরা যে যাগ-যজ্ঞাদি ক্রিয়া করিয়াছি অথবা সূক্ত প্রয়োগ করিয়াছি, কিংবা অপরাপর যে সকল শুভ কর্ম্মের অনুষ্ঠান করিয়াছি, তাহার ফলে স্বর্গসুখ ভোগ করিয়া যদি কিছু পুণ্য অবশিষ্ট থাকে, তবে যেন সেই পুণ্যবশে আমাদের হরিস্মৃতির উপযোগী ভারতবর্ষে জন্মগ্রহণ হয়; কারণ ভক্তিপূর্ব্বক যাঁহারা তাঁহার আরাধনা করেন, নারায়ণ তাঁহাদিগকে উৎকৃষ্ট হিত দান করিয়া থাকেন ॥ ২৭

অন্বয়ঃ।—[ অথাস্য জম্বুদ্বীপস্য অষ্টোপদ্বীপান্ বিবৃণোতি জম্বুদ্বীপস্যেত্যাদিনা ] হে রাজন্! ( পরীক্ষিৎ! ) একে ( কেচিৎ পণ্ডিতাঃ ) জম্বুদ্বীপস্য সগরাত্মজৈঃ ( সগরসন্তানৈঃ ) অশ্বান্বেষণে ( স্বীয়পিতুর্যজ্ঞীয়াশ্বস্য ইন্দ্রেণাপহৃতস্য অন্বেষণকালে ) ইমাং মহীং ( পৃথিবীং ) পরিতঃ নিখনদ্ভিঃ ( বিদারয়দ্ভিঃ ) উপকল্পিতান্ ( কৃতান্ ) অষ্টৌ উপদ্বীপাংশ্চ উপদিশন্তি হ ( নির্দ্দিশন্তি )। তদ্যথা—স্বর্ণপ্রস্থঃ ( ১ ) চন্দ্রশুক্লঃ ( ২ ) আবর্ত্তনঃ ( ৩ ) রমণকঃ ( ৪ ) মন্দহরিণঃ ( ৫ ) পাঞ্চজন্যঃ ( ৬ ) সিংহলঃ ( ৭ ) লঙ্কা ( ৮ ) ইতি। হে ভারতোত্তম! ( ভারতশ্রেষ্ঠ! ) এবম্ (উক্ত-

---

* অতঃপরং কচিৎ পুস্তকে—অতোঽপি দেবা ইচ্ছন্তি জন্ম ভারতভূতলে। সঞ্চিতুং সুমহৎ পুণ্যমক্ষয্যমমলং শুভম্ ॥ ১ ॥ কদা বয়ং হি লপ্স্যামো জন্ম ভারতভূতলে। কদা পুণ্যেন মহতা প্রাপ্স্যামঃ পরমং পদম্ ॥ ২ ॥ দানৈর্বা বিবিধৈর্যজ্ঞৈস্তপোভির্বাঽধিশায়িনম্। পূজয়িত্বা কদা যামো বদ্ধে পশ্যন্তি সূরয়ঃ ॥৩॥ হরিকীর্ত্তনশীলো বা তদ্ভক্তানাং প্রিয়োঽপি বা। শুশ্রূষুর্বাপি মহতাং স বন্দ্যোঽস্মাভিরুত্তমঃ ॥ ৪ ॥ বেদার্থশ্রবণে বুদ্ধি পুরাণশ্রবণে তথা। সৎসন্দেহঽপি হি যস্যাস্তি স বন্দ্যোঽস্মাভিরুত্তমঃ ॥৫॥ সম্প্রাপ্য ভারতে জন্ম সৎকর্ম্মসু পরাঙ্মুখঃ। পীযূষকলসং হিত্বা বিষভাণ্ডং স ইচ্ছতি ॥৬॥ বাসুদেবার্চ্চনং হিত্বা দুষ্কর্ম্মাণি করোতি যঃ। কামধেনুমতিক্রম্য অর্কক্ষীরং স ইচ্ছতি ॥৭॥ এবং ভারতভূভাগং প্রশংসন্তি দিবৌকসঃ। তং প্রাপ্য বিষয়াসক্তাস্তে মূঢ়া মায়য়া হরেঃ ॥ ৮ ॥

ইত্যষ্টৌ শ্লোকাস্তাবদধিকা দৃশ্যন্তে, স্বামিপাদাদীনামসম্মতত্বাৎ তু নৈতেঽস্মাভিরত্র মূলমধ্যে নিবেশিতাঃ। সং

তদ্‌যথা স্বর্ণপ্রস্থশ্চন্দ্রশুক্ল আবর্ত্তনো রমণকো মন্দহরিণঃ পাঞ্চজন্যঃ সিংহলো লঙ্কেতি ॥ ২৯

এবং তব ভারতোত্তম জম্বুদ্বীপবর্ষবিভাগো যথোপদেশমুপবর্ণিতঃ ॥ ৩০

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে জম্বুদ্বীপবর্ণনং নামৈকোনবিংশোঽধ্যায়ঃ ॥ ১৯

রূপেণ ) তব [ সমীপে ] যথোপদেশম্ ( উপদেশমনতিক্রম্য, যথাস্মাভিরুপদেশঃ প্রাপ্তস্তথেত্যর্থঃ ) জম্বুদ্বীপবর্ষবিভাগঃ ( জম্বুদ্বীপস্য বর্ষাণাং বিভাগঃ ) উপবর্ণিতঃ, ( প্রতিপাদিতঃ ) ॥ ২৮—৩০

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে একোনবিংশোঽধ্যায়ঃ ॥১৯

**মূলানুবাদ।**—শ্রীশুকদেব বলিলেন,—হে রাজন্! কতিপয় পণ্ডিত বলেন যে, এই জম্বুদ্বীপের আটটী উপদ্বীপ আছে; ঐ উপদ্বীপগুলি সগরসন্তানগণ নিজ পিতার ইন্দ্রাপহৃত অশ্বমেধীয় অশ্ব অন্বেষণ করিবার সময় এই পৃথিবীকে যখন বিদারণ করিয়াছিলেন, তখন উৎপাদন করিয়াছিলেন। ঐ উপদ্বীপগুলি স্বর্ণপ্রস্থ, চন্দ্রশুক্ল, আবর্ত্তন, রমক, মন্দহরিণ, পাঞ্চজন্য, সিংহল ও লঙ্কা এই আটটি সংজ্ঞায় অভিহিত হয়। হে ভারতশ্রেষ্ঠ! এইরূপে আমি আমার গুরুর নিকটে যে প্রকার উপদেশ পাইয়াছি, ঠিক সেইরূপে তোমার নিকটে ঐ জম্বুদ্বীপের বর্ষবিভাগ সম্বন্ধে বর্ণনা করিলাম ॥ ২৮—৩০

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে একোনবিংশাধ্যায়ঃ ॥ ১৯

**শ্রীধরটীকা।**—স্বিষ্টস্য সম্যগ্‌যজনস্য, সূক্তস্য প্রবচনস্য, কৃতস্য অন্যস্যাপি কর্ম্মণঃ স্বর্গসুখাদ্যুপভুক্তাদবশেষিতং যদি কিঞ্চিদস্তি তেন অজনাভে বর্ষে নোঽস্মাকং জন্ম স্যাৎ। কীদৃশম্? স্মৃতিমৎ হরিরেব সেব্য ইত্যনুসন্ধানযুক্তম্। যতো হরির্ভজতাং শং সুখং তনোতি ॥ ২৭—৩০

ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে একোনবিংশোঽধ্যায়ঃ ॥ ১৯

**শ্রীভাগবতামৃতবর্ষিণী।**—শ্রীশুকদেব ইতঃপূর্ব্বে ভারতবর্ষ সম্বন্ধে নানাবিধ উৎকর্ষের কথা ব্যক্ত করিয়াছেন। জগতের জীবগণ যত কিছু শুভাশুভ ফল ভোগ করে, তাহার উপযোগী কর্ম্মের অনুষ্ঠান এই ভারতবর্ষেই হইয়া থাকে, অতএব যদি কাহারও আত্মোন্নতি কাম্য হয়, তবে তাহাকে তদুপযোগী কর্ম্মের অনুষ্ঠান জন্য এই ভারতবর্ষেই জন্ম পরিগ্রহ করিতে হইবে, এইজন্য কেবল মনুষ্যগণ নহে, দেবতাগণ পর্য্যন্তও এই ভারতবর্ষে জন্মের কামনা করিয়া থাকেন। তাই দেবতারা বলেন যে, এই ভারতবর্ষে যাহারা জন্মগ্রহণ করিয়াছে তাহারা ভগবানের প্রতি অসাধারণ ভক্তিযোগ লাভ করিয়া কৃতার্থ হয়, ভগবান্ তাহাদিগের প্রতি প্রসন্নতা অবলম্বন করেন। উহা যে তাহাদিগের ক্রিয়ারই ফল এমন নহে, ভারতবর্ষে জন্মপরিগ্রহের এমন একটা সামর্থ্য আছে,—যাহাতে ভগবান্ স্বয়ং অযাচিত ভাবেও উহাদিগের প্রতি অনন্যবিলক্ষণ প্রসাদ লাভ করেন; অতএব আমরাও যদি কোনও রূপে ভারতবর্ষে জন্ম লাভ করিতে পারি, তবেই আমাদের কৃতার্থ হইবার সম্পূর্ণ সম্ভাবনা, অন্যথা নহে। পরন্তু আমাদের এমন সৌভাগ্য নাই, যাহাতে অনায়াসে নারায়ণের সেবার উপযোগী ভারতজন্ম লাভ করি। চিরকাল আমাদের ঐ বিষয়ের স্পৃহা করিয়াই সময় অতিবাহিত হইতেছে। হায়! কবে আমাদের ঐ কামনার ফল লাভ হইবে? আমরা কঠোর তপস্যার ফলে এই দেবত্ব লাভ করিয়াছি বটে, মূঢ়তা বশতঃ এই দেবত্ব লাভের জন্য কত ব্রত, কত দান, কত তপস্যার অনুষ্ঠান করিয়াছি, তাহারই ফলে আজ আমরা

স্বচ্ছন্দভাবে নানাবিধ ভোগের অধিকারী হইয়া লৌকিক সুখের চরম সীমায় আরূঢ় হইয়াছি। নিরন্তর সুখভোগে আসক্ত হইয়া থাকায় ক্রমে ক্রমে আমাদের সুখে আসক্তিই বৃদ্ধি পাইতেছে, কারণ কামনা কখনও ভোগ দ্বারা শান্তি লাভ করে না; ঘৃতে আহুতি দিলে যেমন অগ্নি শান্ত হওয়া দূরে থাকুক, ক্রমে প্রজ্বলিতই হইতে থাকে, সেইরূপ বিষয়বাসনা বিষয়ভোগে শান্ত হয় না, পরন্তু ক্রমে বৃদ্ধির পথেই অগ্রসর হইতে থাকে। আমাদেরও ঠিক তাহাই হইতেছে, ইন্দ্রিয়জন্য সুখভোগকে আমরা মহান্ মনে করিয়া তাহাতেই নিরন্তর আসক্তি বর্দ্ধিত করিতেছি, ফলে ভগবানের পাদপঙ্কজ একেবারে ভুলিয়া গিয়াছি, তাঁহার স্মরণ, তদীয় নামকীর্ত্তন প্রভৃতি উপাসনা হইতে আত্মাকে বহুদূরে লইয়া গিয়াছি, অনিষ্টকে ইষ্ট বলিয়া বরণ করিয়া লইয়াছি, অনিষ্টকে অনিষ্ট বলিয়া বুঝিতে না না পারায় কিছুতেই উহা পরিহার করিবার প্রবৃত্তি দৃঢ়ভাবে আত্মপ্রকাশ করিতেছে না, অতএব আমাদের দেবজন্মে ধিক্, উহা অনিষ্টেরই জনক।

কঠোর তপস্যাদির ফলে যাহারা ব্রহ্মাদিলোকের অধিকার প্রাপ্ত হয়, তাহারা কল্পান্তকাল পর্য্যন্ত সুদীর্ঘ জীবন লাভ করে বটে এবং তাহারা সেই লোকের অধিকার প্রাপ্ত হইয়া যে অসাধারণ সুখের অধিকারী হয়, তদ্বিষয়ে সন্দেহ নাই, কিন্তু তাহারা সেই কল্পান্তকাল আয়ুঃ ভোগ করিয়া অসাধারণ সুখোপভোগের অবসানে আবার অপর জন্ম লাভ করে এবং নিয়মিতরূপে সুখ-দুঃখাদি ভোগ করে; আর যাহারা জগতে মনুষ্যজন্ম লাভ করে এবং পরম সৌভাগ্যের ফলে ভারতবর্ষরূপ পবিত্র কর্ম্মক্ষেত্রে কর্ম্মানুষ্ঠান করিবার সুযোগ লাভ করে, তাহারা ক্ষণপরিমিত অতি অল্পকাল মাত্র আয়ুঃ লাভ করিয়াও সেই অল্পকালের মধ্যেই শ্রীভগবানের অভয় পদের সাহায্যে সম্পূর্ণ ভয়মুক্ত মুক্তিপদ পর্য্যন্ত লাভ করিতে পারে; অতএব সকল জন্ম অপেক্ষাই যে ভারতবর্ষে নররূপে জন্মগ্রহণ সমীচীন, সে বিষয়ে সন্দেহ নাই। একবার যদি নরজন্ম লাভ করিয়া ভগবানের অনুগ্রহ ভাজন হওয়া যায়, তবে আর তাহাকে সংসারের দুঃখময় আবর্ত্তে পতিত হইতে হয় না। "ন স পুনরাবর্ত্ততে" ইত্যাদি শ্রুতি দ্বারা যে অপুনরাবৃত্তি ব্যাখ্যাত হইয়াছে, সেই পবিত্র উৎকৃষ্টতম অপুনরাবৃত্তি হেতু সে পরমার্থ লাভ করিয়া কৃতার্থ হয়। স্বর্গ বলিতে যদি আমরা সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট স্থানকে ধরিয়া লই, তবে সেই স্থানকেই স্বর্গ বলা উচিত—যে স্থানে নিরন্তর সাধুসঙ্গ লাভ করিয়া জীব ভগবৎকথার আস্বাদ পাইতে পারে, যে স্থানে সেবকভাবে অবস্থিত থাকিয়া ভগবদ্‌ভক্ত একমাত্র যজ্ঞেশ্বর নারায়ণের চরণসেবা-ব্রতে দীক্ষিত থাকে, যেখানে সংসারের দুঃখলেশ মাত্র নাই এবং যেখানে ভগবান্ ভক্তের প্রতি কৃপাদৃষ্টি প্রদান করিয়া ভক্তকে কৃতার্থ করিতে বিমুখ হ'ন না।

কর্ম্মক্ষেত্র ভারতবর্ষে ঐ নরজন্ম জন্ম লাভ করিয়া পরমার্থ লাভের সকল উপকরণ থাকা সত্ত্বেও যে মূঢ় ব্যক্তি পরমার্থ বিস্মৃত হইয়া আপাতমধুর লৌকিক বিষয়সুখে আসক্ত হয়, লৌকিক সুখলাভের বৃথা আশায় ধাবিত হইয়া উপকরণগুলিকে সম্পূর্ণরূপে ব্যর্থ করিয়া দেয় এবং নিষ্কাম ভাবকে অত্যন্ত অহিতকর বলিয়া ধারণা করিয়া সকাম ভাবকেই জীবনের চরম অবলম্বনীয় বলিয়া মনে করে, তাহারা যে কেবল উপকরণগুলিই ব্যর্থ করে, এমন নহে; তাহারা ইহজন্মেও যেমন নানাপ্রকার অশান্তি ভোগ করিয়া জীবন কাটাইয়া দেয়, সেইরূপ আবার নিজকৃত কর্ম্মের ফলে জন্মান্তর লাভ করিয়াও তাহাতে অশান্তিবহুল জীবন বহন করিয়া দুঃখসাগরে মগ্ন থাকিতে হয়। অতএব হে জীব! তুমি সৌভাগ্যবশে যখন ভারতবর্ষরূপ কর্ম্মক্ষেত্রে নরজন্ম লাভ করিয়াছ, তখন তাহার উপযুক্ত ব্যবহার করিয়া তাহাকে সার্থক কর। শ্রীভগবানের অনুগ্রহে নিজ কর্ম্মানুরূপ মানবজন্ম লাভ করিয়া যে জ্ঞানশক্তি প্রাপ্ত হইয়াছ, উহার প্রকৃত সদ্‌ব্যবহার না করিয়া যদি অসৎকে সৎ বুঝিয়া চিরকাল তাহারই সেবা করিলে, তবে তোমাতে আর অজ্ঞান কৃমি কীটাদিতে পার্থক্য কি? অতএব যে জ্ঞানশক্তি তুমি লাভ করিয়াছ, তাহার বলে সৎ ও অসৎ বিবেচনা করিয়া অসৎকে দূরে বর্জ্জন করিয়া সৎকে গ্রহণ করিতে হইবে, তবেই তোমার জ্ঞানশক্তি সার্থক হইবে। এই যে শরীর লাভ করিয়াছ, ইহাকে ভগবানের সেবাধর্ম্মে ব্রতী করিতে হইবে, তোমার

হস্তকে তুমি হরিমন্দিরমার্জনে নিযুক্ত কর, চরণকে হরিমন্দিরের পথে বা সাধুগণের নিকটে যাইবার পথে চালিত কর, চক্ষুকে ভগবানের বিগ্রহদর্শনে নিয়োজিত কর, শ্রোত্রকে তাঁহার গুণশ্রবণে, রসনাকে তাঁহার গুণকীর্ত্তনে, ঘ্রাণেন্দ্রিয়কে তদীয় চরণনির্ম্মাল্যের গন্ধগ্রহণে এবং মনকে তাঁহারই ধ্যানে নিযুক্ত কর, তবেই নরজন্ম সফল হইবে।

তুমি যখন যাগযজ্ঞাদি কার্য্যে অন্যদেবতার নাম উল্লেখ করিয়া হবিঃ প্রদান করিবে, যখন অন্যদেবতার বোধক মন্ত্র উচ্চারণ করিয়া পুরোডাশাদি দ্রব্যে অন্যদেবতার পূজা করিবে, তখন মনে করিবে যে, ইন্দ্রাদি দেবতাও ভগবান্ নারায়ণের প্রতীকবিশেষ; এই ইন্দ্রাদির উদ্দেশ্যে হবিঃ প্রভৃতি হবনীয় দ্রব্য দান করিতেছি, ইহাতে সেই পুরুষোত্তম নারায়ণেরই পরিতুষ্টি হইবে। উক্ত মন্ত্রের সাহায্যে প্রদত্ত বস্তু ভগবান্ নারায়ণই তুষ্টি সহকারে গ্রহণ করিবেন। এইরূপে নিষ্কাম ভাব বা ভগবানে একমাত্র আত্মসমর্পণ করিয়া তুমি যে কার্য্যই কর না কেন, তাহাতেই ভগবান্ নারায়ণ পরিতুষ্ট হইয়া তোমাকে পরমার্থ দান করিবেন, সেইখানেই তোমার সকল ক্রিয়ার সাফল্য হইবে।

সকাম ও নিষ্কাম এই উভয় ভাবের মধ্যে নিষ্কামভাব উৎকৃষ্ট এবং সকামভাব যে অপকৃষ্ট, তদ্বিষয়ে কোনও সন্দেহ নাই; কারণ সকাম ভাবে তুমি ভগবানের নিকটে যাহা প্রার্থনা করিবে, তোমাকে তিনি সেই ফলটুকু দিয়াই কৃতার্থ; তাহার অধিক ফল তোমার প্রয়োজন বুঝিলে তবে ত তিনি অতিরিক্ত ফল দান করিবেন? আর যাহার নির্দ্দিষ্ট কোনও কামনা নাই, তাহাকে ভগবান্ সর্ব্বোৎকৃষ্ট ফলই দান করেন, কারণ ভগবান্ ধারণা করিতে পারেন যে, ইহাকে যে কোনও অপকৃষ্ট ফল দান করিব, তাহাতে ইহার হয়ত পরিতুষ্টি হইবে না; অতএব ইহাকে এমন ফল দিব—যে ফল লাভ করিয়া সকল প্রকার ফল লাভের কাজই নিষ্পন্ন হয়; যাহা লাভ করিলে আর অপর কোনও লব্ধব্য বস্তু অবশিষ্ট থাকে না। অগাধসমুদ্রগত ব্যক্তির যেমন কূপজলাদির আকাঙ্ক্ষা সমুদ্রলাভেই মিটিয়া যায়, সেইরূপ যে অগাধ আনন্দ লাভ করে ক্ষুদ্র বিষয়ানন্দ আর তাহার কাম্য থাকে না, এইজন্যই প্রাচীন প্রবাদ আছে যে "সম্পদা সুস্থিরম্মন্যো ভবতি স্বল্পয়াপি যঃ। কৃতকৃত্যো বিধির্মন্যে ন বর্দ্ধয়তি তস্য তাম্॥" অর্থাৎ যে ব্যক্তি অল্পমাত্র সম্পদ্‌লাভেই পরিতুষ্ট হইয়া থাকে, তাহাকে সেই সম্পদ্ দান করিয়াই বিধাতা কৃতকৃত্যতা অনুভব করায় তাহার সেই সম্পদ্‌কে আর তিনি বৃদ্ধি করেন না।

আরও একটা কথা এই যে, সকাম ব্যক্তি সকামভাব অবলম্বন করিয়া যে সকল ঐহিক বা পারত্রিক ফল লাভ করে, তাহা সকলই ক্ষণভঙ্গুর, কিছুই চিরস্থায়ী নহে; কাজেই সেই ফল ভোগের পর তাহাকে আবার অপকৃষ্ট পদবী আশ্রয় করিতে হয়। কীট হইতে আরম্ভ করিয়া ইন্দ্রত্ব পর্য্যন্ত যত কিছু পদ বা সুখের যোগ্য ভূমিকা আছে, সকলেরই কোনও না কোনও কালে ক্ষয় অবশ্যম্ভাবী, কিন্তু নিষ্কাম ব্যক্তি নিষ্কাম কর্ম্মের ফলে একবার ভগবানের পরম পদ লাভ করিতে পারিলে আর তাঁহার ক্ষয় নাই, উহা চিরন্তন; অতএব সকাম ও নিষ্কাম এই উভয় প্রকার কর্ম্মের মধ্যে যখন নিষ্কাম কর্ম্মই উৎকৃষ্ট, তখন তুমি নরজন্ম পরিপ্রাপ্ত জ্ঞানশক্তির বলে ঐ উৎকর্ষাপকর্ষ বুঝিয়া চলিবে না কেন?

এই সকল কারণে যখন এই ভারতবর্ষে জন্মগ্রহণ করিয়াই সকাম বা নিষ্কাম কর্ম্মে জীব অধিকারী হয় এবং নিষ্কাম কর্ম্মসাধন দ্বারা পরমোৎকৃষ্ট ফললাভে সমর্থ হয়, তখন সেই ভারতবর্ষে জন্মগ্রহণ কাহার না অভিপ্রেত? এইজন্যই দেবতাগণ পর্য্যন্তও ভারতবর্ষে জন্ম কামনা করেন। অধিক কি, স্বয়ং ভগবান্‌ও যে সকল অবতাররূপ ধারণ করিয়া অবতীর্ণ হইয়াছেন, তাহারও ক্ষেত্র এই ভারতবর্ষ। অতএব ইহা যে সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট-বর্ষ, তদ্বিষয়ে সংশয় নাই॥ ২০—৩০

ইতি শ্রীমদ্ভাগবতে পঞ্চমস্কন্ধে একোনবিংশাধ্যায়ে শ্রীভাগবতামৃতবর্ষিণী-নাম-তাৎপর্য্যানুবাদঃ॥ ১৯

# পঞ্চমঃ স্কন্ধঃ

—:০:—

## বিংশোঽধ্যায়ঃ।

শ্রীঋষিরুবাচ।

অতঃ পরং প্লক্ষাদীনাং প্রমাণলক্ষণসংস্থানতো বর্ষবিভাগ উপবর্ণ্যতে॥ ১

জম্বূদ্বীপোঽয়ং যাবৎপ্রমাণবিস্তারস্তাবতা ক্ষারোদধিনা পরিবেষ্টিতো যথা মেরুর্জম্ব্বাখ্যেন। লবণোদধিরপি ততো দ্বিগুণবিশালেন প্লক্ষাখ্যেন পরিক্ষিপ্তো যথা পরিখা বাহ্যোপবনেন। প্লক্ষো জম্বূপ্রমাণো দ্বীপাখ্যাতিকরো হিরন্ময় উত্থিতো যত্রাগ্নিরুপাস্তে সপ্তজিহ্বঃ। তস্যাধিপতিঃ প্রিয়ব্রতাত্মজ ইধ্মজিহ্বস্তং দ্বীপং সপ্ত বর্ষাণি বিভজ্য সপ্তবর্ষনামভ্য আত্মজেভ্য আকলয্য স্বয়মাত্মযোগেনোপররাম॥২

অন্বয়ঃ।—[ অথ প্লক্ষাদিদ্বীপানাং প্রমাণলক্ষণসংস্থানতো বর্ষবিভাগপ্রতিজ্ঞাং করোতি অতঃ পরমিত্যাদিনা ] অতঃ পরম্ ( এতদনন্তরং ) প্লক্ষাদীনাং ( দ্বীপানাম্ ) প্রমাণলক্ষণসংস্থানতঃ ( প্রমাণং পরিমাণং, লক্ষণং স্বরূপবোধকচিহ্নং সংস্থানম্ আকৃতিশ্চ তৈঃ, তৃতীয়ার্থে তস্ প্রত্যয়ঃ ) বর্ষবিভাগঃ ( বর্ষাণাং বিভাগঃ ) উপবর্ণ্যতে ( ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানবিভক্তিবিধানাৎ অনন্তরমেব বর্ণয়িষ্যতে ইত্যর্থঃ। তথাহি শ্রোতৃভিস্তচ্ছ্রবণ-কুতূহলিভিরবহিতৈর্ভবিতব্যমিতি শ্রোতৃণামবধানসম্পত্ত্যর্থং প্রতিজ্ঞা কৃতেতি ভাবঃ )॥ ১

মূলানুবাদ।—শ্রীশুকদেব ঋষি বলিতে লাগিলেন—হে মহারাজ! জম্বূদ্বীপের বর্ণনার পর এখন আমি প্লক্ষাদি ছয়টি দ্বীপের পরিমাণ, লক্ষণ ও আকৃতি দ্বারা বর্ষসমূহের বিভাগ বর্ণনা করিব, ( তুমি অবহিত হইয়া শ্রবণ কর )॥ ১

শ্রীধরস্বামিকৃতটীকা।—

বিংশে প্লক্ষাদিষড়্দ্বীপ-স্থিতিমাহ সহার্ণবৈঃ। লোকালোকস্থিতিঞ্চান্তর্বহির্ভাগাদিমানতঃ॥ ১

অন্বয়ঃ।—[ অথ জম্বূদ্বীপস্য স্বতুল্যপরিমাণযুক্তেন ক্ষারসমুদ্রেণ পরিবেষ্টনাদিকমাহ জম্বূদ্বীপ ইত্যাদিনা ] জম্বূদ্বীপঃ যাবৎপ্রমাণবিস্তারঃ ( যাবৎপ্রমাণঃ যাবৎপরিমাণঃ বিস্তারঃ পরিণাহঃ যস্য তথাভূতঃ ) তাবতা ( তাবৎপরিমাণবিস্তারেণ ইত্যর্থঃ ) ক্ষারোদধিনা ( লবণসমুদ্রেণ ) পরিবেষ্টিতঃ যথা জম্বাখ্যেন ( জম্বুদ্বীপেন ) মেরুঃ ( সুমেরুঃ, পরিবেষ্টিত ইতি ইতি শেষঃ )। [ তথা হি সুমেরোঃ সমন্ততঃ যথা জম্বুদ্বীপস্তথা এব জম্বুদ্বীপস্যাপি সমন্ততঃ তাবৎপরিমাণঃ লবণসমুদ্রঃবর্ত্তীবর্ত্তি, জম্বুদ্বীপস্য বিস্তারঃ লক্ষযোজনপরিমিতঃ, লবণসমুদ্রস্যাপি তাবানিতি ভাবঃ ) যথা বাহ্যোপবনেন ( পরিখায়া বহিরবস্থিতেন উদ্যানেন ) পরিখা ( নগরপরিখা ভবনপরিখা বা ) [ পরি-

শিবং বয়সং সুভদ্রং শান্তং ক্ষেমমমৃতমভয়মিতি বর্ষাণি। তেষু গিরয়ো নদ্যশ্চ সপ্তৈবাভিজ্ঞাতাঃ ॥ ৩

মণিকূটো বজ্রকূট ইন্দ্রসেনো জ্যোতিষ্মান্ সুবর্ণো হিরণ্যষ্ঠীবো মেঘমাল ইতি সেতুশৈলাঃ। অরুণা নৃম্ণা আঙ্গিরসী সাবিত্রী সুপ্রভাতা ঋতম্ভরা সত্যম্ভরেতি মহানদ্যঃ। যাসাং জলোপস্পর্শনবিধূতরজস্তমসো হংসপতঙ্গোর্দ্ধায়নসত্যাঙ্গসংজ্ঞাশ্চত্বারো বর্ণাঃ সহস্রায়ুষো বিবুধোপমসন্দর্শনপ্রজননাঃ স্বর্গদ্বারং ত্রয্যা বিদ্যয়া ভগবন্তং ত্রয়ীময়ং সূর্য্যমাত্মানং যজন্তে ॥ ৪

ক্ষিপ্তা ভবতীতি শেষঃ ] [ তথা ] ততঃ ( লবণসমুদ্রাপেক্ষয়া ) দ্বিগুণবিশালেন ( দ্বিগুণপরিণাহেন ) প্লক্ষাখ্যেন ( প্লক্ষনামকদ্বীপেন ) লবণোদধিরপি ( লবণসমুদ্রঃ পূর্ব্বোক্তঃ জম্বুদ্বীপবেষ্টনভূতক্ষারসমুদ্র ইত্যর্থঃ ) পরিক্ষিপ্তঃ ( পরিবেষ্টিতঃ, ভবতীতি শেষঃ ) [ তত্র ] জম্বুপ্রমাণঃ ( জম্বুদ্বীপাবস্থিতজম্বুবৃক্ষতুল্যপরিমাণ ইত্যর্থঃ ) দ্বীপাখ্যাতিকরঃ ( দ্বীপস্য প্লক্ষদ্বীপস্য আখ্যাতিকরঃ আখ্যাজনকঃ নামহেতুঃ ) হিরণ্ময়ঃ ( সুবর্ণময়ঃ ) প্লক্ষঃ ( প্লক্ষবৃক্ষঃ ) উত্থিতঃ। যত্র ( যস্মিন্ হিরণ্ময়ে প্লক্ষবৃক্ষে ) সপ্তজিহ্বঃ ( সপ্ত জিহ্বাঃ শিখারূপা রসনা যস্য তথাভূতঃ ) অগ্নিঃ উপাস্তে ( তিষ্ঠতি ), তস্য ( প্লক্ষদ্বীপস্য ) অধিপতিঃ ( অধীশ্বরঃ ) প্রিয়ব্রতাত্মজঃ ( প্রিয়ব্রতস্য পুত্রঃ ) ইধ্মজিহ্বঃ তং দ্বীপং ( প্লক্ষদ্বীপং ) সপ্ত বর্ষাণি বিভজ্য ( বিভাগশঃ পৃথক্ কৃত্বা ) সপ্তবর্ষনামভ্যঃ ( সপ্তানাং বর্ষাণাং নামানি এব নামানি যেষাং তথাভূতেভ্যঃ ) আত্মজেভ্যঃ ( পুত্রেভ্যঃ ) আকলয্য ( দত্ত্বা ) স্বয়ম্ আত্মযোগেন ( আত্মবিষয়কসমাধিনা, আত্মচিন্তয়েতি যাবৎ ) উপররাম ( উপরমং গৃহীতবান্ ; নতু স্বয়মপি তদ্ভোগে আত্মানং যোজিতবানিতি ভাবঃ ) ॥ ২

**মূলানুবাদ।**—সুমেরুর তুল্য-পরিমাণ জম্বুদ্বীপদ্বারা যেমন সুমেরু পর্ব্বত পরিবেষ্টিত, সেইরূপ জম্বুদ্বীপের তুল্য-পরিমাণ লবণসমুদ্রদ্বারা জম্বুদ্বীপ পরিবেষ্টিত আছে। নগর বা ভবনের পরিখা যেমন বাহ্য উদ্যান দ্বারা পরিবেষ্টিত হয়, সেইরূপ লবণসমুদ্রও আবার তদপেক্ষা দ্বিগুণ বিশাল প্লক্ষদ্বীপদ্বারা পরিবেষ্টিত রহিয়াছে। জম্বুদ্বীপে যেমন বিশাল জম্বুবৃক্ষ আছে, সেইরূপ প্লক্ষদ্বীপে সেই পরিমাণ একটী প্লক্ষবৃক্ষ বর্ত্তমান আছে, উহা সুবর্ণময় এবং ঐ প্লক্ষবৃক্ষের নাম অনুসারেই ঐ দ্বীপের নাম প্লক্ষদ্বীপ হইয়াছে। সেই প্লক্ষবৃক্ষে সপ্তজিহ্ব অগ্নি অবস্থান করিয়া থাকেন। তাঁহার অধিপতি প্রিয়ব্রতের পুত্র ইধ্মজিহ্ব ঐ দ্বীপকে সপ্তবর্ষরূপে বিভাগ করিয়া ঐ দ্বীপের নামধারী নিজ পুত্রগণকে উহা দান করিয়া স্বয়ং আত্মসমাধি দ্বারা উপরতি অবলম্বন করিয়াছেন ॥ ২

**শ্রীধরটীকা।**—তাবতা লক্ষবিস্তারেণ। পরিক্ষিপ্তঃ পরিবেষ্টিতঃ। উপাস্তে তিষ্ঠতি। আকলয্য সমর্প্য ॥ ২

**অন্বয়ঃ।**—[ তেষাং বর্ষাণাং নাম্না নির্দ্দেশং করোতি—শিবমিত্যাদিনা ] শিবং বয়সং সুভদ্রং শান্তং ক্ষেমম্ অমৃতম্ অভয়ম্ ইতি ( এতন্নামকানি ) বর্ষাণি ( সপ্তসংখ্যকানি বর্ষাণীত্যর্থঃ ), তেষু ( সপ্তসু বর্ষেষু ) গিরয়ঃ ( পর্ব্বতাঃ ) নদ্যশ্চ ( সরিতশ্চ ) সপ্তৈব অভিজ্ঞাতাঃ ( প্রত্যেকং সপ্ত প্রসিদ্ধাঃ পর্ব্বতাঃ প্রত্যেকং সপ্তসিন্ধবশ্চ প্রথন্তে ইতি ভাবঃ ॥ ৩

**মূলানুবাদ**—ঐ বর্ষগুলির নাম যথা—শিব, বয়স, সুভদ্র, শান্ত, ক্ষেম, অমৃত ও অভয়। ঐ সপ্তবর্ষে সাতটি পর্ব্বত ও সাতটী নদী সুপ্রসিদ্ধ আছে ॥ ৩

প্রত্নস্য বিষ্ণো রূপং যৎ সত্যস্যর্ত্তস্য ব্রহ্মণঃ। অমৃতস্য চ মৃত্যোশ্চ সূর্য্যমাত্মানমীমহি ইতি ॥ ৫

প্লক্ষাদিষু পঞ্চসু পুরুষাণামায়ুরিন্দ্রিয়মোজঃ সহো বলং বুদ্ধির্বিক্রম ইতি চ সর্ব্বেষামৌৎপত্তিকী সিদ্ধিবিশেষেণ বর্ত্ততে ॥৬

শ্রীধরটীকা।—অভিজ্ঞাতাঃ প্রসিদ্ধাঃ সন্ত্যেব, অন্যে চ পর্ব্বতা নদ্যশ্চ সহস্রশঃ সন্তীত্যর্থঃ। মানসোত্তরস্য মণ্ডলাকারত্বোক্তেরেতে প্লক্ষাদিপঞ্চদ্বীপেষু বর্ষাস্ত্রয়স্তির্য্যগ্রেখাকারা উভয়তোঽদ্রিস্পৃশ ইতি গম্যতে, অন্যথা সপ্তভিঃ সপ্তবর্ষবিভাগাসম্ভবাৎ, বৈষ্ণবে বর্ষাণাং পূর্ব্বাদিক্রমোক্তেশ্চ ॥ ৩

অন্বয়ঃ।—[ অথ তত্রত্যানাং প্রসিদ্ধানাং পর্ব্বতানাং মহানদীনাঞ্চ নির্দ্দেশং করোতি—মণিকূট ইত্যাদিনা ] [ তত্র ] মণিকূটঃ বজ্রকূটঃ ইন্দ্রসেনঃ জ্যোতিষ্মান্ সুবর্ণঃ হিরণ্যষ্ঠীবঃ মেঘমাল ইতি ( এতন্নামানঃ ) সপ্তসেতুশৈলাঃ (সেতুপর্ব্বতাঃ) [ সুপ্রসিদ্ধা ইতি শেষঃ ]। [তথা] অরুণা, নৃম্ণা, আঙ্গিরসী, সাবিত্রী, সুপ্রভাতা, ঋতম্ভরা, সত্যম্ভরা ইতি (এতন্নামধেয়াঃ) মহানদ্যঃ ( প্রসিদ্ধা বিশালা নদ্যঃ), [ তথাহি তত্র সৎস্বপি বহুষু শৈলেষু সতীষ্বপি বহ্বীষু নদীষু এতে পর্ব্বতা এতাশ্চ নদ্য এব প্রসিদ্ধা ইতি ভাবঃ ]; যাসাং (মহানদীনাং) জলোপস্পর্শনবিধুতরজস্তমসঃ ( জলস্য উপস্পর্শনেন আচমনেন সন্নিধায় কৃতেন স্পর্শেন বা বিধুতে পরিভবং নীতে রজস্তমসী রজোগুণঃ তমোগুণশ্চ যেষাং তথাভূতাঃ ) হংসপতঙ্গোর্দ্ধায়নসত্যাঙ্গসংজ্ঞাঃ ( হংসঃ পতঙ্গঃ ঊর্দ্ধায়নঃ সত্যাঙ্গশ্চেতি সংজ্ঞা যেষাং তথাভূতাঃ ) বিবুধোপমসন্দর্শনপ্রজননাঃ ( বিবুধোপমং দেবতুল্যং সন্দর্শনং সাক্ষাৎকারঃ প্রজননঞ্চ অপত্যঞ্চ যেষাং তথাভূতাঃ দেবতাকারাঃ দেবতুল্যাপত্যাশ্চ ইত্যর্থঃ ) সহস্রায়ুষঃ ( সহস্রবর্ষজীবিনঃ ) চত্বারঃ বর্ণাঃ [ব্রাহ্মণাদিস্থানীয়া ইতি শেষঃ] ত্রয্যা বিদ্যয়া (বেদবিদ্যয়া) স্বর্গদ্বারং (স্বর্গগমনসোপানভূতং যজনসমুদ্ভূতপুণ্যদ্বারেণ স্বর্গপ্রাপকমিত্যর্থঃ) ভগবন্তং ত্রয়ীময়ম্ আত্মানং ( পরমাত্মনঃ প্রতীকরূপং) সূর্য্যং যজন্তে ( আরাধয়ন্তি ) ॥ ৪

মূলানুবাদ।—ঐ সপ্তবর্ষে মণিকূট, বজ্রকূট, ইন্দ্রসেন, জ্যোতিষ্মান, সুবর্ণ, হিরণ্যষ্ঠীব ও মেঘমাল নামক ( যথাক্রমে ) সাতটী সেতুপর্ব্বত এবং অরুণা, নৃম্ণা, আঙ্গিরসী, সাবিত্রী, সুপ্রভাতা, ঋতম্ভরা ও সত্যম্ভরা নামক সাতটী মহানদী প্রসিদ্ধ আছে—যে মহানদীসমূহের জল স্পর্শ করিয়া রজোগুণ ও তমোগুণের পরাভব সাধন পূর্ব্বক তথায় হংস, পতঙ্গ, ঊর্দ্ধায়ন ও সত্যাঙ্গ নামধারী সহস্রবৎসরজীবী দেবতুল্য আকারসম্পন্ন ও দেবতুল্য অপত্যজনক ব্রাহ্মণাদি বর্ণচতুষ্টয়স্থানীয় বর্ণচতুষ্টয় বেদবিদ্যার সাহায্যে স্বর্গের দ্বারস্বরূপ ভগবান্ ত্রয়ীময় আত্মরূপী সূর্য্যদেবকে আরাধনা করিয়া থাকেন ॥ ৪

শ্রীধরটীকা।—জলোপস্পর্শনেন বিধুতং রজস্তমশ্চ যেষাম্। হংসাদয়ো ব্রাহ্মণাদিস্থানীয়াঃ। বিবুধোপমং সন্দর্শনং রূপস্বেদাদিরহিতং রূপং প্রজননমপত্যোৎপাদনঞ্চ যেষাম্ ॥ ৪

অন্বয়ঃ।—[ তত্র সূর্য্যযজনমন্ত্রং নিরূপয়তি—প্রত্নস্যেত্যাদিনা ] প্রত্নস্য ( পুরাণপুরুষস্য ) বিষ্ণোঃ যৎ রূপং ( স্বরূপং ) সত্যস্যর্ত্তস্য ( সত্যস্য অনুষ্ঠীয়মানস্য ধর্ম্মস্য তথা ঋতস্য প্রতীয়মানস্য ধর্ম্মস্য) ব্রহ্মণঃ ( তদ্বোধসাধনস্য বেদস্য ) অমৃতস্য চ ( শুভফলস্য ) মৃত্যোশ্চ ( অশুভফলস্য চ ) আত্মানম্ ( অধিষ্ঠাতারং ) [ তং ] সূর্য্যম্ ঈমহি ( শরণং ব্রজেম ) ইতি ॥ ৫

মূলানুবাদ।—পুরাণপুরুষ বিষ্ণুর স্বরূপভূত, অনুষ্ঠীয়মান ও প্রতীয়মান ধর্ম্মের অধিষ্ঠাতা এবং ধর্ম্মবোধক বেদ, শুভফল ও অশুভফলের নিয়ামক, সেই সূর্য্যকে আমরা শরণরূপে আশ্রয় করি ॥ ৫

অন্বয়ঃ।—[ অথ প্লক্ষাদিদ্বীপপঞ্চকস্য বিশেষমাহ—প্লক্ষাদিষু ইত্যাদিনা ] প্লক্ষাদিষু পঞ্চসু (দ্বীপেষু)

প্লক্ষস্তু সমানেনেক্ষুরসোদেনাবৃতো যথা তথা দ্বীপোঽপি শাল্মলো দ্বিগুণবিশালঃ সমানেন সুরোদেনাবৃতঃ পরিবৃঙ্‌ক্তে ॥ ৭

যত্র হ বৈ শাল্মলী প্লক্ষায়ামা। যস্যাং বাব কিল নিলয়মাহুর্ভগবত ছন্দঃস্তুতঃ পতত্রিরাজস্য সা দ্বীপহূতয়ে উপলক্ষ্যতে ॥ ৮

তদ্দ্বীপাধিপতিঃ প্রিয়ব্রতাত্মজো যজ্ঞবাহুঃ স্বসুতেভ্যঃ সপ্তভ্যস্তন্নামানি সপ্ত বর্ষাণি ব্যভজৎ সুরোচনং সৌমনস্যং রমণকং দেববর্হং পারিভদ্রমাপ্যায়নমভিজ্ঞাতমিতি ॥ ৯

সর্ব্বেষাং পুরুষাণাং ( জনিমতাং জনানাম্ ) আয়ুঃ ইন্দ্রিয়ম্ ওজঃ সহঃ বলং বুদ্ধিঃ বিক্রমঃ ইতি চ ( ইত্যেতেষাম্ ) ঔৎপত্তিকী ( উৎপত্তিসম্বন্ধিনী ) সিদ্ধিঃ অবিশেষেণ ( অবিলক্ষণরূপেণ, একরূপেণেত্যর্থঃ ) বর্ত্ততে। [ তথাহি তত্র তত্র যে যে সমুৎপদ্যন্তে তেষাং সর্ব্বেষাম্ আয়ুঃপ্রভৃতিকং সর্ব্বমেব তুল্যং ভবতি নতু ন্যূনাধিকভাবেন পরস্পরমুৎকর্ষাপকর্ষাদিমত্তয়া পরস্পরং দুঃখদমিতি ভাবঃ ] ॥ ৬

**মূলানুবাদ**।—প্লক্ষাদি পাঁচটী দ্বীপে যাঁহারা জন্মপরিগ্রহ করেন, তাঁহাদের সকলেরই অভিন্নরূপে উৎপন্ন আয়ুঃ, ইন্দ্রিয়, ওজঃ, সহঃ, বল, বুদ্ধি ও বিক্রম বিষয়ে কোনও উৎপত্তির বৈশিষ্ট্য বা ন্যূনাধিকভাব লক্ষিত হয় না ॥৬

**অন্বয়ঃ**—[ প্লক্ষসাম্যেন শাল্মলদ্বীপস্যাপি সমুদ্রান্তরপরিবেষ্টিতত্বমাহ—প্লক্ষস্ত্বিত্যাদিনা ] যথা প্লক্ষঃ ( প্লক্ষদ্বীপঃ ) সমানেন ( তুল্যপরিমাণেন ) ইক্ষুরসোদেন ( ইক্ষুরসময়েন সমুদ্রেণ ) আবৃতঃ ( পরিবেষ্টিতঃ ) তথা দ্বিগুণবিশালঃ ( ততো দ্বিগুণপরিমাণেন মহত্তরঃ ) শাল্মলঃ দ্বীপোঽপি সমানেন ( তুল্যপরিমাণেন ) সুরোদেন ( সুরাময়েন সমুদ্রেণ ) আবৃতঃ ( পরিবেষ্টিতঃ সন্ ) পরিবৃঙ্‌ক্তে ( পৃথক্‌তয়া বর্ত্ততে, বৃজীবর্জ্জন ইত্যস্য আত্মনেপদমার্ষম্ ) ॥ ৭

**মূলানুবাদ**।—প্লক্ষদ্বীপ যেমন তুল্যপরিমাণ ইক্ষুরসময় সমুদ্রদ্বারা পরিবেষ্টিত, সেইরূপ দ্বিগুণবিশাল শাল্মল দ্বীপও তুল্যপরিমাণ সুরাময় সমুদ্রদ্বারা পরিবেষ্টিত হইয়া পৃথক্‌ভাবে বর্ত্তমান রহিয়াছে ॥৭

**শ্রীধরটীকা**।—বিগীতা অপি দ্বীপমন্ত্রা ব্যাখ্যায়ন্তে। প্রত্নস্য পুরাণপুরুষস্য বিষ্ণোর্বদ্রূপং তং সূর্য্যমীমহি শরণং ব্রজেম। কথম্ভূতম্? সত্যাদীনাম্ আত্মানমধিষ্ঠাতারম্। তত্র সত্যম্ অনুষ্ঠীয়মানো ধর্ম্মঃ। ঋতং প্রতীয়মানো ধর্ম্মঃ। ব্রহ্মণস্তদ্বোধকস্য বেদস্য। অমৃতস্য শুভফলস্য মৃত্যোরশুভফলস্য ॥ ৫—৭

**অন্বয়ঃ**।—[ তত্র স্থিতস্য শাল্মলীবৃক্ষস্য পরিমাণাদিবিশেষমাহ—যত্রেত্যাদিনা ] যত্র হ বৈ ( যস্মিন্ শাল্মলদ্বীপে ) শাল্মলী ( শাল্মলীবৃক্ষঃ ) প্লক্ষায়ামা ( প্লক্ষবৎ প্লক্ষদ্বীপস্থিতপ্লক্ষবৃক্ষবৎ আয়ামঃ বিস্তৃতিঃ যস্যাঃ তথাভূতা ) [বর্ত্তত ইতি শেষঃ], যস্যাং (শাল্মল্যাম্) বাব ভগবতঃ ছন্দঃস্তুতঃ (ছন্দোভিঃ স্বাবয়বভূতৈঃ, শ্রুতৌ ছন্দসঃ স্বাবয়বত্বকথনাৎ স্তৌতি যস্তস্য ) পতত্রিরাজস্য ( পক্ষিরাজস্য গরুড়স্য ) নিলয়ম্ ( আবাসম্ ) আহুঃ কিল। সা ( শাল্মলী ) দ্বীপহূতয়ে ( দ্বীপস্য শাল্মলদ্বীপস্য হূতয়ে ব্যপদেশায় ) উপলক্ষ্যতে। [ তথাহি তস্যৈব শাল্মলীবৃক্ষস্য নামসম্পর্কাৎ শাল্মল ইতি দ্বীপস্যাস্য সংজ্ঞা ইতি ভাবঃ ] ॥ ৮

**মূলানুবাদ**।—যে শাল্মল দ্বীপে প্লক্ষদ্বীপস্থিত প্লক্ষবৃক্ষের ন্যায় বিশালবিস্তার শাল্মলীবৃক্ষ বর্ত্তমান আছে—যে শাল্মলীবৃক্ষ ভগবান্ বিষ্ণুর স্বাবয়বভূত ছন্দোদ্বারা স্তুতিকারী পক্ষিরাজ গরুড়ের আবাসস্থান বলিয়া প্রসিদ্ধ আছে। ঐ শাল্মলী শাল্মলদ্বীপের ব্যপদেশ অর্থাৎ শাল্মল দ্বীপ এই সংজ্ঞার হেতু বলিয়া লক্ষিত হয় ॥ ৮

**অন্বয়ঃ**।—[ অথ তদ্দ্বীপাধিপতেঃ প্রিয়ব্রতাত্মজস্য সপ্তসুতেভ্যঃ সপ্তবর্ষবিভাগমাহ তদ্দ্বীপেত্যাদিনা ] তদ্দ্বীপা-

তেষু বর্ষাদ্রয়ো নদ্যশ্চ সপ্তৈবাভিজ্ঞাতাঃ। সুরসঃ শতশৃঙ্গো বামদেবঃ কুন্দঃ কুমুদঃ পুষ্পবর্ষঃ সহস্রশ্রুতিরিতি। অনুমতী সিনীবালী সরস্বতী কুহূ রজনী নন্দা রাকেতি ॥ ১০

তদ্বর্ষপুরুষাঃ শ্রুতিধরবীর্য্যধরবসুন্ধরেষুন্ধরসংজ্ঞা ভগবন্তং বেদময়ং সোমমাত্মানং বেদেন যজন্তে ॥ ১১

স্বগোভিঃ পিতৃদেবেভ্যো বিভজন্ কৃষ্ণশুক্লয়োঃ। অন্ধঃ প্রজানাং সর্ব্বাসাং রাজা নঃ সোম আস্ত্বিতি ॥ ১২

ধিপতিঃ (তস্য দ্বীপস্য অধিপতিঃ) প্রিয়ব্রতাত্মজঃ যজ্ঞবাহুঃ সপ্তভ্যঃ স্বসুতেভ্যঃ তন্নামানি (তেষাং পুত্রাণাং নামান্যেব নামানি যেষাং তথাভূতানি পুত্রনামসদৃশনামবন্তি) সপ্ত বর্ষাণি ব্যভজৎ (বিভাগেন দত্তবান্)। [তেষাং নামান্যেবাহ সুরোচনমিত্যাদিনা] সুরোচনং সৌমনস্যং রমণকং দেববর্হং পারিভদ্রম্ আপ্যায়নম্ অভিজ্ঞাতম্ ইতি (ইত্যেতৈঃ নামভিঃ তন্নামানি ইত্যন্বয়ঃ) ॥ ৯

মূলানুবাদ।—সেই দ্বীপের অধিপতি প্রিয়ব্রতের আত্মজ যজ্ঞবাহু নিজের সাতটী পুত্রকে তদীয় নামযুক্ত সাতটী বর্ষ বিভাগ করিয়া দিলেন। ঐ বর্ষসমূহের নাম যথা—সুরোচন, সৌমনস্য, রমণক, দেববর্হ, পারিভদ্র, আপ্যায়ন ও অভিজ্ঞাত ॥ ৯

অন্বয়ঃ—[অথ তত্রাপি প্রসিদ্ধানাং শৈলানাং নদীনাঞ্চ নির্দ্দেশমাহ—তেম্বিত্যাদিনা] তেষু (বর্ষেষু) সুরসঃ শতশৃঙ্গঃ বামদেবঃ কুন্দঃ কুমুদঃ পুষ্পবর্ষঃ সহস্রশ্রুতিঃ ইতি (এতে) সপ্তৈব বর্ষাদ্রয়ঃ (বর্ষপর্ব্বতাঃ), অনুমতী সিনীবালী সরস্বতী কুহূঃ রজনী নন্দা রাকা ইতি (ইত্যেতাঃ) সপ্তৈব নদ্যশ্চ অভিজ্ঞাতাঃ (সর্ব্বজনপ্রসিদ্ধাঃ, সন্তীতি শেষঃ) ॥ ১০

মূলানুবাদ।—সেই সপ্তবর্ষের মধ্যে সুরস, শতশৃঙ্গ, বামদেব, কুন্দ, কুমুদ, পুষ্পবর্ষ ও সহস্রশ্রুতি, এই সাতটী বর্ষপর্ব্বত এবং অনুমতী, সিনীবালী, সরস্বতী, কুহূ, রজনী, নন্দা ও রাকা নামে সাতটী নদী সুপ্রসিদ্ধ আছে ॥১০

অন্বয়ঃ।—[অথ তত্রত্যজনানাং সোমারাধনমাহ—তদ্বর্ষেত্যাদিনা] তদ্বর্ষপুরুষাঃ (তস্মিন্ বর্ষে জাতাঃ জনাঃ) শ্রুতিধরবীর্য্যধরবসুন্ধরেষুন্ধরসংজ্ঞাঃ (তাদৃশসংজ্ঞাচতুষ্টয়সম্পন্নাঃ সন্তঃ) ভগবন্তং বেদময়ম্ আত্মানং (অধিষ্ঠাতারম্) সোমং (সোমপ্রতীকং দেবং বিষ্ণুং) বেদেন (বেদোক্তবিধানেন) যজন্তে (অর্চ্চয়ন্তি) ॥ ১১

মূলানুবাদ।—সেই বর্ষবাসী পুরুষগণ শ্রুতিধর, বীর্য্যধর, বসুন্ধর ও ইষুন্ধর সংজ্ঞায় অভিহিত হইয়া ভগবান্ বেদময় সর্ব্বাধিষ্ঠাতা সোমপ্রতীক বিষ্ণুকে বেদোক্ত বিধানে পূজা করিয়া থাকেন ॥ ১১

শ্রীধরটীকা।—'সুপর্ণোঽসি গরুত্মান্ ত্রিবৃৎ তে শির' ইত্যাদিশ্রুতেশ্ছন্দোভিঃ স্বাবয়বভূতৈঃ শ্রীবিষ্ণুং স্তৌতীতি ছন্দঃস্তৎ তস্য গরুড়স্য নিলয়ং স্থানম্। সা শাল্মলী দ্বীপস্য হৃতয়ে ব্যপদেশায় ॥ ৮—১১

অন্বয়ঃ।—[অথ সোমসমীপে প্রার্থনামন্ত্রমাহ—স্বগোভিরিত্যাদিনা] সোমঃ (সোমপ্রতীকঃ বিষ্ণুঃ) কৃষ্ণশুক্লয়োঃ (কৃষ্ণে শুক্লে চ পক্ষে) স্বগোভিঃ (স্বীয়রশ্মিভিঃ) পিতৃদেবেভ্যঃ (পিতৃভ্যঃ দেবেভ্যশ্চ) অন্ধঃ (অন্নং) বিভজন্ (বিভাগেন দদৎ) নঃ সর্ব্বাসাং প্রজানাং রাজা আস্তু (আ অস্তু) ইতি। [তথাহি বয়ং সোমমুদ্দিশ্য স্তুতিং প্রস্তুমঃ, সোঽপি অনয়া স্তুত্যা পরিতুষ্টঃ সর্ব্বেষামস্মাকম্ অন্নবিভাগেন পুষ্ট্যাদিকং সম্পাদয়ত্বিতি ভাবঃ] ॥১২

মূলানুবাদ।—সোমদেব কৃষ্ণপক্ষে ও শুক্লপক্ষে যথাক্রমে নিজ কিরণরাশিদ্বারা পিতৃলোক ও দেবলোকে অন্ন বিভাগ করিয়া দিয়া আমাদের সকল প্রজাদিগের রাজা হউন। ১২

যে ত্বিহ বা অন্ধাবটকুশূলগুহাদিষু ভূতানি নিরুন্ধন্তি তথামুত্র তেষ্বেবোপবেশ্য সগরেণ বহ্নিনা ধূমেন নিরুন্ধন্তি ॥ ৩৪

যস্ত্বিহ বা অতিথীনভ্যাগতান্ বা গৃহপতিরসকৃদুপগতমন্যুর্দিধক্ষুরিব পাপেন চক্ষুষা নিরীক্ষতে তস্য চাপি নিরয়ে পাপদৃষ্টেরক্ষিণী বজ্রতুণ্ডা গৃধ্রকঙ্ককাকবকাদয়ঃ প্রসহ্যোরু-বলাদুৎপাটয়ন্তি ॥ ৩৫

যস্ত্বিহ বা আঢ্যাভিমতিরহঙ্কৃতিস্তির্য্যক্প্রেক্ষণঃ সর্ব্বতোঽভিশঙ্কী ব্যয়-বিনাশ-চিন্তয়া পরিশুষ্যমাণহৃদয়বদনো নির্ব্বৃতিমনবগতো গ্রহ ইবার্থমভিরক্ষতি স চাপি প্রেত্য তদুৎ-পাদনোৎকর্ষণরক্ষণশমলগ্রহঃ সূচীমুখে নরকে নিপততি। যত্র হ বিত্তগ্রহং পাপপুরুষং ধর্ম্মরাজপুরুষা বায়কা ইব সর্ব্বতোঽঙ্গেষু সূত্রৈঃ পরিবয়ন্তি ॥ ৩৬

**অন্বয়ঃ।**—[ অথ অবটনিরোধনাখ্যনরকপাতহেতুপাতকফলমাহ—যে ত্বিহ বা অন্ধেত্যাদিনা ] যে তু বৈ ( পুরুষাঃ ) ইহ অন্ধাবটকুশূলগুহাদিষু ( অন্ধাঃ অন্ধকারময়াঃ অবটকুশূলগুহাদয়ঃ অবটঃ গর্ত্তঃ, কুশূলং ধান্যগৃহং, গুহা গহ্বরম্, তদাদয়ঃ তেষু ) ভূতানি ( প্রাণিনঃ ) নিরুন্ধন্তি ( নিরুদ্ধানি কুর্ব্বন্তি ) তথা ( তেনৈব প্রকারেণ ) [ তান্ ] অমুত্র ( পরলোকে ) তেষু এব ( গর্ত্তাদিষু ) উপবেশ্য ( সংস্থাপ্য ) সগরেণ ( গরঃ বিষং, তৎসহিতেন ) বহ্নিনা ধূমেন [ চ ] নিরুন্ধন্তি [ যমপুরুষা ইতি শেষঃ ] ॥ ৩৪

**মূলানুবাদ।**—যে সকল পুরুষ ইহলোকে প্রাণিদিগকে অন্ধকারময় গর্ত্ত, ধান্যগৃহ এবং গুহাদিতে নিরুদ্ধ করে, পরলোকে সেই সকল পুরুষকে যমপুরুষগণ সেইরূপে গর্ত্তাদির মধ্যেই স্থাপন করিয়া বিষযুক্ত বহ্নি ও ধূম দ্বারা নিরুদ্ধ করিয়া থাকে ॥ ৩৪

**শ্রীধরটীকা।**—বিলেশয়ান্ মূষিকান্ ॥ ৩৩॥ সগরেণ সবিষেণ ॥ ৩৪

**অন্বয়ঃ।**—[ অথ পর্য্যাবর্ত্তনাখ্যনরকহেতুভূতপাতকফলমাহ—যস্ত্বিহ বা অতিথীনিত্যাদিনা ] ইহ যস্তু বৈ গৃহপতিঃ ( গৃহস্থঃ ) অসকৃৎ ( বহুবারম্ ) উপগতমন্যুঃ ( উপগতঃ প্রাপ্তঃ মন্যুঃ কোপঃ যস্য তথাভূতঃ সন্ ) অতিথীন্ ( অজ্ঞাতপূর্ব্বান্ উপস্থিতান্ জনান্ ) অভ্যাগতান্ বা ( জ্ঞাতপূর্ব্বান্ উপস্থিতান্ জনান্ বা ) দিধক্ষুরিব ( দগ্ধু-মিচ্ছুরিব ) পাপেন চক্ষুষা নিরীক্ষতে ( পশ্যতি ) নিরয়ে ( পর্য্যাবর্ত্তনসংজ্ঞকে তৎপ্রাপ্তে নরকে ইত্যর্থঃ ) পাপদৃষ্টেঃ ( পাপদৃষ্টি-সম্পন্নস্য ) তস্য চাপি ( পুরুষস্য ) অক্ষিণী ( চক্ষুষী ) বজ্রতুণ্ডাঃ ( বজ্রবৎ অতিকঠিনমুখযুক্তাঃ ) গৃধ্রকঙ্ককাকবকাদয়ঃ ( পক্ষিণঃ ) প্রসহ্য ( সহসা ) উরুবলাৎ ( প্রবলং বলমাশ্রিত্য ) উৎপাটয়ন্তি ॥ ৩৫

**মূলানুবাদ।**—যে গৃহস্থ ব্যক্তি ইহকালে বার বার কুপিত হইয়া জ্ঞাতপূর্ব্ব বা অজ্ঞাতপূর্ব্ব অতিথিদিগের প্রতি দগ্ধ করিবার ইচ্ছাতেই যেন পাপচক্ষু দ্বারা দৃষ্টিপাত করে, সেই ব্যক্তি পরলোকে গমন করিলে ( পর্য্যাবর্ত্তন ) নরকে পতিত হয় এবং ঐ পাপদৃষ্টি ব্যক্তির চক্ষু দুইটি বজ্রতুল্য কঠোরতুণ্ড গৃধ্র, কঙ্ক, কাক ও বকাদি পক্ষিগণ সহসা প্রবলশক্তি প্রয়োগ পূর্ব্বক উৎপাটন করিতে থাকে ॥ ৩৫

**শ্রীধরটীকা।**—অতিথয়োঽজ্ঞাতপূর্ব্বাঃ অভ্যাগতাঃ জ্ঞাতপূর্ব্বাঃ তান্। পাপেন বক্রীকৃতেন ॥ ৩৫

**অন্বয়ঃ।**—[অথ সূচীমুখনরকহেতুভূতপাতকফলমাহ—যস্ত্বিহ বা আঢ্যেত্যাদিনা।] ইহ যস্তু বৈ আঢ্যাভিমতিঃ ( আঢ্য ইতি ধনবান্ ইতি অভিমতিঃ অভিমানঃ অহঙ্কারঃ যস্য অস্তি সঃ, ধনগর্ব্বসম্পন্নঃ ) অহঙ্কৃতিঃ ( বিষয়ান্তরেষু অপি অহঙ্কারযুক্তঃ ) তির্য্যক্প্রেক্ষণঃ (তির্য্যক্ বক্রগামি প্রেক্ষণং দৃষ্টিঃ যস্য তথাভূতঃ) সর্ব্বতঃ ( সর্ব্বস্মাদেব ) অভিশঙ্কী

এবংবিধা নবকা যমালয়ে সন্তি শতশঃ সহস্রশস্তেষু সর্ব্বেষু চ সর্ব্ব এবাধর্ম্মবর্ত্তিনো যে কেচিদিহোদিতা অনুদিতাশ্চাবনিপতে পর্য্যায়েণ বিশন্তি। তথৈব ধর্ম্মানুবর্ত্তিন ইতবত্র। ইহ তু পুনর্ভবে তে উভয়শেষাভ্যাং নির্ব্বিশন্তি ॥ ৩৭

( অভিশঙ্কা ভীতিস্তদ্বান্, গুর্ব্বাদিষ্বপি 'ইমে মম ধনাদিকং গ্রহীষ্যন্তি' ইত্যাদিরূপেণ সর্ব্বদা ভীত ইত্যর্থঃ ) ব্যয়-বিনাশচিন্তয়া ( ব্যয়স্য ধনব্যয়স্য বিনাশস্য ধনক্ষতেশ্চ চিন্তয়া ) পরিশুষ্যমাণহৃদয়বদনঃ ( পরিশুষ্যমাণং শুষ্কতাং গচ্ছৎ হৃদয়ং বদনঞ্চ যস্য তথাভূতঃ ) [ অতএব ] নির্বৃতিং ( শান্তিম্। অনবগতঃ ( অপ্রাপ্তঃ, অননুভূতসুখ ইত্যর্থঃ ) [জনঃ] গ্রহ ইব ( যক্ষ ইব ) অর্থম্ অভিরক্ষতি। স চাপি ( জনঃ ) প্রেত্য তদুৎপাদনোৎকর্ষণরক্ষণশমলগ্রহঃ ( তস্য অর্থস্য উৎপাদনম্ উপার্জ্জনম্, উৎকর্ষণং বর্দ্ধনম্, রক্ষণম্ অভিগ্রহাদিভ্যঃ পালনং, তেভ্যঃ শমলগ্রহঃ গৃহীতপাতকঃ ) [সন্] শূচীমুখে নরকে নিপততি। যত্র হ ( শূচীমুখে নরকে ) [ পতিতমিতি শেষঃ ] বিত্তগ্রহং ( ধনরক্ষণকারিণং তং যক্ষসদৃশং ) পাপপুরুষং ( পাপযুক্তং পুরুষং ) ধর্ম্মরাজপুরুষাঃ ( যমদূতাঃ ) বায়কা ইব ( তন্তুবয়নকারিণঃ তন্তুবায়া ইব ) সর্ব্বতঃ ( সর্ব্বেষু ) অঙ্গেষু সূত্রৈঃ পরিবয়ন্তি ( সূত্রপ্রোতান্ কুর্ব্বন্তি ) ॥ ৩৬

**মূলানুবাদ**।—যে ব্যক্তি ইহকালে ধনের অভিমান, অন্যবিধ অহঙ্কার, বক্রদৃষ্টি ও সকলের প্রতিই ধনাদিহরণের আশঙ্কা পোষণ করিয়া সর্ব্বদা ধনের ব্যয় ও ক্ষতির চিন্তায় অস্থির থাকে এবং কোনও সময়ের জন্যই শান্তি না পাইযা কেবল যক্ষের ন্যায় অর্থ রক্ষাই করে, সেই ব্যক্তি ঐ ধনের উপার্জ্জন, বর্দ্ধন ও রক্ষার জন্য যে পাপ অর্জ্জন করিয়াছিল, তাহার ফলে তাহাকে শূচীমুখ নামক নরকে পতিত হইতে হয়—যে নরকে উক্ত ধনাগ্রহী পাপপুরুষের সর্ব্বাঙ্গে যমপুরুষগণ তন্তুবায়ের ন্যায় সূত্র বয়ন করিয়া থাকে ॥ ৩৬

**শ্রীধরটীকা**।—আঢ্যাভিমতিঃ ধনগর্ব্বিতঃ অহঙ্কৃতিঃ শ্রেষ্ঠোঽহমিতি মানী, তির্য্যক্ প্রেক্ষণং যস্য। সর্ব্বতঃ গুর্ব্বাদেরপি ধনকোবরিষ্যন্তীতি বিশঙ্কমানঃ। পরিশুষ্যমাণং হৃদয়ং বদনঞ্চ যস্য। অনবগতঃ অপ্রাপ্তঃ তস্যার্থ-স্যোৎপাদনাদিভিঃ শমলং গৃহ্নাতীতি তথা। পরিবয়ন্তি সূত্রপ্রোতান্ কুর্ব্বন্তি ॥ ৩৬

**অন্বয়ঃ**।—[ অথ অন্যেষামপি ঈদৃশানাং বহূনাং নরকাণাং যমপুরে পাপিযাতনাভোগায় স্থিতিমাহ এবং-বিধা ইত্যাদিনা ] যমালয়ে ( যমস্যপুরে ) শতশঃ ( বহুশতসংখ্যা ইত্যর্থঃ ) সহস্রশঃ ( বহুসহস্রসংখ্যা ইত্যর্থঃ ) এবংবিধাঃ ( পূর্ব্বোক্তসজাতীয়া ইত্যর্থঃ ) নরকাঃ সন্তি। হে অবনিপতে। ( রাজন্। ) যে কেচিৎ ( অধর্ম্মবর্ত্তিনঃ) ইহ উদিতাঃ (কথিতাঃ) অনুদিতাঃ ( অবর্ণিতাঃ ) চ [তে] সর্ব্ব এব অধর্ম্মবর্ত্তিনঃ ( পাপাচারা ইত্যর্থঃ ) তেষু সর্ব্বেষু ( নরকেষু ) পর্য্যায়েণ ( ক্রমেণ ) বিশন্তি। তথৈব ধর্ম্মানুবর্ত্তিনঃ ( ধর্ম্মানুগতাঃ ) ইতরত্র ( স্বর্গে ) [বিশন্তীতি শেষঃ] [ অথ ] পুনর্ভবে ( পুনর্জ্জন্মনিমিত্তম্। উভয়শেষাভ্যাম্। উভয়োঃ ধর্ম্মাধর্ম্মযোঃ নরকহেতুভূতস্বর্গহেতুভূতয়োরিত্যর্থ', শেষাভ্যাম্ অবশিষ্টাভ্যাং ভুক্তাবশিষ্টাভ্যামিত্যর্থঃ ) ইহ ( অস্যাং ভারতভূমৌ ) তে নির্ব্বিশন্তি। [ তথাহি "ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি" ইত্যাদিশাস্ত্রাৎ পুণ্যক্ষয়ে যথা মর্ত্ত্যলোকপ্রবেশঃ, তথৈব অবশিষ্টেন পাতকেনাপীতি পুণ্য-ফলং পাপফলঞ্চ মিশ্রতযা ভোক্তুং কর্ম্মক্ষেত্রে ভারতে জন্মলাভো ভবতীতি শেষঃ ] ॥ ৩৭

**মূলানুবাদ**।—হে রাজন্। যমপুরে এই প্রকার শত শত সহস্র সহস্র নরক আছে। যে সকল অধর্ম্মা-নুগামী ব্যক্তির কথা বর্ণনা করিয়াছি এবং যাহাদের কথা বর্ণনা করি নাই, সেই সকল অধর্ম্মানুগামী ব্যক্তি পর্য্যায়-ক্রমে সেই সকল নরকে প্রবিষ্ট হইয়া থাকে। ঐরূপ ধর্ম্মানুগামিগণ স্বর্গে প্রবেশ করিয়া থাকেন। আর ঐ দুই স্থানে ভোগের পর যে পুণ্য ও পাপ অবশিষ্ট থাকে, তাহা দ্বারা পুনর্জ্জন্ম লাভের জন্য জীব এই ভারত-ভূমিতে প্রবিষ্ট হইয়া থাকে ॥ ৩৭

নিবৃত্তিলক্ষণমার্গ আদাবেব ব্যাখ্যাতঃ। এতাবানেবাণ্ডকোষো যশ্চতুর্দ্দশধা পুরাণেষু বিকল্পিত উদ্গীয়তে। যত্তদ্ভগবতো নারায়ণস্য সাক্ষান্মহাপুরুষস্য স্থবিষ্ঠং রূপমাত্মমায়া-গুণময়মনুবর্ণিতমাদৃতঃ পঠতি শৃণোতি শ্রাবয়তি, স উপগেয়ং ভগবতঃ পরমাত্মনোঽগ্রাহ্যমপি শ্রদ্ধাভক্তিবিশুদ্ধবুদ্ধির্বেদ ॥ ৩৮

শ্রুত্বা যথা স্থূল-সূক্ষ্ম-রূপং ভগবতো যতিঃ।
স্থূলে নির্জ্জিতমাত্মানং শনৈঃ সূক্ষ্মং ধিয়া নয়েদিতি ॥ ৩৯

**শ্রীধরটীকা।**—ইতরত্র স্বর্গাদৌ, ইহ মর্ত্যলোকে, পুনর্ভবে পুনর্জন্মনিমিত্তম্, উভয়োঃ ধর্ম্মাধর্ম্মযোঃ শেষাভ্যাম্ ॥ ৩৭

**অন্বয়ঃ।**—[ অথৈবং বর্ণিতস্য ভগবদ্রূপস্য তৎপাঠশ্রবণশ্রাবণৈঃ ভগবতঃ উপনিষৎপ্রতিপাদ্যরূপাধিগমফলমাহ নিবৃত্তীত্যাদিনা ] আদৌ ( দ্বিতীয়স্কন্ধে ) এব নিবৃত্তিলক্ষণমার্গঃ ( নিবৃত্তিমার্গঃ ) ব্যাখ্যাতঃ ( "বৈশ্বানরং যাতী"-ত্যাদিনা অনুবর্ণিতঃ ) এতাবান্ এব অণ্ডকোষঃ ( ব্রহ্মাণ্ডকোষঃ ) যঃ ( কোষঃ পুরাণেষু চতুর্দ্দশধা ( চতুর্দ্দশ-প্রকারেণ বিকল্পিত ( ভিন্নঃ ) উদ্গীয়তে ( কীর্ত্ত্যতে )। ভগবতঃ মহাপুরুষস্য নারায়ণস্য যৎ তৎ আত্মমায়াগুণময়ম্ ( আত্মনঃ মায়াগুণরচিতং ) সাক্ষাৎ স্থবিষ্ঠং ( স্থূলতমং ) রূপং ( স্বরূপম্ ) অনুবর্ণিতম্ [ ময়া ইতি শেষঃ ] [তৎ যঃ] আদৃতঃ ( আদরযুক্তঃ সন্ ) পঠতি শৃণোতি শ্রাবয়তি (পরান্ শ্রাবয়তি চ) সঃ শ্রদ্ধাভক্তিবিশুদ্ধবুদ্ধিঃ (শ্রদ্ধয়া ভক্ত্যা চ বিশুদ্ধা বুদ্ধিঃ যস্য তথাভূতঃ, তৎফলেন শ্রদ্ধাং ভক্তিঞ্চ লব্ধা নির্ম্মলীভূতান্তঃকরণঃ সন্ ইত্যর্থঃ) অগ্রাহ্যমপি ( গ্রহী-তুমশক্যমপি ) উপগেয়ং ( উপনিষদং ) ভগবতঃ পরমাত্মনঃ রূপং বেদ ( জানাতি ) [ অনেন স্থূলরূপবিজ্ঞানেন সূক্ষ্ম-রূপমপি ভগবতস্তৎসমীপে প্রকাশত ইতি মহাফলমস্যেতি ভাবঃ ] ॥ ৩৮

**মূলানুবাদ।**—দ্বিতীয়স্কন্ধে নিবৃত্তিলক্ষণ মার্গের বিষয় বর্ণিত হইয়াছে। এই যাহা বলিলাম—এই পরিমাণই ব্রহ্মাণ্ডকোষ—পুরাণে যাহা চতুর্দ্দশভাগে বিভক্ত বলিয়া কীর্ত্তন করা হয়। ভগবান্ মহাপুরুষ নারায়ণের উহা সাক্ষাৎ স্থূলরূপ; ভগবান্ নিজ মায়ার প্রভাবেই ঐ স্থূল রূপ ধারণ করিয়া থাকেন। যে ব্যক্তি আদর সহকারে নারায়ণের ঐ স্থূল রূপের বিষয় পাঠ করে, শ্রবণ করে অথবা অপরকে শ্রবণ করায়, সেই ব্যক্তি শ্রদ্ধা ও ভক্তি দ্বারা বিশুদ্ধ মতি লাভ করিয়া সাধারণের গ্রহণযোগ্য ভগবান্ নারায়ণের উপনিষৎপ্রতিপাদ্য রূপ জানিতে পারে ॥ ৩৮

**অন্বয়ঃ।**—[ অথ যতীনামপি ভগবতঃ স্থূল-সূক্ষ্মভেদভিন্নরূপচিন্তনাদিনা মহোপকারমাহ—শ্রুত্বেত্যাদিনা ] যতিঃ ( সন্ন্যাসী অপি ) ভগবতঃ ( নারায়ণস্য ) স্থূলসূক্ষ্মরূপং ( স্থূলরূপং সূক্ষ্মরূপঞ্চ, স্থূলং পূর্ব্বোক্তরূপং সূক্ষ্মঞ্চ উপনিষদ্গম্যম্ ) যথা শ্রুত্বা ( যথাবৎ আকর্ণ্য ) স্থূলে ( রূপে ) আত্মানং নির্জ্জিতং [ কুর্য্যাদিতি শেষঃ ] শনৈঃ ( মন্দং মন্দং ক্রমেণেত্যর্থঃ ) ধিয়া ( সংযতয়া বুদ্ধ্যা ) [ আত্মানং ] সূক্ষ্মং ( রূপং ) নয়েৎ ( প্রাপয়েৎ ) ইতি। [ তথাহি আদৌ স্থূলে পতিতমাত্মানং সমুপসংহৃত্য সূক্ষ্মরূপে সঙ্গময্য স্থাপয়তি ইতি ভাবঃ ] ॥ ৩৯

**মূলানুবাদ।**—যতি ব্যক্তি শ্রীভগবানের এই স্থূল রূপ ও সূক্ষ্ম রূপের বিষয় গুরুর নিকট যথাযথভাবে শ্রবণপূর্ব্বক স্থূলরূপ আত্মাকে জয় করিয়া ক্রমে বুদ্ধি দ্বারা আত্মাকে সূক্ষ্মরূপে সংলগ্ন করেন ( এবং তাহাতেই তাঁহারা কৃতার্থ হন ) ॥ ৩৯

**শ্রীধরটীকা।**—আদাবেব দ্বিতীয়স্কন্ধে "বৈশ্বানরং যাতী" ত্যাদিনা। উপগেয়ম্ ঔপনিষদম্। শ্রদ্ধা-ভক্তিভ্যাং বিশুদ্ধা বুদ্ধির্যস্য ॥ ৩৮ ॥ যথা যথাবৎ শ্রুত্বা ॥ ৩৯

ভূদ্বীপবর্ষসরিদদ্রিনভঃসমুদ্র,-পাতালদিঙ্নরকভাগণলোকসংস্থা।
গীতা ময়া তব নৃপাদ্ভুতমীশ্বরস্য, স্থূলং বপুঃ সকলজীবনিকায়ধাম ॥ ৪০
ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং।
পঞ্চমস্কন্ধে নরকবর্ণনং নাম ষড়্বিংশোঽধ্যায়ঃ ॥ ২৬

অন্বয়ঃ।—[ অথ উপসংহরতি ভূদ্বীপেত্যাদিনা ] হে নৃপ। তব ( সমীপে ) ময়া ( শুকদেবেন ) অদ্ভুতং ( বিচিত্রং ) সকলজীবনিকায়ধাম ( সকলানাং জীবসমূহানাং ধাম আশ্রয়ভূতং, সর্ব্বজীবাধারস্বরূপমিত্যর্থঃ ) ঈশ্বরস্য ( নারায়ণাখ্যস্য বাসুদেবস্য ) স্থূলং বপুঃ ( স্থূলশরীররূপা ইত্যর্থঃ ) ভূদ্বীপবর্ষসরিদদ্রিনভঃসমুদ্র-পাতালদিঙ্নরকভাগণলোকসংস্থা ( ভূপ্রভৃতীনাং সংস্থানং ) গীতা ( বর্ণিতা )। [ তথাহি এতৎসর্ব্বং ভূদ্বীপাদিকমীশ্বরস্য স্থূলরূপমিতি ন সাধারণং বস্তু মত্বা তত্র উদাসিতব্যমিতি ভাবঃ ] ॥ ৪০

ইতি শ্রীমদ্ভাগবতান্বয়ে পঞ্চমস্কন্ধে ষড়্বিংশাধ্যায়ঃ ॥ ২৬

**মূলানুবাদ**।—হে রাজন্। তোমার নিকটে আমি যে পৃথিবী, দ্বীপ, বর্ষ, নদী, পর্ব্বত, আকাশ, সমুদ্র, পাতাল, দিক্, জ্যোতিষ্ক ও নরকাদি লোকসংস্থান বর্ণনা করিয়াছি, উহা সর্ব্বজীবের আশ্রয়ভূত শ্রীভগবানের বিচিত্র স্থূল রূপ বলিয়া জানিবে জানিবে ॥ ৪০

ইতি শ্রীমদ্ভাগবতে মূলানুবাদে পঞ্চমস্কন্ধে ষড়্বিংশাধ্যায়ঃ ॥ ২৬

**শ্রীধরটীকা**।—কথম্ভূতা সংস্থা ? সকলানাংজীবনিকায়ানাং ধাম আশ্রয়ভূতং বপুঃ ॥ ৪০
পঞ্চমস্কন্ধসম্বন্ধিপদভাবার্থদীপনৈঃ। প্রীয়তাং পরমানন্দনৃহরির্বালভাষিতৈঃ ॥
ইতি শ্রীমদ্ভাগবতভাবার্থদীপিকায়াং পঞ্চমস্কন্ধে ষড়্বিংশোঽধ্যায়ঃ ॥ ২৬

**শ্রীভাগবতামৃতবর্ষিণী**।—শ্রীশুকদেব পূর্ব্ববর্ত্তী অধ্যায়ে ভূমণ্ডলধারী অনন্তদেবের সংস্থিতি ও জগৎ-সংহর্ত্তা রুদ্রের গুণরাজি বর্ণনা করিয়াছেন এবং ঐ অনন্তদেবই যে আদিদেব এবং তিনিই যে সুরাসুরাদি সকল কর্ত্তৃক স্তুত হন, ইত্যাদি বিষয় বর্ণনা করিয়া তাঁহার অনন্ত মাহাত্ম্য প্রকাশিত করা হইয়াছে। সম্প্রতি ষড়্বিংশ অধ্যায়ে নরকের সংস্থিতি বর্ণিত হইতেছে। সেখানে যমদূতগণ পাপীদিগকে স্ব স্ব কর্ম্মানুসারে নরকে প্রবেশ করাইয়া নানাবিধ দণ্ড দান করিয়া থাকে। লঘু-গুরুভেদে পাপ নানা প্রকার, সকলের পাপের ফল একরূপ নহে, এক এক পাপে পাপীদিগকে এক এক প্রকার ফল ভোগ করিতে হয়। সত্ত্ব, রজঃ ও তমোগুণের আধিক্য ও ন্যূনতা বশতঃ জীবের চিত্তবৃত্তির প্রকার সম্পূর্ণ পৃথগ্ভাব অবলম্বন করায় সকলকেই যে একই প্রকার পাপে মগ্ন হইতে হয়, এমন নহে; ঐ গুণের ন্যূনাধিক্যে পাপ ও পুণ্য, প্রধানবৃত্তি চিত্তকে আশ্রয় করে। এইজন্যই চিত্তবৃত্তিভেদে অনুষ্ঠিত ভিন্ন ভিন্ন পাপের ফল ভোগ করিবার জন্য সর্ব্বশাস্ত্রে ভগবানের নরকনির্ম্মাণ সুসঙ্গত হইয়াছে। শাস্ত্রে যে সকল কার্য্য নিষিদ্ধ আছে, দুর্ব্বুদ্ধিবশে আপাতমোহে সেই সকল কার্য্যের অনুষ্ঠান করিলেই যে পাতকের উৎপত্তি হয়, ইহা বহুস্থানেই প্রসঙ্গক্রমে বর্ণিত হইয়াছে, অতএব এস্থানে উহার বিস্তৃত বিবরণ অনাবশ্যক।

ঐ পাতকের ফলে পাপের লঘুত্ব ও গুরুত্ব অনুসারে যে নরকভোগ করিতে হয়, তাহাই বিশদরূপে বর্ণনা করিয়া গ্রন্থকার ঐ ফলের ভীষণতা জ্ঞাপন করিয়া জীবগণকে পাপপথ হইতে নিবৃত্ত করিয়াছেন। জীব ঐ ভীষণতা উপলব্ধি করিয়া স্বতঃই ঐ পথ হইতে নিবৃত্ত হয়।

শ্রীশুকদেব মহারাজ পরীক্ষিতের নিকট কেবল নরকগুলির সূচনা করিলে রাজা পরীক্ষিতের সংশয় হইল যে, ঐ নরক কি এই ভূমিতলে অবস্থিত স্থানবিশেষ কিংবা ঐ নরকগুলি ত্রিভুবনের বহির্ভূত অথবা উভয়ের অন্তরালে অবস্থিত। দার্শনিক ব্যক্তিগণ দুঃখবিশেষকেই নরক বলিয়া ব্যাখ্যা করিয়া থাকেন। নিরবচ্ছিন্ন দুঃখ অর্থাৎ দুঃখ-

লেশ দ্বারা অসংস্পৃষ্ট সুখবিশেষকে যেরূপ স্বর্গ আখ্যা দেওয়া হয়, সেইরূপ সুখলেশ দ্বারা অসংস্পৃষ্ট দুঃখবিশেষকেই নরক নামে আখ্যাত করেন। ঐ মতে নরকভোগকালে জীব এমন একটী দেহ অবলম্বন করে, যাহাতে কোনও কালের জন্য একটুও সুখের অনুভূতি হয় না। যাঁহারা ঐ নরককে দেশবিশেষ বলিয়া স্বীকার করেন, তাঁহারা এই অভিপ্রায় পোষণ করেন যে, ঐ স্থানবিশেষেরই এমন একটা শক্তি আছে যে, ঐ স্থানে দুঃখ ছাড়া সুখ কোনও মতেই হইতে পারে না। ঐ নরকে যাইবার সময় জীব এমন একটী দেহ লইয়া তথায় প্রবেশ করে যে, সেই দেহে এক-মাত্র দুঃখই উৎপন্ন হইয়া থাকে—লেশমাত্র সুখ হয় না। ঐ নরকে যাহারা প্রবেশ করে, তাহাদের প্রতি যমদূতগণ অনবরতই নানারূপ কঠোর শাস্তি বিধান করায় পাপী বড়ই অনুতাপ ভোগ করে। শ্রীশুকদেব যাহা এই স্থলে বর্ণনা করিয়াছেন, তাহা দ্বারাই ঐ সকল বিষয় সুস্পষ্ট প্রতীত হইতে পারিবে। ঐ নরকের সংখ্যা কেহ একবিংশতি, কেহ বা অষ্টাবিংশতি বলিয়া মানিয়াছেন। প্রধানতঃই ঐ সকল নরকের উল্লেখ করা হইয়াছে, অপরাপর অপ্রধানও যে বহু নরক আছে উহা শুকদেবও "এবংবিধা নরকা যমালয়ে সন্তি শতশঃ সহস্রশঃ" ইত্যাদি সন্দর্ভ দ্বারা ব্যক্ত করিয়াছেন। পাপীদিগের একটি নরক ভোগ করিলেই যে ভোগের শেষ হয়, তাহা নহে, যে ব্যক্তি নানাপ্রকারে নানাবিধ পাতক অর্জ্জন করিয়া থাকে, তাহাকে ক্রমে এক নরক ভোগ করিয়া অপর নরকে, আবার অপর নরক ভোগ করিয়া অপর নরকে প্রবিষ্ট হইয়া কঠোর দণ্ড ভোগ করিতে হয়। ঐ নরক ভোগ করার পর যে দুরদৃষ্ট অবশিষ্ট থাকে এবং পূর্ব্বসঞ্চিত শুভাদৃষ্ট থাকে, তাহার ফলে, মিশ্র সুখ-দুঃখ ভোগ করিবার জন্য জীব কর্ম্মভূমি ভারতবর্ষে ও কর্ম্মানুসারে স্থানবিশেষে জন্মগ্রহণ করে। তাহা হইলে জীবের ভোগের জন্য ত্রিবিধ স্থানই উপযুক্ত, ইহা সংক্ষেপতঃ নির্ণয় করা যায়, স্বর্গে নিরবচ্ছিন্ন সুখভোগ, নরকে নিরবচ্ছিন্ন দুঃখভোগ ও মর্ত্ত্যে মিশ্র সুখ-দুঃখভোগ। (অবান্তর পার্থক্যগুলি নিপুণ পাঠকগণ বুদ্ধিপূর্ব্বক নির্ণয় করিয়া লইবেন।)

হে রাজন্। এই যে মার্গের কথা বলা হইল, ইহা প্রবৃত্তিলক্ষণমার্গ। নিবৃত্তিলক্ষণমার্গের কথা আর এ স্থানে বিস্তৃত করিয়া বলিতে হইবে না, কারণ উহা পূর্ব্বে দ্বিতীয়স্কন্ধেই "বৈশ্বানরং যাতি" ইত্যাদি সন্দর্ভ দ্বারা স্পষ্টরূপে বিবৃত করা হইয়াছে। এই সন্দর্ভ যাঁহারা আদরপূর্ব্বক পাঠ করেন, শ্রবণ করেন বা অপরকে শ্রবণ করান, তাঁহাদের শ্রীভগবানের প্রতি অসীম শ্রদ্ধা উৎপন্ন হয়। পঠন, শ্রবণ ও শ্রাবণ এই তিনটি বিষয়ের ক্রম অনুসারে উৎকর্ষ বলা যাইতে পারে, অর্থাৎ প্রথম পাঠের কথা, দ্বিতীয় শ্রবণ ও তৃতীয় স্থলে শ্রাবণ বা শোনানর কথা বলা হইয়াছে। তন্মধ্যে সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট—স্বয়ং উক্ত সন্দর্ভের পাঠ, ঐ পাঠ অর্থজ্ঞান সহকারে বুঝিতে হইবে, অন্যথা ভগবানে শ্রদ্ধা উৎপন্ন হইবে না। কেহ কেহ বলেন যে, ঐ শব্দেরই এমন একটা অপূর্ব্ব শক্তি আছে যে, উহা উচ্চারিত হইলেই একটা অপূর্ব্ব হয় এবং সেই অপূর্ব্বপ্রভাবেই অন্তঃকরণে শ্রীভগবানের প্রতি শ্রদ্ধা উৎপন্ন হয়। পঠন অপেক্ষা শ্রবণ পরে নির্দ্দিষ্ট হওয়ায় উহা তদপেক্ষা নিকৃষ্ট, কারণ উহাতে শব্দের উচ্চারণ জন্য একটা অপূর্ব্ব উৎপন্ন হইবার সম্ভাবনা নাই। শ্রাবণ তৃতীয় স্থানে নির্দ্দিষ্ট হওয়ায় উহা সর্ব্বাপেক্ষা অপকৃষ্ট। এইরূপে শ্রীভগবানের প্রতি শ্রদ্ধা উৎপন্ন হইলে অন্তঃকরণ যখন বিশুদ্ধ হইবে, তখনই ভগবানের ঔপনিষদ অচিন্ত্যরূপ হৃদয়ে প্রতিষ্ঠিত হয়, উহাই জিজ্ঞাসু ব্যক্তির পরম লক্ষ্য, কারণ উহাই মুক্তির একমাত্র নিদান। এই যে তত্ত্ব বর্ণনা করিলাম, ইহাই প্রধান বিজ্ঞেয়, এই তত্ত্ব সম্যক্‌রূপে উপলব্ধি করিতে পারিলেই জীব কৃতকৃতার্থ হয়॥ ১—৪০

ইতি শ্রীধাম-শান্তিপুর-পুরন্দর-প্রভুবর-শ্রীসীতানাথবংশোদ্ভব-শ্রীরাধাবিনোদ-গোস্বামি-প্রবর্ত্তিতায়াং শ্রীকালী-পদশর্ম্মাণাকৃতায়াং শ্রীভাগবতামৃতবর্ষিণীনাম্নি তাৎপর্য্যসমালোচনায়াং পঞ্চমস্কন্ধেষড়্‌বিংশোধ্যায়ঃ॥ ২৬

সমাপ্তশ্চায়ং পঞ্চমঃ স্কন্ধঃ॥ ৫